**রেজিস্ট্রি দলিলের কপি-রাইটারদের লাইসেন্স প্রদান**

***৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৮।) শ্রী হাবিবুর রহমান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রেজিস্ট্রি দলিল ফেরত দেওয়ার জন্য দলিল-লেখকদের মাধ্যমে রেজিস্ট্রি দলিল কপি করার কোনও রুল আছে কিনা;

(খ) থাকলে, উক্ত রুল কার্যকর করা হচ্ছে কি;

(গ) বর্তমানে রেজিস্ট্রি দলিল ফেরত দেওয়ার ব্যাপারে কপি-রাইটারদের লাইসেন্স দেওয়া হয় কি; এবং

(ঘ) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর সাব-রেজিস্ট্রী অফিসে কত জনকে উক্ত লাইসেন্স দেওয়া হয়েছে?

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ**

(ক) এরূপ কোনও রুল নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না; তবে দলিলের নকল লেখার জন্য কপি রাইটারদের লাইসেন্স দেওয়া হয়।

(ঘ) ৩৮ জনকে (গ) উত্তরে উল্লেখিত লাইসেন্স দেওয়া হইয়াছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** ঐ কপি রাইটার, যাদের লাইসেন্স দেওয়া আছে, তাঁদের ভবিষ্যতে ডিপার্টমেন্টে অ্যাবর্জভ করবার কোনও স্কীম আপনার আছে কিনা?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** ওঁদের কেবলমাত্র লাইসেন্স দেবার ব্যবস্থা আছে, চাকরি দেবার কোনও ব্যবস্থা নেই।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** যারা দলিল লেখক, যারা দলিল কপি করে তাড়াতাড়ি দলিল ফেরত দেবার জন্য তাদের সঙ্গে সরকারের কী চুক্তি হয়। অর্থাৎ তাদের যে রেমুনারেশন দেওয়া হয় কি ভাবে, প্রতি লাইন পিছু না প্রতি পৃষ্ঠা পিছু।

**শ্রী আবদুল কায়েম মোল্লা ঃ** প্রতি পৃষ্ঠা পিছু রেমুনারেশন দেওয়া হয় দু-টাকা করে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা দলিল লেখেন তারা এক দিনে কটা দলিল লিখবে, জব পারফরমেন্স দেখে ডেলি কে কটা করবে এই কিছু ঠিক করা আছে কি?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** যারা দলিলের কপি রাইট করে তাদের রেমুনারেশন দেওয়ার ব্যাপার, দলিল লেখার ব্যাপার নয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি দ্রুত দলিল দিয়ে দেবার যে আইন পাশ হয়েছে এটা চালু হবে কি না?

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** এই ধরনের কোনও আইন পাস হয় নি, কপি রাইট সিস্টেম চলবে।

### বড়ই পদ্মমনি হাই স্কুলে অচলাবস্থা

***৫০৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***২২১৮।**) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলায় বড়ই পদ্মমনি হাই স্কুলের প্রধান শিক্ষকের অবর্তমানে সেখানে অচলাবস্থার সৃষ্টি হয়েছে; এবং

(খ) সত্য হলে, উক্ত অচলাবস্থার সমাধানের জন্য কি ধরনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) প্রধান শিক্ষকের অনুপস্থিতির জন্য বিদ্যালয়ে সঙ্কট সৃষ্টি হয়েছে তবে অচল অবস্থার সৃষ্টি হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই প্রধান শিক্ষকের অনুপস্থিতির কারণটা কি, এবং কেন এই সঙ্কট সৃষ্টি হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই প্রধান শিক্ষককে বিদ্যালয় পরিচালক মণ্ডলী সাময়িক কালের জন্য বরখাস্ত করেন। তার ফলে প্রধান শিক্ষক উচ্চ আদালতের স্মরণাপন্ন হন। উচ্চ আদালত তাঁর পক্ষে রায় দেন। তিনি সেই বিদ্যালয়ে যোগদান করেন নি বা করতে পারেন নি সেই জন্য এই সঙ্কটের সৃষ্টি হয়েছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই সঙ্কট জনক পরিস্থিতির জন্য দায়ী কারা এবং এর জন্য সরকার পক্ষ থেকে কি ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা সম্পূর্ণ পরিচালক মণ্ডলী এবং প্রধান শিক্ষকের মধ্যে ব্যাপার এবং এই ব্যাপারে আদালত পর্যন্ত গেছে। তবে জেলা পরিদর্শককে নির্দেশ দেওয়া হয়েছে উভয় পক্ষকে এক সঙ্গে বসিয়ে শান্তিপূর্ণ ভাবে যাতে সমস্যার সমাধান হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কারা প্রধান শিক্ষককে ঢুকতে দিচ্ছে না, কারা বাঁধার সৃষ্টি করছে? পরিচালক মণ্ডলী ঢুকতে দিচ্ছে না, নাকি অন্য কোনও লোক?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পরিচালক মণ্ডলীর সাথে বিরোধ। কিছু লোক এটা করছে। তবে কে করছে এই রকম নির্দিষ্ট তথ্য আমার কাছে নেই।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** এই যে প্রধান শিক্ষককে সাসপেণ্ড করা হয়েছে, আপনার কাছে যে রিপোর্ট এসেছে তাতে তাঁর বিরুদ্ধে কি গুরুতর অভিযোগ আছে? সেই সাসপেনশনটা কি

বোর্ড থেকে অ্যপ্রুভ করা হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** সাসপেণ্ড করতে হলে বোর্ডের নিয়ম আছে। সাসপেণ্ড করার আগে বোর্ডের অনুমতি নিতে হয় অথবা বোর্ডের অনুমতি সাপেক্ষে সাসপেণ্ড করতে হয়। এই ক্ষেত্রে বোর্ডের অনুমতি সাপেক্ষে সাসপেণ্ড করা হয়েছে।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন হাইকোর্টের নির্দেশে তিনি স্কুলে যাওয়ার অনুমোদন পায়। এই ব্যাপারে বোর্ড যে সিদ্ধান্ত নিয়েছিল আপনার মতে এই সিদ্ধান্ত কি ভুল সিদ্ধান্ত এটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** বোর্ডের অ্যাপিল কমিটি আছে এবং এটা একটা জুডিসিয়াল বডি। এর জুডিসিয়াসনেসের উপর আমাদের আস্থা আছে, সেজন্য নতুন করে কোনও মন্তব্য করব না।

## Starred Questions

(to which oral answers were given)

### Bank in rural and semi-urban areas

***641.** (Admitted question No. ***88.**) **Shri Rajesh khaitan :** Will the Mininter-in-charge of the Finance Department be pleased to state—

(a) the names of the Banks which had received the licences for opening of new branches in rural and semi-urban areas of West Bengal, issued by the Reserve Bank of India on the recommendations of the State Government, and pending for more than 6 months;

(b) the reasons for delay, if any, in utilisation of these licences by the Banks; and

(c) the steps taken/proposed to be taken by the State Government in the matter?

**Dr. Asim Kumar Dasgupta :**

(a) Names of the Banks are United Bank of India, UCO Bank, Central Bank of India, Allahabad Bank, Bank of India, Punjab National Bank, Bank of Baroda, Indian Overseas Bank, Synidicate Bank, New Bank of India, Canara Bank, Union Bank of India, State Bank of India, Mallabhum Gramin Bank, Uttar Banga Khatriya Gramin Bank, Murshidabad Gramin Bank, Howrah Gramin Bank, Nadia Gramin Bank, Gour Gramin Bank, Sagar Gramin Bank, Burdwan Gramin Bank.

---

*৪২৬। (নট কণ্ড)

(b) Banks, in general terms refer to lack of infrastructural facilities such as absence of telephone, telegraph facilities, etc. as the reasons for delay in utilisation of licences. specific cases of such inadequancies, whenever brought to the notice of Government are dealt with.

(c) Progress is being regularly monitored by the Task Force constitured by the Reserve Bank of India consisting, among others, of a representative of the State Govt. Re-allotment of centres, substitution of centres, extension of term of licences, pursuasion through RBI etc. are done by the State Govt. for having the branches set up expeditiously.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এটা স্বীকার করেছেন যে, পশ্চিমবাংলায় যতই ব্যাঙ্কের ব্রাঞ্চের অভাবের কথা বলি না কেন, রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া ব্যাঙ্ক খোলার জন্য লাইসেন্স দেওয়া সত্ত্বেও—উনি টাস্ক ফোর্স ইত্যাদি গঠন করেছেন যাতে তাড়াতাড়ি ব্যাঙ্কগুলি খোলা যায়—তারা খোলে নি। আমি কি জানতে পারি, এটা কি সত্য যে, এই ব্যাপারে পি. এ. সি.'র একটি রিপোর্ট বার হয়েছিল, আমি তার বেসিসেই বলছি Statement of list of location for new bank branches by the State Government was delayed and out of 16 districts list for only 4 districts work submitted.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** উত্তরটা না। কারণ তাদের প্রয়োজনের চাইতে বেশি লিস্ট সাবমিট হয়েছিল যা রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার নতুন নীতি অনুযায়ী ব্রাঞ্চ লাইসেন্সীং অনুযায়ী করা হয়েছিল। এটা অনেকেই জানেন ১৯৮৫ সালের শেষের দিকে হয়েছিল। তারপর রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার যে গাইড লাইন আছে সেই অনুযায়ী তাদের কাছে ৬১২টি কেস আমরা রেকমেণ্ড করে পাঠিয়ে দিই। এটা একটু মনে রাখা প্রয়োজন, যেহেতু মাননীয় সদস্য জিজ্ঞাসা করলেন যে ব্যাঙ্কগুলি খুলতে পারছে না, একটা কোথায় স্ববিরোধিতা আছে। তার কারণ নাম এবং জায়গাগুলো কি করে পাঠানো হয় জানেন? প্রতি জেলায় একটি করে গ্রুপ করা হয়। সেই জেলাতে দুটি কমার্সিয়াল ব্যাঙ্কের এবং লিড্ ব্যাঙ্কের একজন সমেত—আর. বি. আই. এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের পক্ষ থেকে একজন করে নেওয়া হয়। তাদের যে ডিস্ট্রিক্ট ব্লক আছে, তার একটি ক্রাইটেরিয়া আছে—আইডেন্টিফাই করা কোনও জায়গায় কোন ব্যাঙ্ক হবে—যে সমস্ত প্রতিনিধিরা থাকেন, তাঁরা বলেন এই সব ব্যাপারে। তারপর ডি. সি. সি., অর্থাৎ ডিস্ট্রিক্ট কনসালটেটিভ কমিটি তাঁদের দেখতে পাঠান। সেখানে একবার চেক্ হবার পরে, অর্থাৎ ব্যাঙ্কগুলি নিজেরাই বলছেন যে অমুক জায়গায় তাঁরা শাখা খুলতে চান। এই ভাবে ৬১২টি অনুমোদিত হবার পর যা হয়েছে, তাতে আমরা মনে করছি ডিলে হয়নি। রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া জানুয়ারি পর্যন্ত ৪০৮টির জন্য লাইসেন্স ইস্যু করেছেন। এর মধ্যে ব্যাঙ্কগুলি মোট ৯৯টি লাইসেন্স কার্যকরি করেছেন—যেকথাগুলি সাধারণ উত্তরের মধ্যে আমি বলেছি। খোলামেলা ভাবে বলতে গেলে এটা টিকে না। কারণ ব্যাঙ্কের সাধারণ ভাষায় তাঁরা বলেন যে পরিকাঠামো নেই। অথচ আমরা দেখতে পাচ্ছি সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের একটা পরিকাঠামো সি. এম. আই. ইর তুলে ধরেছে তাতে দেখা

যাচ্ছে ব্যাঙ্ক করতে গেলে অনেক সুযোগ সুবিধা যেমন টেলিফোন, টেলিগ্রাফ, ইরিগেশন, রাস্তা দেওয়া ইত্যাদি ব্যাপার আছে। সি. এম. আই. ই-র হিসাব অনুযায়ী দেখা যাচ্ছে মহারাষ্ট্রের তুলনায় পশ্চিমবঙ্গ এগিয়ে। পশ্চিমবঙ্গে ১২৩টি মহারাষ্ট্রে ১১৯টি এবং কর্ণাটক তারও নিচে। তারপরে মহারাষ্ট্রে যেখানে গড়ে ১৫ হাজার লোক সেখানে পশ্চিমবঙ্গে ১৬ হাজার লোক। এই ব্যাঙ্ক করার ব্যাপারে উনি যা শুনেছেন তা ঠিক নয়। তা ছাড়া এই ব্যাঙ্কের জন্য যে কমিটি করা হয় তারা প্রস্তাব পাঠানো সত্ত্বেও ৬ মাস হয়ে গেছে এখন পড়ে আছে, এটা ঠিক হচ্ছে না।

**শ্রী সৌগত রায় ঃ** রাজ্য সরকার সম্বন্ধে বারবার অভিযোগ শোনা যায় যে পশ্চিমবঙ্গের যা ডিপোজিট তাতে যথেষ্ট ইনভেস্ট করে ব্যাঙ্ক ফেসিলিটির অভাব—এই অভিযোগ শোনা যায় এবং আমি জানি ৪০৯টি ব্যাঙ্ক খোলার লাইসেন্স পাওয়া সত্ত্বেও মাত্র ৯৯টি ব্যাঙ্ক খোলা গেছে। ব্যাঙ্ক অভিযোগ করছে যে এখানে ব্যাঙ্কের ইনফ্রাস্ট্রাকচার নেই ফলে খোলা যায় না মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে ব্যাঙ্কগুলি যাতে খোলা হয় এবং যে ব্যবস্থার মধ্যে দিয়ে হয়েছে মন্ত্রী মহাশয় তা নিয়ে কি সন্তুষ্ট নয় এবং আরও এই ব্যাপারে সিরিয়াসলি পারস্যু করবেন যাতে যখন লাইসেন্স পাচ্ছে ব্যাঙ্কগুলি তাতে অন্তত কমপক্ষে ব্যাঙ্কগুলি খোলা হয়?

**মিঃ স্পিকার ঃ** সন্তুষ্ট নিয়ে কোনও উত্তর দেবেন না, এটা হচ্ছে ম্যাটার অফ ওপিনিয়ন।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** আমি প্রথমটার উত্তর দেব না, তবে আমি একটা কথা বলি একটা প্রসিডিওর আছে যে কেন খোলা হবে। আমি এই ব্যাপারে ব্যাঙ্কের সঙ্গে নিজের কথা বলেছি। তারা বলেছেন ওই জায়গায় খুলতে চাই এবং আমরা সেইভাবে রাস্তা দিয়েছি এবং তাতে লিস্ট পাঠানো হবার পরে তারা খুলতে দেরি করে এখানে যা পরিকাঠামো আছে তার মধ্যেই তো খুলতে হবে। এই ব্যাপারে গ্রুপ থেকে রেকমেণ্ডেড হয়ে চলে যাবার পরে তারা এখানে ব্যাঙ্ক খুলতে চায় নি। আমি এই ক্ষেত্রে একটা কেস তুলে ধরছি—কানাড়া ব্যাঙ্ক সম্পর্কে একটা নির্দিষ্ট কেস তুলে ধরছি। তারা ৩/৪টি জায়গা আইডেন্টিফাই করার পরেও এস এল বি সি পরিকাঠামোর সুবিধার জন্যে দেরি করে। এই ব্যাপারে আমরা যুক্তি যুক্ত মনে করছি যে এই এস এল বি সি একটা কমিটি গঠন করে ওই স্পেশ্যাল কমিটি দিয়ে বিষয়টি তদন্ত করুক দেরি করার জন্যে। আমাদের দেশে গ্রামীণ ব্যাঙ্কের সংখ্যা কম। সারা ভারতবর্ষের ব্যাঙ্কের যে রেশিও অনুসারে কমপেয়ার করলে দেখা যাবে শহরাঞ্চলে যেখানে ৭৬ এবং গ্রামীণ ২৬ সেখানে পশ্চিমবঙ্গে ৬৬ শহরে এবং গ্রামীণ ব্যাঙ্ক ৩৩।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের তরফ থেকে ব্যাঙ্ক করার জন্যে একটা প্রস্তাব আমরা পাঠিয়ে ছিলাম কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভব্যাঙ্কের কাছে, সেই প্রস্তাব তাঁরা খারিজ করে দিলেন এবং এখানে করতে দেওয়া হল না। আমার প্রশ্ন এই সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের অবজারভেশন বা রিজার্ভ ব্যাঙ্কের অবজারভেশনের কি আছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** এইটা মূল প্রশ্ন থেকে সরে গেছে তবুও আমার যতটুকু

স্মরণ আছে এটা একটা কণ্ডিশনাল ব্যাপারে ১৯৮৪ সালে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছিলাম এবং বাজেট সেশানে তার উত্তর দিয়েছিলাম। তারা যা বলেছিল তাতে আমরা সমস্ত বিষয়ে সন্তুষ্ট হতে পারিনি।

**Shri Sultan Ahmed :** Will the Hon'ble Minister be pleased to state that out of 16 thousand population what are the total member of deficit areas?

**মিঃ স্পিকার ঃ** আমি মন্ত্রী হলে এই কোয়েশ্চেনের উত্তর দিতাম না।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** কোনও কোনও জেলায় কতগুলি ডেফিসিট ব্লক হবে এর একটা ক্রায়টেরিয়ান আছে, তাতে আমি বলেছি যে ১০ কিলোমিটার রেডিয়াসে একটা সার্কেল হচ্ছে এবং সেই সার্কেল ধরে একটা ব্যাঙ্কের ব্রাঞ্চ তার থেকে দূরে খোলা হবে। মেদিনীপুর জেলায় ডেফিসিট ব্লকের সংখ্যা হচ্ছে ৪৯ এবং এটা মনে রাখবেন মেদিনীপুর জেলায় ব্লকের সংখ্যা ৫৪ মতো। ২৪-পরগনা নর্থ এবং সাউথ মিলিয়ে ৪১টা, জলপাইগুড়ি ৭টা, পশ্চিম দিনাজপুর ১১টা, দার্জিলিং ৭টা, হাওড়া ১১টা, পুরুলিয়া ১৫টা, নদীয়া ১১টা, বর্ধমান ২৫টা, হুগলি ১৩টা, মুর্শিদাবাদ ২৫টা, বীরভূম ৫টা। মাননীয় সদস্য যেহেতু জিজ্ঞাসা করেছেন লাইসেন্সের জন্য আমরা যে রেকমেণ্ডেশন পাঠিয়েছি এগুলি একেবারে প্রোপোরশনেটলি জেলার মধ্যে সীমাবদ্ধ নয়। সুতরাং প্রশ্নের উত্তর হয়ে যাচ্ছে।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন গ্রামীণ ব্যাঙ্ক খোলার ব্যাপারে স্টেট গভর্নমেন্টের কোনও হাত আছে কিনা?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** এই যে লিস্ট বললাম এটা গ্রামীণ ব্যাঙ্ক নিয়ে এবং গ্রামীণ ব্যাঙ্কের ক্ষেত্রে আমরা পেয়েছি ১৫৮টি লাইসেন্স, তার মধ্যে ২১টি খোলা হয়েছে। এর মধ্যে বিভিন্ন জেলাওয়ারী লিস্ট আছে। এখানে প্রোসিডিওরটা ঐ একই—জেলাস্তরে কনসালটেটিভ কমিটিতে ২ জন কমার্সিয়াল ব্যাঙ্কের প্রতিনিধি থাকবে, লিড ব্যাঙ্কের প্রতিনিধি থাকবে, ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের প্রতিনিধি থাকবে, এরা সবাই মিলে ডেফিসিট ব্লকের যে ক্রাইটেরিয়া আছে সেই অনুযায়ী ব্লক আইডেনটিফাই করে আমাদের কাছে রেকমেণ্ড করে পাঠায়, স্টেট গভর্নমেন্ট সেটা রিজার্ভ ব্যাঙ্কের কাছে পাঠিয়ে দেয়।

### প্রাথমিক বিদ্যালয় স্থাপন

***৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৩।) শ্রী রামপদ মাণ্ডি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আগামী আর্থিক বর্ষে নূতন কতগুলি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কতগুলি?

***শ্রী কান্তি বিশ্বাস ঃ***

*(ক) এখনও এ বিষয়ে কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করে নি।*

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন আমাদের রাজ্যে যেসব ২-ক্লাশ জুনিয়ার হাই স্কুল আছে সেগুলিকে ৪-ক্লাশ করার সিদ্ধান্ত এই আর্থিক বছরে সরকারের আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখানে প্রশ্ন আছে নতুন কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার পরিকল্পনা আছে কিনা, আপনি বলছেন জুনিয়ার স্কুল, এর সঙ্গে কোনও সম্পর্ক নেই।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন নতুন স্কুল সেট আপ করার জন্য বিগত বছরে যে টার্গেট ধার্য করেছিলেন সেই টার্গেট ফুলফিল করা হয়েছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে টার্গেট ছিল সেই টার্গেট অলরেডি ফুলফিল করা হয়েছে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমাদের রাজ্যে স্কুললেস ভিলেজের সংখ্যা এখন কোথায় দাঁড়িয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** নোটিশ পেলে বলতে পারব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ট্রাইব্যাল এলাকায় যেসব গ্রাম এখনও স্কুললেস সেগুলিকে স্পেশ্যাল কন্সিডার করা হবে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্কুল বিহীন গ্রাম আছে কিনা সেটা এখনও পরিষ্কার হয়নি। পঞ্চম শিক্ষা সমীক্ষা শেষ হয়েছে, পশ্চিমবঙ্গে এই রকম বিদ্যালয় বিহীন গ্রাম আছে কিনা সেই তথ্য আমাদের কাছে যখন আসবে তখন সিদ্ধান্ত গ্রহণ করব।

### ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে সংগৃহীত অর্থ

***৬৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং ***৭৫০।) শ্রী সুব্রত মুখার্জি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে (৩১-১-১৯৮৮) পর্যন্ত) পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে আনুমানিক কত টাকা সংগৃহীত হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে ৩১.১.৮৮ পর্যন্ত পশ্চিমবঙ্গে স্বল্প সঞ্চয় প্রকল্পে নীট সংগৃহীত অর্থের পরিমাণ আনুমানিক ২৫৩ (দুইশত তিপান্ন) কোটি টাকা।

**শ্রী সৌগত রায় ঃ** স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগৃহীত অর্থ খুবই গুরুত্বপূর্ণ অর্থ, কারণ তার শতকরা ৭৫ ভাগ অর্থ রাজ্যগুলোকে লোন হিসাবে দেওয়া হয়। মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাজ্যে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগৃহীত অর্থের পরিমাণ কত? ২ বছরে কমেছে কিনা এবং কমলে তার কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ১৯৮৬-৮৭ সালে যে তথ্য পাওয়া গেছে তাতে দেখা যাচ্ছে এটা আগের বছরের চেয়ে কমেছে। ১৯৮৫-৮৬ সালে যেটা ছিল ৪৭০.৩১ কোটি টাকা, সেটা ১৯৮৬-৮৭ সালে হয়েছে ৩৯২.৯৫ কোটি টাকা এবং এটা হ'ল জানুয়ারি পর্যন্ত তথ্য। তবে তারপর থেকে অবস্থা ইমপ্রুভ করেছে এবং আমার ধারণা এটা ৩০০ কোটি অতিক্রম করে যাবে। তবে এটা শুধু পশ্চিম বাংলার সমস্যা নয়, সারা ভারতবর্ষে স্বল্প সঞ্চয় চূড়ান্তভাবে কমতে শুরু করেছে। সারা ভারতবর্ষে প্রায় ২৬ শতাংশ কমেছে, পশ্চিম বাংলায় ১৮ শতাংশ কমেছে। এবং মহারাষ্ট্রে বেশি কমেছে। স্বল্প সঞ্চয় ২ ভাগে বিভক্ত—একটা হচ্ছে শ্রমিক, কর্মচারীরা যেটা প্রভিডেন্ট ফাণ্ড-এ রাখছে টাইম ডিপোজিটে, এবং আর একটা হচ্ছে সাধারণভাবে স্মল সেভিংস। মাননীয় সদস্যরা বোধ হয় জানেন ১.৪.৮৬ তারিখে কেন্দ্রীয় সরকার একতরফা ভাবে একটা সিদ্ধান্ত নেন যার ফলে প্রতিটি রাজ্য ক্ষতিগ্রস্ত হয়। এর আগে অর্গানাইজড পি. এফ-এর ৪০% টাইম ডিপোজিটে রাখা যেত, কিন্তু হঠাৎ কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নেন এটা শূণ্য করে দেওয়া হবে। তারপরে একটা স্পেশ্যাল ডিপোজিট স্কীম রিজার্ভ ব্যাঙ্কের আওতায় নিয়ে আসা হয় এবং তাতে বিশেষ করে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটগুলি ক্ষতিগ্রস্ত হয়। এই স্কীমে মহারাষ্ট্র সব চেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয় এবং তারপর পশ্চিম বাংলা। এছাড়া আর একটা জিনিস যা করা হয় সেটা হ'ল—স্মল সেভিংস ইনস্ট্রুমেন্টগুলিকে increase করা হয়। আমি উদাহরণ দিয়ে বুঝিয়ে দিচ্ছি। টাইম ডিপোজিট ছাড়া ন্যাশনাল সেভিংস সার্টিফিকেটকে কিন্তু বড় করে ধরা হয়। ন্যাশনাল সেভিংস সার্টিফিকেটে ইন্টারেস্ট ছিল ১২%, কিন্তু সেটাকে করা হ'ল ১১%। অথচ ইউনিট ট্রাস্ট, যেটা স্মল সেভিংস-এ পড়ে না, তাকে বাড়িয়ে দেওয়া হয় এবং ব্যাঙ্ক ডিপোজিট-এও বাড়িয়ে দেওয়া হয়। মাননীয় সদস্যগণ লক্ষ্য করলে দেখবেন গ্রস স্মল সেভিংস আগে হয়েছিল ৭৮১ কোটি টাকা। কিন্তু এখন দেখা যাচ্ছে ন্যাশনাল সেভিংস সার্টিফিকেট ম্যাচিয়র করলেই মানুষ সেই টাকা ঘুরিয়ে ইউনিট ট্রাস্টে রাখছে, কারণ সেখানে রেট্ অফ্ ইন্টারেস্ট বদল করা হয়েছে। 'ইন্দিরা বিকাশ-পত্র' ভালভাবেই শুরু হয়েছিল, যেটা পাঁচ বছরে ডবল হচ্ছে। কিন্তু হঠাৎ একতরফাভাবে পাঁচ থেকে সাড়ে পাঁচ বছর করায় সেটাকেও ক্ষতিগ্রস্ত করা হ'ল। স্মল সেভিংস-এর ক্ষেত্রে কেবল বাড়ালে কমালে এটা ক্ষতিগ্রস্ত হয়। আজকে এটা সারা ভারতবর্ষের সমস্যা, বরং পশ্চিম বাংলা কম ক্ষতিগ্রস্ত হয়েছে বড় রাজ্যগুলির চেয়ে। আমাদের কালেকশন আগে ৬২% হত, কিন্তু কেন্দ্রীয় সরকার এখন বলছেন এটাকে ৭৫% করা হবে। এখানেও কিন্তু সমস্যা আছে—যিনি স্মল সেভিংস করছেন তিনি বলছেন, 'আমি তো বেশি টাকা ইউনিট ট্রাস্টে পাই, কাজেই সেখানেই রাখব।' মাননীয় সদস্যগণ নিশ্চয়ই বুঝতে পারছেন যে, আমাদের মূল জায়গায় বেঁধে রাখা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মানুষ এন. এস. সি'তে বেশি টাকা রাখে, কারণ তার মাধ্যমে তারা ইনকাম ট্যাক্সের সুবিধা পায়।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** স্মল সেভিংস-এর প্রত্যেকটি ইনস্ট্রুমেন্ট ধরে আমার কাছে কালেকশনটা আছে। ১৯৮৮-৮৯ সালের টার্গেট ৩২৫ কোটি টাকায় তুলেছি এবং এই টার্গেট শুধু জেলা স্তরে নয়, ব্লক এবং মিউনিসিপ্যালিটি স্তরেও বেঁধে দিচ্ছি।

[2-00 – 2-10 P.M.]

পঞ্চায়েত এবং এই মিউনিসিপ্যালিটিগুলিকে প্রোমোট করার ক্ষেত্রে যুক্ত করা হচ্ছে উইথ দিস স্টিপুলেশন যে, টার্গেটের উপর যদি কেউ পান তাহলে তার ৫০% পঞ্চায়েত বা সেই এলাকার উন্নয়নের জন্য ঐ টাকাটা ওখানেই রেখে দেব। আর মিউনিসিপ্যালিটি যদি টার্গেট একসিড্ করে তাহলে তার অ্যাডিশনাল কালেকশন ৫০% পুরো পাবেন, সেটা তুলে আনব না, ওখানেই থাকবে, বাকিটা নিয়ে আসব। এই ভাবে মোটিভেট করে আমরা আশা করছি ট্রেণ্ড ডিক্লাইন করলে আগামি দিনে সেটা বুঝতে পারব। এই ভাবেই এটা আমরা করছি। প্ল্যানিং কমিশনকে বলা হয়েছিল এটা ওরা বললেন অন্য কোনও রাজ্যে এটা হয়নি। আপনারা যদি এটা করতে পারেন তাহলে ভাল হবে।

## Starred Questions
(to which written answers were laid on the Table)

### মেদিনীপুর জেলায় বিদ্যালয়গৃহ নির্মাণ

*৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫৫।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালের আর্থিক বৎসরে মেদিনীপুর জেলায় বিদ্যালয়গৃহ নির্মাণের জন্য কোন কোন স্কুলে মোট কত অর্থ বরাদ্দ হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে তমলুক মহকুমার কোন কোন বিদ্যালয়কে কত টাকা করে দেওয়া হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে মেদিনীপুর জেলায় মাধ্যমিক বা উচ্চমাধ্যমিক বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দ করা হয় নাই। এবং

উক্ত বৎসরে মেদিনীপুর জেলায় ৩০০টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য বিদ্যালয় প্রতি চল্লিশ হাজার টাকা হিসাবে অর্থ মঞ্জুর করা হয়েছে। তন্মধ্যে ৬৫টি প্রাথমিক বিদ্যালয় তমলুক মহকুমায় অবস্থিত। সাহায্যপ্রাপ্ত প্রাথমিক বিদ্যালয়সমূহের তালিকা সন্নিবেশিত হল।

Statement referred to in reply to 'Ka' & 'Kha' of Starred question No. *526 (Admitted No. *2255)

**তালিকা - ক**

মেদিনীপুর জেলার পৌর এলাকায় অবস্থিত ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে বিদ্যালয় গৃহ নির্মাণ বাবদ অর্থ সাহায্য প্রাপ্ত প্রাথমিক বিদ্যালয় সমূহের তালিকা ঃ-

(১) কৃষ্ণগঞ্জ প্রাথমিক বিদ্যালয়

(২) কালিমালা প্রাথমিক বিদ্যালয়

(৩) নুনে বাজার প্রাথমিক বিদ্যালয়

(৪) শালিয়ানছলে প্রাথমিক বিদ্যালয়

(৫) মুসলমান পাড়া প্রাথমিক বিদ্যালয়

(৬) কৃষ্ণপুর প্রাথমিক বিদ্যালয়

(৭) সাঁতরাপুর প্রাথমিক বিদ্যালয়

(৮) বাঁশদহ প্রাথমিক বিদ্যালয়

(৯) মুগুমলা প্রাথমিক বিদ্যালয়

(১০) গাজিপুর প্রাথমিক বিদ্যালয়

(১১) সুদামবাটি প্রাথমিক বিদ্যালয়

(১২) কিসমৎ রামচন্দ্রপুর প্রাথমিক বিদ্যালয়

(১৩) পৌর হরিজন প্রাথমিক বিদ্যালয়

(১৪) তারাখালি বিদ্যাপিঠ প্রাথমিক বিদ্যালয়

(১৫) বাইপুকুর ল্যাণ্ড (হরিজন পল্লী) প্রাথমিক বিদ্যালয়

(১৬) বড় আস্তানা প্রাথমিক বিদ্যালয়

(১৭) হাঁসপুকুর প্রাথমিক বিদ্যালয়

(১৮) বাসুদেবপুর দেবেন্দ্র প্রাথমিক বিদ্যালয়

(১৯) দাভোগ প্রাথমিক বিদ্যালয়

(২০) লেপ্রসি কলোনি প্রাথমিক বিদ্যালয়

(২১) অরবিন্দ প্রাথমিক বিদ্যালয়

(২২) রসিকলাল জি. এস. এফ প্রাথমিক বিদ্যালয়

(২৩) ভারতি হিন্দি জি. এস. এফ প্রাথমিক বিদ্যালয়

**তালিকা - খ**

মেদিনিপুর জেলার গ্রামাঞ্চলে অবস্থিত ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে বিদ্যালয় গৃহ নির্মাণ বাবদ অর্থ সাহায্য প্রাপ্ত প্রাথমিক বিদ্যালয় সমূহের তালিকা ঃ-

১। পাখরা

২। বনপুরা

৩। কালিনগর

৮। পালংপুর

৯। বাগদনা

১০। কুলবহড়া

৪। মনিদহ
৫। আকমুড়া
৬। বড়বরোজ
৭। ছোটপোষা
১৫। দিকবারাসতি
১৬। বিশ্রীগেড়্যা
১৭। চকমানু
১৮। জ্যোৎকানু
১৯। গেদামৌলি
২০। পারুলডিহি
২১। ভাগুবাধ
২২। চকতারিনী
২৩। চন্দনকাঠ
২৪। হাড়তোড়া
২৫। ভেদুয়া
২৬। ভরতপুর
২৭। জুনশোল
২৮। শ্যামনগর
২৯। রাধারানী
৩০। চাঁদাবিলা হিন্দুপাড়া
৩১। দোমোহানী
৩২। মোহালীসাই পাটবেসিক
৩৩। সুড়িবাঁকা
৩৪। মেটালডোবা
৩৫। সরোবৎ
৩৬। ঘাগরা
৩৭। কুয়াবখাল
১১। ভগীরথবাড়
১২। কাউয়াগেড়্যা
১৩। জগন্নাথপুর
১৪। জামালচক
৪২। গোবিন্দপুর
৪৩। আরাষিনি
৪৪। ফতেচক
৪৫। পিলাগেড়্যা
৪৬। মাগুরিয়া
৪৭। কিমিয়াচক
৪৮। ভদ্রকালী
৪৯। চকমানুয়া
৫০। হিমাংশুশেখর
৫১। একতাল
৫২। সানবারিকবাড় আদিবাসী
৫৩। মান্না
৫৪। বাঁশচটি
৫৫। ছোটবেলি
৫৬। রামনগর
৫৭। কুমাদরদা
৫৮। আকনাগেড়্যা
৫৯। উত্তরবাড়
৬০। কুসুমদা
৬১। যাধবচক
৬২। গোবর্দ্ধনপুর
৬৩। কাটিন্যা
৬৪। হিতালজাড়

৩৮। প্রতাপপুর

৩৯। আমশোল

৪০। গেকুলপুরবোর্ড

৪১। কলসিগেড়্যা

৬৯। বড়পড়ুয়া

৭০। ঔরঙ্গাবাদ

৭১। খেজুরকুঠী

৭২। উড়িয়াবাড়

৭৩। বহলিয়া

৭৪। উঁচুডিহা

৭৫। বাঁশবনি

৭৬। কৃষ্ণমাইতিবাড়

৭৭। তালদা

৭৮। গামারীপুর আদিবাসী

৭৯। দিঘা

৮০। নিশ্চিন্দিপুর

৮১। গুয়াবাগান

৮২। কেঁন্দডাঙরা

৮৩। বসন্তপুর

৮৪। শালবনী

৮৫। জাব্বরপুর

৮৬। রঘুনাথপুর

৮৭। বাসাজুড়ি

৮৮। ছোটপুকজোড়া

৮৯। মোহনাপুর

৯০। ভেলাইডিহা

৯১। ভালিক্যাশোল

৬৫। থলাগেড়্যা

৬৬। গোপালচক

৬৭। কালিদহচড়া

৬৮। চূরকা

৯৬। চুটিয়া

৯৭। বনরো

৯৮। সরকাঁঠী

৯৯। আমতলিয়া

১০০। শালিকা

১০১। আঁধারি

১০২। বাগানসাই

১০৩। তিলকঘগিরা

১০৪। গোবরাদন

১০৫। নৈহাট

১০৬। ডালকাটি

১০৭। ছোটচাঁদাবিলা

১০৮। বাঁকাশোল

১০৯। মানিকপাড়া

১১০। জয়নগর

১১১। আঙরকুড়িয়া

১১২। বড়পাট

১১৩। বাটিকারি

১১৪। টোটাসাই

১১৫। কাশিয়া

১১৬। নেগুয়া

১১৭। এনায়েতপুর

১১৮। ধসা

৯২। নাঘরা

৯৩। হাতিমারা

৯৪। বলদি

৯৫। ছোটজামশোলা

১২৩। পান্নাপশ্চিমপাড়া

১২৪। কুরান

১২৫। রামচক

১২৬। পিচনা

১২৭। বেলঝোড়্যা

১২৮। ইশনগর

১২৯। বাঁদিপুর

১৩০। পড়হরি

১৩১। বেলেবেড়্যাগোপানগর

১৩২। মামুদপুর

১৩৩। মাছগেড়্যা

১৩৪। আমডাঙা

১৩৫। ধর্মা

১৩৬। সুপা

১৩৭। রাধাকৃষ্ণপুর পিঠালীতলা

১৩৮। মকরামপুর

১৩৯। কিসমৎকলোড়া

১৪০। খাটবাড়ই

১৪১। গোমকপোতানারায়ণচক

১৪২। কেলেগোদা পূর্বপাড়া

১৪৩। মাগুরিয়াবোর্ড

১৪৪। শ্যামচক

১৪৫। জগন্নাথপুর

১১৯। কিশোরচক

১২০। বনহরিসিংপুর

১২১। কোটালপুর পশ্চিম

১২২। গঙ্গাপ্রসাদ উত্তর

১৫০। কৈজুড়ি

১৫১। জ্যোরাকানুরামগড়

১৫২। জোতকানুরামগড় শীতবালা

১৫৩। দয়ালনহনাচাইপাট

১৫৪। কৈজুড়িবোর্ড

১৫৫। কিসমৎসয়লা

১৫৬। খুকুড়দহ সি. এস

১৫৭। জোতঘনশ্যামবোর্ড (মেন)

১৫৮। জোতঘনশ্যাম জলেশ্বর

১৫৯। রানীয়াড়া

১৬০। কিসমৎ জগন্নাথচক

১৬১। চকরাধাবন

১৬২। মহম্মদমুরাদ

১৬৩। পরমানন্দচক

১৬৪। উদয়পুর

১৬৫। সীতারামপুর

১৬৬। বৃন্দাবনচক পল্লীশ্রী

১৬৭। মেছেদা

১৬৮। সংগ্রামবসান

১৬৯। নন্দাইগাজীন

১৭০। বাঁকড়াচক

১৭১। সাগরবাড়

১৭২। কয়মাচক

১৪৬। ঘনশ্যাবাটি মৃগেন্দ্রস্মৃতি

১৪৭। কেশবচক

১৪৮। সোনাখালিরানাতাজপুর

১৪৯। কৈগেড়িয়া

১৭৭। জয়কৃষ্ণপুর শশীভূষণ

১৭৮। নৈছনপুর

১৭৯। জয়রাম বাটি

১৮০। নুব্রান

১৮১। তরঙ্গখালি

১৮২। মীর্জাপুরগড়াইখালি

১৮৩। শান্তিপুর দক্ষিণপাড়া

১৮৪। খাড়ুই

১৮৫। খাটালবসান

১৮৬। চিয়ারা

১৮৭। হরিহরপুর

১৮৮। ঠাকুরচক

১৮৯। গোঁসাইচক

১৯০। কাঞ্চনপুর উত্তর

১৯১। দক্ষিণসাঁওতালচক

১৯২। চকঘাসাপুর নূতন

১৯৩। রামবাগ দক্ষিণপল্লী

১৯৪। নাটশাল

১৯৫। হাজরাপোতা

১৯৬। সুন্দরা

১৯৭। উত্তরানীচক

১৯৮। বটতলা

১৯৯। পূর্বব্রাহ্মণচক

১৭৩। বড়বসন্ত

১৭৪। নাইকুড়িনিউ

১৭৫। তুলিয়াশীতলা

১৭৬। জোতঅভিরাচৌধুরী

২০৪। মথুরাপুর

২০৫। হাজিরীচক

২০৬। মানুয়াখালি নিউ

২০৭। আঁধারিয়া

২০৮। পরমানন্দপুর নং ৩

২০৯। নারকেলদাহা পশ্চিমপাড়া

২১০। রামচন্দ্রপুর-৩

২১১। নয়াচক

২১২। গড়চক্রবেড়িয়াবি রাজখাতুন

২১৩। কাঁটাবেড়িয়া অত্যয়িক

২১৪। নন্দীগ্রাম অমল্লতা

২১৫। চন্দননগর স্পেশাল

২১৬। কিয়াখালি

২১৭। ভেটারিয়া

২১৮। বয়ালমক্তব

২১৯। পশ্চিমকোটবাড়

২২০। কাণ্ডপসরা

২২১। ভৈরবপুর

২২২। রামপুর

২২৩। বড়াঘুনিশিব রামবাড়

২২৪। বেনাচাপড়ী

২২৫। আলিনান

২২৬। জুমকী

২০০। গন্ন্যাবাড়বাজিতপুর
২০১। হেদিয়া আত্যয়িক
২০২। ভূনিচক (বাঁশকোনা) জালপাই
২০৩। আসনানতপশীলি
২৩১। ছোটখাগদা
২৩২। পুরুলিয়া
২৩৩। নানকারকদমগেড়িয়া
২৩৪। কনকপুর
২৩৫। মঙ্গলামাড়ো
২৩৬। খাটিবাড়হরিপুর স্পেশাল
২৩৭। উত্তরচৌমুখ হরিজন
২৩৮। সারদাবাড় শ্রীহরি
২৩৯। উত্তরবাড়বোর্ড
২৪০। মির্জাপুর
২৪১। নেলুয়ারামচক সংযুক্ত
২৪২। ইলাসপুরস্টেটপ্ল্যান
২৪৩। কালুপুরবোর্ড
২৪৪। হরিপুর
২৪৫। উত্তরগোবিন্দচক
২৪৬। হরিদ্রা
২৪৭। খানজাদাপুর
২৪৮। উত্তরনিশ্চিন্তা
২৪৯। ঘোলাবাড় মুসলিমপল্লী
২৫০। পশ্চিমজাহানাবাজ স্পেশাল
২৫১। খড়ার
২৫২। কাদিরাবাঁধাচক
২৫৩। তেতুলতলা

২২৭। বড়নেহারী
২২৮। এরেন্দা
২২৯। খেজুরদাহরিকর
২৩০। খুরুঢ়িয়া জুনিয়ার বেসক
২৫৪। চকসুন্দরপুর
২৫৫। পশ্চিমবাড়
২৫৬। কিয়াকুইলী
২৫৭। তালগাছারী
২৫৮। অলংকারপুর
২৫৯। সোনাময়ী
২৬০। তাজপুর
২৬১। বলরামপুর আহমেদপুর
২৬২। সোনাময়ী
২৬৩। পায়রাচালি
২৬৪। জুনবনিবোর্ড
২৬৫। নরসিংপুর
২৬৬। পুর্বচন্দনপুর
২৬৭। হিংচী
২৬৮। পিরিজপুর
২৬৯। সারষা
২৭০। পাঁচগেছিয়া
২৭১। উত্তররামচন্দ্রপুর
২৭২। ঘড়াতেলিয়া
২৭৩। বড়কাশমুলি
২৭৪। বাঘাদাঁড়িবাঘাচণ্ডী
২৭৫। ইসলামপুর প্রার
২৭৬। আনন্দপুর প্রার

**তালিকা (গ)**

তমলুক মহকুমায় অবস্থিত ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে বিদ্যালয় গৃহ নির্মাণ বাবদ অর্থ সাহায্য প্রাপ্ত প্রাথমিক বিদ্যালয় সমূহের তালিকা ঃ-

১। রানীয়াড়া
৩। চকরাধাবন
৪। মহম্মদমুরাদ
৫। পরমোন্দচক
৬। উদয়পুর
৭। সিতারামপুর
৮। বৃন্দাবনচকপল্লীশ্রী
৯। মেছেদা
১০। সংগ্রামবসান
১১। নন্দাইগাজীন
১২। বাঁকুড়াচক
১৩। সাগরবাড়
১৪। কয়মাচক
১৫। বড়বসন্ত
১৬। নাইকুড়িনিউ
১৭। তুলিয়াশীতলা
১৮। জোতঅভিরাচৌধুরী
১৯। জয়কৃষ্ণপুর শশীভূষন
২০। নৈছনপুর
২১। জয়রামবাটি
২২। মুন্নান
২৩। তরঙ্গখালি
২৪। মীর্জাগুরগড়াইখালি
২৫। শান্তিপুর দক্ষিণপাড়া

২। কিস্‌মৎ জগন্নাথচক
৩০। ঠাকুরচক
৩১। গোঁসাইচক
৩২। কাঞ্চনপুর উত্তর
৩৩। দক্ষিণসাঁওতালচক
৩৪। চকঘাসিপুর নূতন
৩৫। রামবাদ দক্ষিণপল্লী
৩৬। নাটশাল
৩৭। হাজরাপোতা
৩৮। সুন্দরা
৩৯। উত্তরানীচক
৪০। বটতলা
৪১। পূর্বব্রাহ্মণচক
৪২। গন্যারাড়বাজিতপুর
৪৩। হেদিয়াআত্যয়িক
৪৪। ভূনিচক (বাঁশকোন) জালপাই
৪৫। আসনানতপশীলি
৪৬। মথুরাপুর
৪৭। হাজিব্রীচক
৪৮। মানুয়াখালি নিউ
৪৯। আঁধারিয়া
৫০। নারকেলদাহা পশ্চিমপাড়া
৫১। পরমানন্দপুর নং-৩
৫২। রামচন্দ্রপুর -৩

২৬। খাড়ুই

২৭। খাটালবসান

২৮। চিয়ারা

২৯। হরিহরপুর

৫৭। চন্দননগর স্পেশাল

৫৮। কিয়াখালি

৫৯। ভেটুরিয়া

৬০। বয়ালমুক্তব

৬১। পশ্চিমকোটবাড়

৫৩। নয়াচক

৫৪। গড়চক্রোবেড়িয়া বিরাজখাতুন

৫৫। কাঁটাবেড়িয়া অত্যয়িক

৫৬। নন্দীগ্রাম অমললতা

৬২। কাগুপসরা

৬৩। ভৈরবপুর

৬৪। রামপুর

৬৫। বড়াঘুনিশিবরামবাড়

**বাঁকুড়া জেলার ছেঁদাপাথর উলফ্রাম খনির কাজ**

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** ২৪শে সেপ্টেম্বর, ১৯৮৬ তারিখের প্রশ্ন নং *৪১ (অনুমোদিত প্রশ্ন নং *৪০৪)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ছেঁদাপাথর উলফ্রাম খনির দাজ পুনরায় চালু করার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কবে নাগাত এই খনির কাজ পুনরায় চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক ও খ) খনিটি চালু করার জন্য ইজারাদার গৌরীপুর ইণ্ডাস্ট্রিজ (প্রাঃ) লিমিটেডকে গত ২৩.১২.৮৬ তারিখে ১০০০ একর জমিতে খনি ইজারা পুনর্নবীকরণের দরখাস্ত করতে বলা হয়েছিল। তাঁদের নিজস্ব প্রস্তাব মতো (সরকারের মোট প্রাপ্য ৩ লক্ষ ৬২ হাজার টাকার মধ্যে) প্রথম কিস্তি বাবদ ১ লক্ষ ২৫ হাজার টাকা অবিলম্বে জমা দিতে বলা হয়েছিল এবং বকেয়া বাকি টাকা কিস্তিতে পরিশোধ করতে সরকার রাজি হয়েছিল। বারবার তাগাদার পর ১৯৮৭ সালের জুলাই মাসে ঐ কোম্পানি প্রথম পর্যায়ে মাত্র ২৫ হাজার টাকা জমা দেন। আর কোনও টাকা জমা দেওয়ার বিষয়ে তাঁরা এখনও পর্যন্ত জানাননি। গত ৫ই ফেব্রুয়ারি কোম্পানিকে বলা হয়েছিল ৭ দিনের মধ্যে জানাতে যে বাকি ১ লক্ষ টাকা তাঁরা জমা দিয়েছেন কি না। কিন্তু কোনও জবাব এখনও পাওয়া যায়নি। তবে জেলার সর্বশেষ রিপোর্ট দেখা যায় উক্ত কোম্পানি ১৯৮৭ সালে কিঞ্চিতধিক ৬৫০০০ টাকা জমা দিয়েছেন। সে হিসাবে প্রথম কিস্তির ৬০,০০০ টাকাই এখনও প্রাপ্য। তাঁরা ইজারা পুনর্নবীকরণ-এর দরখাস্ত করেননি।

### শিক্ষকদের সার্ভিস বুক

*৬৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৩।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতজন শিক্ষকের সার্ভিস বুক খোলা হয়েছে; এবং

(খ) উক্ত সার্ভিস বুক রক্ষণাবেক্ষণের দায়িত্ব কার?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সার্ভিস বুক খোলা, যথাযথ লেখা ও রক্ষণা-বেক্ষণের দায়িত্ব বিদ্যালয় কর্তৃপক্ষের। খোলা সার্ভিস বুকের সঠিক সংখ্যা বলা সম্ভব নয়।

মাধ্যমিক বিদ্যালয়ের 'শিক্ষকদের সার্ভিস বুক' খোলা, লেখা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব সংশ্লিষ্ট বিদ্যালয়ের কর্তৃপক্ষের। প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকদের ''সার্ভিস বুকের'' দায়িত্ব তাবর বিদ্যালয় পরিদর্শকের। ব্যাপক সমীক্ষা ব্যতীত প্রায় তিন লক্ষ শিক্ষকের এই তথ্য দেওয়া সম্ভব নয়।

### শিয়ালদহ মুন্সেফী আদালতে বিচারাধীন মামলা

*৬৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতাস্থ শিয়ালদহ মুন্সেফী আদালতে বর্তমানে কতগুলি দেওয়ানি মোকদ্দমা বিচারাধীন আছে; এবং

(খ) (১) উক্ত আদালতে বর্তমানে মুন্সেফদের সংখ্যা কত, ও (২) এই সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫৪৫৭টি (৩০শে সেপ্টেম্বর, ১৯৮৭ পর্যন্ত হিসাব অনুসারে)।

(খ) ১। ৫ জন।

২। না।

### সিনেমা হাউস থেকে প্রাপ্ত প্রমোদকর

*৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪।) **শ্রী শচীন সেন ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে রাজ্য সরকারের সিনেমা হাউস থেকে মোট কত টাকা প্রমোদকর বাবদ আদায় হয়েছে; এবং

(খ) উক্ত আদায়িকৃত অর্থের পরিমাণ পূর্ববর্তী আর্থিক বৎসরের তুলনায় কম হলে তার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে সিনেমা হল থেকে প্রমোদকর আদায়ের পুরা বৎসরের হিসাব এখনও পাওয়া যায়নি।

(খ) বিভিন্ন জেলা থেকে প্রাপ্ত তথ্য অনুযায়ী ১৯৮৭-৮৮ সালে আদায়ের পরিমাণ পূর্ববর্তী বৎসরের আদায়ের তুলনায় কম হইবে বলিয়া মনে হয় না।

**রাজ্যের সংগঠিত প্রাথমিক বিদ্যালয়গুলির অনুমোদন**

***৬৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***২০১।**) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে রাজ্যের সংগঠিত প্রাথমিক বিদ্যালয় অনুমোদন প্রসঙ্গে কলকাতা হাইকোর্ট এক রায় দিয়েছেন; এবং

(খ) সত্য হলে, সংগঠিত বিদ্যালয়গুলির অনুমোদন সম্পর্কে রাজ্য সরকার সর্বশেষ কি সিদ্ধান্ত গ্রহণ করেছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সংগঠক প্রাথমিক শিক্ষক সংক্রান্ত একাধিক মোকর্দমা মহামান্য উচ্চ আদালতে বিচারাধীন আছে এবং একাধিক রায় ও বিভিন্ন সময়ে প্রদত্ত হয়েছে।

(খ) প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের জন্য সুনির্দ্দিষ্ট বিধি প্রচলিত আছে। কোনও বিধি কিংবা নিয়ম কানুন অমান্য করে সংগঠক শিক্ষক শুধু এই বিবেচনায় কাউকে নিয়োগ করার বিরুদ্ধে সরকারি সিদ্ধান্ত বহাল আছে। তবে কোথাও আদালতের রায় অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করতে এর ব্যতিক্রম হতে পারে।

**সপ্তম যোজনায় অর্থব্যয়ের লক্ষ্যমাত্রা**

***৬৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৩৯৭।**) **শ্রী বিমলকান্তি বসু ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সপ্তম যোজনায় কত অর্থব্যয়ের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে;

(খ) উক্ত যোজনার প্রথম তিন বছরের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল; এবং

(গ) উক্ত বরাদ্দকৃত অর্থের কত শতাংশ এ যাবৎ ব্যয় হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে সপ্তম যোজনায় মোট ৪১২৫ কোটি টাকা অর্থ ব্যয়ের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

(খ) উক্ত যোজনার প্রথম তিন বছরে মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ ছিল ২৩২২.২৫ কোটি টাকা। বিশদ বিবরণের জন্য নিচে সংযুক্ত তালিকার ২ নং স্তম্ভ দ্রষ্টব্য।

(গ) উক্ত বরাদ্দকৃত অর্থের মোট ৯৫.৪১ শতাংশ এ যাবৎ ব্যয় হয়েছে। বিশদ বিবরণের জন্য নিচে সংযোজিত তালিকার ৪নং স্তম্ভ দ্রষ্টব্য।

**পশ্চিমবঙ্গের সপ্তম যোজনার প্রথম তিনবৎসরে বরাদ্দকৃত অর্থ এবং প্রকৃত ব্যয়ের হিসাব সম্বলিত তালিকা**

(কোটি টাকার হিসাবে)

| বৎসর | যোজনা বরাদ্দ | প্রকৃত ব্যয় অনুমিত ব্যয় | মোট বরাদ্দের সাপেক্ষে প্রকৃত ব্যয়ের শতকরা হিসাব |
|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) |
| ১৯৮৫-৮৬ (প্রকৃত) | ৬৭৫.০০ | ৬৩৯.২৩ | ৯৪.৭০ শতাংশ |
| ১৯৮৬-৮৭ (প্রকৃত) | ৭৭৬.০০ | ৭০৫.১১ | ৯০.৮৬ শতাংশ |
| ১৯৮৭-৮৮ (সংশোধিত) | ৮৭১.২৫ | ৮৭১.২৫ (অনুমিত) | ১০০.০০ শতাংশ |
| | ২৩২২.২৫ | ২২১৫.৫৯ | ৯৫.৪১ শতাংশ |

## রাজীবপুর জুনিয়র হাইস্কুল

*৬৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৯।) **শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বজবজের রাজীবপুর জুনিয়র হাইস্কুল অন্যত্র স্থানান্তরিত হয়েছে; এবং

(খ) সত্য হলে, তার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিদ্যালয় কর্তৃপক্ষ নিজ সিদ্ধান্তে বিদ্যালয়টি স্থানান্তরিত করেন। বিষয়টি এখন মহামান্য হাইকোর্টের বিচারাধীন।

## পণ্য চলাচলের উপর ট্যাক্স

*৬৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬২১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পণ্য চলাচলের উপর ট্যাক্স ধার্য করার ব্যাপারে রাজ্য সরকার উদ্যোগ নিয়েছিলেন; এবং

(খ) সত্য হলে, বর্তমানে পরিকল্পনাটি কি অবস্থায় আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আন্তঃরাজ্য পণ্য চলাচলের উপর কর (Consignment Tax) আরোপ যাতে করা যায় সেই উদ্দেশ্যে ১৯৮২ সালেই সংবিধান সংশোধন করা হয়েছিল। ১৯৮৩ ও ১৯৮৪ সালে অনুষ্ঠিত মুখ্যমন্ত্রীদের সম্মেলনে এই কর আরোপের বিভিন্ন বিষয়ে সর্বসম্মত সিদ্ধান্তও হয়েছিল। কিন্তু এই কর চালু করার জন্য প্রয়োজনীয় আইন কেন্দ্রীয় সরকার এখনও প্রণয়ন করেন নি। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারটি ত্বরান্বিত করার জন্য ক্রমাগত অনুরোধ করে যাচ্ছেন।

(খ) কেন্দ্রীয় সরকার তাঁদের সর্বশেষ বার্তায় জানিয়েছেন যে তাঁরা এ ব্যাপারে সংশ্লিষ্ট কিছু বিষয় এখনও খতিয়ে দেখছেন।

### জমি রেজিস্ট্রি বন্ধ

*৬৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩২।) **শ্রী সৌগত রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪-পরগনা সদর রেজিস্ট্রি অফিসে ও আলিপুর সাব-রেজিস্ট্রী অফিসে জমি হস্তান্তরের রেজিস্ট্রি বন্ধ হইয়া আছে;

(খ) সত্য হলে, তার কারণ কি;

(গ) পুনরায় কবে নাগাত জমি রেজিস্ট্রি হইবে বলিয়া আশা করা যায়; এবং

(ঘ) ফাইলিপ প্রথা চালু করার পর জনসাধারণ সত্বর দলিল ফেরত পাইতেছেন কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) হ্যাঁ, পাচ্ছেন।

### শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনশন

*৬৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৫।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সল্টলেকে শিক্ষক ও শিক্ষাকর্মীদের পেনশনের জন্য যে স্পেশ্যাল সেল খোলা হয়েছে সেখানে ১৯৮২ সাল থেকে ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত কতজন শিক্ষক ও শিক্ষাকর্মীর পেনশন কেস বিবেচনাধীন আছে;

(খ) উক্ত সেলে কর্মীসংখ্যা কত;

(গ) তাঁরা মাসে কতগুলি কেস অনুমোদন করেন; এবং

(ঘ) পেনশন কেসগুলি সরলীকরণে অর্থ দপ্তর কিংবা এ জি বি-কে কোনও অনুরোধ করা হয়েছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পেনশন সংক্রান্ত কোনও সেল সল্টলেকে গঠিত হয় নাই। একটি অধিকার (directorate) গঠিত হয়েছে। পেনশন অধিকারে ১৯৮২ সাল থেকে ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত ৮৮৯টি কেস বিবেচনাধীন আছে।

(খ) উক্ত অধিকারে কর্মী সংখ্যা ৩২ জন।

(গ) পেনশন সংক্রান্ত সমস্ত শর্তাবলি পূরণ সাপেক্ষে মাসে আনুমানিক ২০০টি কেস অনুমোদন করা সম্ভব।

(ঘ) দু-একটি বিষয় অর্থ দপ্তরে আবেদন করা হয়েছে তবে পশ্চিমবঙ্গের মহাগণনিকের নিকট আবেদন করার প্রশ্ন ওঠে না।

## Illicit liquor narcotic drugs

***653.** (Admitted question No. ***1274.**) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) If it is a fact that the State Government has received report of squrt in the sales of illicit liquor and narcotic drugs in different parts of West Bengal during the past few years; and

(b) if so, the steps have been taken during the last two years and the results thereof?

**Minister-in-charge of the Excise Department :**

(a) There is no report of spurt in the sales of illicitly distilled liquor and narcotic drugs in any part of West Bengal.

(b) Drive against sale of illicitly distilled liquor and narcotic drugs is a continuous process. To prevent such excise crimes effectively, frequent raids are conducted in the dens of illicitly distilled liquor and narcotic drugs by the Preventive Staff of the Excise Directorate cases are started against the persons involved. Illicitly distilled liquor and narcotic drugs recovered during raids are seized and subsequently destroyed after observance of usual rules and procedures.

As a result of such frequent raids, large quantities of illicitly distilled liquor ganja, charas, heroine etc have been seized during the last two years. As already stated drive against such menance

is a continuous process and strict vigil in vulnerable crime spots *in the State is maintained so that such menance can be eradicated.*

**কাটোয়ায় জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ**

*৬৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২৭।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কাটোয়ায় অবস্থিত জুনিয়র বেসিক ট্রেনিং কলেজে আসনসংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) উক্ত প্রতিষ্ঠানে মহিলাদের প্রশিক্ষণ দেবার কোনও ব্যবস্থা আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই।

(খ) না।

**মাধ্যমিক বিদ্যালয়ে প্রশাসক**

*৬৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৪।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি মাধ্যমিক বিদ্যালয়ে মধ্যশিক্ষা পর্ষদ নিযুক্ত প্রশাসক রয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২১৮টিতে।

**মেদিনীপুর জেলার গ্রামীণ ব্যাঙ্ক**

*৬৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় গ্রামীণ ব্যাঙ্ক খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, আগামী আর্থিক বৎসর থেকে চালু হবার কোনও সম্ভাবনা আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে মেদিনীপুর জেলায় মল্লভূম গ্রামীণ ব্যাঙ্কের ৬৬টি শাখা আছে। মেদিনীপুর ছাড়াও বাঁকুড়া ও পুরুলিয়া জেলা মল্লভূম গ্রামীণ ব্যাঙ্কের অধীনে আছে। পরিচালনার ক্ষেত্রে উন্নতিবিধানের লক্ষ্যে শুধুমাত্র মেদিনীপুর জেলার জন্য পৃথক একটি গ্রামীণ ব্যাঙ্ক খোলার পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া কেন্দ্রীয় সরকারের কাছু থেকে নির্দেশ পেয়ে ১৯৮৪

সালের ১৯শে নভেম্বর উক্ত গ্রামীণ ব্যাঙ্ক খোলার সিদ্ধান্ত গ্রহণ করেও শেষ পর্যন্ত কার্যকর করতে পারেন নি। ভবিষ্যতে কবে গ্রামীণ ব্যাঙ্কটি খোলা হতে পারে সে সম্পর্কে ইউনাইটেড ব্যাঙ্ক কর্তৃপক্ষের দিক থেকে কোনও ইঙ্গিত এখনও পাওয়া যায় নি।

### ১৯৮৭ সালে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রী

***৬৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***৭৬৮।**) **শ্রী সুব্রত মুখার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সালে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রীর সংখ্যা কত; এবং

(খ) উত্তীর্ণ হতে না পারায় আনুমানিক কত সংখ্যক ছাত্রছাত্রী উক্ত সালে উচ্চ মাধ্যমিক পড়ার সুযোগ হতে বঞ্চিত হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১,৮২,৪০৯ জন।

(খ) ১,৩৪,৪১৮ জন।

### যোজনা খাতে ঋণ

***৬৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***২৩৯৮।**) **শ্রী বিমলকান্তি বসু :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার ঋণের কত অংশ যোজনা খাতে বরাদ্দ করেন; এবং

(খ) ঐ ঋণের সুদের হার কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেন্দ্রীয় সরকার মোট ঋণের কত অংশ যোজনাখাতে বরাদ্দ করেন তার কোনও হিসাব রাজ্য সরকারের কাছে নেই। তবে যোজনা সহায়তার ৭০ শতাংশ ঋণ এবং ৩০ শতাংশ অনুদান হিসাবে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট থেকে বার্ষিক যোজনা রূপায়ণের জন্য পেয়ে থাকেন।

(খ) বর্তমানে যোজনা বাবদ প্রাপ্য কেন্দ্রীয় ঋণের বার্ষিক সুদের হার ৯.২৫ শতাংশ।

### Vocational Education

***659.** (Admitted question No. ***2260.**) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to divert some students from the Higher Secondary stage to vocational education; and

(b) if so,—

(i) what steps have been taken/proposed to be taken by the State Government in the matter, and

(ii) the target, if any, fixed for such diversion by 1990?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

(a) Yes

(b) The Government of India has introduced the scheme of vocationalisation of Secondary Education from 1987-88. The State Government has accepted the scheme in principle Details of the scheme are being worked out. No target has yet been fixed by State Government.

### প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের পোশাক প্রদান

*৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৭।) **শ্রী রামপদ মাণ্ডি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের পোশাক প্রদানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, কবে নাগাত ইহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ১৯৮৭ সালে অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের সম্মেলন

*৬৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত ১৯৮৭ সালে কলিকাতায় অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের সম্মেলনের জন্য সরকারের কত টাকা ব্যয় হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মোট ব্যয় হয়েছে ২,০৬,৮৪২.৯৬ টাকা।

### হাওড়া পৌর নিগম এলাকার প্রাথমিক বিদ্যালয়

*৬৬২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৬।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া পৌর নিগম এলাকায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় আছে;

(খ) নতুন বিদ্যালয় অনুমোদনের পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকলে, কতগুলি বিদ্যালয়কে অনুমোদন দেওয়া হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৫২টি।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**হাইস্কুল ও জুনিয়র হাইস্কুল অনুমোদন**

*৬৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান আর্থিক বছরে কতগুলি হাইস্কুল ও জুনিয়র হাইস্কুলকে অনুমোদন দানের কথা সরকার চিন্তা করিতেছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই মুহূর্তে বলা সম্ভবপর নয়।

**পশ্চিমবঙ্গে টাকা ছাপার কারখানা**

*৬৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৯।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে টাকা ছাপার কোনও কারখানা করার কথা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ কারখানা কোথায় হবে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে টাকা ছাপার একটি প্রেস স্থাপনের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবিত টাকা ছাপার প্রেসটি মেদিনীপুর জেলার শালবনিতে হওয়ার কথা আছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Saugata Roy on the Subject of alleged torture and harassment on the oponents of G.N.L.F. movement

The Member will get opportunity to raise this matter during discussion on the Appropriation Bill which will be held shortly.

Moreover the Member may call the attention of the Minister concerned through calling attention, mention etc.

I, therefore, withhold my consent to the motion.

The Member may however, read out the text of his motion as amended.

**Shri Saugata Roy :** Sir, the Adjournment Motion is this :

The Assembly do now adjourn business to discuss the definite matter of urgent public importance and of recent occurrence namely by continued violence in Darjeeling District where persons not willing to support the movement launched by the G.N.L.F. are being tortured and subjected to harassment. Several opponents of G.N.L.F. have been beheaded and their houses have been burnt during the last few days.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :

1. Death of 6(six) persons in Jaundice in R.G.Kar Medical College and Hospital. : Shri Gobinda Ch. Naskar
2. Reported attack on the House of Shri Narayan Choubey, M.P. on 27.4.88 and 28.4.88 : Dr. Manas Bhunia
3. Alleged Scarcity of water in the entire Howrah town : Shri Asok Ghosh
4. Devastation of Jute godown at Cossipur on 29th April by fire : Shri Sumanta Kr. Hira

I have selected the notices of Shri Sumanta Kr. Hira and Shri A.K.M. Hassan Uzzaman on the subject of Devastation of jute godown at Cossipur on 29th April by fire.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 9th May, 1988

## PRESENTATION OF REPORTS

**Presentation of the Twenty-third, the twenty-fourth and the Twenty-fifth Reports of the Committee on Public Undertakings-1987-88.**

**Shri Rabin Mukherjee (Chairman) :** I beg to present the twenty-third, Twenty-fourth and Twenty-fifth reports of the Committee on Public

Undertaking, 1987-88 on State Transport Corporations, on the West Bengal Dairy and Poultry Development Corporation Limited and on the West Bengal Mineral Development and Trading Corporation Limited.

**Mr. Speaker :** Shri Sumanta Kumar Hira, Absent

## MENTION CASES

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আমি আপনার কাছে একটা অনুমতি নিচ্ছি। আমি একটি বিষয়ে মেনশন দিয়েছিলাম। এটা তার চেয়েও গুরুত্বপূর্ণ বিষয় বলে ঈদ মহরমের বিষয়টি আমি আপনার অনুমতি নিয়ে মেনশন করছি।

**মিঃ স্পিকার ঃ** মেনশন পাল্টাতে পারবেন না। ওটা কালকে দিন, আজকে যেটা দিয়েছেন সেটাই আপনি বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়, উইথ ইওর কনসেন্ট, এটা আজকে বলতে দিলে খুব ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** ও ভাবে না, আজকে যেটা দিয়েছেন সেটাই বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আজকেরটা কি আছে?

**মিঃ স্পিকার ঃ** এটা'ও ভুলে গেছেন। মেম্বাররা কি মেনশন দেন, সেটা জানেন না, অথচ খুবই গুরুত্বপূর্ণ বিষয় বলে থাকেন। ঠিক আছে, আপনি বসুন।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বিরোধী কংগ্রেসি সদস্যরা এখানে এত কেলেঙ্কারির কথা উল্লেখ করেন, আমি আশা করেছিলাম অন্তত সততার খাতিরে তাঁরা কলকাতার ডাইরেক্টরির কথাটা এখানে বলবেন কিন্তু তাঁরা তা বললেন না।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ জি. এম ট্রান্সফার হয়েছে।)**

ওঁরা বলছেন, জি. এম. ট্রান্সফার হয়েছেন। স্যার, যে দেশের প্রধানমন্ত্রী প্রেস কনফারেন্সে বসে একজন সেক্রেটারিকে ট্রান্সফার করেন সেখানে এই জি. এম-এর ট্রান্সফারের মতন একটা ঘটনা যে গুরুত্বপূর্ণ নয় সেটা ওঁরা ভালোভাবেই জানেন এবং আমরাও জানি। স্যার, আমি এই টেলিফোন ডাইরেক্টরির কেলেঙ্কারির কথায় বিশেষ ভাবে যাচ্ছি না আমি শুধু এই প্রসঙ্গে একটা কথাই উল্লেখ করছি যে এর পেছনে কোনও অদৃশ্য হাত রয়েছে যার জন্য ঐ সরস্বতী প্রেস যারা ইদানিং কালে সব কটা ডাইরেকটরির কাজ পেয়েছিল তাদের হাত থেকে সেই কাজটা টেনে নিয়ে যাওয়া হ'ল দিল্লিতে সেটা দেখা দরকার। স্যার, দিল্লির প্রেস থেকে যে ডাইরেকটরি ছাপানো হ'ল তা কয়েকদিনের মধ্যেই টেলিফোন অথরিটিকে তুলে নিতে হ'ল। স্যার, একটা গল্পের কথা বলি। "ভগবান বলছেন, যে ঘরে মানুষ মরে নি সেই রকম একটা ঘর দেখাও।" স্যার, আপনার মাধ্যমে আমি জিজ্ঞাসা করতে চাই যে এমন কোনও টেলিফোন গ্রাহক কেউ দেখাতে পারবেন কিনা যার বাড়িতে এক মাসের মধ্যে মিনিমাম ৩/৪ দিন টেলিফোন খারাপ থাকে নি? এই টেলিফোন খারাপ হওয়া একটা ক্রনিক রোগের মতন হয়ে

গিয়েছে। গোটা কলকাতা শহর এবং মফস্বলে জনডিস রোগের প্রাদুর্ভাব হয়েছে বলে এখানে অনেক চিৎকার করা হয় কিন্তু এই টেলিফোনের অব্যবস্থার ব্যাপারে আমরা এখানে কোনও আলোচনা করতে পারি না কারণ এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। স্যার, এই প্রসঙ্গে আরও বলব, টেলিফোনের মেন্টেনেন্সের কাজ আরও ভালোভাবে হওয়া দরকার। কলকাতা শহর যেভাবে খোঁড়া হচ্ছে তাতে হয়ত দেখা যাবে একদিন তেল বেরিয়েছে অথবা মহেঞ্জোদারো, হরপ্পার মতন কাণ্ডকারখানা বেরিয়ে পড়েছে। স্যার, টেলিফোন কর্তৃপক্ষ যদি তাড়াতাড়ি এই খোঁড়াখুঁড়ির কাজ বন্ধ না করেন তাহলে আমাদের মতন ২/১ জনের পা ভাঙ্গবে, এই আশঙ্কা করে, আপনাকে স্যার, সুযোগ দেবার জন্য ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী নিতাইচরণ আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রে জমিদারি আমলের যে সমস্ত বাঁধ রয়েছে সেই সমস্ত বাঁধ প্রতি বৎসর বন্যায় এবং বৃষ্টিতে নানান ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে ফলে সাধারণ মানুষ ও চাষীদের বিরাট ক্ষতি হচ্ছে। এই সমস্ত বাঁধ সংস্কারের কথা বললে আমাদের যে উত্তর দেওয়া হয়, সরকার এগুলি গ্রহণ করেনি, সুতরাং এগুলি সংস্কার করা যাবে না। সে জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে এই বাঁধগুলি অবিলম্বে গ্রহণ করে যাতে তাড়াতাড়ি সংস্কার করা হয় এবং মানুষের যাতে উপকার করা যায় সেই ব্যবস্থা করার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে জুনিয়র বেসিক ট্রেনিং সম্পর্কে। এই ট্রেনিংয়ের জন্য যে সমস্ত দরখাস্তকারীরা দরখাস্ত করছেন তাদের মধ্যে কেবল মাত্র যারা ফার্স্ট ডিভিসন এবং সেকেণ্ড ডিভিসনের পাশ করেছে তাদের ইন্টারভিউ হবে। কিন্তু পি. ডিভিসনের দরখাস্তকারিরা ইন্টারভিউয়ের কোনও চান্স পাচ্ছে না। সেই অনুযায়ী বি.এ-তেও দেখা যাচ্ছে সেই একই নিয়ম ফলো করা হচ্ছে। আমি এখানে এই কথা বলতে চাই যে উভয় ক্ষেত্রেই যারা পি. ডিভিসনে পাশ করেছে তারা এই ট্রেনিংয়ের কোনও চান্স পাচ্ছে না। এটা নিশ্চয়ই সকলে অবগত আছেন যে সেকেণ্ডারি হোক, হায়ার সেকেণ্ডারি হোক বা বি.এ হোক, যারা এই সমস্ত পরীক্ষা দিয়েছে এবং পাশ করেছে তার মধ্যে পি. ডিভিসনের সংখ্যাই বেশি। অতএব এই ট্রেনিংগুলিতে যদি পি. ডিভিসনে যারা পাশ করেছে তাদের চান্স না দেওয়া হয় তাহলে তারা বঞ্চিত হচ্ছে। সে জন্য আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করব যে যারা পি. ডিভিসনে পাশ করেছেন তাদের জুনিয়র বেসিক ট্রেনিং এবং বি.এড-এ যাতে চান্স পান তার জন্য ব্যবস্থা করবেন। এই অনুরোধ আপনার মাধ্যমে করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে, খানাকুল থানার অন্তর্গত বনহিজলী গ্রামে সিনিয়র অ্যাকাউন্ট্যান্ট, এ. জি. বেঙ্গলের শান্তিনাথ পাহাল থাকেন। সি. পি. এম-এর লোকেরা জোর করে সরকারি জমি জড়িয়ে নিজের ভিটের সঙ্গে যোগ

করেছেন। তখন মাস পিটিশন হল। মাস পিটিশনের পরে কোর্টের অর্ডার হল—এস. ডি. ই. এম, ২৪.১২.৮৭। জে. এল. আর. ওকে বলা হল যারা এনক্রোচ করেছে তাদের সরিয়ে দাও। জে. এল. আর. ও বললেন, আমার কাছে টাকা নেই, কোথা থেকে সরানো হবে। তারপরে ১৮.৩.৮৮ তারিখে আবার অর্ডার দিয়ে জে. এল. আর. ও-কে বলা হল নাজারত খানা থেকে টাকা নিয়ে যাও। সমস্ত কোর্টের অর্ডার আমি আপনাকে দেব। সমস্ত অর্ডার এখানে আমার কাছে স্যার, তারপরে ভয়ানক আকার ধারণ করল। সি. পি. এম-এর নেতা, বানেশ্বর মাইতি, নেপাল বেরা তার বাড়ি অ্যাটাক করল। তার বুড়ো বাবা চোখ অপারেশন করে বাড়িতে মেয়েদের নিয়ে আছেন। তারা ৩ ভাই—শান্তিনাথ পাহাল এবং তার আরও দুই ভাই সি. পি. এম-এর ভয়ে সেখান থেকে পালিয়ে এসেছে। থানার ও. সি তাকে ডেকে পাঠাচ্ছেন। প্রথম তাকে দেখা করার জন্য ডাকলেন ২৪.৪ তারিখে। তিনি বললেন আমি নিরাপত্তার অভাব বোধ করছি, খানাকুল থানা সি. পি. এম-এর গুণ্ডারা ঘিরে রেখেছে। তার কিছুদিন পরে আবার থানার ও.সি ডাকলেন ৭.৫ তারিখে। আমি মুখ্যমন্ত্রীর কাছে তাকে নিয়ে গিয়েছিলাম। আমি বলেছি, আপনি যদি তার নিরাপত্তা না দিতে পারেন তাহলে সে মার্ডার হয়ে যাবে ওখানে গেলে। এই গ্রামে এর ৪/৫ মাস আগে ৩টি মার্ডার হয়েছে। আমি আপনার মাধ্যমে আবার অনুরোধ করছি, আপনি মুখ্যমন্ত্রীকে বলুন। আমি সমস্ত দলিল আপনার কাছে তুলে দিচ্ছি যে কোর্টের অর্ডার কি আছে, শান্তিবাবুর অ্যাপীল কি আছে, থানার ও.সি কি ভাবে ডেকেছেন, সমস্ত কাগজ পত্র আপনাকে দিচ্ছি। আপনি দয়া করে এই পরিবারটিকে বাঁচান যাতে ওরা যখন থানায় যাবে তখন এই সি. পি. এম-এর গুণ্ডাদের হাতে মার্ডার হয়ে না যায়।

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৮ তারিখে কংগ্রেসের লোকেরা অন্য কোথাও কিছু না করতে পেরে শান্তিপুর নিয়ে মাতামাতি করছে। ওখানে তিন চার শত লোক নিয়ে বিশৃঙ্খলা করার ওরা চেষ্টা করেছিল, কিন্তু আশ্চর্যের বিষয়, রেডিওতে বলা হল দু' হাজার, তিন হাজার লোক সেখানে আইন ভঙ্গ করেছে। আনন্দবাজার কাগজে লেখা হল দেড় হাজার লোক আইন ভঙ্গ করেছে, এই ভাবে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। সুতরাং এই বিষয়ে একটা উপযুক্ত তদন্ত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৩০০ লোককে রেডিওতে তিন হাজার লোক বলা হচ্ছে, এমন ভাবে বলা হচ্ছে যাতে মনে হচ্ছে কংগ্রেসের পক্ষে অনেক লোকজন এসে গেছে। এই ভাবে কংগ্রেসের লোকেরা বিশৃঙ্খলা করবার চেষ্টা করছে। এই ব্যাপারে ফলস রিপোর্ট যেখান থেকে আসছে, প্রশাসনের তরফ থেকে আসছে কি, কংগ্রেসের তরফ থেকে আসছে, এই সম্পর্কে তদন্ত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় পুলিশ প্রশাসনের মধ্যে একটা বেহাল অবস্থা চলছে। জেলা পুলিশের শীর্ষ পদগুলির বেশির ভাগ পদ খালি পড়ে রয়েছে। এস. পি. বদলি হয়ে অন্যত্র চলে গেছেন, ডি. এস. পি. ডি. ই. বি. নেই, ডি. এস. পি. ডি. আই. বি. নেই, জেলা সদরে সি. আই. নেই, বিষ্ণুপুরে এস. ডি. পি. ও.

নেই, অ্যাডিশনাল এস. পি., তার বদলির আদেশ হয়ে গেছে, দু' চার দিনের মধ্যে চলে যাবেন। এই অবস্থায় জেলার কোনও প্রান্তে খুন, জখম বা সাম্প্রদায়িক গণ্ডগোল হলে স্থানীয় থানার অফিসার ইন চার্জ যে কোনও উর্ধতন অফিসারদের সঙ্গে আলোচনা করবেন, গাইডেন্স নেবেন, তার কোনও উপায় নেই বা তিনি কোনও ভাল পদক্ষেপ নিলে বা সঠিক পদক্ষেপ না নিলে বা কাজে অবহেলা হলে উপরতলা থেকে নজরদারী হবে, তার কোনও উপায় নেই। এই অবস্থায় পুলিশের শীর্ষ পদগুলি যাতে সত্বর পূরণ করা হয় এবং শান্তি শৃঙ্খলা অব্যাহত রাখা হয় সেদিকে বিশেষ ভাবে দৃষ্টি দেবার জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানায় একটি মার্কেটিং কোঅপারেটিভ সোসাইটি আছে, বর্তমানে তার অবস্থা শোচনীয়। বিগত তিন মাস হল সেখানকার কর্মচারীরা বেতন পাননি এবং আগামী দিনেও তারা বেতন পাবেন কি না এই রকম অনিশ্চিত অবস্থা চলেছে। এছাড়া চাষীরা অতীতে কৃষি সরঞ্জাম, সার বীজ, ইত্যাদি পেতেন, কাপড়ও পেতেন, কিন্তু গত তিন চার বছর আগে তা বন্ধ হয়ে গেছে। এই অবস্থার জন্য দায়ী স্থানীয় জোতদার রামগোপাল বিশ্বাস, তিনি ঐ মার্কেটিং সোসাইটির কর্মকর্তা হিসাবে হাজার হাজার টাকা অবৈধ ভাবে নিয়ে এম. আর. হোলসেল ব্যবসা করতেন, সেটা আন্দোলনের মাধ্যমে বন্ধ হওয়ার ফলে তিনি খেপে গিয়ে সেখানকার ই.ও. কয়াল সাহেবকে প্রভাবিত করে মার্কেটিং সোসাইটিকে উঠিয়ে দেবার চেষ্টা করছে। এ ছাড়াও ১৯৮৪-৮৫ সালের অডিট রিপোর্টে বলা হয়েছে সরোজাক্ষ বিশ্বাস ১৯,৭৩৪ টাকা ২০ পয়সা আত্মসাত করেছে। অথচ আজ পর্যন্ত তার কাছ থেকে সেই টাকা আদায় করা হয় নি, বা তাকে কোনও রকম শাস্তি দেওয়া হয় নি। প্রাথমিক এস. কে. ইউ. এস. যেগুলি আছে সেগুলির কর্মকর্তারা প্রত্যেকে বিভিন্ন নামে—বেনামে—লক্ষ লক্ষ টাকা আত্মসাত করেছে। বিভিন্ন ভাবে টাকার লেনদেন দেখিয়ে তারা এই সব করেছে। যাদের বিরুদ্ধে এই সমস্ত অভিযোগ রয়েছে তাদের বিরুদ্ধে এখনও পর্যন্ত কোনও রকম ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। এস. কে. ইউ. এস.-গুলি কৃষকদের স্বার্থে গঠন করা হয়েছে, সেগুলি যাতে তাদের স্বার্থ রক্ষা করে চলে তার জন্য তদারকি ব্যবস্থার প্রয়োজন। এগুলি চেক্‌আপের ব্যবস্থা করা প্রয়োজন। কারণ গ্রামাঞ্চলে বহু ভুয়া সমবায় সমিতি গড়ে উঠছে। বিশেষ করে কংগ্রেসিরা এই সমস্ত করছে। বিভিন্ন ভাবে চক্রান্ত করছে। আমরা জানি আমাদের এলাকার কুখ্যাত কংগ্রেসি নেতা ও জোতদার রামকুমার বিশ্বাস সমবায় আন্দোলনের চাপে ব্যবসা চালাতে না পেরে নানা রকম চক্রান্ত ও ষড়যন্ত্র করছে। তাই আমি এই বিষয়টির প্রতি মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, through you, I want to draw the attention of the Hon'ble Chief Minister, Sir, on the last occasion, I have mentioned that the Administrative Reforms Com-

mittee submitted a report for the reconstitution of the West Dinajpur District—bifurcating it into two parts and by creating a new district with its headquarter at Raigunge. This is lying pending for the decision of the Cabinet. Sir, you are aware of the geographical position of the West Dinajpur district. The headquarter is situated about three hundred kilo-metres from one corner to another corner. It is very difficult to run the administration from Balurghat which is situated on the Bangladesh border. Therefore, it is very much essential, as per recommendation of the Administrative Reforms Committee which was constituted under the Chairmanship of Dr. A. Mitra, to create a new district. Necessary steps may kindly be taken by the Cabinet to bifurcate the West Dinajpur district and to create a new district at Raigunge at an early date. thank you, sir.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ডায়মণ্ডহারবার পৌরসভার অধীন বিস্তীর্ণ এলাকার পানীয় জলের অভাবের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৪ সালে ডায়মণ্ডহারবার পৌরসভায় পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের পক্ষ থেকে একটা রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীম করা হয়েছিল। কিন্তু সেটা দীর্ঘ ১০ বছর বন্ধ থাকার পর এখন দেখা যাচ্ছে ডায়মণ্ডহারবার পৌরসভার নির্বাচনের ঠিক আগেই সেই স্কীম থেকে জল সরবরাহের ব্যবস্থা হয়েছে। প্রতিদিন সকালে কিছুক্ষণ, দুপুরে কিছুক্ষণ এবং বিকেলে কিছুক্ষণ সেখানে জল ছাড়া হচ্ছে।

**মিঃ স্পিকার :** তাতে আপনার আপত্তি আছে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অত্যন্ত গুরুতর কারণেই আপত্তি আছে। একটা কারণ হচ্ছে, যে জল দেওয়া হচ্ছে সেটা পানীয় জল নয়, সেটা ব্যবহারের অযোগ্য ময়লা জল। সেখানে জল দিয়ে ময়লা বেরুচ্ছে। পৌরসভার নির্বাচন আসছে বলে রাস্তার ধারে ট্যাপ লাগিয়ে দিয়েছে। সেখান দিয়ে কাদা বেরুচ্ছে। ভোট নেবার জন্য এইসব করা হয়েছে। কংগ্রেস আমলে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছিল। এই আমলে হয়নি। ভোট নিতে হবে বলে এখন তাড়াতাড়ি চালু করে দিয়েছেন। কিন্তু কংগ্রেস পানীয় জলের জন্য পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মাধ্যমে এটা করেছিল কয়েক লক্ষ টাকা খরচা করে। কিন্তু এখন সেখানে পানীয় জলের বদলে ব্যবহারের অযোগ্য জল দেওয়া হচ্ছে এবং যে জল দেওয়া হচ্ছে তাও অপ্রতুল। সুতরাং ডায়মণ্ডহারবার টাউনে যাতে পানীয় জলের ব্যবস্থা করা হয় এবং ট্যাঙ্ক পরিষ্কার করে যাতে ভাল জল দেওয়া হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের আবেদন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**Mr. Speaker :** Dr. Manas Bhunia, your mention is out of order.

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ত্রাণমন্ত্রী এবং মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি কিছুদিন আগে নদীয়া জেলার কয়েকটি ব্লকে শিলাবৃষ্টির কথা উল্লেখ করেছিলাম। সম্প্রতি নদীয়া জেলার তেহট্ট ব্লকে যে ঝড় বৃষ্টি হয়ে গেল তাতে পাকা বোরো ধান নষ্ট হয়ে গেছে, কাঁচা ঘরবাড়ির ক্ষতি

হয়েছে এবং গাছ-পালা ভেঙেছে। এছাড়া আমেরও ক্ষতি হয়েছে। এর সাথে সাথে আর একটি ঘটনা ঘটেছে সেটা হচ্ছে, তেহট্টর সংলগ্ন জীৎপুর গ্রামে একজন মহিলা বজ্রপাতে মারা গেছেন এবং আর একজন মহিলা গুরুতর ভাবে আহত হয়ে হাসপাতালে কষ্ট পাচ্ছেন। আমি এই বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রী এবং মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শুক্রবার জে. সি. গুহ ফুটবল ট্যুর্নামেন্টে মহামেডান স্পোর্টিং এবং ইস্টবেঙ্গল খেলাকে কেন্দ্র করে বিরাট গণ্ডগোল হয়। এই গণ্ডগোল খেলোয়াড় এবং মাঠের মধ্যে সীমাবদ্ধ থাকেনি, রাস্তায় বেরিয়ে আসে। এই গণ্ডগোলে ৫০ জনের মতন আহত হয়। আমি এ ব্যাপারে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই গণ্ডগোল নতুন নয়, প্রত্যেক বছর লিগ্, অথবা শিল্ডের খেলায় গণ্ডগোল হয়। কিন্তু আজ পর্যন্ত এ ব্যাপারে কোড অফ কনডাক্ট তৈরি হল না টিমের জন্য, খেলোয়াড়দের জন্য কিম্বা আই. এফ. এর জন্য। এই গণ্ডগোল মাঠ থেকে বেরিয়ে এসপ্ল্যানেড ইস্ট, ধর্মতলা এবং নিউ মার্কেট অঞ্চলে ছড়িয়ে পড়ে। রাস্তায় ১০০ মতন গাড়ির কাঁচ ভাঙে এবং বাসে হামলা হয়। যারা অফিস গো-য়ার্স অর্থাৎ অফিস থেকে বেরুচ্ছে তারাও আহত হয়েছে। আমি অনুরোধ করব, মাননীয় ক্রীড়ামন্ত্রী মহাশয় যেন কোড অফ কনডাক্ট তৈরি করার ব্যাপারে নির্দেশ দেন যাতে আগামী বছর লিগের আগে সমস্ত ক্লাব নিয়ে মিটিং করে এ ব্যাপারে ঠিক করেন।

**মিঃ স্পিকার ঃ** কোড অফ কন্ডাক্ট করে কি হবে? সারা ভারতবর্ষে এমনকি ভারতবর্ষের বাইরেও এই জিনিস হচ্ছে। বৃটেনে হচ্ছে, ইতালিতে হচ্ছে, রোমে হচ্ছে। কোড অফ কন্ডাক্ট কাদের কনট্রোল করবে, মেম্বারদের? কিন্তু পাবলিক গ্যালারিস-এ যাঁরা আছেন, তাঁদের কি হবে? সুতরাং আজকে পিপ্লস মাইণ্ড, পিপ্লস অ্যাটিচিউড চেঞ্জ করতে হবে। আপনি তো মহমেডান স্পোর্টিং-এর মেম্বার আছেন—আপনি গিয়ে বলুন। খালি এঁদের জন্য কোড অফ কন্ডাক্ট করে কিছু হবে না। বসুন ওটা রুখতে আপনারাই তো লিডারশিপ নেবেন! কোড অফ কনডাক্ট দিয়ে সেটা হবে না। ভায়লেন্স হলে নিরীহ পাবলিক মার খাবেই।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমার কেন্দ্রে পশ্চিমবঙ্গ সরকারের যে প্রেস আছে, সেই ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট প্রেসে জিনিসপত্র কেনার ব্যাপারে কিভাবে টাকার অপচয় হচ্ছে সেই ব্যাপারে শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে সেখানে ৩৭টা ইনটারকম টেলিফোন আছে এবং যার রক্ষণাবেক্ষণের জন্য প্রতি বছরে ২৫০০ টাকা খরচ হয়, তা সত্ত্বেও মাস দুই আগে আরও ১৬টি নতুন ইনটারকম টেলিফোন ৩১০০০ হাজার টাকা দিয়ে কেনা হল যার কোনও দরকার ছিল না। দুটি মোদি জেরক্স মেশিন ভোল্টেজ স্টেবিলাইজার সমেত ২ লক্ষ ৩২ হাজার টাকা দিয়ে কেনা হল যার কোনও দরকার ছিল না। তারপর ১৯৭৬ সাল থেকে যে অফসেট বিভাগে চার রঙে ছাপার একটি বিশালাকায় মেশিনে কাজ হচ্ছিল সেখানে হঠাৎ ৭৫ হাজার টাকা

দিয়ে একটি ভোল্টেজ স্টেবিলাইজার কেনা হল বিনা সুপারিশে, যার কোনও দরকার ছিল না। দুটি ইলেকট্রিকাল টাইপরাইটার-এর বিশেষ দরকার ছিল ডুপ্লিকেটিং বিভাগে। সমস্তরকম কাগজপত্র কেনার জন্য একটি কেন্দ্রীয় সংস্থার সঙ্গে ব্যবস্থাও হয়েছিল, কিন্তু বি. জি. প্রেসের স্থানীয় সর্বোচ্চ কর্তৃপক্ষের হস্তক্ষেপে তিনটি ইলেকট্রিক্স টাইপরাইটার মেশিন কেনা হল প্রাইভেট কোম্পানি থেকে, যার দুটির প্রতিটির দাম ১৫০০০ করে এবং একটির দাম ২৫০০০ টাকা। এটাও দরকার ছিল না। কারপেনট্রি বিভাগে পর্যাপ্ত কাঠ থাকা সত্ত্বেও আরও ১ লক্ষ ৫০ হাজার টাকার কাঠ কেনার টেণ্ডার হয়েছে। সেখানে দিনের পর দিন বিভিন্ন মেশিন পঙ্গু হয়ে যাচ্ছে। বর্তমানে বি. জি. প্রেস ম্যানেজমেন্ট ইজ গোয়িং অন এ পেণ্ডিং সাবজেক্ট। ইচ্ছামতো তাঁরা জিনিসপত্র কিনছেন এবং আমার মনে সন্দেহ—ঐসব কেনার মাধ্যমে একটা বিপুল দুর্নীতি জড়িত আছে। ঐ ব্যাপারে অনুসন্ধান করতে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমার কেন্দ্রে দুটি অর্ডন্যান্স ফ্যাক্টরি আছে—ইছাপুর রাইফেল ফ্যাক্টরি এবং মেটার স্টিল ফ্যাক্টরি। এই দুটো ফ্যাক্টরি সবচেয়ে পুরানো ফ্যাক্টরি। কিন্তু আজকে ঐ কারখানাতে ক্রমশ বিভিন্ন জিনিসের অর্ডার এবং প্রডাকশন কমিয়ে দেওয়া হচ্ছে এবং সেইসব অর্ডার ব্যক্তিগত মালিকানাধীন ফ্যাক্টরিতে দেওয়া হচ্ছে। ঐ গুরুত্বপূর্ণ ডিফেন্স ইণ্ডাস্ট্রি আজকে দেশ রক্ষার কাজে জড়িত। এরফলে সেখানে ৭ হাজার পোস্ট খালি পড়ে আছে, নতুন লোকের রিক্রুটমেন্ট সেখানে হচ্ছে না এবং যাঁরা আছেন তাঁরাও বেকারির সম্মুখীন হচ্ছেন। নিয়ম আছে, সেখানে অ্যাপ্রেন্টিস যাঁরা আছেন এবং ট্রেনিং নিয়েছেন তাঁদের ৫০ পারসেন্ট অ্যাবজর্ভ করা হয় ঐ ফ্যাক্টরিতেই। এখানকার ফিফটিনথ ব্যাচ, যাঁরা অল ইণ্ডিয়া বেসিসে ট্রেনিং নিয়েছেন, তাঁরা ওয়েটিং লিস্টে রয়েছেন, কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল, অন্যখানে ২২তম ব্যাচ্ যাঁরা অ্যাপ্রেন্টিস আছেন তাঁদের নিয়ে নেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে ডিফেন্সের যে ৪টি কারখানা আছে সেগুলোকে বেকার করে দেবার জন্য এটা করা হচ্ছে। ব্রিটিশ আমলে যে ১২টি প্রতিরক্ষা উৎপাদনের শিল্প ছিল তার মধ্যে পশ্চিমবঙ্গের এই ৪টি হচ্ছে প্রধান। বর্তমানে এর সংখ্যা ভারতবর্ষে ৪০ হলেও পশ্চিমবঙ্গে একটিও গড়ে ওঠেনি। একটু আগে সৌগতবাবু বলছিলেন প্রাইভেট লোককে বি. জি. প্রেস থেকে অর্ডার দেওয়া হচ্ছে। আমি সৌগতবাবুকে মনে করিয়ে দিতে চাই—ঐ তো প্রাইভেট কোম্পানিকে অর্ডার দিচ্ছেন তাঁরা। আমাদের খবর হ'ল এখানে যে অটোমেটিক রাইফেল তৈরি হ'ত ৫.৫৬ সেটা এখানকার কারিগর তৈরি করত এটা অত্যন্ত ভাল এবং এখানকার অটোমেটিক পিস্তল যেটা এখানে তারা সৃষ্টি করেছে এই সমস্ত জিনিস এখানে তৈরি করা বন্ধ করে দিয়ে প্রাইভেট অর্ডার দিয়ে দিচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এখানকার যে সমস্ত কর্মচারী আছে তার মধ্যে হাজার হাজার কর্মচারী বেকারের সম্মুখীন হচ্ছে। এখানকার বেশির ভাগ কর্মচারী আমার কন্সটিটিউএনসিতে থাকে। আমাদের ভারতবর্ষের আবাদিতে যে কামান তৈরি হয় সেই কামান বোফর্স-এর যে কামান তার চেয়ে উন্নত ধরনের কামান। সেই ক্ষেত্রে দেখা গেছে এখানকার কামানকে বাদ দিয়ে বোফর্স-এর কামান কেনা হয়েছে। সেই জন্য আমি স্যার আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এই বিষয়ে তিনি যেন কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কলিকাতার চক্ররেলের কাজ সম্বন্ধে কঠিন এবং কঠোর ভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এই এলাকাটা আমাদের ক্রীড়ামন্ত্রী সুভাষ চক্রবর্তী মহাশয়ের। এখানে চক্ররেলের কাজ শেষ হওয়ার কথা ছিল ১৯৮৬ সালে। কিন্তু ১৯৮৬ সালের মধ্যে চক্ররেলের কাজ শেষ করা যায় নি তার কারণ হ'ল এখানে প্রায় ৫৬৬টি উদ্বাস্তু পরিবারকে সরানো হচ্ছে না বলে। এই ৫৬৬টি উদ্বাস্তু পরিবারকে সরিয়ে নেওয়ার কথা রাজ্য সরকারের। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বার বার অনুরোধ করেছেন যে এই উদ্বাস্তু পরিবারকে অন্য জায়গায় সরিয়ে দিন। কিন্তু আজ পর্যন্ত এই ৫৬৬টি উদ্বাস্তু পরিবারকে সরানো হয় নি। তিন বছর হয়ে গেল এর জন্য গুরুত্বপূর্ণ চক্ররেল তার কাজ বন্ধ হয়ে পড়ে আছে। আমাদের মন্ত্রী সুভাষ চক্রবর্তী মহাশয় বুদ্ধদেববাবুর সঙ্গে কয়েকবার কথা বলেছেন। তাতে তিনি বলছেন জায়গা করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের রেল দপ্তর চাইছে তাড়াতাড়ি কাজ করতে কিন্তু রাজ্য সরকারের গাফিলতির জন্য চক্ররেলের কাজ ৩ বছর পেছিয়ে গেল। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই ব্যাপারে তিনি যেন হস্তক্ষেপ করেন। কারণ তিনি না হস্তক্ষেপ করলে কলিকাতায় এই চক্ররেল আর হবে না।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফারাক্কা থানার আলিনগর গ্রামে গত ২৬শে এপ্রিল অত্যন্ত দুর্ভাগ্য জনক ঘটনা ঘটেছে। এই আলিনগর গ্রামে ১০ বছরের একটি মেয়ে রেহেনা বিবিকে ঘুমন্ত অবস্থায় তার বিধবা মায়ের কাছ থেকে রাত্রি ১২টার সময় ঘর থেকে তুলে নিয়ে যায়। সেখানকার কিছু সমাজবিরোধী তাকে গণ ধর্ষণ করে এবং গলায় ফাঁস দিয়ে তাকে হত্যা করে। ২৭ তারিখ সকালে বহু খোঁজাখুঁজির পর পার্শ্ববর্তী গ্রামের একটি লিচু বাগানে তার মৃতদেহ পাওয়া যায়। এই ব্যাপারে স্থানীয় পুলিশ কিছু করছে না বরং গ্রামের লোকেদের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করছে। গ্রামের মানুষকে যেতে দিচ্ছে না। গতকাল আমি ওই এলাকায় গিয়েছি, গ্রামের চৌকিদারকে পর্যন্ত যেতে দিচ্ছে না।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এস. এস. কে. এম. হস্‌পিট্যালটি এক শ্রেণীর ডাক্তার কি অবস্থায় এনে ফেলেছেন সাধারণ গরিব রোগীদের অসহায় অবস্থার সুযোগ নিয়ে তা এখানে আমি বলছি। শ্রীমতী মঞ্জুলিকা চ্যাটার্জি ১৮.৪.৮৮ তারিখে হার্ট অ্যাটাকের দরুন ভর্তি হবার পর সেখান থেকে পরের দিন অর্থাৎ ১৯.৪.৮৮ তারিখে বলা হল যে রোগীর অবস্থা খুব সিরিয়াস টেম্পোরারি তাঁরা আপাতত একটি পেস-মেকার লাগিয়ে দিচ্ছেন, কিন্তু বলা হল যে অমুক জায়গা থেকে পেস-মেকার কিনে আনতে হবে। স্পেসিফিক একটি জায়গা থেকে এটি কিনে আনার জন্য রোগীর আত্মীয়দের বলা হয়। রোগীর আর্থিক সঙ্গতি না থাকা সত্ত্বেও তাঁরা এটি কিনে আনলেন। ডাঃ মাইতি, আমার পারিবারিক বন্ধু, আমার বাড়ির পাশেই থাকেন, তাঁর কাছে ব্যাপারটি সম্বন্ধে বললাম। তাঁকে ২৯ তারিখে রোগীর অপারেশন হবে বলে টাইম দেওয়া হল। রোগীর সিরিয়াস অবস্থা, সেই অনুযায়ী বিকেলে দুটি অপারেশন হবার পর, তারপর আর কোনও অপারেশন হল না। রোগীর ছেলে, বয়স ১৬/১৭ বছর

হবে, ওখানে তিনি বসে ছিলেন। তিনি [***] জিজ্ঞাসা করেন তাঁর মায়ের অপারেশন কেন হল না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ঘোষ, আপনি ডাক্তারদের নাম কেন উল্লেখ করছেন? এই ভাবে রেসিডেন্ট সার্জেনের নাম বা কোনও ডাক্তারের নাম বলা যায় না। এই নামগুলো সব এক্সপাঞ্জ হবে।

**শ্রী অশোক ঘোষ ঃ** ডাক্তারবাবু তখন ছেলেটিকে বলেন যে, 'তোমার মা মরে গেলে তাতে কিছু আসে যায় না।' তখন ছেলেটি বলে, আপনারা আমার মা'কে মেরে ফেলুন। সমস্ত ডাক্তাররা ঐ ছেলেটির এগেনস্টে কমপ্লেন করে ভবানীপুর থানায় কেস লিপিবদ্ধ করেন। রাত্রি ১০টা সময় ছেলেটিকে অ্যারেস্ট করা হয়। আমি এস. এস. কে. এম. হস্পিট্যালে ফোন করি এবং রাত্রিতে থানায় যাই। [***] পরের দিন ভোরবেলা রোগীকে অপারেশন টেবিলে পাঠিয়ে দেন। আগেরদিন বিকেল বেলা যেখানে মেশিন খারাপ বলে অপারেশন করা হ'ল না, সেখানে পরেরদিন ভোর বেলাতেই মেশিন ঠিক হয়ে গেল। আমার জিজ্ঞাসা এই যে, অপারেশন করতে গেলে ডাক্তারবাবুরা বলেন মেশিন খারাপ, পেস-মেকার কেনার জন্য স্পেসিফিক জায়গার নাম বলে দেন, যেখান থেকে পেস-মেকার কিনে আনতে হবে—এর কারণ কি? মেশিন ইচ্ছা করলেই সারানো যায়, অথচ সারানো হয় না। স্যার, আপনি এখানে আছেন, আমি আপনার মাধ্যমে জানতে চাইছি, প্রত্যেককে স্পেসিফিক জায়গা থেকে কি কারণে পেস-মেকার কেনার জন্য বলা হয়? দ্বিতীয়ত যেখানে বলা হল যে শুক্রবারের আগে কোনও অপারেশন হবে না, সেখানে রাতারাতি কি করে মেশিন ঠিক হয়ে গেল? ডাক্তারের সঙ্গে রোগীর কি এই রকম সম্পর্ক থাকতে পারে?

**মিঃ স্পিকার ঃ** ডাক্তারদের সব নাম বাদ যাবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইউনিভার্সিটিতে বর্তমানে পার্শিয়ালী রেজাল্ট বের করা হচ্ছে। বি.এ, বি.এস.সি.-র ৫০০ ছেলেমেয়ে আজও তাদের পরীক্ষার ফলাফল জানতে পারল না। ফিলোজফির এগজামিনার এখনও পরীক্ষার খাতা জমা দেন নি। শিক্ষা জগতে এই রকম একটা চরম নৈরাজ্য চলছে। হায়ার সেকেণ্ডারি কাউন্সিলের প্রশ্নপত্র ফাঁস হবার কথা আমি এর আগে এখানে বলেছিলাম। শিক্ষামন্ত্রী মহাশয় তখন বলেছিলেন যে, ওসব গাঁজাখুরি গল্প। আমি তাঁকে এখন জিজ্ঞাসা করি, তিনি কি 'গুলি' খেয়ে উত্তর দিচ্ছেন? এবারে আমরা দেখছি যে, ভাইস-চ্যান্সেলর হিসাবে তথাকথিত কম্‌রেড্‌কে নিয়ে আসা হয়েছে। তিনি আবার প্রাইভেট প্র্যাকটিসও করেন। এই ভাবে কি করে তিনি তাঁর দায়িত্বভার পালন করেন তা আমার জানা নেই। তিনি দায়িত্বভার নেবার পর আমরা দেখছি ৫০০ ছাত্রছাত্রী আজ তাদের পরীক্ষার ফলাফল জানতে পারছে না। বি.এ., বি.এস.সি. পরীক্ষার ফলাফল তারা জানতে পারছে না। অথচ সামনেই তাদের নতুন করে আবার পরীক্ষার ফর্ম ফিলাপ করতে হবে। হিস্ট্রি পরীক্ষার ব্যাপারে মুরলীধর গার্লস কলেজের যে দিদিমনি এখনও খাতা জমা দেন নি, তিনি হেড্ এগজামিনারকে বলছেন যে তিনি খাতা জমা

** [Expunged as ordered by the chair.]

দিয়েছেন। আবার অপরদিকে হেড এগজামিনার বলছেন তিনি কোনও খাতাই পান নি। একদিকে প্রশ্নপত্র ফাঁস হয়ে গেলে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করলাম, কিন্তু মুখ্যমন্ত্রী তারজন্য কোনও ব্যবস্থা নেন নি।

(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গত শনিবার দার্জিলিংয়ের উপরে সর্বদলীয় বৈঠক হয়ে একটা সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত হয়েছে তারজন্য আমি এই সভায় আনন্দ প্রকাশ করছি। আমি আশা করেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই সভায় সর্বদলীয় বৈঠকের ব্যাপারে একটা বিবৃতি দেবেন এবং আশা করেছিলাম সর্বদলীয় বৈঠকের সিদ্ধান্ত একটা রেজলিউশন আকারে পেশ করা হবে। তা না হওয়ার জন্যে আমি ইষৎ দুঃখিত হয়েছি। সি. পি. এম-রা মাঠে মাঠে বক্তৃতা করেন। মাননীয় মুখ্যমন্ত্রী সর্বদলীয় ক্ষেত্রে যে ভূমিকা নিয়েছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। আমি আগে এই সভায় বলেছিলাম যে কেন্দ্রীয় সরকার এবং জি. এন. এল. এফের সঙ্গে সম্মিলিত হবার আগে বিল আনলে তা কার্যকর হবে না এবং সেই বিলে কংগ্রেস সমর্থন জানাতে পারবে না। আমরা এইজন্য আনন্দিত যে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে আলোচনা করে মুখ্যমন্ত্রী এই হাউসে বর্তমান সেশনে হিল কাউন্সিল বিল আনার প্রস্তাব যে স্থগিত রেখেছেন এবং এইকথা ঘোষণা করেছেন একটা এগ্রিমেন্ট হবার পরে দরকার হলে বিধানসভায় বিশেষ অধিবেশন ডেকে এই বিল পাশ করবেন। সেইজন্য দার্জিলিংয়ের শান্তি ফিরিয়ে আসার জন্যে এমন কিছু করা উচিত নয় বিশেষ করে সি. পি. এমের সদস্যদের বলছি এমন কিছু বলা উচিত নয় যেখানে মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের যাতে একটা ওয়েভ লেংথ্ চলছে সেখানে এই অবস্থায় কোনওরকম ডিসটার্ব করা উচিত নয়।

**Mr. Speaker :** Mr. Roy, wave length is on both sides.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আপনি জানেন স্যার, কলিকাতায় স্টেট ব্যাঙ্কের একটা বিদেশি বিভাগ আছে। এই বিদেশি বিভাগের প্রধান কাজ কভার অপরেশন। এটা সম্প্রতি স্টেট ব্যাঙ্ক স্থানান্তরিত করে বেশিরভাগ কাজ মাদ্রাজ, বম্বে অন্যত্র নিয়ে যাবার পরিকল্পনা নিয়েছে। এই স্টেট ব্যাঙ্কের বিদেশি বিভাগ আধুনিক টেলি যোগাযোগের মাধ্যমে কাজ করে আসছে এবং সেভেন্টি পারসেন্ট কাজ এর মাধ্যমে করা হয়। এইভাবে স্থানান্তরিত করে, বিকেন্দ্রিকরণ করে মুদ্রাস্ফীতি কমানোর চেষ্টা করা হচ্ছে। কারণ স্টেট ব্যাঙ্কের একটা বিরাট অংশ বিদেশী মুদ্রা ব্যাপারে পার্টিসিপেট করে যেসব কর্মচারী ২৫০ জন মতো তাদের জীবন-জীবিকার প্রশ্ন এর সঙ্গে জড়িত। এই ব্যাপারে চিফ মিনিস্টার খুব কনসার্ন। তিনি দিল্লিতে অর্থমন্ত্রী মিঃ তৈওয়ারীর দৃষ্টি আকর্ষণ করেছিলেন। এটা খুব গুরুত্বপূর্ণ বিষয় পশ্চিমবঙ্গের অর্থনৈতিক স্বার্থে এবং কর্মচারিদের স্বার্থে এখান থেকে একটা প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করা হোক এবং একটা সর্বদলীয় কমিটি গঠন করা হোক টু ইমপ্রেস দি সেন্ট্রাল গভর্নমেন্ট। এই প্রস্তাবটি গ্রহণ করার জন্যে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি।

## Voting on Demands for Grants
## Demand Nos. 54 and 86

**শ্রী নির্মল বসু ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০-খাদ্য, গুদামজাতকরণ ও পণ্যসঞ্চয়করণ" এবং "৪৪০৮-খাদ্যখাতে মূলধন বিনিয়োগ"-এ চলতি ১৯৮৮-৮৯ সালের ব্যয়নির্বাহের জন্য ৫২,০২,৫৮,০০০ (বাহান্ন কোটি দুই লক্ষ আটান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১৯৮৮ সালের মার্চ মাসে ভোট-অন অ্যাকাউন্ট-এর মাধ্যমে ইতিমধ্যে অনুমোদিত ১৩,০০,৬৫,০০০ (তেরো কোটি পঁয়ষট্টি হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্গত।]

মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪৫৬-অসামরিক সরবরাহ"-এ চলতি ১৯৮৮-৮৯ সালের ব্যয়নির্বাহের জন্য ৮৯,২৯,০০০ (উননব্বুই লক্ষ উনত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১৯৮৮ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে ইতিমধ্যে অনুমোদিত ২২,৩৩,০০০ (বাইশ লক্ষ তেত্রিশ হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত।]

মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ ও এইসব কাজ করতে গিয়ে যে-সব সমস্যার উদ্ভব হয়েছে এবং কিভাবে তা সমাধানের চেষ্টা করা হচ্ছে, সে-সম্পর্কে একটি পৃথক প্রতিবেদন আমার এই বাজেট-বিবৃতির সঙ্গে অনুবন্ধ হিসাবে আমি বিধানসভার মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। পরিস্থিতির সামগ্রিক মূল্যায়ন প্রসঙ্গে মাননীয় সদস্যগণ আমার বিবৃতির সঙ্গে এই প্রতিবেদনটিকেও গুরুত্ব সহকারে বিবেচনা করবেন, এই আমার সনির্বন্ধ অনুরোধ। প্রতিবেদনে সংশ্লিষ্ট তথ্য ও পরিসংখ্যান দেওয়া হয়েছে।

এই বিবৃতিতে আমি প্রধান প্রধান কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

গণবন্টন (রেশনিং) ব্যবস্থার মাধ্যমে এই রাজ্যের ৬ কোটি ৩২ লক্ষ মানুষের নিকট প্রধান প্রধান কয়েকটি খাদ্যদ্রব্য ও অন্য আরও কয়েকটি নিত্যব্যবহার্য দ্রব্য পৌঁছে দেওয়া এবং খোলা বাজারে নিত্যব্যবহার্য দ্রব্যসামগ্রীর যোগান অব্যাহত রাখার জন্য প্রয়োজনমতো ব্যবস্থা গ্রহণ করা খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ। নানা প্রতিকূল অবস্থার মধ্যে কাজ করেও রাজ্য সরকার এই দায়িত্ব মোটামুটি সাফল্যের সঙ্গেই পালন করে চলেছেন।

**পশ্চিমবঙ্গ এখনও ঘাটতি রাজ্য**

খাদ্যদ্রব্যসহ প্রায় সবক'টি নিত্যব্যবহার্য দ্রব্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য। চাল, গম, চিনি, তৈলবীজ ও ভোজ্যতেল, লবন, ডাল, দুগ্ধজাত দ্রব্য, সিমেন্ট এইসব ব্যাপারেই আমাদের ঘাটতি রয়েছে। ভৌগোলিক কারণে পেট্রোলজাত দ্রব্য এই রাজ্যে পাওয়া যায় না। কয়লা এই রাজ্যে যথেষ্ট তোলা হলেও কেন্দ্রীয় সরকার এর বন্টন নিয়ন্ত্রণ করেন, এবং,

কখনও আমরা আমাদের প্রয়োজনমতো কয়লা পাই না।

দানাশস্যের (চাল, গম প্রভৃতি) উৎপাদন সাম্প্রতিককালে এই রাজ্যে যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। ১৯৭৭ সালে যেখানে এই রাজ্যে দানাশস্যের মোট উৎপাদন ছিল ৭১,০৭,০০০ মেট্রিক টন, ১৯৮৭ সালে তা বেড়ে হয়েছে ৯০,৯১,০০০ মেট্রিক টন। তথাপি এখনও ঘাটতি রয়েছে। এবং, এই ঘাটতি পূরণের জন্য আমাদের কেন্দ্রীয় খাদ্যভাণ্ডারের ওপর নির্ভর করতে হয়। তবে আশা করা যাচ্ছে, যেভাবে উৎপাদন বাড়ছে তাতে আগামী কয়েক বছরের মধ্যেই দানাশস্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ স্বয়ংসম্পূর্ণ হবে, এবং, তার ফলে সরবরাহের কাজও সহজ হবে।

দানাশস্যসহ অধিকাংশ খাদ্যদ্রব্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য হওয়ার ঐতিহাসিক কারণ রয়েছে। ১৯৪৭ সালে দেশ-বিভাগের ফলে অবিভক্ত বঙ্গের অধিকাংশ কৃষি এলাকা তদানীন্তন পূর্ব পাকিস্তান, অধুনা বাংলাদেশে চলে যায়; পূর্ব পাকিস্তান থেকে ৮০ লক্ষের ওপর উদ্বাস্তু এসে পশ্চিমবঙ্গে বসবাস করতে থাকেন, দেশের অন্যান্য অঞ্চল থেকেও নানা কার্য উপলক্ষ্যে এই রাজ্যে বিশেষত বৃহত্তর কলকাতা ও শিল্পাঞ্চলে বহু লক্ষ মানুষ এসে বসবাস করেন; পাট শিল্পকে রক্ষা করে কেন্দ্রীয় সরকারের বৈদেশিক মুদ্রা অর্জনের ব্যবস্থাকে অব্যাহত রাখার জন্য এই রাজ্যের ভাল ভাল ধানী জমিকে পাট উৎপাদনের জন্য ব্যবহার করা হয়; এই রাজ্যে জমির ওপর জনবসতির চাপ সারা দেশে কেরলের পরেই সবচেয়ে বেশি এবং গত কয়েক বছরে গ্রামোন্নয়নের নানা প্রচেষ্টার ফলে নিম্নবিত্ত মানুষের ক্রয়ক্ষমতা বৃদ্ধি ও এর ফলে খাদ্যদ্রব্য গ্রহণের পরিমাণও বৃদ্ধি—এইসব কারণেই এখনও এই রাজ্যে মোট প্রয়োজনের তুলনায় খাদ্যদ্রব্য উৎপাদনে ঘাটতি রয়েছে। এবং এই ঘাটতি পূরণের জন্য কেন্দ্রীয় সরকার দায়বদ্ধ।

দানাশস্যের উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই রাজ্যে তৈলবীজ ও ডালের উৎপাদনও বেড়েছে। কিন্তু এই দুটি ক্ষেত্রে ঘাটতির পরিমাণ এখনও খুবই বেশি। এই রাজ্যের সীমাবদ্ধ কৃষি জমিতে অগ্রাধিকারের দিক থেকে অবশ্যই তৈলবীজ ও ডালের চেয়ে দানাশস্যের গুরুত্ব বেশি। আখের ব্যাপারেও একই কথা। এখন প্রশ্ন, তৈলবীজ, ডাল, আখ (অর্থাৎ চিনি) এইসবের জন্য কি আমরা দেশের অন্যান্য যে-সব রাজ্যে এইসব জিনিস বেশি পরিমাণে, কম আয়াসে উৎপন্ন হয়, তাদের ওপর নির্ভর করব, না এখানেই এইসব জিনিস উৎপন্ন করতেই হবে, না হলে পাওয়া যাবে না? এই রাজ্যে চা ভাল উৎপন্ন হয় কয়লা বেশি পাওযা যায়। পাট ও পাটজাত দ্রব্যও বেশি হয়। অন্যান্য রাজ্য এখান থেকে চা, কয়লা, পাটজাত দ্রব্য নেবে, এবং আমরা অন্য রাজ্য থেকে প্রয়োজনমতো তৈলবীজ ও ভোজ্যতেল, ডাল, চিনি পাব, একই দেশের মধ্যে এটাই তো নীতি হওয়া উচিত। এই ব্যাপারে কোনও দিক থেকে যাতে কোনও বাধার সৃষ্টি না হয় তার জন্য একটি সুষ্ঠু জাতীয় উৎপাদন ও বন্টন নীতি স্থির করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছি।

**কেন্দ্র থেকে প্রয়োজনমতো খাদ্যদ্রব্য পাওয়া যাচ্ছে না**

গণবন্টন ব্যবস্থায় নির্দিষ্ট বরাদ্দমতো সকলকে চাল, গম ও চিনি দিতে হলে আমাদের প্রতি মাসে ভারতীয় খাদ্য নিগমের (এফ সি আই) মাধ্যমে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে প্রয়োজন

১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল, ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম এবং ৪০ হাজার মেট্রিক টন চিনি। কিন্তু প্রয়োজনমতো এইসব জিনিস আমরা কখনও পাই না। বেশ কিছুদিন ধরে, কেন্দ্রীয় ভাণ্ডার থেকে দেবার জন্য কেন্দ্রীয় সরকার এই রাজ্যের জন্য মাসিক বরাদ্দ করে আসছেন, চাল ঃ ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, গম ঃ ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন, এবং চিনি ঃ ২৬ হাজার মেট্রিক টন। কিন্তু, ফেব্রুয়ারি, ১৯৮৮-তে চালের বরাদ্দ হঠাৎ ১৫ হাজার মিট্রিক টন কমিয়ে দেওয়া হল, মার্চ, ১৯৮৮-তে কমানো হল চালের ক্ষেত্রে ২৫ হাজার মেট্রিক টন এবং গমের ক্ষেত্রে ২৬ হাজার মেট্রিক টন। আর, এপ্রিল, ১৯৮৮-এর জন্য বরাদ্দ কমেছে, চালের ক্ষেত্রে ৪০ হাজার মেট্রিক টন, এবং গমের ক্ষেত্রে ৪৬ হাজার মেট্রিক টন। অকস্মাত এইভাবে চাল-গমের মাসিক বরাদ্দ এক-তৃতীয়াংশের মতো কমিয়ে দেবার ফলে একদিকে যেমন গণবন্টন ব্যবস্থায় রেশন দোকান মারফৎ দেয় চাল ও গমের পরিমাণ কিছুটা কমাতে আমরা বাধ্য হয়েছি, তেমনি বাজারেও এর ফলে চাল, গম ও সেইসঙ্গে অন্যান্য জিনিসের দাম কিছুটা বেড়ে গেছে।

কেন্দ্রীয় ভাণ্ডার থেকে এফ সি আই-এর মাধ্যমে প্রাপ্ত চাল, গম ও চিনির বরাদ্দ যে কেবল ক্রমান্বয়ে কমছে তা-ই নয়, যা বরাদ্দ হচ্ছে তাও অধিকাংশ ক্ষেত্রে রেল রেক চলাচলে অব্যবস্থা ও অন্যান্য কারণে সময়মতো সব জায়গায় এসে পৌঁছচ্ছে না, এবং এর ফলেও গণবন্টন ব্যবস্থায় সঙ্কট দেখা দিচ্ছে। এই মুহূর্তে রাজ্যের অধিকাংশ স্থানে এফ সি আই প্রয়োজনমতো গম সরবরাহ করতে পারছে না। গমের অভাবে বহু জায়গায় রেশন দোকানের মাধ্যমে গম দেওয়া যাচ্ছে না, এবং, এন আর ই পি, আর এল ই জি পি প্রভৃতি ত্রাণকার্য পরিচালনার কাজেও বিশেষ অসুবিধা দেখা দিয়েছে। আগের তুলনায় গণবন্টন ব্যবস্থায় দেওয়া চাল ও গমের মানের যথেষ্ট উন্নতি হওয়া সত্ত্বেও, এখন কখনও কখনও খারাপ চাল ও গম দেওয়া হয়। তাছাড়া, এই রাজ্যের মানুষ সিদ্ধ চাল পছন্দ করেন, কিন্তু এফ সি আই সিদ্ধ চাল দিতে পারছেন না, আতপই দিচ্ছেন। আমরা বলেছি, দাম সামান্য কিছু বেশি দিতে হলেও আমাদের সিদ্ধ চাল দিন, আতপ নয়।

**গণবন্টন ব্যবস্থা**

গণবন্টনের ক্ষেত্রে আমাদের দু'রকম ব্যবস্থা রয়েছে ঃ (১) বিধিবদ্ধ বা স্ট্যাচুটারি রেশনিং, এবং (২) সংশোধিত বা মডিফায়েড রেশনিং। বৃহত্তর কলকাতা ও পার্শ্ববর্তী হাওড়া, হুগলি ও দুই ২৪-পরগনার শিল্পাঞ্চল এবং আসানসোল-দুর্গাপুর শিল্পাঞ্চল নিয়ে যে বিধিবদ্ধ রেশনিং এলাকা, সেখানে ২,৭৩১টি ন্যায্যমূল্যের রেশন দোকানের মাধ্যমে ৯৯.৮ লক্ষ মানুষ রেশন পাচ্ছেন। আর, রাজ্যের বাকি অংশ, সংশোধিত রেশন এলাকায় ১৭,১৩৭টি রেশন দোকানের মাধ্যমে ৫ কোটি ৩২ লক্ষ লোককে রেশন-দ্রব্য দেওয়া হয়। বিধিবদ্ধ রেশন এলাকার ব্যাপক অংশে, বিশেষ করে কলকাতায় বেশ ক'টি জিনিস রেশনিং-এ দেওয়া হয়। এগুলি হল— (১) চাল, (২) গম, (৩) চিনি, (৪) ভোজ্যতেল, (৫) গুঁড়ো মশলা, (৬) কাপড়কাচা সাবান, (৭) গায়েমাখা সাবান, (৮) বিস্কুট, (৯) আয়োডিনযুক্ত লবণ, (১০) ঘি, (১১) মোম, (১২) দেশলাই, (১৩) কন্ট্রোল কাপড়, (১৪) জনতা ধুতি ও শাড়ি, এবং (১৫) খাতা। এ ছাড়াও রয়েছে কেরোসিন তেল বন্টনের ব্যবস্থা। ভারতের আর কোনও রাজ্যে এতগুলি জিনিস গণবন্টন ব্যবস্থার মাধ্যমে দেওয়া হয় না। এ-সব ছাড়াও মুশুরীর ডাল ও

চা রেশন দোকানের মাধ্যমে দেবার চেষ্টা হচ্ছে। কিন্তু, নানা কারণে, সংশোধিত রেশন এলাকায় এত জিনিস দেওয়া সম্ভব হচ্ছে না। সেখানে প্রধানত দেওয়া হচ্ছে চাল, গম, চিনি, ভোজ্যতেল ও কেরোসিন, এবং কখনও কখনও কাপড়কাচা ও গায়েমাখা সাবান, মশলার গুঁড়ো, কন্ট্রোল কাপড়, জনতা ধুতি-শাড়ি, খাতা, ইত্যাদি। আমরা চাই, সংশোধিত রেশন এলাকাতেও সব মানুষ বিধিবদ্ধ এলাকার মতো জিনিস নিয়মিত পান। এর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**সরষের তেলের মূল্যবৃদ্ধির বিরুদ্ধে**

গত বছর সরষের তেলের আমদানিকারক, উৎপাদক ও ব্যবসায়ীরা অতিরিক্ত মুনাফার লোভে সরষের তেলের দাম বাজারে ক্রমাগত বাড়িয়ে যেতে থাকে। কলকাতা ও রাজ্যের বিভিন্ন স্থানে সরষের তেলের খুচরো দাম বাড়তে বাড়তে প্রতি কিলো ৩০/৩২ এমন কি ৩৫/৩৬ টাকা পর্যন্ত উঠে যায়। আলাপ-আলোচনার মাধ্যমে মূল্যবৃদ্ধির এই উর্ধ্বগতি রোধ করা সম্ভব না হওয়ায় শেষ পর্যন্ত রাজ্য সরকার ২৪শে আগস্ট, ১৯৮৭ তারিখে পশ্চিমবঙ্গ মুনাফাবিরোধী আইন, ১৯৫৮ অনুসারে সরষের তেলের খুচরো ও পাইকারি দাম বেঁধে দেন। এই আদেশ জারি করার পর কোথাও কোথাও বাজার থেকে সরষের তেল সাময়িকভাবে উধাও হলেও এবং কোথাও কোথাও লুকিয়ে-চুরিয়ে নির্ধারিত দামের (প্রতি কিলো ২৫ টাকা) বেশি দরে এই তেল বিক্রি হলেও, মোটামুটি সর্বত্র নির্ধারিত দরে সরষের তেল পাওয়া যায়। খোলা বাজারের পাশাপাশি গণবন্টন ব্যবস্থার মাধ্যমে রেপসিড তেল বিক্রির ব্যবস্থা করা, অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা এবং শেষ পর্যন্ত পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের প্রচেষ্টায় নির্দিষ্ট দরে সমবায় সংস্থার মাধ্যমে সরষের তেল বিক্রি করার ফলে এই কাজ করা সম্ভব হয়েছে। কেন্দ্রীয় দরে সমবায় সংস্থার মাধ্যমে সরষের তেল বিক্রি করার এই কাজ করা সম্ভব হয়েছে। কেন্দ্রীয় সরকার যদি তাঁদের প্রতিশ্রুতি ও বরাদ্দ মতো আমদানিকৃত রেপসিড তেল সঙ্কটকালে এই রাজ্যের জন্য দিতেন তা হলে অসুবিধা আরও কম হত। সেপ্টেম্বর, ১৯৮৭-তে রেপসিড তেলের কেন্দ্রীয় বরাদ্দ ছিল ১৮ হাজার মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ১৫,৮৮২ মেট্রিক টন। এইভাবে অক্টোবর, ১৯৮৭-তে বরাদ্দ ছিল ২০,৫০০ মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ১০,৩৭০ মেট্রিক টন; নভেম্বর, ১৯৮৭-তে বরাদ্দ ছিল ২০,৫০০ মেট্রিক টন, আর তার জায়গায় পাওয়া গেছে ১৩,৬৩৬ মেট্রিক টন।

কেন্দ্রীয় সরকার রেপসিড তেলের বরাদ্দ আবার কমানো শুরু করেছেন। জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ ও এপ্রিল, ১৯৮৮-তে এই বরাদ্দ দাঁড়িয়েছে যথাক্রমে ১৪,০০০, ৮,৯০০, ৬,০০০ ও ৪,৪০০ মেট্রিক টন। বাজারে ভোজ্যতেলের দাম ঠিক রাখার জন্য রেপসিড তেলের বরাদ্দ বাড়ানো প্রয়োজন। আমরা চাই, প্রতি মাসে পশ্চিমবঙ্গকে অন্তত ১৫ হাজার মেট্রিক টন করে রেপসিড তেল বরাদ্দ করা হোক।

খোলা বাজারে সরষের তেলের দাম উল্লেখযোগ্যভাবে কমে যাওয়ায় ১৬ই মার্চ, ১৯৮৮ রাজ্য সরকার সরষের তেলের মূল্য বেঁধে দেবার আদেশটি প্রত্যাহার করে নেন। তবে, সরকার বাজারের ওপর নজর রাখছেন। যদি আবার অসাধু ব্যবসায়ীরা কৃত্রিম অভাব সৃষ্টি করে দাম বাড়াবার চেষ্টা করে তা হলে সরকার পুনরায় দাম বেঁধে দেবার ব্যাপারে ইতস্তত করবেন না।

**পেট্রোলজাত দ্রব্য বণ্টনে কেন্দ্রীয় অব্যবস্থা**

পেট্রোলজাত দ্রব্য বণ্টনের ক্ষেত্রে এক অদ্ভুত অব্যবস্থা চলছে। কেন্দ্রীয় ভাণ্ডার থেকে এই রাজ্যের জন্য চাল, গম, চিনি দেওয়া হয়, কয়লা, সিমেন্ট-এর বরাদ্দও কেন্দ্রীয় সরকারই ঠিক করে দেন। কিন্তু তারপর এই সব সামগ্রী কিভাবে, কার দ্বারা রাজ্যের অভ্যন্তরে বণ্টন করা হবে, তা রাজ্য সরকার স্থির করেন। অথচ, কেরোসিন, এল পি জি সিলিণ্ডার, পেট্রোল, ডিজেল প্রভৃতি বণ্টনের ক্ষেত্রে অবস্থা সম্পূর্ণ অন্য রকম। একমাত্র কেরোসিনের ক্ষেত্রে শেষ পর্যায়ে খুচরো বিক্রেতা নিয়োগ রাজ্য সরকার করে থাকেন, কিন্তু বাকি সব ব্যাপারে, অর্থাৎ এল পি জি সিলিণ্ডার, পেট্রোল, ডিজেল এ-সবের ক্ষেত্রে কোথায় কত কি দেওয়া হবে এবং বিভিন্ন স্তরে কারা বণ্টন করবেন, সব স্থির করেন কেন্দ্রীয় সরকারের অধীন কয়েকটি তেল কোম্পানি ও তাদের নিযুক্ত সংস্থা। কেরোসিন তেল বণ্টনের কাজে প্রধান বণ্টনকারীদেরও এরাই নিয়োগ করেন। এই সব ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে এরা কোনও আলোচনা পর্যন্ত করেন না, এবং বণ্টনের পুরো ছবিটা কখনও রাজ্য সরকারের কাছে স্পষ্ট থাকে না। অথচ বণ্টনের ক্ষেত্রে সামান্য গোলমাল হলে রাজ্য সরকারকেই সবাই দায়ী করেন। আমরা দাবি করি, চাল, গম, চিনি, সিমেন্ট, কয়লার মতো এল পি জি সিলিণ্ডার, কেরোসিন তেল, পেট্রোল, ডিজেল এই সব জিনিসের ক্ষেত্রে রাজ্য নির্দিষ্ট সময়ে কত পাবে তা কেন্দ্রীয় সরকার স্থির করে দিন, কিন্তু তারপর বণ্টনের পুরো দায়িত্ব রাজ্য সরকারের হাতে ছেড়ে দিন।

এল পি জি (লিকুইফায়েড পেট্রোলিয়াম গ্যাস) সিলিণ্ডার বণ্টনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে বর্তমানে এক চরম অরাজকতা চলছে। গার্হস্থ্য কর্ম, শিল্প ও ব্যবসায়, সব কিছু মিলিয়ে এই রাজ্যের বর্তমান ৬ লক্ষ এল পি জি গ্রাহকের জন্য প্রতিদিন প্রয়োজন প্রায় ২৫ হাজার সিলিণ্ডার। কিন্তু সব তেল কোম্পানি মিলে সরবরাহের পরিমাণ প্রতিদিন প্রায় ২০ হাজারের মতো। অর্থাৎ প্রতিদিন প্রায় ৫ হাজার সিলিণ্ডার ঘাটতি। স্বাভাবিক সময়েই এই অবস্থা। এর ওপর যদি হঠাৎ বাইরে থেকে গ্যাস আসতে কখনও কোনও কারণে অসুবিধা হয়, অথবা পরিবহন সমস্যা বা শ্রমিক অসন্তোষজনিত কোনও পরিস্থিতির উদ্ভব হয়, তা হলে সরবরাহ আরও কমে যায়। অবস্থা এমন দাঁড়িয়েছে যে কোথাও কোথাও একটি সিলিণ্ডার পেতে গ্রাহককে এক মাসেরও ওপর অপেক্ষা করতে হচ্ছে এবং, মোট বকেয়ার পরিমাণ এখন ৪০ হাজার সিলিণ্ডারের বেশি। ১৯৮৭-৮৮ সালে এই রাজ্যে নতুন এল পি জি গ্রাহক করার কথা ছিল ৬০.১৬৫। এমনিতেই অনেক রাজ্যের তুলনায় এই রাজ্যে এই সংখ্যা খুবই কম। তা সত্ত্বেও ইণ্ডিয়ান অয়েল কোম্পানি এ ব্যাপারে তাদের লক্ষ্যমাত্রা পূরণ করতে পারেন নি। তাদের জন্য ধার্য করা লক্ষ্যমাত্রা ৪৩,১৭৬। নতুন গ্রাহকের মধ্যে ৩১শে ডিসেম্বর, ১৯৮৭ পর্যন্ত তারা করেছেন মাত্র ১২,৬৭৬। এল পি জি-র চাহিদা সর্বত্র যেভাবে বাড়ছে তাতে এই রাজ্যের জন্য উৎপাদন ও সরবরাহ বৃদ্ধি এবং নতুন গ্রাহক করার দিকে বিশেষভাবে নজর দিতে হবে। দুর্গাপুরে ইণ্ডিয়ান অয়েলের যে নতুন কারখানা তৈরি হয়ে গেছে তা অবিলম্বে চালু করতে হবে এবং হলদিয়া বন্দর দিয়ে বিদেশ থেকে আমদানি করা গ্যাস আনা ও উত্তরবঙ্গে গ্যাস সিলিণ্ডার ভরার নতুন একটি কারখানা স্থাপনের ব্যাপারে যে প্রস্তাব করা হয়েছে, তা অবিলম্বে কার্যকর করতে হবে।

*প্রতি মাসে এই রাজ্যের জন্য ৮০ হাজার মেট্রিক টন কেরোসিন তেল প্রয়োজন, এবং* গড়পড়তা হিসাবে প্রায় মাসে ৫২,৫৪৯ মেট্রিক টন পাওয়া যায়। এই বরাদ্দের পরিমাণ বাড়ানো প্রয়োজন।

মালদা, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদসহ বেশ কয়েকটি জেলায় এবার বোরো চাষের সময় ইণ্ডিয়ান অয়েল কোম্পানি কৃষকদের পাম্প-সেট, শ্যালো টিউবওয়েল প্রভৃতি চালাবার জন্য প্রয়োজনীয় ডিজেল সরবরাহ করতে পারেন নি, এবং এর ফলে কৃষির ক্ষতি হয়েছে।

**সিমেন্টের বরাদ্দ ক্রমাগত কমছে**

সিমেন্টের বরাদ্দ রাজ্যের জন্য ক্রমাগত কমিয়ে দেওয়া হচ্ছে। ১৯৮৭ সালের প্রথম তিন মাসে বরাদ্দ ছিল ১,৪৯,১৭০ মেট্রিক টন, আর এখন তা কমতে ১৯৮৮-এর প্রথম তিন মাসে এই বরাদ্দ দাঁড়িয়েছে ১,০৮,৪৭০ মেট্রিক টন। আর, যাও বা বরাদ্দ করা হয়, তাও আসে না। ১৯৮৭-র তৃতীয় তিন মাসেও এই একই বরাদ্দ ছিল। কিন্তু, এসে পৌঁছেছে ৮১ হাজার মেট্রিক টন, এবং এই বছরের শেষ তিন মাসে বরাদ্দ সমান থাকা সত্ত্বেও, এসেছে (মার্চ, ১৯৮৮ পর্যন্ত হিসাব ধরে) মাত্র ৭৪,৭০০ মেট্রিক টন। এইভাবে সিমেন্ট কম আসাতে রাজ্যের উন্নয়নমূলক কাজ দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, এবং নিম্নবিত্ত মানুষের গৃহনির্মাণেও অসুবিধা হচ্ছে। দেশে সিমেন্ট উৎপাদনের সামগ্রিক পরিমাণ বৃদ্ধি পেলেও রাজ্যের জন্য এইভাবে সিমেন্ট বরাদ্দ ও প্রকৃত সরবরাহ কমিয়ে দেবার কারণ কেন্দ্রীয় সরকার সিমেন্ট শিল্পপতিদের কাছে আত্মসমর্পণ করেছেন ও তাদের ওপর ধার্য করা লেভীর পরিমাণ কমিয়ে দিয়েছেন। এবং এই সঙ্গে সিমেন্টের দামও তারা বাড়িয়ে দিয়েছেন। অবস্থা দেখে মনে হচ্ছে কেন্দ্রীয় সরকার সিমেন্টের ওপর সকল নিয়ন্ত্রণ তুলে দিতে চান।

**কয়লাও যা প্রয়োজন, পাওয়া যাচ্ছে না।**

এই রাজ্যে প্রতি বছর ২ কোটি ৩০ লক্ষ মেট্রিক টন কয়লা তোলা হয়। জ্বালানি কয়লার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের চাহিদা বছরে মাত্র ১২ লক্ষ মেট্রিক টন। অথচ, রাজ্যের জন্য ১০ লক্ষ মেট্রিক টনেরও কম বছরে বরাদ্দ করা হয়। এবং, এ ক্ষেত্রেও যা বরাদ্দ করা হয় তা এসে পৌঁছয় না। আগস্ট, সেপ্টেম্বর, ১৯৮৭—প্রতি মাসেই বরাদ্দ ছিল ৮০ হাজার মেট্রিক টন করে, কিন্তু আসলে পাওয়া গেছে আগস্ট-এ ৪২,৯৬০ মেট্রিক টন, সেপ্টেম্বর-এ ৫৫,৫৯৩ মেট্রিক টন। অক্টোবর, '৮৭ থেকে রাজ্যের জন্য মাসিক বরাদ্দ কমিয়ে করা হয়েছে ৬৫ হাজার মেট্রিক টন। পশ্চিমবঙ্গের তোলা কয়লা সর্বত্র যাচ্ছে, আর আমরা আমাদের প্রয়োজনের এক-চতুর্থাংশের বেশি কখনও পাব না, এ কেমন কথা? আরও আশ্চর্যের বিষয়, পশ্চিমবঙ্গের প্রয়োজনের শতকরা ৭০ ভাগ কয়লা তুলে আনতে হয় বিহার থেকে। তা ছাড়া কয়লার নিম্নমান ও অত্যধিক মূল্যের সমস্যা তো আছেই।

**কেন্দ্রীয় সরকার নিত্যব্যবহার্য দ্রব্যের দাম ক্রমাগত বাড়িয়ে চলেছেন**

যেভাবে কেন্দ্রীয় সরকার ক্রমাগত প্রশাসনিক মূল্যনীতি অনুসারে ক্রেতাসাধারণের স্বার্থ উপেক্ষা করে, লোকসভাকে ডিঙ্গিয়ে, রাজ্য সরকারকে তার পাওনা থেকে বঞ্চিত করে, খাদ্যদ্রব্য ও অন্যান্য নিত্যব্যবহার্য দ্রব্যের মূল্যবৃদ্ধি করে চলেছেন তার তীব্র প্রতিবাদ হওয়া

প্রয়োজন। এইভাবে দাম বাড়ানোর ফলে মূল্যবৃদ্ধি ও মুদ্রাস্ফীতি বেড়ে যাচ্ছে। চাল, গম, চিনি, ভোজ্যতেল, কেরোসিন তেল, পেট্রোল, ডিজেল, কয়লা, ইস্পাত ও লোহা প্রভৃতির দাম বারে বারে বৃদ্ধি করা হচ্ছে। গত এক বছরে কেন্দ্রীয় সরকার গমের দাম দু'বার বাড়িয়েছেন, তা ছাড়াও বাড়িয়েছেন চাল, চিনি, ভোজ্যতেল, পেট্রোল, ইস্পাত-লোহার দাম। চাল, গম, চিনির ক্ষেত্রে কৃষককে তার ফসলের জন্য বেশি দাম দেওয়া হচ্ছে, সুতরাং ক্রেতাকে বেশি দাম দিতে হবে, কেন্দ্রীয় সরকারের এই যুক্তি একেবারেই ঠিক নয়। প্রতি ক্ষেত্রেই দেখা যাবে, কৃষকের ফসলের জন্য যে মূল্যবৃদ্ধি করা হচ্ছে, ক্রেতার ক্ষেত্রে মূল্যবৃদ্ধি তার চেয়ে অনেক বেশি হয়েছে। ২২শে ডিসেম্বর, ১৯৮৭ এক আদেশ জারি করে কেন্দ্রীয় সরকার কৃষকের কাছ থেকে কেনা আখের দাম বাড়ালেন প্রতি কুইন্টাল মাত্র ৫০ পয়সা, আর সেই সঙ্গে চিনির দাম বাড়িয়ে দিলেন প্রতি কিলো ২৫ পয়সা। এক কুইন্টাল আখে যদি ৭/৮ কিলো চিনি হয়, তা হলে এক কিলো চিনিতে ৬/৭ পয়সার বেশি দাম বাড়ে কি করে? অথচ দাম বাড়ানো হল ২৫ পয়সা। কার স্বার্থে? একই ব্যাপার চাল ও গমের ক্ষেত্রে। আরও মারাত্মক, কেন্দ্রীয় সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী ২১শে মার্চ, ১৯৮৮ তারিখে লোকসভায় গমের মূল্যবৃদ্ধির কথা ঘোষণা করতে গিয়ে বলেছেন, এই মূল্যবৃদ্ধির মধ্যে "খাদ্যে দেওয়া ভরতুকি হ্রাসের" ব্যাপারও আছে। দেশের বর্তমান অবস্থায় খাদ্যে ভরতুকি হ্রাসের কোনও সিদ্ধান্ত সাধারণ মানুষের স্বার্থের বিরুদ্ধে যাবে।

**তুলনায়, পশ্চিমবঙ্গে মূল্যবৃদ্ধির হার কম**

মহাশয়, মাননীয় সদস্যরা জেনে নিশ্চয়ই কিছুটা আশ্বস্তবোধ করবেন যে, নানা কারণে সমগ্র দেশে যখন প্রচণ্ডভাবে দ্রব্যমূল্যবৃদ্ধি হচ্ছে, তখন সর্বভারতীয় অর্থনীতির অঙ্গীভূত পশ্চিমবঙ্গেও অবশ্যই দাম বেড়েছে, কিন্তু অন্যান্য রাজ্যের তুলনায় ও সর্বভারতীয় গড়ের চেয়ে এখানে মূল্যবৃদ্ধি কম হয়েছে। গত এক বছরে যেখানে সর্বভারতীয় মূল্যবৃদ্ধির হার শতকরা ১২ ভাগ, সেখানে পশ্চিমবঙ্গে এই বৃদ্ধির হার শতকরা ৯ ভাগ। বড় বড় শহরগুলির মধ্যে কলকাতাতে দ্রব্যমূল্যবৃদ্ধির হার সবচেয়ে কম। এই জিনিস সম্ভব হয়েছে এই রাজ্যের মোটামুটি সুষ্ঠু গণবন্টন ব্যবস্থা, রাজ্য সরকার কর্তৃক অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ এবং জনসাধারণের সহযোগিতার ফলে। ১৯৮৭ সালে এই রাজ্যে ২,৯৮৪টি ক্ষেত্রে পুলিশ এনফোর্সমেন্ট হানা হয়েছে, ১,৯২৭ জন অসাধু ব্যবসায়ীকে গ্রেপ্তার করা হয়েছে এবং মোট ৯ কোটি ২৪ লক্ষ টাকার মাল আটক করা হয়েছে। এক ভোজ্যতেলের ক্ষেত্রেই আগস্ট থেকে ডিসেম্বরের মধ্যে ১ কোটি ৪৫ লক্ষ টাকার মাল আটক করা হয়েছে। মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণের জন্য প্রয়োজনবোধে রাজ্য সরকার অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে আরও কঠোর ব্যবস্থা গ্রহণ করবেন।

বিগত বছরে এই রাজ্যের মোট ১৭টি জেলার মধ্যে ১৫টি জেলার বিধ্বংসী বন্যা হলেও এবং নানাস্থানে যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হলেও গণবন্টন ও বন্যাত্রাণে প্রয়োজনীয় খাদ্যসামগ্রী এবং অন্যান্য নিত্যব্যবহার্য দ্রব্যের সরবরাহ মোটামুটি স্বাভাবিক ছিল এবং মূল্যমানও নিয়ন্ত্রণের মধ্যেই ছিল।

কেন্দ্রীয় সরকার কর্তৃক ক্রমাগত ও ব্যাপক হারে ঘাটতি বাজেট প্রণয়ন ও তার ফলে

বাজারে কাগজের নোটের পরিমাণ বৃদ্ধি ও মুদ্রাস্ফীতি, 'প্রশাসনিক মূল্য নীতি' অনুসারে কেন্দ্রীয় সরকার কর্তৃক ক্রমাগত প্রায় প্রতিটি নিত্যব্যবহার্য দ্রব্যের মূল্যবৃদ্ধি, দেশব্যাপী ব্যাপক খরা ও বন্যা, এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যের জন্য বরাদ্দ চাল ও গমের পরিমাণ হ্রাস প্রভৃতি কারণে অন্যান্য রাজ্যের মতো এই রাজ্যেও খোলা বাজারে চাল, গম ও অন্যান্য আরও কয়েকটি জিনিসের দাম বাড়ছে। রাজ্য সরকার এ ব্যাপারে নজর রাখছেন এবং সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণের জন্য যা যা করা সম্ভব রাজ্য সরকার তা করতে বদ্ধপরিকর।

**কয়েকটি নতুন উদ্যোগ**

গত এক বছরে খাদ্য ও সরবরাহ বিভাগের উদ্যোগে এই রাজ্যে যে ক'টি নতুন কাজ হয়েছে, তার মধ্যে প্রথমেই উল্লেখযোগ্য হল উত্তরবঙ্গে চা-বাগানের প্রায় ৫ লক্ষ মানুষকে সংশোধিত রেশনিং ব্যবস্থার মধ্যে নিয়ে আসা। চা-বাগানের মোট ২,৮৭,৬০৭ জন বেতনভুক শ্রমিক-কর্মচারী এবং তাদের প্রায় সমসংখ্যক পোষ্য এতদিন চা-বাগান মালিকদের কাছ থেকে ভরতুকিতে চাল ও গম পেয়েছেন। যদিও রাজ্য সরকার তাদের গণবন্টন-বরাদ্দ থেকেই চা-বাগানের জন্য এই চাল, গম মালিকদের সরবরাহ করেন, তথাপি শ্রমিক কর্মচারিরা মালিকদের কাছ থেকে পাওয়া এই চাল, গমকে তাঁদের পাওনা মজুরির অংশ বলেই মনে করেন, রেশন হিসাবে নয়। এতদিন তাঁরা অন্য কোনও রেশন দ্রব্য পেতেন না। গত ২১শে মার্চ, ১৯৮৮ থেকে এদের সংশোধিত রেশন ব্যবস্থার অন্তর্ভুক্ত করা হয়েছে। চা-বাগান মালিকদের কাছ থেকে যেমন তাঁরা ভরতুকিতে চাল গম পাচ্ছিলেন তা তাঁরা পাবেন, অতিরিক্ত পাবেন রেশনিং মারফত চিনি ও রেপসিড তেল। পরে অন্যান্য জিনিসও দেওয়া হবে।

দ্বিতীয়ত, ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে অভ্যন্তরীণ বন্টন ব্যবস্থার দায়িত্ব আলোচ্য বছরে রাজ্য সরকার আরও দু'টি জেলায় গ্রহণ করেছেন। এই দুটি জেলা হলঃ বীরভূম ও বর্ধমান। এই নিয়ে মোট চারটি জেলায়, অর্থাৎ, পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম ও বর্ধমানে এই কাজ করা হল। এর পর অন্য জেলাগুলিতেও পর পর এই কাজ করা হবে।

তৃতীয়ত, কেন্দ্রীয় আইন, ক্রেতাস্বার্থ সংরক্ষণ আইন, ১৯৮৬ অনুসারে এই রাজ্যে রাজ্যস্তরে ক্রেতাস্বার্থ সংরক্ষণ পর্ষৎ গঠন করা হয়েছে এবং এই পর্ষদের বৈঠকও হয়েছে। এই আইন অনুসারে রাজ্য ও জেলাস্তরে প্রয়োজনমতো অন্যান্য সংস্থা গঠনের ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে।

চতুর্থত, গণবন্টন ব্যবস্থায় বন্টনকার্য যে-সব ব্যবসায়ী কাজ করেন, যেমন পাইকারি বন্টনকারী, রেশন দোকানের মালিক, তাঁরা এতদিন তাঁদের ব্যবসায়ের জন্য ব্যাঙ্কের কাছ থেকে কোনও প্রকার ঋণ পেতেন না, এবং এই ঋণ না পাওয়ায় তাঁদের কাজ করতে খুবই অসুবিধা হয়েছে। রাজ্য সরকারের চেষ্টায় এখন ব্যাঙ্কগুলি রাজি হয়েছেন, আপাতত পরীক্ষামূলকভাবে কলকাতা ও পার্শ্ববর্তী এলাকার রেশন দোকানের মালিকদের তাঁরা ঋণ দেবেন। আমরা আশা করি, রেশন ব্যবসায়ে নিযুক্ত রাজ্যের সকলেই শেষ পর্যন্ত এই ঋণের সুযোগ পাবেন।

পঞ্চমত, গলগণ্ড রোগের হাত থেকে মানুষকে রক্ষা করার জন্য শরীরে আয়োডিন ঘাটতি পূরণের উদ্দেশ্যে অনেকদিন ধরেই উত্তরবঙ্গের জেলাগুলিতে মানুষের খাবারের জন্য কেবলমাত্র আয়োডিনযুক্ত লবণ ব্যবহারের ব্যবস্থা চালু রয়েছে। এখন স্থির হয়েছে, সারা রাজ্যেই পর্যায়ক্রমে এই ব্যবস্থা কার্যকর করা হবে। প্রথম পর্যায়ে মুর্শিদাবাদ, বীরভূম, পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় এই ব্যবস্থা গ্রহণের কাজ ১লা জুলাই, ১৯৮৮ থেকে শুরু হবে। রাজ্য সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের সহযোগিতায় খাদ্য ও সরবরাহ বিভাগ এই কাজ করছেন।

ষষ্ঠত, গণবন্টন ব্যবস্থা তথা সামগ্রিক সরবরাহ কার্যে সমবায় সংস্থাকে আরও বেশি করে যুক্ত করার ব্যাপারে সরকার নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করেছেন। আসানসোল-দুর্গাপুর বিধিবদ্ধ রেশন এলাকায় পাইকারি বন্টনকারীর কাজে কেবলমাত্র সমবায় সমিতিকে দায়িত্ব দেওয়া হয়েছে। নির্দিষ্ট দামে খোলা বাজারে সরষের তেল বিক্রির ব্যাপারেও রাজ্য সরকারের অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম কেবলমাত্র সমবায় সমিতির মাধ্যমেই এই কাজ করেন। অন্যান্য ক্ষেত্রেও এই চেষ্টা চালিয়ে যাওয়া হবে।

মহাশয়, দেশের বর্তমান আর্থ-সামাজিক ব্যবস্থার পরিবর্তন না হলে, উৎপাদন ও বন্টনের ওপর মুষ্টিমেয় ধনী শিল্পপতি-ব্যবসায়ীর প্রায়-একচেটিয়া নিয়ন্ত্রণ বিলোপ না করতে পারলে এবং কেন্দ্রীয় সরকারের জনস্বার্থবিরোধী ও মূল্যবৃদ্ধি সহায়ক নীতিসমূহের পরিবর্তন না ঘটাতে পারলে খাদ্যদ্রব্যসহ নিত্যব্যবহার্য দ্রব্য-সামগ্রীর নিয়ন্ত্রিত সরবরাহ ও ন্যায্যমূল্যে ভোগকারীদের কাছে তা ঠিকমতো পৌঁছে দেওয়া সম্ভব নয়। তথাপি, গণবন্টন ব্যবস্থাকে শক্তিশালী করতে পারলে এর মধ্যেই সাধারণ মানুষের স্বার্থে কিছু কাজ করা এবং কিছুটা পরিমাণে মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণ করা সম্ভব। এই কারণে আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি, কেন্দ্রীয় সরকার ভরতুকি দিয়ে ১৪টি নিত্যব্যবহার্য দ্রব্য কিছুটা কম দামে সারা ভারতে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহের ব্যবস্থা করুন। আমরা এই দাবি আবারও করছি।

আমি আমার এই বিবৃতি শেষ করার পূর্বে মাননীয় সদস্যদের কাছে এবং তাঁদের মাধ্যমে এই রাজ্যের জনসাধারণের কাছে আবেদন করব, আসুন, মিলিতভাবে আমরা সকলের জন্য খাদ্যসামগ্রীসহ সর্বপ্রকার নিত্যব্যবহার্য দ্রব্যের বন্টনকে সুষ্ঠুভাবে চালু রাখার জন্য চেষ্টা করি, গণবন্টন ব্যবস্থাকে শক্তিশালী করি, অসাধু ব্যবসায়ীদের নিয়ন্ত্রণ করি এবং সরবরাহকার্যে যেখানে যেটুকু দুর্নীতি আছে তার মূলোৎপাটন করি।

মহাশয়, এই কথা বলে আমি আবার আমার প্রস্তাবমতো অর্থবরাদ্দ অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি।

**Mr. Speaker :** There are 15 cut motions to this Demand No. 54. All the motions are in order.

**Shri Apurbalal Majumder** : Sir, I beg to move that the
**Shri A.K.M. Hassan Uzzaman** : amount of the Demand be reduced to Re. 1.

| | | |
|---|---|---|
| **Shri Deba Prasad Sarkar** | : | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |
| **Shri Deoki Nandan Poddar** | : | |
| **Shri Apurbalal Majumder** | : | |
| **Shri Ram Pyare Ram** | : | |
| **Shri A.K.M. Hassan Uzzaman** | : | |
| **Shri Subrata Mukherjee** | : | |

**Demand No. 86**

**Mr. Speaker :** There are four cut motions to this Demand No. 86. All the motions are in order.

| | | |
|---|---|---|
| **Shri Ram Pyare Ram** | : | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-. |
| **Shri Sultan Ahmed** | : | |

[2-50 – 3-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আজকে খাদ্য মন্ত্রীর উত্থাপিত বাজেট বক্তৃতার বিরোধিতা করে এবং আমাদের সদস্যদের কাট মোশনগুলির সমর্থনে কিছু কথা আমি এখানে উপস্থাপিত করব। আজকে খাদ্য মন্ত্রীর বাজেট ভাষণ পড়ে আমার একটা কথাই বার বার মনে হয়েছে যে কেন্দ্রীয় সরকারের কাঁধে সমস্ত বিষয়টার দায়-দায়িত্ব চাপিয়ে দিয়ে রাজ্য সরকারের খাদ্য মন্ত্রী তাঁর বিবেক মূর্তি ঘটানোর চেষ্টা করেছেন। কিন্তু বাস্তব যে চিত্র সেই চিত্র এখানে তুলে ধরে আলোচনা করতে হবে। কেন্দ্র বিরোধী নানা মন্তব্য এই বাজেটে উত্থাপিত হয়েছে। এই বাজেট উপস্থাপিত করবার মুখে বলে রাখা দরকার বর্তমানে পশ্চিমবঙ্গের খাদ্য দপ্তর আমলাতন্ত্র, সি পি আই(এম) পরিচালিত কর্মচারী ইউনিয়ন, অসাধু ব্যবসায়ী এবং খাদ্য শস্যের চোরা চালান কারবারীদের হাতে চলে গেছে এবং খাদ্য মন্ত্রীকে পঙ্গু করে রেখে আমলাতন্ত্র, অসাধু ব্যবসায়ী, খাদ্য শস্যের চোরা চালান কারবারীরা এই খাদ্য দপ্তরকে দুর্নীতির আখড়ায় রূপান্তরিত করেছে। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশনের পরিচালন ব্যবস্থায় অব্যবস্থা সরষের তেলের সংকট গত বছর এই রাজ্যে ভীষণভাবে তীব্রতর করেছিল, এদের সেই ব্যর্থতা সম্পর্কে আলোচনা হওয়ার প্রয়োজন আছে। এই বাজেট বক্তৃতা বিভ্রান্তিমূলক, ভুল তথ্যে পরিপূর্ণ। আমি প্রথমে এই এডিবল অয়েলের ক্রাইসিস নিয়ে এখানে কিছু কথা উত্থাপন করব। কারণ, আমাদের জানা দরকার গত বছর আমাদের পশ্চিমবঙ্গে সরষের তেলের সঙ্কট যখন তীব্রতর হয়েছিল তখন খাদ্য মন্ত্রী কি জানাবেন ন্যাশনাল ডেভেলপমেন্ট ডেয়ারি বোর্ড যখন কিছু রেপসিড অয়েল পশ্চিমবঙ্গে আনবার জন্য প্রস্তাব দিয়েছিল তখন রাজ্য সরকার রেপসিডে পরিপূর্ণ বহু সংখ্যক ট্রাককে অন্য রাজ্যে ফেরত পাঠিয়ে দিয়েছিলেন এবং তাঁরা রেপসিড ওয়েল এই রাজ্যে আসতে দেননি? আমাদের মনে রাখতে হবে খাদ্য মন্ত্রীর গত বছরের বাজেট বক্তৃতায় ছিল ১৯৮৪ সালে সরষের তেলের দাম ১৭ টাকা ১ পয়সা কিলো, ১৯৮৫ সালে ১৪.২৩ টাকা কিলো, ১৯৮৬ সালে ১৭.৭৩ টাকা কিলো। তারপর সরষের তেলের দাম কোনও পর্যায়ে পৌঁছেছে

তা আমরা জানি। এক্ষেত্রে রাজ্য সরকার অভিযোগ করেছিলেন যে কেন্দ্রীয় সরকার স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে রেপসিড অয়েল সরবরাহ করে থাকেন, আজকে একথা কি সত্য নয় যে আগস্ট মাসে কেন্দ্রীয় সরকার স্টেট ট্রেডিং কর্পোরেশনকে বরাদ্দ করেছিল ১৫ হাজার মেট্রিক টন? আপনি সরকারি ব্যবস্থায় তুলতে সক্ষম ১২২৩৭ মেট্রিক টন। সেপ্টেম্বর মাসে অ্যালটমেন্ট হয়েছে ১৮০০০ মেট্রিক টন, কিন্তু সরকার তুলেছে ১৫৮০০ মেট্রিক টন। অক্টোবরে একটু বেশি অ্যালটমেন্ট হয়েছে—২০৫০০ মেট্রিক টন, কিন্তু রাজ্য সরকার তুলেছে ১০৩৭০ মেট্রিক টন। নভেম্বরে অ্যালটমেন্ট হয়েছে ২০৫০০ মেট্রিক টন, কিন্তু রাজ্য সরকার তুলেছে ১৩০৪০ মেট্রিক টন। ডিসেম্বরে বরাদ্দ করা হল ২০৫০০ মেট্রিক টন কিন্তু রাজ্য সরকার তুলল ১৩৬৩৬ মেট্রিক টন। অর্থাৎ আমরা দেখছি আগস্ট থেকে ডিসেম্বর এই ৫ মাসে ২৮৭৩৭ মেট্রিক টন রেপসিড অয়েল বরাদ্দ থাকা সত্ত্বেও সরকার সেটা তুলতে পারে নি। ১৯৮৮ সালের জানুয়ারি মাসে ১৪০০০ মেট্রিক টন তুলেছেন। আপনি কিন্তু বাজেট বক্তৃতায় বলেন নি ১৪০০০ মেট্রিক টন বরাদ্দ থাকা সত্ত্বেও ২২০০০ মেট্রিক টন কি করে তুললেন? তবে কি এতদিন পর্যন্ত আনলিমিটেড কোয়ানটিটি যেটা ছিল তা থেকে তুলেছেন? এতে প্রমাণিত হল আপনার ডিপার্টমেন্টের ব্যর্থতার জন্য রেপসিড অয়েল রাজ্যসরকারের যা লিফট করবার কথা ছিল সেটা আপনি তুলতে পারেন নি। আপনি বাজেট বক্তৃতায় বলেছেন ১৫০০০ মেট্রিক টন বরাদ্দ হলে সমস্যা মিটবে। আগস্ট থেকে জানুয়ারি পর্যন্ত আপনার হিসেব মতো প্রয়োজন হয় ৬১৫০০০ মেট্রিক টন। আপনি বরাদ্দকৃত মাল তুলতে পারছেন না, অথচ বলছেন কেন্দ্রীয় সরকার রেপসিড অয়েল পাঠাচ্ছেন না এবং এটা যখন বলেন তখন আপনার চেহারা এবং চরিত্র অন্যরকম হয়ে যায়। স্যার, পশ্চিমবাংলার অত্যাবশ্যক পণ্য সরবরাহের ম্যানেজিং ডাইরেক্টার রাণু ঘোষ সরকারি নোটে স্বীকার করেছেন Huge quantity of refined rapeseed oil have arrived as per request of the West Bengal Government, but we are unable to lift the same. It is noticed that often officers and staff are remaining absent without notice and work is getting dislocated and state's interest is suffering. অর্থাৎ এটা প্রমাণিত হয়ে গেল কেন্দ্রীয় সরকার যে রেপসিড অয়েল বরাদ্দ করছেন সেটা আপনারা লিফট করতে পারছেন না নিজেদের ক্রটির জন্য। এটা যে কেন্দ্রীয় সরকারের দোষে নয় সেটা আপনার অফিসারই বলছেন। অবশ্য এর পর যে অর্ডার হয়েছে তাতে দেখা যাচ্ছে লিখেছেন ইট ইজ হিয়ার বাই অর্ডারড "It is hereby ordered that no staff or officer of oil Division will absent himself under any type of leave without prior permission in writing from the competent authority except in case of grave emergency which will have to be substantiated without which leave shall not be granted. The pay shall be held up till leave is sanctioned. Competent Authority will take adequate care not to affect public work before giving permission to any subordinate to remain absent on a particular date. The order will have immediate effect. The attendance registrar of the oil Division be sent before General Manager by 11.15 a.m. everyday for scrutiny." আপনাদের ম্যানেজিং ডাইরেক্টরের নোটে প্রমাণিত হল রিফাইণ্ড রেপসিড অয়েল লিফট করবার যে ব্যবস্থা আছে সেটা কার্যকর করতে

পারেননি এবং সে দায়িত্ব নিশ্চয় কেন্দ্রীয় সরকার গ্রহণ করবেন না।

[3-00 – 3-10 P.M.]

পশ্চিমবাংলায় সরষের তেলের সঙ্কটের সময় আপনি উড়িষ্যা থেকে তেল এনেছেন। ২৯/৪/৮৮ তারিখে জ্ঞান সিং সোহনপালের একটি প্রশ্নের উত্তরে আপনি বলেছিলেন, উড়িষ্যা থেকে যে তেল এনেছেন তার ১৫ কেজি টিনের দাম ২৮.৬৫ পয়সা পার কেজি, ২ কেজি টিনের দাম ৩১ টাকা পার কেজি, ১ কেজ্জি টিনের দাম ৩১.৭৫ পয়সা। কিন্তু আপনার বিরুদ্ধে আমাদের অভিযোগ হল, আপনি বাজেট বক্তৃতায় এই কথা বলেছিলেন, উড়িষ্যা থেকে যে তেল এনেছিলেন সেই তেলে ভেজাল ধরা পড়েছিল এবং যে ব্রাণ্ড বাতিল করে দিয়েছিলেন ওয়েস্ট বেঙ্গলে সেটা নট ফিট পর হিউম্যান কনজামসন এবং এইগুলি হল হীরণ ব্রাণ্ড, গোল্ডেন ফ্লাওয়ার ব্রাণ্ড, ভারতমাতা ব্রাণ্ড ও বাবাজী ব্রাণ্ড। এই ব্রাণ্ডগুলির তেল খাওয়ার পক্ষে অনুপযুক্ত হওয়ার ফলে আপনার দপ্তর থেকে বাতিল করতে হয়েছিল। উড়িষ্যা থেকে এই তেল এনে সমবায়িকার মাধ্যমে বিলি করেছিলেন। মানুষ সমবায়িকার সামনে বিক্ষোভ প্রদর্শন করেছিল এবং সেই বিক্ষোভের মাধ্যমে মানুষ এই তেল গ্রহণ করতে অস্বীকার করেছিল। তখন বাধ্য হয়ে আপনার দপ্তরের অফিসারদের সেখানে পাঠানো হয়। তারা তখন এই অভিযোগকে সত্য বলে মেনে নেন। কিন্তু কারণ কি ঘটেছিল? পোস্তা, বড় বাজারের মিঃ সোয়েলাল অব মেসার্স জগন্নাথ ট্রেডিং কোম্পানি এই সরষের তেল আনার জন্য দায়িত্ব নিয়েছিল। এই তেল এনে পোস্তা, বড়বাজারে ভেজাল মেশানো হল এবং এই তেল নট ফিট ফর হিউম্যান কনজামসন। মিঃ সোয়েলাল অব জগন্নাথ ট্রেডিং কোম্পানির হীরণব্রাণ্ড, গোল্ডেন ফ্লাওয়ার ব্রাণ্ড, বাবাজী ব্রাণ্ড, ভারতমাতা ব্রাণ্ড-এর ভেজাল তেল সমবায়িকার মাধ্যমে মানুষের কাছে পৌঁছে দেওয়ার চেষ্টা হয়েছিল। আপনার দপ্তর থেকে এই ব্রাণ্ডগুলিকে বাতিল বলে ঘোষণা করা হল। অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকার অসাধু ব্যবসায়ীদের সঙ্গে খাদ্য দপ্তরের এই যোগসাজস করেছেন, যেটা আমাদের অভিযোগ। তারপর বেশ কয়েক মাস সরষের তেলের অভাব চলে। আমাদের রাজ্যের মিলগুলি বন্ধ ছিল। যখন তেলকলগুলি কাজ করতে পারছিল না, তখন উড়িষ্যা থেকে তেল নিয়ে আসা হল। জ্ঞান সিং সোহনপালের প্রশ্নের উত্তরে জানিয়েছিলেন ১৫ কেজি টিনের দাম ২৮.৬৫ পয়সা পার কেজি, ২ কেজি টিনের দাম ৩১ টাকা পার কেজি, ১ কেজি টিনের দাম ৩১.৭৫ পয়সা পার কেজি। আমি আপনার কাছে জানতে চাইছি যে, এই দরে তেল কেনায় কি রাজ্য সরকারকে ১০ কোটি টাকা ভরতুকি দিতে হয়েছিল? আপনি উড়িষ্যা থেকে যে দরে তেল এনেছেন সেই দরে তেল আনায় সরকারের ভরতুকির পরিমাণ কত ছিল? আপনি ২৫ টাকা কেজি সরষের তেলের দাম বেঁধে দিয়েছিলেন। উড়িষ্যার দর এরূপ হলে রাজ্য সরকারকে কোনও খেসারত দিতে হয়েছিল কিনা, এটা আমাদের জানা দরকার। কেন না, তখন আমাদের এখানে তেলের মিল বন্ধ ছিল। তারা যে সেলস ট্যাক্স, টার্ন ওভার ট্যাক্স দেয় তার পরিমাণ হল ১০ কোটি টাকার কাছাকাছি। অর্থাৎ সব মিলিয়ে আপনার দপ্তরের ২০ কোটি টাকার মতো ক্ষতি হয়েছে কি না, এটা আমরা জানতে চাইছি। আপনি উড়িষ্যা কনজিউমার্স কো-অপারেটিভ ফেডারেশনের কাছ থেকে তেল এনেছিলেন। এই তেল বিভিন্ন পুলিশ দপ্তর, পুলিশ ক্যাম্পে সরবরাহ করা হয়েছিল। একটি জায়গায় বলছেন, উড়িষ্যা থেকে যে তেল এসেছিল ৩ হাজার ৯৬৭ টন,

পুলিশ দপ্তর থেকে সেগুলিকে ব্যবহারের অযোগ্য বলে ফেরত পাঠিয়ে দেওয়া হয়েছে। তারপর বলছেন ৫৯ হাজার ৫০৫ কুইন্টাল ওয়ার রিটান্ড বাই ও. সি., পি. এফ. এবং বলছেন দি সেম ওয়াজ ফাউণ্ড টু বি সাব-স্টান্ডার্ড। অর্থাৎ এই সরষের তেল আপনার সাব-স্ট্যান্ডার্ড বলে প্রমাণিত হল এবং সেই সরষের তেল পুলিশ কর্তৃপক্ষ ফেরত পাঠিয়ে দিল। এই সরষের তেল সঙ্কটের জন্য গত বারে আমরা রাজ্য সরকারের কাছে যে অভিযোগ করেছিলাম যে, কেন্দ্রীয় সরকার এস. টি. সি. মারফত যে বরাদ্দ করেছিলেন সেই বরাদ্দ তুলতে এই সরকার ব্যর্থ হয়েছিলেন। এবং তারপর উড়িষ্যা থেকে আনা সরষের তেলে ভয়ানক ভাবে ভেজাল খুঁজে পাওয়া গিয়েছিল। এর পর আমরা অভিযোগ করেছিলাম যে এর ফলে রাজকোষ থেকে আমাদের খেসারত দিতে হয়েছে, ভরতুকি দিতে হয়েছে—এ সম্পর্কে আপনার মতামত জানতে আমরা আগ্রহী। আপনার ইকনমিক রিভিউতে আপনি বলেছেন যে ১৯৮৬/৮৭ সালে উৎপাদন হয়েছে ৯৪ লক্ষ ১১ হাজার টন যেটা আমাদের মতে নিশ্চয় কৃতিত্বের। কিন্তু তা সত্ত্বেও বাস্তব চিত্রটা কি দাঁড়াচ্ছে। আমরা যদি মনে করি আপনার রির্পোট অনুযায়ী এই ৯৪ লক্ষ ১১ হাজার টন উৎপাদন হয়েছে এবং সরষের উৎপাদন এই রাজ্যে ১৯৮০/৮১ সালের তুলনায় ১২৩ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে—১ লক্ষ ৭৬ হাজার ৯শো টন ১৯৮৬/৮৭ সালে হয়েছে এবং ১৯৮০/৮১ সালে সরষে উৎপাদন হ'ত ৭৯ হাজার দুশো টন—১২৩ পারসেন্ট অতিরিক্ত হয়েছে এবং সেখানে যদি আমরা দেখি প্রতিটি মানুষের জন্য ন্যূনতম ক্যাপাসিটি হচ্ছে ১৬ আউন্স তাহলে এই পশ্চিমবাংলায় ৯০ লক্ষ টন খাদ্যশস্য দিয়ে এই রাজ্যের মানুষের চাহিদা মিটে যায় বা মিটে যাওয়া দরকার। আপনি বলছেন, পশ্চিমবাংলায় উৎপাদিত হয়েছে ৯৪ লক্ষ ১১ হাজার টন তাহলে তো আমাদের একটিই কথা যে পশ্চিমবাংলা তাহলে খাদ্যে সারপ্লাস হয়ে যায় বা স্বয়ং সম্পূর্ণ হয়ে যায়। কিন্তু তা না হয়ে আমাদের অন্য রাজ্য থেকে খাদ্যশস্য আমদানি করতে হচ্ছে। কেন করতে হচ্ছে? করতে হচ্ছে তার কারণ চোরাচালানকারীরা নেপাল ও বাংলাদেশ সীমান্ত দিয়ে আমাদের উৎপাদিত খাদ্যশস্য পাচার করছে। আমরা যদি এই চোরাচালানকারীদের প্রকৃত অর্থে, সত্যিকারে প্রতিহত করতে পারতাম বা সক্ষম হতাম তাহলে আপনি পশ্চিমবাংলায় খাদ্যের ব্যাপারে বলিষ্ঠ কণ্ঠে বলতে পারতেন যে এখানে ৯৪ লক্ষ ১১ হাজার টন উৎপাদন করে ঘোষণা করছি, পশ্চিমবঙ্গে খাদ্যে আমরা স্বয়ংসম্পূর্ণতা লাভ করেছি কিন্তু তা করতে পারলেন না। চাহিদার থেকে উৎপাদন যদি বেশি হয় তাহলে সে রাজ্য স্বয়ংসম্পূর্ণ হয়। সেখানে আপনার বাজেট বক্তৃতায় যা দেখা যাচ্ছে যে, যে সিরিয়াস আমরা প্রডিউস করছি সেগুলি যদি বাংলাদেশ বা নেপাল সীমান্ত দিয়ে চোরাচালান হয়ে বেরিয়ে না যেত তাহলে কোনও অবস্থায় আমাদের এই অবস্থার মুখোমুখি হতে হ'ত না। আমার কাছে ইকনমিক সার্ভে অব ইনডিয়ার বই আছে যাতে দেখা যাচ্ছে যে আমাদের এই ভারতবর্ষে গত তিন বছরে খরাজনিত পরিস্থিতির ফলে আমাদের খাদ্যশস্যের উৎপাদন কমে গিয়েছে। আমরা জানি, ১৯৮৬/৮৭ সালে ভারতবর্ষে যেখানে ১৫০.৪ মিলিয়ন টন খাদ্য উৎপাদন হয়েছিল সেটা কমে গত বছর হয়েছে ১৪৪.১ মিলিয়ন টনস। তার আগের বছর খরা এবং বন্যার ফলে আমাদের দেশে খাদ্য উৎপাদন কমে গিয়েছে। সেখানে তৈলবীজের উৎপাদনও কমে গিয়েছে। পর পর তিন বছরের হিসাব যদি আমরা দেখি তাহলে দেখব সারা দেশব্যাপি খরা ও বন্যার মতন প্রাকৃতিক দুর্যোগের ফলে আমাদের উৎপাদন ভয়ঙ্কর কমে গিয়েছে। কিন্তু আমাদের

পশ্চিমবঙ্গে উৎপাদন কমে নি। পশ্চিমবঙ্গে উৎপাদিত এই ফসল যদি আমরা বলিষ্ঠভাবে আমাদের রাজ্যের মধ্যে ধরে রাখতে পারতাম এবং এই রাজ্য চোরাচালানকারীদের স্বর্গরাজ্যে পরিণত না হ'ত তাহলে ভারতবর্ষের এই অঙ্গরাজ্য পশ্চিমবাংলায় এই সঙ্কটের মধ্যে দাঁড়িয়েও মাথা উঁচু করে বলবার সুযোগ আমাদের থাকত।

[3-10 – 3-20 P.M.]

আমাদের রাজ্যকে আমাদের উৎপাদিত খাদ্যশস্যে স্বয়ংসম্পূর্ণ করে রাখতে পেরেছেন? আমাদের ভারতবর্ষের কেন্দ্রীয় তহবিলে চাল জমা দিতে হয়। আপনি জানেন যে ১৯৮৬-৮৭ সালে আমাদের ভারতবর্ষে ৬০.৪ মিলিয়ন টন রাইস উৎপাদন হয়েছে। তার মধ্যে পশ্চিম বাংলার হচ্ছে ৯৪ লক্ষ টন। চাল হয়েছে ৮৪ লক্ষ ৬৩ হাজার টন। এটা আপনার রিপোর্ট। সেখানে কি শেয়ার দিতে হয়েছে কেন্দ্রকে? এক পারসেন্টেরও কম। আপনার প্রকিওরমেন্ট অব রাইস কমে যাচ্ছে। আপনার সরকারের প্রকিওরমেন্ট ছিল ১৯৮৫-৮৬ সালে ৬৯ হাজার ২০০ টন। ১৯৮৬-৮৭ সালে ৪৮ হাজার ৮০০ টন এবং ১৯৮৭-৮৮ সালে ২১ হাজার ৬০০ টন। আপনি প্রকিওরমেন্ট ব্যবস্থা চালু রাখবার জন্য রাইস মিলগুলিকে বলেছেন তারা চাল প্রকিওরমেন্ট করবে। অথচ চাল কলের মালিকরা সেই ভাবে প্রকিওরমেন্ট করতে পারছে না। আমি একটা অ্যানুয়াল রিপোর্ট, মিনিস্ট্রি অব ফুড, গভর্নমেন্ট অব ইণ্ডিয়া, পেজ ১০ আপনাকে পড়ে শোনাচ্ছি। এই বইটাতে ভারতবর্ষকে কোনও রাজ্য কত প্রকিওরমেন্ট দিয়েছে তার একটা হিসাব আছে। গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার এই রিপোর্টে আছে—অন্ধ্রপ্রদেশ জমা দিয়েছে ১৪ লক্ষ ৬৮ হাজার ৩০০ টন, হরিয়ানা জমা দিয়েছে ১০ লক্ষ ৩৩ হাজার ৪০০ টন, কর্ণাটক দিয়েছে ১ লক্ষ ২১ হাজার ৩০০ টন, উড়িষ্যা দিয়েছে ১ লক্ষ ২৩ হাজার ১০০ টন, মধ্য প্রদেশ দিয়েছে ৪ লক্ষ ৫৮ হাজার ৯০০ টন, পাঞ্জাব দিয়েছে ৪৩ লক্ষ ৩৩ হাজার ৪০০ টন, তামিলনাড়ু দিয়েছে ৮ লক্ষ ৮৬ হাজার টন, উত্তরপ্রদেশ দিয়েছে ১০ লক্ষ ১৫ হাজার ১০০ টন, আর পশ্চিমবঙ্গ কেন্দ্রের প্রকিওরমেন্ট জমা দিয়েছে ৪৮ হাজার ৪০০ টন। কেন্দ্রীয় সরকার এই রাজ্যের উপরে সেই ভাবে ট্যাক্সেশন করছে না। আমাদের উৎপাদিত চাল কেন্দ্রীয় পুলে জমা দিতে হয়। ভারতবর্ষের যা মোট চাহিদা আছে তার ১ পারসেন্টেরও কম জমা হচ্ছে। এরপরে আমাদের পার্লামেন্টের সদস্যা ডঃ ফুলরেনু গুহর একটা আনস্টার্ড কোয়েশ্চেন নং ১৪৯৩, যেটা অ্যানসার্ড হয়েছিল ৪ঠা আগস্ট, ১৯৮৭, সেই প্রশ্নের উত্তরে সেন্ট্রাল কি পরিমাণ খাদ্যশস্য পশ্চিমবঙ্গের জন্য অ্যালটমেন্ট করেছিল সেটা উল্লিখিত আছে। ১৯৮৫-৮৬ সালে খাদ্যশস্য বরাদ্দ হয়েছিল ২৯ লক্ষ ৩২ হাজার টন। রাজ্য সরকার তুলেছেন কত? রাজ্য সরকার তুলেছেন ১৩ লক্ষ ৭৭ হাজার ৬০০ টন। অর্থাৎ শতকরা প্রায় ৪৭ ভাগ তোলা হয়েছিল, বাকিটা তুলতে পারেন নি। এটা কি আপনার সরকারের ব্যর্থতা নয়? এটাও কি কেন্দ্রীয় সরকারের দোষ? ১৯৮৬-৮৭ সালে ৩০ লক্ষ ১২ হাজার খাদ্যশস্য বরাদ্দ হয়েছিল, কিন্তু তুলেছেন কত? ১৬ লক্ষ ৭২ হাজার ৪০০ টন তোলা হয়েছিল। অর্থাৎ বরাদ্দের পরিমাণ যেখানে ৩০ লক্ষ ১২ হাজার টন সেখানে বরাদ্দ তোলা হয়েছিল ১৬ লক্ষ ৭২ হাজার ৪০০ টন। আর প্রায় ১৪ লক্ষ টন খাদ্যশস্য ফেরত চলে গেছে। আপনার অবগতির জন্য জানাচ্ছি, পার্লামেন্টের একটা প্রশ্নের উত্তরে আছে ১৯৮৬-৮৭ সালে সমগ্র ভারতবর্ষে বরাদ্দ হয়েছিল ১ কোটি ৯৩ লক্ষ ২১ হাজার টন। এতে

ভারতবর্ষের কোনও রাজ্য সবচেয়ে বেশি খাদ্যশস্য পেয়েছিল সেটা বলা আছে। তাদের দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গ সব চেয়ে বেশি পেয়েছিল। আমি আপনাকে সেই হিসাবটা পড়ে শোনাতে চাই। যে অন্ধ্র পেয়েছিল ১৫ লক্ষ ৮৭ হাজার, আসাম পেয়েছিল ৯ লক্ষ ৬৬ হাজার, বিহার পেয়েছিল ১১ লক্ষ ৬৪ হাজার, গুজরাট ৯ লক্ষ, হরিয়ানা ৪ লক্ষ, কর্ণাটক ৯ লক্ষ ১০ হাজার, কেরালা ২০ লক্ষ, মহারাষ্ট্র ১৪ লক্ষ ৮০ হাজার, উড়িষ্যা ৪ লক্ষ ৪৬ হাজার, রাজস্থান ৭ লক্ষ ৪৪ হাজার, তামিলনাড়ু ১০ লক্ষ ৬৫ হাজার, ত্রিপুরা ১ লক্ষ ৮৮ হাজার, উত্তর প্রদেশ ১১ লক্ষ ৪০ হাজার, আর পশ্চিমবাংলার বরাদ্দ হয়েছিল ৩০ লক্ষ ১২ হাজার। অর্থাৎ ভারতবর্ষের মোট যে বরাদ্দ হয়েছিল খাদ্যশস্য, তার ৫০ ভাগ পেয়েছিল কেবল মাত্র পশ্চিমবঙ্গ। এটা আপনাদের জানতে হবে যে মোট বরাদ্দের ৫০ পারসেন্ট যেখানে একটা রাজ্য পায়, তখন তাকে কেন্দ্রের বঞ্চনা বলা চলে না। তখন তাকে কেন্দ্রের সহায়তা বলা হয়। এই সম্পর্কে আপনাদের মতামত জানবার জন্য আগ্রহী রইলাম। আনস্টার্ড কোয়েশ্চেন আর একটি, সি. পি. এম. দলের মাসুদাল হোসেন পার্লামেন্টে একটা প্রশ্ন করেছিলেন, সেই প্রশ্নোত্তর আমার কাছে আছে, তিনি জানতে চেয়েছিলেন ফেয়ার প্রাইস শপ, ন্যায্য মূল্যের দোকান পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষে তুলনামূলক বিচারে কত, আপনাদের অবগতির জন্য জানাই, ফেয়ার প্রাইস শপ এর বিষয়টা, তাতে পশ্চিমবাংলার স্থান হয়েছে সারা ভারতবর্ষের মধ্যে অষ্টম এবং এই অষ্টম স্থানের ফলে পশ্চিমবঙ্গ ছাড়া অন্য রাজ্যে যেখানে দ্রুত ফেয়ার প্রাইস শপ এগিয়ে যাচ্ছে, আমাদের পশ্চিমবাংলার ফেয়ার প্রাইস শপের সংখ্যা বর্তমানে ১৯ হাজার ৮৫৬, এই ফেয়ার প্রাইস শপ অন্যান্য রাজ্যে শতকরা ৯৯ পারসেন্ট হারে যেখানে এগিয়ে যাচ্ছে তখন পশ্চিমবঙ্গ তিন পারসেন্ট অগ্রগতির এগোচ্ছে। অর্থাৎ ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যখন দেখা যাচ্ছে যে ফেয়ার প্রাইস শপ আরও বেশি করে খোলা হচ্ছে, তখন পশ্চিমবাংলায় তা হচ্ছে না, পশ্চিমবাংলায় ফেয়ার প্রাইস শপের সংখ্যা যেখানে সারা ভারতবর্ষে আছে ২২ হাজার ৪২২, সেখানে পশ্চিমবাংলায় আছে মাত্র ৭৩৮। অর্থাৎ আমাদের দেখতে হবে যে বিভিন্ন ভাবে যতই অভিযোগ আমরা করি না কেন কেন্দ্রের বিরুদ্ধে, নিজেদের ব্যর্থতাকে এবং দপ্তর পরিচালনার ক্ষেত্রে নিজেদের অজ্ঞতাকে মাঝে মাঝে আপনাদের বাজেট বক্তৃতায় স্বীকার করে নিলে ভাল করতেন। বিভা ঘোষ গোস্বামী লোকসভায় একটা প্রশ্ন করেছিলেন যে ফাইন্যান্সিয়াল assistance to states for public distribution system আমি একটা অত্যন্ত রোমহর্ষক বিষয় আপনার সামনে উপস্থিত করছি, কেন্দ্র শাসিত অঞ্চল, ইউনিয়ন টেরিটোরি এবং বিভিন্ন ভারতবর্ষের রাজ্যের যেগুলো শহরাঞ্চল, সেই সমস্ত শহরাঞ্চলের কনজিউমার্স কোঅপারেটিভের জন্য কেন্দ্রীয় সরকার টাকা বরাদ্দ করেছেন ২ কোটি ১১ লক্ষ ৯৩ হাজার টাকা, তাদের ডেভেলপমেন্ট করানোর জন্য এবং তার মধ্যে পশ্চিমবঙ্গ পেয়েছে ১ কোটি ৭ লক্ষ ২২ হাজার টাকা। সারা দেশে কনজিউমার্স কো-অপারেটিভের জন্য যা বরাদ্দ হয়েছে, পশ্চিমবঙ্গ একাই পেয়েছে তার শতকরা ৫০ ভাগ। এটা কি কেন্দ্রের বঞ্চনা? শ্রীমতী বিভা ঘোষ পার্লামেন্টে যে প্রশ্ন করেছিলেন, তার উত্তরে এই জবাব কেন্দ্রীয় মন্ত্রী দিয়েছেন। সেই জবাব আমার কাছে আছে, দেখতে চান, আমি আপনাকে দিতে পারি। তাতে দেখা যাচ্ছে শতকরা ৫০ ভাগ অর্থাৎ পশ্চিমবাংলা একাই পেয়েছে কনজিউমার্স কো-অপারেটিভের উন্নয়নের জন্য, এর পরও কি আমাদের বলতে হবে, আমরা কেন্দ্র থেকে বঞ্চিত হচ্ছি? অথচ আপনি শুনলে অবাক হয়ে যাবেন, ন্যায্য মূল্যের

কো-অপারেটিভের দোকানের সংখ্যা অনুসারে ভারতবর্ষে পশ্চিমবাংলার স্থান পোনের।

[3-20 – 3-30 P.M.]

অন্ধ্রপ্রদেশে—২,০২৪, আসাম—১৩৬৩, বিহার—২,৬৮৬, গুজরাট—৩,১৫৭, হরিয়াণা—১,৫৩৯, কর্ণাটক—৫,০৫৯, মধ্যপ্রদেশ—১০,৪০৪, উড়িষ্যা—৪,৩৪৯, পাঞ্জাব—২,৫৯১, রাজস্থান—৫,১২৪, তামিলনাড়ু—১২,৯৯০, ইউ. পি—৯,৪৪২। আর আমাদের দুর্ভাগ্য পশ্চিমবাংলায় মাত্র ৫৬০'টি ফেয়ার প্রাইস কনজিউমার কো-অপারেটিভ শপ্ আছে। পশ্চিম বাংলায় ন্যায্য মূল্যের সমবায় দোকানের এই হচ্ছে চেহারা! এ-ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে ১৫-তম স্থানে নেমে এসেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি বলছি, ফেয়ার প্রাইস্ কন্‌জিউমার. কো-অপারেটিভ শপ্ আরও বেশি খোলবার জন্য রাজ্য সরকার অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে পারে কিনা আপনি জানান। ভারতবর্ষে কনজিউমার প্রটেকশন অ্যাক্ট চালু হয়েছে। ভারতবর্ষের পার্লামেন্টে ১৯৮৭ সালের ১৫ই, এপ্রিল এই অ্যাক্ট হয়েছে। এই অ্যাক্টের লক্ষ্য কি ছিল? এই অ্যাক্টের লক্ষ্য ছিল আমাদের কন্‌জিউমারদের স্বার্থ রক্ষা করা। কন্‌জিউমারদের স্বার্থ রক্ষা করার জন্যই একটা বিল অ্যাক্ট হিসাবে পাশ হয়েছিল। তাতে কি বলছে? তাতে বলছে, (a) The right to be protected against marketing of goods which are hazardous to life and property, (b) the right to be informed about the quality, quantity, potency, purity, standard and price of goods to protect the consumer against unfair trade practices, (c) the right to be assured wherever possible access to the authority of goods to competitive prices, (d) the right to be heard and to be assured that consumers interests will receive due consideration at appropriate forums, (e) the right to seek redressal against unfair trade practices or unscrupulous exploitation of consumers. এবং আরও বলছে, These objection are sought to be promoted and protected by the consumers protection council to be established at the central and state level. মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে জানতে চাইছি যে, ১৯৮৭ সালের ১৫ই এপ্রিল যে অ্যাক্ট পার্লামেন্ট থেকে পাশ হয়েছিল, সেই অ্যাক্ট আপনারা এ রাজ্যে রাজ্য সরকারের পক্ষ থেকে কবে এনফোর্স করেছিলেন? এই বছরের মার্চ মাসে। ১৯৮৮ সালের মার্চ মাসে সেটা এখানে চালু হ'ল। অথচ গত বছর অক্টোবর মাসে এই বিধানসভার একটা অধিবেশন বসেছিল। কনজিউমারদের স্বার্থ রক্ষার জন্য গত অক্টোবর মাসের অধিবেশনেই আপনি সেটা জানতে পারতেন এবং অ্যাক্টটা চালু করতে পারতেন। জেলা ভিত্তিক কনজিউমারদের অভাব অভিযোগ শোনবার জন্য একজন করে জেলা জজ্ দিয়ে একটা কমিটি তৈরি হবে, ফোরাম তৈরি হবে, রাজ্য ভিত্তিক একটা কমিটি তৈরি হবে, ফোরাম তৈরি হবে, তা কি হ'ল? এসব কিছু কি হয়েছে? পার্লামেন্টে ১৫ই এপ্রিল, ১৯৮৭ সালে যেটা পাশ হয়েছে, সেটা আপনি ১৯৮৭ সালের অক্টোবর মাসের বিধানসভার অধিবেশনে না নিয়ে এসে, সেটা নিয়ে এলেন মার্চ '৮৮-তে। এখন যদি আমি অভিযোগ করি রাজ্য সরকার এ-বিষয়ে যথেষ্ট সিরিয়াস নয়, তাহলে কি আমি অন্যায় করব?

এরপর আমি যে বিষয়টি সম্বন্ধে বলতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য

সরবরাহ নিগম, মাননীয় মন্ত্রী মহাশয়, যেটা আপনার দপ্তরের মধ্যে একটা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। আপনি জানেন ১৮/সি, দমদম রোড, কলকাতা—২, আপনার দপ্তরের একটা গুদাম আছে। ৩৭ হাজার টাকা ভাড়া দিয়ে আপনার দপ্তর সেখানে একটা গুদাম নিয়ে রেখেছে। প্রস্তাব ছিল ২ হাজার টন খাদ্য শস্য নাফেডের কাছ থেকে সংগ্রহ করে সেখানে মজুদ রাখবেন। প্রধানত সরিষা বীজ এবং মুসুর ডাল সেখানে মজুদ করবেন। আপনি সেখানে কত খাদ্যশস্য মজুদ করেছেন? আপনি একটা হিসাব দিন। আমরা এখন কোনও হিসাব পাই নি। আপনি সেখানে সরিষা-বীজ রাখবেন বলেছিলেন, এখন বড়বাজারে, পোস্তা-বাজারে সরষের তেলের দাম কমে গেছে, সরষে-বীজ পাওয়া যাচ্ছে। আপনি ভেবেছিলেন নাফেডের মাধ্যমে অধিক সরষে-বীজ কিনে আপনি রাখবেন? আজকে সেখানে গুদাম ভাড়া ৩৭ হাজার টাকাই অপচয় হচ্ছে মাত্র। ভোজ্য তেল সরবরাহের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কলিং অ্যাটেনশনের নোটিশে বলেছিলেন, সেন্ট্রাল ওয়ারহাউসিং কর্পোরেশনের মাধ্যমে ব্যারেলে করে যে সরষের তেল আসছিল তাতে দেখা গেছে যে মাত্র একটি ব্যারেলে জল পাওয়া গেছে। আমার যতদূর মনে হচ্ছে রেকর্ডে সেইরকম কথাই আছে। কিন্তু দেখা গেছে যে ডেপুটি ম্যানেজার Sadhan Chakraborty, Dy. Manager of WBECSC Ltd, stated as follows :- As started already 38 barrels out of 50 barrels in truck No. WBI—4459 were directly delivered to D.O. holders from Truck to Truck. the vest 12 barrels are still lying in CWC godown, Sarkar pool, Samples were taken from there 12 barrels on 21.4.88 and it was found that there was either water or content mixed with water in 11 barrels and there was pure oil in only one barrel. এই সাধন চক্রবর্তী, ডেপুটি ম্যানেজার, ডব্লু. বি. ই. সি., তিনি নোট দিয়ে বলছেন, ১২টি ব্যারেলের মধ্যে ১১টি ব্যারেলে জল এবং জলীয় পদার্থ মিশ্রিত তেল পাওয়া গেছে। শুধু একটি মাত্র ব্যারেলে পিওর তেল পাওয়া গেছে। আপনি এ সম্বন্ধে নিশ্চয়ই যথাযথ উত্তর দেবেন এটা প্রত্যাশা করি। এছাড়া এই কর্পোরেশনের রেল সাইডিং-এ যে সমস্ত সিমেন্ট গুদাম আছে যেমন, কাশীপুর, শালিমার, কল্যাণী, বজবজ প্রভৃতিতে সেখানে টেণ্ডার ছাড়াই এজেন্ট নিয়োগ হয়েছে। এইজন্য অডিট রিপোর্টে মন্তব্য করা হয়েছে। কাশীপুরে এজেন্ট নিয়োগ করা হয়েছে বিনা টেণ্ডারে। কর্পোরেশনের অফিসাররা অভিযোগ তুলেছেন, যে কাশীপুর গুদামে যারা কাজ করত টন প্রতি ৭ টাকা ২০ পয়সা, তাদের বাদ দিয়ে সেখানে টন প্রতি ৯ টাকা ২০ পয়সায় নিয়ে আসা হল এবং টেণ্ডার ডাকা হল না। এইভাবে কোনও টেণ্ডার ছাড়াই সিমেন্ট গুদামে এজেন্ট নিয়োগ করা হয়েছিল। শালিমার, কাশীপুর এবং দমদম রোডে কর্পোরেশনের বিভাগীয় গুদামে দেখা যাচ্ছে এইভাবে এই ধরনের এজেন্ট নিয়োগ করা হয়েছে। এরপর আর একটি বিষয় জানাতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে এ ব্যাপারে অবতারণা করবেন। বাদশা খানের মৃত্যুর দিন সমস্ত ভারতবর্ষব্যাপী ছুটির দিন ঘোষণা করা হয়। আমি এই অভিযোগ নিজে শুনে বিশ্বাস করতে চাইনি, কিন্তু পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম অর্থাৎ এশেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন তাদের এই দপ্তর খোলা ছিল। যেখানে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার সারা দেশব্যাপী ছুটির দিন ঘোষণা করলেন (২২.১.৮৮ তারিখে) সেখানে এই কর্পোরেশনের দপ্তর খোলা ছিল। আমি এই তথ্য জেনেছি, কিন্তু তবুও আমি এই তথ্য সম্পর্কে আপনার কাছ থেকে শুনে সুনিশ্চিত হতে চাই এবং এই ঘটনা যদি ঘটে থাকে

তাহলে এ ব্যাপারে দোষী অফিসারের শাস্তি পাওয়া উচিত। আর একটি কথা বলব, কেন্দ্রীয় সরকারের অনুদানে লেক্ গার্ডেনসে একটা তৈল শোধনাগার আছে। আপনি বলেছিলেন সেই শোধনাগারে ১০০ টন করে তেল শোধন করার ব্যবস্থা আছে। কিন্তু আমি জেনেছি ৩৫ টনের বেশি সেখানে শোধন হতে পারে না। ১০০ টনের উপর শোধন করবার জন্য আপনি প্রতিশ্রুতিবদ্ধ, কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে চেহারা সম্পূর্ণ ভিন্ন এবং এই নিয়েই আমাদের আজকে অভিযোগ যে, যে উদ্দেশ্য নিয়ে কেন্দ্রীয় সরকারের অনুদানে এই প্রকল্প চালু হয়েছে তা বাস্তবে রূপায়িত হচ্ছে না।

[3-30 – 3-40 P.M.]

আমি আপনার কাছে এছাড়া আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, ১৯শে নভেম্বর হচ্ছে ইন্দিরা গান্ধীর জন্মদিবস। ১১-এ, ফ্রি স্কুল স্ট্রিটে খাদ্য ও সরবরাহ দপ্তর যেটা রয়েছে সেটা আমার নির্বাচনী কেন্দ্র বৌবাজারের অন্তর্গত। সেখানে ইন্দিরা গান্ধীর জন্মদিবস উপলক্ষে যে মিটিং হয়েছিল সেই মিটিংয়ে আমি গিয়েছিলাম। কিন্তু আপনি শুনলে অবাক হবেন যে, সেখানে ইন্দিরা গান্ধীর প্রতিকৃতি টাঙ্গিয়ে সভা করার অপরাধে দেবেন্দ্র সিংকে কারণ দর্শানের নোটিশ দেওয়া হল। কেন অফিসের মধ্যে ইন্দিরা গান্ধীর ছবি টাঙ্গিয়ে সভা করা হল উপযুক্ত জবাব না দিতে পারলে ৭২ ঘন্টার মধ্যে তাঁকে চাকরি থেকে ছাঁটাই করা হবে বলা হল। আজকে মহান লেনিনের জন্মদিবস যদি ঐ দপ্তরের মধ্যে পালন করা হয় তাহলে সেটা যেমন অন্যায় নয়, ঠিক তেমনি ১৯শে নভেম্বর যদি একজনের জন্মদিবস সেখানে পালিত হয়ে থাকে সেটাও অন্যায় নয়। কিন্তু সেক্ষেত্রে যদি কারণ দর্শানোর নোটিশ দেওয়া হয়ে থাকে, তাহলে আপনার কাছে জানতে চাই, যাঁরা এই কাজ করেছেন তাঁদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা অবলম্বন করেছেন? সেখানে দেবেন্দ্র সিংকে বলা হয়েছে It is observed that you have hanged up the photograph of Shrimati Indira Gandhi in the wall of my office without my requisite permission or knowledge. This act of you is irregular and highly objectionable. Without my knowledge you cannot do anything, say fix up or remove anything in my office. আজকে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরের দেওয়ালে কি কিছু টাঙ্গানো হচ্ছে না? সমস্ত দপ্তরের দেওয়ালগুলি কি পোস্টারমুক্ত হয়ে আছে? সেখানে একটি ছবি টাঙ্গাবার জন্য যখন কারণ দর্শানোর নোটিশ দেওয়া হয়েছে তখন আপনি এই বিষয়ে যথাযথ মন্তব্য করুন, ব্যবস্থা নিন। আর একটা বিষয়ে আপনার নজরে আনতে চাই। বিষয়টি হল—হাওড়া রেলওয়ে শেডে একটি গুদাম ছিল যার দায়িত্ব ছিল একজন ঠিকাদারের উপর। সেই গুদামের পেছন দিকে একটি দরজা ছিল। সেখানে জানা গেছে যে, ঐ গুদাম থেকে পেছনের দরজা দিয়ে বহু মাল পাচার হয়ে গেছে। এই অভিযোগ শুনবার পর গত ৭.৯.১৯৮৭ তারিখে ম্যানেজিং ডাইরেক্টর সদলবলে উক্ত রেলওয়ে শেডে গিয়েছিলেন, কিন্তু আমাদের অভিযোগ, পুলিশের কাছে কোনওরকম অভিযোগ দায়ের করা হয় নি। ৭.৮.১৯৮৭ থেকে এখনো পর্যন্ত সেই গুদাম সীল করা রয়েছে। সেই গুদামের ভার যে ব্যবসায়ীকে দেওয়া হয়েছিল সেটা তাকে বিনা টেণ্ডারে দেওয়া হয়েছিল এবং সেই এজেন্ট সেখানে দুর্নীতি করেছে। কাজেই ঐ গুদামের ব্যাপারে আপনি দৃষ্টি আকৃষ্ট করবেন এই প্রত্যাশা রাখি। আমরা মনে করি, আজকে পশ্চিমবঙ্গে অসাধু ব্যবসায়ী

এবং কালোবাজারিদের বিরুদ্ধে সঙ্ঘবদ্ধভাবে সকলের লড়াইয়ে নামা প্রয়োজন। চোরাই চালান করে আজকে যারা খাদ্যশস্য পাচার করছে তাদের সম্বন্ধে সকলের সচেতন থাকা প্রয়োজন। খাদ্য দপ্তরের মন্ত্রী হিসাবে আমলাতন্ত্রের কাছে আত্মসমর্পণ না করে, সি. পি. এম. ইউনিয়নের কাছে আত্মসমর্পণ না করে নিজের পায়ে দাঁড়িয়ে দায়িত্ব পালন করুন। বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুদীপবাবু, আপনি যেসব অভিযোগ এনেছেন সেইসব অভিযোগের সমর্থনে আপনার কাছে যে ডকুমেন্ট আছে সেই ডকুমেন্টগুলো এখানে জমা দিয়ে দেবেন।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রীর বাজেট বরাদ্দের যে প্রস্তাব তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। আমি অত্যন্ত মনযোগ দিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য সুদীপবাবুর বক্তব্য শুনেছি। তিনি সুচারুভাবে অনেক হিসাব দিয়ে ক্রমাগত বিভ্রান্তি সৃষ্টি করে এখানে তাঁর বক্তব্য উপস্থাপিত করেছেন, কিন্তু সমস্যার গভীরে তিনি যান নি। আমি খাদ্য ও সরবরাহ মন্ত্রীকে বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে, খাদ্য সরবরাহের ক্ষেত্রে মূল সমস্যাগুলিকে তিনি তাঁর বাজেট বক্তৃতায় সঠিকভাবে তুলে ধরেছেন। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে কাজ আরম্ভ করার পর সাত থেকে এগার বছরের মধ্যে ধারাবাহিকভাবে খাদ্য সরবরাহের ক্ষেত্রে যেভাবে সমস্যার সমাধান করা হয়েছে সেটা তাঁর বাজেট বক্তৃতার মধ্যে দেখতে পাচ্ছি। বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় সাফল্য যেটা, মাননীয় বিরোধী সদস্য যেটা বলতে পারলেন না, সেটা হল—পশ্চিমবঙ্গে রেশনিং ব্যবস্থার মাধ্যমে উপযুক্ত পরিমাণে চাল ও গম সরবরাহ করা। পশ্চিমবঙ্গের ৬ কোটি ৩২ লক্ষ মানুষের কাছে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় বন্টন-ব্যবস্থা গড়ে তুলে রেশনিং-এর মাধ্যমে খাদ্য পৌঁছে দিতে সমর্থ হয়েছেন। আজকে এটাই হচ্ছে বাস্তব চিত্র। গত বছর পশ্চিমবঙ্গে ১৭টি জেলার মধ্যে ১৫টি জেলায় বিধ্বংসী যে বন্যা হল সেই সময়ও খাদ্য সরবরাহ বজায় রাখা সম্ভব হয়েছে। মাননীয় সদস্য বিভিন্ন জায়গায় খরা-বন্যার কথা বলছিলেন, কিন্তু পশ্চিমবাংলার বিধ্বংসী বন্যায় যে রাজ্যের ১৫টি জেলা ভেসে গিয়েছিল সেই কথা তিনি উল্লেখ করলেন না। কিন্তু সেটা উল্লেখ করলে কি কোনও ক্ষতি হত? আজকে স্ট্যাট্যুটরি রেশনিং এলাকা—কলকাতা এবং হাওড়া, হুগলি ও ২৪ পরগনার শিল্পাঞ্চল, আসানসোল ও দুর্গাপুরের মোট ৯৮,৮১,০৪৯ জন রেশন কার্ড হোল্ডারকে নিয়মিত খাদ্য সরবরাহ করা হচ্ছে—বললেন না তো এটা? সংশোধিত রেশনিং এরিয়ার ৫ কোটি ১০ লক্ষ ৮৬ হাজার ১১৫ জন রেশন কার্ড হোল্ডারকে নিয়মিত খাদ্য সরবরাহ করা হচ্ছে। আগে মাথা কুঁটেও কংগ্রেস সরকারের কাছ থেকে মাথাপিছু রেশন কার্ড আদায় করা যায় নি, কিন্তু আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মাথাপিছু রেশন কার্ড চালু করেছেন এবং এটা করার ফলে গরিব মানুষের উপকার হয়েছে। আজকে খাদ্য সরবরাহের ক্ষেত্রে পৌরসভার স্টিয়ারিং কমিটি এবং পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়া হয়েছে। ট্রাইবাল অধ্যুষিত ১২টি জেলাতে আর্থিক দিক থেকে পশ্চাদপদ ৪,৫০০টি মৌজাতে ২৬ লক্ষ ৪ হাজার লোককে কম দামে চাল-গম সরবরাহ করা হচ্ছে। সেইসব মৌজার নন-ট্রাইবাল যাঁরা তাঁরাও এই রেশনের সুযোগ পাচ্ছেন। আজকে রেশনে খাদ্য সরবরাহ নিয়মিত করবার ফলে খোলা বাজারে কম দামে চাল-গম পাওয়া যাচ্ছে। এই যে বন্যা হয়ে গেল, কংগ্রেস আমলে এইরকম বন্যা হলে মানুষ 'একটু ফ্যান দাও, একটু

রুটি দাও' এই বলে শহরের দিকে ছুটে আসত, কিন্তু আজকে এখানে বামফ্রন্ট সরকারের খাদ্য নীতির ফলে গ্রামের কাউকে রুটির জন্য শহরে ছুটে আসতে হয় নি এবং খোলা বাজারের চালের দামও অন্যান্য জিনিসের দাম যে হারে বেড়েছে সেই হারে বাড়েনি। বিরোধী দলের মাননীয় সদস্যের এই কথা বলা উচিত ছিল। আজকে এর ফলে পশ্চিমবাংলার খেটে খাওয়া সাধারণ মানুষ উপকৃত হয়েছেন। খেটে খাওয়া সাধারণ মানুষ যাঁরা ভিখারির মতো শহরে ছুটে আসতেন, আজকে আর তাঁরা শহরে ছুটে আসছেন না। তাঁরা গ্রামে বাস করেই খেতে পাচ্ছেন, কাজ করতে পারছেন। আজকে খাদ্য ও সরবরাহ দপ্তরের এটাই হচ্ছে সবচেয়ে বড় সাফল্য।

[3-40 – 3-50 P.M.]

সরষের তেলের ক্ষেত্রে কিছু দিন আগে মাননীয় খাদ্যমন্ত্রী সঠিক কথাই বলেছেন যে, এই সংকট আসলে প্রকৃত সংকট নয়, এটা কেন্দ্রীয় সরকার উদ্দেশ্য প্রণোদিত ভাবেই সৃষ্টি করেছেন। তাঁরা পশ্চিমবঙ্গ সরকারকে নানাভাবে জব্দ করার চেষ্টা করছেন। খাদ্যমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন যে পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দকৃত চাল, গম ও অন্যান্য জিনিস যে পরিমাণে পাওয়ার কথা কেন্দ্রীয় সরকার তা দেন না এবং সম্প্রতি তার পরিমাণ আরও কমিয়ে দিয়েছেন। এখানে বিরোধী দলের মাননীয় সদস্যরা তো এই কথাটা বলবেন না? ওঁরা কি বলবেন, এত পরিমাণ বরাদ্দ হয়েছিল, তোলা হয় নি? তোলা হয়নি কেন? তোলা যায় নি, তার কারণ কি ছিল? রেক'এর অভাব দেখা যাচ্ছে আজ স্বাধীনতার ৪১ বছর পরেও। ৪১ বছর পরে পশ্চিমবঙ্গের যে সমস্ত কারখানায় রেক তৈরি হয়, যেখানে আরও বেশি পরিমাণে রেক তৈরি করতে পারে সেখানে তাদের সেই সুযোগ দেওয়া হচ্ছে না। কেন? তাহলে তো রেকের সমস্যা মিটে যাবে এবং পশ্চিমবঙ্গের অনেক বেকার ছেলে চাকুরি পাবে। কিন্তু তাহলে তো কংগ্রেসের কিছু ছেলেও তা থেকে বাদ যেত না? যে পরিমাণ চাল, গম ও অন্যান্য জিনিস পাওয়ার কথা, আমি পুনরায় উল্লেখ করছি, কেন্দ্রীয় সরকার তা দেয় না। সম্প্রতি তো তা আবার কমিয়ে দিয়েছেন। কেন্দ্রীয় সরকার আজকে বিচলিত। কেন বিচলিত? না, ১৯৮৭ সালের নির্বাচন এবং ১৯৮৮ সালের পঞ্চায়েতের নির্বাচনের ফলাফলের মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে বিপুল পরিমাণ জনসমর্থন পেয়েছেন, জনসমর্থন-এর যে বিকাশ ঘটেছে তা দেখে কেন্দ্রীয় সরকার কেবল বিচলিত নয়, তাঁরা এই জনসমর্থন খর্ব করার জন্য নানা ধরনের ব্যবস্থা গ্রহণ করে চলেছেন। এরমধ্যে অন্যতম হল খাদ্যদ্রব্য ও অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসের সরবরাহ কমিয়ে দেওয়া এবং তারমধ্যে দিয়ে সরবরাহ ব্যবস্থাকে বিপর্যস্ত করা। ১৯৪৭ সালে দেশ বিভাগের পর এখানে ৮০ লক্ষ উদ্বাস্তু এসেছে। একথা তো আপনারা একবারও বলেন না? এটাই তো হচ্ছে মৌলিক সমস্যা এবং এই সমস্যা থেকেই তো আজ পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্যে পরিণত হয়েছে। আমাদের খাদ্যমন্ত্রী খুব স্পষ্ট ভাবেই এই আসল কথাটি তুলে ধরেছেন, অথচ আমরা দেখলাম আপনারা খুব সতর্কতার সাথে এই কথাটি এড়িয়ে গেলেন। তাছাড়া ভারতের পাটশিল্পের জন্য প্রয়োজনীয় উপাদান কাঁচা পাটের যোগান অব্যাহত রাখার জন্য—অন্য রাজ্য নয়, পশ্চিমবঙ্গ থেকেই ধারাবাহিক ভাবে এর সরবরাহ মেলে, তারজন্য ভালো ভালো ধানের জমিতে পাট চাষ করতে হয়েছে। ১৯৮৭-৮৮ সালের আর্থিক সমীক্ষায় ৫৩ পৃষ্ঠায় ১৯৮৫-

৮৬ সালে ৫২ লক্ষ ৬২ হাজার হেক্টর জমিকে চাষের কাজে লাগানো হয়েছিল। এই বইয়ের ৫৯ পৃষ্ঠায় দেখানো হয়েছে ৭ লক্ষ ৭১ হাজার ২০০ হেক্টর জমিতে পাট ও মেস্তার চাষ হয়েছিল। মোট চাষের জমির ১৪.৬৫ ভাগ জমিতে পাট ও মেস্তার চাষ করা হয়েছিল। এটা সারা ভারতবর্ষেই ব্যবহৃত হয়েছে, এর দ্বারা শতশত কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জিত হয়েছে। ১৯৪৭ সালের স্বাধীনতার পর ৪১ বছরে পাটজাত দ্রব্য রপ্তানি করে প্রায় ৯ হাজার কোটি বৈদেশিক মুদ্রা অর্জিত হয়েছে, বছরের হিসাবে ২০০-২৫০ কোটি টাকা। এরমধ্যে পশ্চিমবঙ্গের বিকাশের জন্য, শিল্প কারখানা করার জন্য কত পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে? হলদিয়াতে পেট্রো কেমিকেলস কারখানার ক্ষেত্রে এখনও পর্যন্ত কোনও সম্মতি পাওয়া যায় নি। পশ্চিমবঙ্গের প্রতি এই ভাবে একটার পর একটা বৈষম্যমূলক আচরণ করছেন এবং শুধুমাত্র বৈষম্যের মধ্যেই তা সীমাবদ্ধ নেই, এটা আরও প্রকট হয়ে উঠছে চাল, গম প্রভৃতি খাদ্য দ্রব্যের যোগান এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিস—কয়লা, কেরোসিন ও তেলের যোগান কমিয়ে দেওয়ার জন্য। এর পেছনে কারণ কি? এর পেছনে কারণ হল রাজনৈতিক উদ্দেশ্য কাজ করছে। মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর বাজেট বক্তৃতায় খাদ্য ও সরবরাহ ক্ষেত্রের সমস্যাগুলি সুস্পষ্টভাবে তুলে ধরেছেন। প্রতিটি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এইভাবে কত খাদ্য সরবরাহ করে ধোঁকা দেওয়ার চেষ্টা করছে। খোলা বাজারে চালের দর তো খুব একটা বাড়েনি, সেই তুলনায় রেশনে চালের দাম বেড়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই কিছু চাল আমি সংগ্রহ করে এনেছি যথা ৪টাকা কে.জি দরের মোটা সিদ্ধ চাল এবং ৩.৯০ দরে আরও একটু মোটা সিদ্ধ চাল শনিবার আমি সংগ্রহ করে এনেছি উত্তর ২৪ পরগনা বাজার থেকে। খোলা বাজারের চেয়ে রেশনে চালের দর বেশি। আমি গতবারে বাজেট প্রস্তাবেও ৩টি জায়গা থেকে চাল এনেছিলাম, এবার আমি হাওড়া, হাবড়া এবং উত্তর ২৪ পরগনা বাজার থেকে আমি চাল সংগ্রহ করে এনেছি। রেশন অফিসগুলিতে আতপ চাল ২.৭৭ পয়সা করে সেখানে খোলা বাজারে আতপ চাল ৩.১৮ পয়সা করে। শুধু চালের ক্ষেত্রে যে কেন্দ্রীয় সরকারের বৈষম্য তাই নয় কেরোসিন, ভোজ্যতেল, গ্যাস প্রভৃতি নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম যেভাবে বাড়ছে তাতে জনসাধারণের ক্ষমতার বাইরে চলে যাচ্ছে একটা সুপরিকল্পিত ভাবে কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ ব্যবহার করছে যে আমাদের কিছু করার নেই। এইকথা বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী উল্লেখ করেছেন। এই অবস্থার মধ্যে খোলাবাজারে চালের দর যা বেড়েছে তা সীমিত ক্ষমতার বাইরে যায় নি। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সমস্ত জিনিসের মূল্যবৃদ্ধি ঘটেছে ফলে পশ্চিমবঙ্গ সরকার অল্পবিস্তর সমস্ত জিনিসের দাম বাড়াতে বাধ্য। পশ্চিমবঙ্গের বাঙালিদের সম্পর্কে একটা কথা প্রচলিত ছিল যে তারা ভেতো বাঙালি। বাঙালিরা ভাত ছাড়া জানতো না সেই বাঙালি এখন তাদের খাদ্যাভ্যাস পরিবর্তন করেছে। ভাতের জায়গায় রুটি ধরেছে। আগে যেখানে সরষের তেল ছাড়া চলত না সেখানে রেপসিড তেল ধরেছে। এই রেপসিড তেল সরবরাহের ক্ষেত্রে পর্যাপ্ত কেন্দ্রের কি রকম নীতি দেখুন। আমাদের যে পরিমাণ তেল দরকার সেই পরিমাণ তেল কেন্দ্র দিচ্ছে না। ফলে এখানে তেলের ঘাটতি দেখা দিয়েছে। এইকথা মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন। পশ্চিমবঙ্গের রানিগঞ্জ অঞ্চলে যে কয়লা খনি আছে তার থেকে যে কয়লা উৎপাদিত হয় তা আমরা পাইনা। আমরা যা কয়লা পাই তার বেশির ভাগ বিহারের ঝরিয়া অঞ্চল থেকে। এই ব্যবহার কেন করা হয় তার উত্তর আমাদের জানা নেই। মাননীয় বিরোধী দলের সদস্য

মহাশয় অনেক হিসাব দিলেন অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্রের এবং হরিয়ানার হিসাব দিলেন কিন্তু সেখানে যে ফসল যথেষ্ট এবং সেচের সুযোগ আছে সেকথা বললেন না। তারপরে সেখানে ৮০ লক্ষ উদ্বাস্তু আসার ঘটনা নেই এবং সেখানের জন্য কেন্দ্রীয় সরকার পরিকল্পিতভাবে বড় বড় পরিকল্পনা গ্রহণ করেছে এবং সেচের সুযোগ দেওয়ার চেষ্টা করেছে কিন্তু সেখানে পশ্চিমবঙ্গের প্রতি অবহেলা করা হচ্ছে। পশ্চিমবঙ্গের শহরাঞ্চলের যেসব সরবরাহ করা হয়েছিল তাতে ফেব্রুয়ারি মাসে ৮০ হাজার মেট্রিক টন খাদ্য এবং এপ্রিল মাসে ৪০ হাজার মেট্রিক টন খাদ্য এবং মার্চ-এপ্রিল মিলিয়ে মোটামুটি ৪৬ হাজার মেট্রিক টন খাদ্য দেওয়া হয়েছে।

[3-50 – 4-00 P.M.]

রেশন ব্যবস্থা চালু রাখার জন্য প্রতি মাসে পশ্চিমবঙ্গের জন্য ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল, ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম এবং ৪০ হাজার মেট্রিক টন চিনির প্রয়োজন হয়। কিন্তু চাল গমের বরাদ্দ কিভাবে কমানো হয়েছে তা আগে উল্লেখ করা হয়েছে, চিনি পাচ্ছি ২৫ হাজার মেট্রিক টন। এই চাল, গম কমানোর জন্য 'এন আর ই পি, আর এল ই জি পি'র কাজগুলি ভালভাবে করা যাচ্ছে না। আমাদের রানিগঞ্জে উত্তোলিত হয় ২ কোটি ৩০ লক্ষ মেট্রিক টন, আমাদের চাহিদা হচ্ছে ১২ লক্ষ মেট্রিক টন। সেই জায়গায় ১৯৮৭ সাল থেকে মাসে বরাদ্দ ৮০ হাজার টন কমিয়ে ৬৫ হাজার টন করা হয়েছে। ১৯৮৭ সালের আগস্ট মাসে পশ্চিমবঙ্গ পেয়েছে ৪২ হাজার ৯৬০ মেট্রিক টন, সেপ্টেম্বরে ৫৫ হাজার ৫৯৩ মেট্রিক টন। আমি একটু আগে উল্লেখ করেছি যে রানিগঞ্জ থেকে আমরা কয়লা পাই না, বিহারের ঝরিয়া থেকে আমাদের কয়লা আনতে হয়। রেপসিড সম্বন্ধে অনেক কথা বললেন, কিন্তু আসল কথা বললেন না। এই রেপসিড ১৯৮৮ সালের জানুয়ারিতে ১৪ হাজার মেট্রিক টন পেয়েছি, ফেব্রুয়ারিতে ৮ হাজার ৯০০ মেট্রিক টন পেয়েছি, মার্চ মাসে পেয়েছি ৬ হাজার মেট্রিক টন এবং এপ্রিল মাসে ৪ হাজার ৪০০ মেট্রিক টন পেয়েছি, সেখানে খাদ্য মন্ত্রী দাবি করেছেন ১৫ হাজার মেট্রিক টনের। ওরা বললেন আমাদের যা বরাদ্দ করা হয় তা আমরা তুলতে পারি না। কিন্তু ওরা আসল সমস্যার দিকে গেলেন না, কিভাবে বরাদ্দ কমানো হয়, কোনও রেকের ব্যবস্থা করা হয় না সেইদিকে গেলেন না। কেরোসিনের চিত্র আরও শোচনীয়। আমাদের ৮০ হাজার মেট্রিক টন কেরোসিন প্রতি মাসে প্রয়োজন, আমরা পাচ্ছি ৫২ হাজার ৫৪৯ মেট্রিক টন। এই কেরোসিন তেলের উৎপাদন বণ্টন করে ভারত সরকারের মালিকানাধীন ভারত পেট্রোলিয়াম, ইণ্ডিয়ান অয়েল, হিন্দুস্থান পেট্রোলিয়াম, ইন্দো-বার্মা পেট্রোলিয়াম। ভারত সরকার এদের কন্ট্রোল করেন। কেন পশ্চিমবঙ্গের জন্য প্রয়োজনীয় কেরোসিন তেল সরবরাহ করা হয় না? পশ্চিমবঙ্গের সাফল্য কোথায়—১৯৭৭ সালে যখন আমরা আসি তখন চাল গমের উৎপাদন ছিল ৭১ লক্ষ ৭ হাজার মেট্রিক টন, ১৯৮৭ সালে সেটা বেড়ে ৯০ লক্ষ ৯১ হাজার মেট্রিক টন হয়েছে এবং খাদ্যমন্ত্রী বলেছেন আগামী কয়েক বছরে দানা শস্যে আমাদের স্বয়ংভর হওয়ার সম্ভাবনা আছে। দানা শস্যে পশ্চিমবঙ্গ যদি স্বয়ংভর হয়ে যায় তাহলে পশ্চিমবঙ্গকে ভিখারি করা যাবে না আগে যেমন করা যেত। যতক্ষণ বামফ্রন্ট সরকার আছে ততক্ষণ এইভাবে কাজ চলবে। তৈল বীজের উৎপাদন ডালের উৎপাদন আগে যা ছিল তার থেকে গত বছর বেড়েছে, আমরা তা বাড়াবার

চেষ্টা করে যাচ্ছি। এছাড়া রাজ্যের অভ্যন্তরে জিনিসের উৎপাদন বাড়াবার চেষ্টা হচ্ছে। সরষের উৎপাদন, তিলের উৎপাদন, সমুদ্র উপকূলে লবন উৎপাদন বাড়াবার চেষ্টা হচ্ছে। সহায়ক খাদ্য হিসাবে তরমুজ, আনারস, আম ইত্যাদি ব্যাপারে নতুন উদ্যোগ গ্রহণ করা হয়েছে। গত এক বছরে খাদ্য বিভাগের উদ্যোগে উত্তরবঙ্গে চা-বাগানের ৫ লক্ষ মানুষকে সংশোধিত রেশনিং ব্যবস্থার মধ্যে নিয়ে আসা হয়েছে, সেকথা আপনারা বললেন না। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে চা-বাগানের ২ লক্ষ ৮৭ হাজার ৬০৭ জন শ্রমিক কর্মচারী এবং তাদের সম সংখ্যক পোষাকে অতীতে খাদ্য দেওয়া হয়েছে, তার সঙ্গে আরও যোগান দেওয়া হচ্ছে চিনি এবং রেপসিড তেল। দ্বিতীয়ত অভ্যন্তরীণ বণ্টন ব্যবস্থার দায়িত্ব এই বছরে বীরভূম ও বর্ধমান জেলায় রাজ্য সরকার গ্রহণ করেছেন। তৃতীয়ত ক্রেতাস্বার্থ সংরক্ষণ আইন যেটা কেন্দ্রীয় আইন, ১৯৮৬ অনুসারে এই রাজ্যে রাজ্যস্তরে ক্রেতাস্বার্থ সংরক্ষণ পর্ষৎ গঠন করা হয়েছে এবং এই আইন অনুসারে রাজ্য ও জেলাস্তরে অন্যান্য সংস্থা গঠনের ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে। চতুর্থত গণবন্টন ব্যবস্থায় যুক্ত ব্যবসায়ী, যেমন পাইকারি বণ্টনকারী, রেশন দোকানের মালিক, তারা ব্যাঙ্ক থেকে যাতে লোন পেতে পারে তার ব্যবস্থা করার জন্য আমাদের সরকার চেষ্টা করছেন। আমি আমার বক্তব্য শেষ করার আগে খাদ্য বরাদ্দকে আর একবার সমর্থন করে এই কথা বলব অতীত দিনে যেভাবে শহরের দিকে কিছু মানুষ ছুটে আসত সেইভাবে আজ ছুটে আসে না, সেই অবস্থা আমরা সৃষ্টি করিনি, সেই অবস্থা সৃষ্টি করেছিল কংগ্রেস, কংগ্রেস দেশকে ভিখারিতে পরিণত করার চেষ্টা করেছিল। মাননীয় খাদ্য মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন এই পরিকাঠামোয়, এই রাষ্ট্র কাঠামোয় সমস্ত সমস্যার সমাধান করা যাবে না। তথাপি কতকগুলি উদ্যোগ গ্রহণ করে মানুষের কল্যাণ করা সম্ভব। সে জন্য আমরা এই উদ্যোগ করে চলেছি এবং করে যাব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় খাদ্য এবং সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে আমি সমর্থন করে আমার সীমিত সময়ের মধ্যে ২/৪টি কথা বলতে চাই। আমার পূর্ববর্তী বক্তা বিরোধী দলের সদস্য সুদীপ্তবাবু অনেক কথা বলেছেন। তার মধ্যে দুর্নীতির কথায় বলেছেন যে আমাদের দুর্নীতির বিরুদ্ধে কোনও অভিযান হচ্ছে না। আমি তাদের জিজ্ঞাসা করছি যে আমাদের এই রেশন ব্যবস্থা ব্যাপক ভাবে থাকুক এটা কি তারা চান না? ১৯৭৭ সালে আগে আমরা কি দেখেছি স্ট্যাটিউটোরী রেশনিং এরিয়াতে? ১০০ জনের মধ্যে ৪০ জন লোক কোনও রেশন ব্যবস্থার আওতাভুক্ত ছিল না। স্ট্যাটিউটোরী রেশনিং এরিয়াতে যে সমস্ত জিনিস বণ্টনের মাধ্যমে বিলি করা হয়েছে, মানুষের জন্য দেওয়া হয়েছে তা শুধু চিনি আর গম। এছাড়া অন্য কিছু তারা পেত না। আর মডিফায়েড রেশনিং এরিয়াতে যা রেশন ব্যবস্থা ছিল তাতে রেশনে কোনও দিন কোনও জিনিস পৌছায় নি, চিনির তো কোনও প্রশ্নই উঠে না। তারা এই ব্যবস্থার ধারক এবং বাহক ছিলেন। আমাদের গণবণ্টন ব্যবস্থার মধ্যে দিয়ে ৬ কোটি ৩২ লক্ষ মানুষের কাছে এই জিনিস আমরা পৌছে দিতে পেরেছি। এটা নিশ্চিত ভাবে প্রশংসনীয়। এটা ওদের অ্যাপ্রিশিয়েট করা উচিত ছিল। এই মানুষগুলিকে গণবণ্টন ব্যবস্থার মধ্যে আমরা এনেছি। আমরা এই গণবণ্টন ব্যবস্থাকে শক্তিশালী করার চেষ্টা করছি

এবং আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে মানুষকে তাদের প্রয়োজনীয় জিনিস যতটা কম দামে বিলি বণ্টন করা যায় তার চেষ্টা করছি। আজকে সেই চেষ্টার প্রতি অসহযোগিতা করা হচ্ছে। আমরা কি দেখছি? আমরা দেখছি যে জিনিস-পত্রের বরাদ্দ কমিয়ে দেওয়া হচ্ছে। প্রতি বছরই চাল, গমের ও চিনির বরাদ্দ কমিয়ে দেওয়া হচ্ছে এবং এগুলি ড্রাস্টিক ভাবে কেটে দেওয়া হচ্ছে। গত ফেব্রুয়ারি মাসে চাল, গম যা দেওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে, ১ লক্ষ ১০ হাজার। এবারে ১৫ হাজার মেট্রিক টন কেটে দেওয়া হয়েছে। মার্চ মাসে ২৫ হাজার মেট্রিক টন কেটে দেওয়া হল। এপ্রিল মাসে এবারে চাল ৪০ হাজার এবং গম ৪৬ হাজার মেট্রিক টন কেটে দেওয়া হল। এটা কিসের জন্য করা হল? আজকে শুধু পশ্চিমবঙ্গ নয়, সব দেশের মানুষকে খাওয়াবার দায়িত্ব কেন্দ্রের। সব রাজ্যে মানুষের প্রয়োজনীয় জিনিস তাদের রাজ্যে উৎপন্ন হয়না। স্বাভাবিক ভাবেই কেন্দ্রের একটা নৈতিক দায়িত্ব আছে, সেই দায়িত্ব তাদের পূরণ করার কথা। আজকে কেন্দ্রকে এই দায়িত্ব পূরণ করতে হবে, কিন্তু তারা তা করছে না। অপর দিকে যেহেতু পশ্চিমবঙ্গে একটা ভিন্ন ধরনের সরকার আছে সেই সরকারকে বঞ্চিত করা হচ্ছে। আমি বলব যে এর পিছনে একটাই মাত্র উদ্দেশ্য কাজ করছে সেটা হচ্ছে কি ভাবে এই সরকারকে বিপদে ফেলা যায়, কি ভাবে মানুষের কাছে এই সরকারকে হেয় করা যায়, মানুষের কাছে যাতে এই সরকারকে জবাবদিহি করতে হয়, সেই চেষ্টা এর পিছনে কাজ করছে। আজকে এটা অস্বীকার করার কোনও উপায় নেই। আমাদের কেরোসিন তেলের সমস্যা আছে। কেরোসিন তেলের ব্যাপারে প্রচণ্ড ঘাটতি আছে।

[4-00 – 4-10 P.M.]

আসাম থেকে কেরোসিন তেল পাওয়া যায়। আসামের বনগাঁইগাঁও থেকে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না। এর দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। আমাদের দেশে কয়লা উৎপন্ন হয়। আমরা যদি বলি অন্য রাজ্যে কয়লা দেব না তাহলে কি তার জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও রকম চেষ্টা হবে না? তাহলে পরে আপনারা কি করে বলবেন, আমরা ঐক্য, সংহতি চাই, এক জাতি, এক প্রাণ, একতা চাই? এই কথার কোনও অর্থ আছে? আমাদের রাজ্যে যা হয় না, রাজ্যের প্রয়োজনে নিশ্চিত ভাবে সেই জিনিস সংগ্রহ করে রাজ্যের হাতে দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে, তা না হলে এক জাতি, এক প্রাণ, একটা এই কথাগুলি বলা যায় না। আর জাতীয় সংহতির কথা'ও বলা যায় না, ঐক্য রাখতে হবে, এই কথাগুলি'ও বলা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা কমল (বোস) সেনগুপ্ত বললেন আমাদের আমলে মানুষকে আর রাস্তা ঘাটে গরুর মতো ঘুরে মরতে হচ্ছে না, ভিক্ষার থালা হাতে নিয়ে আর ঘুরতে হয় না। আবার খাবার ব্যবস্থা হচ্ছে। আবার বলা হচ্ছে বাইরে থেকে চাল আমদানি করা হবে। কারণ, এই খরা এবং বন্যার জন্য চাল উৎপাদনের ঘাটতি হয়েছে। পার্লামেন্টে দাঁড়িয়ে প্রধানমন্ত্রী, খাদ্য মন্ত্রী এই কথা বলেছেন যে, ৩ কোটি টন চাল আমাদের উদ্বৃত্ত হয়েছে। সেই উদ্বৃত্ত চাল কোথায় গেল? ৩ কোটি টন কমে গিয়ে এখন ২ কোটি টন হয়েছে।

**(ভয়েস ঃ সৌগত রায় ঃ- কোথায় বলা হয়েছে?)**

হ্যাঁ, বহুবার এই কথাগুলি সংসদে দাঁড়িয়ে বলেছেন। খুব কম হলে ১ কোটি টন কম

হবে। সংসদে পি. এল. ৪৮০-র কথা বলা হল। পি. এল. ৪৮০তে খাদ্য শস্য আনা হবে, কি হবে না, এটা অত্যন্ত গুরুত্ব সহকারে বিবেচনা করা হচ্ছে, এটা বলা হল। ১৯৫২ সাল থেকে ১৯৭৩ সাল পর্যন্ত এই পি. এল. ৪৮০ চালু ছিল। সেই সময় কি অবস্থা হয়েছিল সেটা আমরা দেখেছি। সেই সম মাইলোর আটা খেতে হয়েছিল। যে কৃষক আমাদের মুখে অন্ন জোগায় তাদের সেই মাইলো খেয়ে থাকতে হয়েছিল। অথর্ব, পঙ্গু হয়ে তাদের ঘুরতে হয়েছে। সেই অবস্থায় আবার আনবার চেষ্টা হচ্ছে। সেই চেষ্টাকে রুখবার দায়িত্ব নিশ্চিত ভাবে আমাদের একার নয়, বিরোধী দলের সদস্য যারা আছেন, তাদের'ও সেই দায়িত্ব আছে। কেন না, মানুষ তাদের'ও তো ভোট দিয়েছে। তারা এখানে বলেন যে, ৪২ শতাংশ ভোট তারা পেয়েছেন। মানুষ তাদের ভোট দিয়েছে, এই কথা তাদের ভুলে গেলে চলবে না। কাজেই এই নিত্য প্রয়োজনীয় জিনিস মানুষের না হলে চলবে না। সেই জন্য আমরা ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দেওয়ার কথা বার বার বলেছি। এই কথা শুধু আমাদের একার নয়, বিভিন্ন খাদ্য মন্ত্রী সম্মেলনে, মুখ্যমন্ত্রী সম্মেলনে সব রাজ্যের কংগ্রেসি, অকংগ্রেসি মুখ্যমন্ত্রীরা'ও এই কথাগুলি বলছেন যে, ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস দেওয়ার ব্যবস্থা করতে হবে। এই দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং তাদেরকে এই দায়িত্ব নিতে হবে। আপনারা কেন সেই কথাগুলি বলছেন না? আপনারা'ও তো বলেন মানুষকে বাঁচিয়ে রাখা দরকার। তাদের কথা বলার দায়িত্ব'ও তো আপনাদের আছে। কেন না, আপনাদেরকে তারা'ও তো ভোট দিয়েছে। আপনারা তাদের কথা বলবেন না? আমরা করেছি সবই খারাপ? আপনারা দুর্নীতির বিরুদ্ধে কথা বলছেন। কি বলছেন? আপনারা বলছেন দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি। ১৪ই মার্চ তারিখে পার্লামেন্টে দাঁড়িয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্র প্রতি মন্ত্রী পি. চিদাম্বরম একটি প্রশ্নের উত্তরে বলেছিলেন, 'আমরা দুর্নীতির বিরুদ্ধে প্রচণ্ড অভিযান শুরু করেছি। ১৯৮৫ সাল থেকে ১৯৮৭ সালের মধ্যে চোরাকারবারী, ব্যবসায়ীদের বিরুদ্ধে ৩ হাজার ৬০০টি মামলার তদন্ত সি. বি. আই. কে দিয়ে করানো হচ্ছে, আর ৮৮৯টির ক্ষেত্রে তল্লাশি করা হচ্ছে।'' আর অস্থাবর এবং স্থাবর সম্পত্তি যা উদ্ধার করা হয়েছে তার পরিমাণ হচ্ছে ১২.৩৭ কোটি টাকা। টাকার অঙ্কে এটা বলা হয়েছে। পি. চিদাম্বরম্ এই উত্তর দিয়েছেন। কিন্তু এর মধ্যে আর ঐ কালো টাকাটার কথা উল্লেখ করা হল না। এই কালো টাকার লেনদেনের ফলেই যে জিনিস পত্রের দাম ওঠা নামা করছে, সেটা বলা হল না। পার্লামেন্টে দাঁড়িয়ে বলা হল ৪৫ হাজার কোটি টাকা। আমরা বলছি আরও বেশি হবে। বিশেষজ্ঞ যারা আছেন তারা বলছেন এটা আরও বেশি হবে, ডাবল হবে ৯০ হাজার কোটি টাকা হবে। এই বিপুল পরিমাণ কালো টাকা বাজারে ঘুরছে। তার ফলে জিনিসপত্রের দাম স্বাভাবিক ভাবেই বাড়বে এবং তার প্রতিফলন সর্বত্রই হচ্ছে। অতএব আজকে যে ব্যবস্থা চলছে এর মধ্য দিয়ে চেষ্টা করা হচ্ছে যে, গণবন্টন ব্যবস্থাকে সঠিক ভাবে চালু রাখার জন্য কতকগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে। শক্ত ভাবে ব্যবস্থা নেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এবং রেশন দোকান যারা পরিচালনা করেন এম. আর. ডিলার, ডিস্ট্রিবিউটারস তাদের ব্যাঙ্কের মাধ্যমে যে টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে, সেটা একটা ভাল পদক্ষেপ। এই সম্পর্কে মন্ত্রী মহাশয় দৃঢ় পদক্ষেপ নেবেন। এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যয়বরাদ্দ যা সভায় আনা হয়েছে তার বিরোধিতা এবং আমাদের কাটমোশনগুলি যা দেওয়া হয়েছে তার সমর্থনে আমি বক্তৃতা করতে উঠেছি। বক্তৃতা শুরু করার আগে স্যার, আপনার কাছে শুধু এইটুকুই অনুরোধ যে যদি আমার বলার মধ্যে কোনও অসংসদীয় কথা থাকে তাহলে আপনিই তা বাদ দেবেন, পরে যেন বাদ দিতে না হয়, এই অধিকারটা আমি সম্পূর্ণরূপে আপনার উপর ন্যস্ত করছি। স্যার, একটু আগে মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এই ব্যয়বরাদ্দকে কেন আমরা সমর্থন করতে পারছি না সেকথা বলেছেন। কোনও বিস্তৃত আলোচনার মধ্যে আমি যাব না তবে একথা বলে রাখা ভালো যে ওঁদের দুজন বক্তা বলছিলেন, আগে গ্রাম থেকে লোক কোলকাতা শহরে এসে ফ্যান দাও, ফ্যান দাও বলে লোকের বাড়িতে বাড়িতে ঘুরত, আজকাল আর গ্রাম থেকে মানুষ শহরে আসে না বামফ্রন্টের আমলে নাকি এমন ভালো অবস্থার সৃষ্টি হয়েছে। স্যার, বামফ্রন্ট সদস্যদের জেনে রাখা উচিত যে লোকে গ্রাম থেকে শহরে যদি না আসেন তাহলে তাতে বামফ্রন্ট সরকারের বিন্দুমাত্র কৃতিত্ব নেই, সেখানে যদি সেলাম জানাতে হয় তাহলে তা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে জানান যিনি 'সবুজ বিপ্লব' করেছিলেন এবং সেলাম জানান পাঞ্জাবের সেই সমস্ত কৃষকদের যারা সারপ্লাস পুলে চাল, গম দেয়। বাইরের রাজ্য থেকে চাল, গম এনে মডিফায়েড রেশনিং-এর মাধ্যমে তা বন্টন করার জন্য এবং অন্যান্য কেন্দ্রীয় প্রকল্পের মাধ্যমে খাদ্যশস্য বন্টন করার জন্যই গ্রাম থেকে মানুষ শহরে আসে না। কাজেই এ ক্ষেত্রে কোনও কৃতিত্ব আপনাদের নেই। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় শুরু করেছেন তাঁর বক্তৃতা ব্যর্থতার কথা দিয়ে। এই সৎ সাহস দেখানোর জন্য তাঁকে সাধুবাদ জানাই। তিনি বলেছেন, পশ্চিমবঙ্গ রাজ্যে সব কটি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যে ঘাটতি রয়েছে। চাল, গম, তৈলবীজ ও ভোজ্য তেল, লবন, ডাল, দুগ্ধজাত দ্রব্য, সীমেন্ট-সমস্ত ব্যাপারে ঘাটতি রয়েছে। তাহলে কি করলেন ১১ বছর ধরে সরকারে থেকে? কেন একটি ব্যাপারেও ঘাটতি পূরণ করতে পারলেন না এই ১১ বছর ধরে? আপনাদের শুধু ১১ বছর কেন্দ্রীয় ভাণ্ডারের দিকে তাকিয়ে থাকতে হয়েছে, একটা জিনিসের ঘাটতি মেটাতে পারলেন না। কমলবাবু তো ১১ বছর ধরে কৃষিমন্ত্রী আছেন, কেন তাহলে ঘাটতি মেটাতে পারলেন না? স্যার, পশ্চিমবঙ্গ সরকার চাল, গম বেশি চান কিন্তু দুঃখের ব্যাপার এটুকু সৎসাহস নির্মলবাবু একবারও দেখাতে পারলেন না যে তিনি বলতে পারলেন না, ভারতবর্ষ শতাব্দির সবচেয়ে ভয়ঙ্করতম খরার মধ্যে পড়েছে। আমাদের বাফার স্টক ছিল তাই আমাদের ভিক্ষা করতে হচ্ছে না। ভারতবর্ষ আজ খাদ্য আমদানির চেষ্টা করছে বাফার স্টক রাখার জন্য। এসব কথা একবারও বললেন না, খালি বার বার বলছেন, অ্যালটমেন্ট কমিয়ে দেওয়া হচ্ছে। আদৌ যে সেন্ট্রাল পুল থেকে দিতে পারছে এটাই তো এখন কৃতিত্বের কথা। এর পর আমি চাল প্রকিওরমেন্টের কথায় আসছি। আজ থেকে ২২ বছর আগে ১৯৬৬ সালে প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যখন এখানে খাদ্যমন্ত্রী ছিলেন তখন তাঁর বহু কুশপুত্তলিকা আপনারা পুড়িয়েছিলেন, তিনি কিন্তু পশ্চিমবঙ্গের জোতদারদের কাছ থেকে ৪ লক্ষ টন চাল প্রকিওরমেন্ট করেছিলেন কিন্তু আপনাদের ক্ষমতা হয়নি জোতদারদের থেকে সেই পরিমাণে চাল প্রকিওরমেন্ট করার। সেখানে মাত্র এক লক্ষ টন প্রকিওরমেন্ট করে এই সরকার শস্তার পপুলারিটি নিতে চাইছেন এবং বিবৃতি দিচ্ছেন যেন আরও বেশি খাদ্য সেন্ট্রাল পুল থেকে দেওয়া হয়।

[4-10 – 4-20 P.M.]

তবে একথাটাও বুঝতে হবে যে আজকে যে রেশনিং সিস্টেম, এই সিস্টেম কেন্দ্র এবং রাজ্যের যে কংগ্রেস সরকার তারা তিল তিল করে গড়ে তুলেছিল। কেন এই স্ট্যাটিউটরী রেশনিং হল? তার কারণ শহরাঞ্চলের লোকের হাতে পারচেজিং পাওয়ার বেশি। যদি তাদের বিধিবদ্ধ রেশনের মধ্যে না রাখা যায় তাহলে সাকশান হবে। গ্রাম থেকে চাল চলে আসবে, গ্রামগুলি খালি হয়ে যাবে। এই স্ট্যাটুউটরী রেশনিং ভারতবর্ষে কংগ্রেস সরকার চালু করেছে। এই স্ট্যাটুউটরী রেশনিং চালু রেখেছে কেন্দ্রীয় পুল থেকে। মূলত পাঞ্জাব, হরিয়ানা, উত্তর প্রদেশের যে বাড়তি চাল, গম তার থেকে এটা সরবরাহ হয়ে থাকে। পাঞ্জাবে যে এত গোলমাল চলছে, সেখানকার মানুষ চাল খায়না, তারাও এবারে সেন্ট্রাল পুলে ১০ লক্ষ টন চাল দিয়েছে। অথচ আপনি দিতে পারছেন না। আপনি কি চাচ্ছেন? আপনার চাওয়া বিচিত্র ধরনের। আপনি চাচ্ছেন পশ্চিম বাংলায় এল. পি. জি. পেট্রোলিয়াম, গ্যাস ইত্যাদি আপনার হাতে থাক। কেরোসিনের ডিস্ট্রিবিউটরশিপ আপনার হাতে আছে। আপনি চাইছেন, এল. পি. জি. পেট্রোল পাম্পের ডিস্ট্রিবিউটরশিপ আপনার হাতে থাক। আপনি বলতে চাচ্ছেন কেন্দ্রীয় সরকার কে কত পাবে সেটা ঠিক করে দিক। আপনি বলছেন, কেরোসিন, এল. পি. জি. সিলিণ্ডার, পেট্রোল, ডিজেল ইত্যাদি এগুলির পুরো বণ্টনের দায়িত্ব রাজ্য সরকারের হাতে ছেড়ে দিন যাতে ফেভার্ড ডিস্ট্রিবিউশন করা যায়, এগুলি পার্টি লাইনে যারা চাইবে তাদের যাতে দেওয়া যায়। এটা কি চাওয়া হল?

এরপরে আর একটা সিরিয়াস কথা হচ্ছে, আমরা দেখছি এই সরকারের মন্ত্রী নির্মলবাবু খুবই অসহায়বোধ করছেন। গত বছর সরষের তেলের দাম ২৫ টাকা বাড়ানো নিয়ে তাকে কি অসুবিধার মধ্যে পড়তে হয়েছে। তারপরে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রেপসিড নিয়ে তাকে উদ্ধার করা হয়। উনি ভদ্রলোক, উনি এটা স্বীকার করেছেন। আমরা দেখেছি যে ২৫ টাকা সরষের তেল আকাশে হয়ত পাওয়া যেতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গে কোথাও দেখিনি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে ১৪ হাজার মেট্রিক টন যেখানে বরাদ্দ ছিল সেখানে সেটা বেড়ে ২২ হাজার মেট্রিক টন রাজ্য সরকার তুলেছেন। আপনারা বলছেন ফেব্রুয়ারি, এপ্রিল মাসে বরাদ্দ কমেছে কিন্তু ২২.০০০ টন হ্যাভ বিন লিফটেড এবং তার ফলে পশ্চিম বাংলায় এই এডিবল অয়েল ক্রাইসিস কিছুটা টাইড-ওভার করা গেছে। এবারে আমি অন্য বিষয়ে দু'একটি কথা এখানে বলছি। আমাদের রেপসিড তেল ক্যানাডা থেকে ইমপোর্ট করতে হয়। বড় বড় কনটেনরশীপে করে এগুলি আসে এবং বোম্বে, কলকাতায় সেটা রিলিজড করে। সেই ইমপোর্টেড রেপসীড ক্যানাডা, আমেরিকার বড় বড় যে গ্রেন মার্কেট আছে সেখান থেকে কিনে আনতে হয় এবং এটা এস. টি. সি'র লোকেরা কিনে আনে। তার ফলে ইমপোর্ট কস্ট বেড়ে যায়। ওরা দুই টাকা বাড়িয়ে দিলেন রেপসীড তেলের দাম। আমাদের রাজ্য সরকার ২ টাকা ৮০ পয়সা বাড়ালেন পার কেজিতে। অর্থাৎ ১১ টাকা ৬০ পয়সা থেকে ১৪ টাকা ৪০ পয়সা। তাহলে এই ৮০ পয়সা গেল কোথায়? এর জবাব আপনি নিশ্চয়ই দেবেন। তারপরে ওরা রেশন শপের কথা বলেছেন। রেশন শপের ব্যাপারটাও বিচিত্র। বিমলবাবু বললেন, ২০ পারসেন্ট স্ট্যাটিউটরী রেশনিং এরিয়ার জন্য থাকে, আর ৮০ পারসেন্ট থাকে মডিফায়েড রেশনিং এরিয়ার জন্য। ওরা গ্রামের মানুষের জন্য কি ধরনের

চিন্তা করেন সেটাও দেখুন। আমার কাছে একটা ফিগার আছে গত ১৯৮৭ সালের মার্চ থেকে ১৯৮৮ সালের মার্চ পর্যন্ত। এই সময়ে স্ট্যাটিউটরী রেশনিং এরিয়াতে ২০ পারসেন্ট যে এডিবল অয়েল দেওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে ৬৬ হাজার ৮ টন। আর ৮০ পারসেন্ট লোককে যা দেওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে ৭৩ হাজার ৩১৬ টন। তারপরে বলছেন যে ২০ পারসেন্ট, আর ৮০ পারসেন্টের যে রেশিও তাতে ১:১ এটা দিয়েছেন মডিফায়েড রেশনিং এরিয়াতে। আর গর্ব করে বলছেন যে অনেক মডিফায়েড রেশনিংয়ে দিচ্ছি। স্যার, আরও কতকগুলি ইমপর্টেন্ট পয়েন্ট আমি এখানে উল্লেখ করতে চাই। রেশন কার্ডের ব্যাপারে মন্ত্রী মহাশয় একদিন বলেছিলেন যে অনেক ঘোস্ট রেশন কার্ড আছে। এটাও একটা পিকিউলিয়ার ব্যাপার। এত বছর হল রেশনিং চালু হয়েছে, এখনও রোজ সকালে ২/৪ জন লোক রেশন কার্ডের জন্য আমাদের কাছে আসছে। এখনও সব লোক রেশন কার্ড পায়নি। অপর দিকে কত ঘোস্ট রেশন কার্ড আছে তার হিসাব রাজ্য সরকার দিতে পারছেন না। পুলিশে ঘোস্ট রেশন কার্ড, সরকারি কর্মচারিদের ঘোস্ট রেশন কার্ড, রেশন দোকানের সঙ্গে যুক্ত ঘোস্ট রেশন কার্ড, এগুলি উদ্ধার করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের পুল থেকে যে খাদ্য আসছে সেগুলি সব ঘোস্ট রেশন কার্ডের মাধ্যমে চলে যাচ্ছে তার কোনও খবর আপনার দপ্তর রাখে না। স্যার, আমি সেই জন্য আপনাদের কাছে বলছি যে এই খাদ্য দপ্তরের সামগ্রিক ব্যাপার সম্পর্কে সুদীপ বাবু বলেছেন, আমি এই কথা বলতে চাই যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমটাকে বাই অর মিন্স শক্তিশালী করুন, কিন্তু সব জিনিস যদি বাইরে থেকে আনতে হয় তাহলে দুর্বলতা থাকে। এতবড় দেশ, সেখানে রেলওয়ে রেক অ্যাভেলেবিলিটি কম রয়েছে, রেক মুভমেন্টের সমস্যা রয়েছে, জাহাজ বন্দরে আসছে, সেখানে শ্রমিকদের আন্দোলনের ব্যাপার আছে, যেমন ধরুন আমাদের রাজ্যে প্রায়ই দেখবেন এল. পি. জি. সিলিণ্ডার সময় সময় বন্ধ হয়ে যায়, কারণ কল্যাণী বটলিং প্ল্যান্টে সি. আই. টি. ইউ ইউনিয়ন স্ট্রাইক করেছে, সুভাষ বাবুর নেতৃত্বে, কোনও কারণে হয়ত হলদিয়ার রাস্তা আটকে দিয়েছে, এই সমস্যাগুলো থাকে, এত বড় দেশের একটা ডিস্ট্রিবিউশন বটল নেক থাকবে, এটা কেন্দ্র রাজ্যের ব্যাপার নয়, এটা জাস্ট মেশিনারিকে এফিশিয়েন্ট করার ব্যাপার। এশেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই-এর ম্যানেজিং ডিরেক্টার বলছেন যে আমাদের তেল লিফট করার ক্ষমতা নেই, এখন একটা প্রবলেম রয়েছে, কিন্তু যেখানে এই এশেনশিয়াল কমোডিটিজ, যা নিয়ে যথেষ্ট বলা হয়েছে, আমি তবু একটি কথা বলতে চাই, এটা একটা পৃথিবীর বৃহত্তর ঘুঘুর বাসা হয়ে দাঁড়িয়েছে, এটা নিয়ে দেখা দরকার। আমি কিছু তথ্য দিই, লেটেস্ট আমার বাড়ির কাছে একটা লেক ডিপো আছে, রিফাইনিং ডিপো, তাতে আজকে থেকে নর্মাল ক্যাপাসিটি হচ্ছে ১০০ টন, প্রডাকশন হচ্ছে ৩০ থেকে ৩৫ টন পার ডে। তাতে বলছে, ওখানে স্টোর কিপার Store Keeper has been placed under suspension on 28.4.88 at Edible Oil Refinery & Packing Plant at Lake Gardens Factory and as such production has been suspended with effect from today. i.e. 2.5.88 which will cause serious crisis of edible oil in this 'Ramjan Month'. একটা রিফাইনিং প্ল্যান্ট, তাদের আজকে থেকে প্রোডাকশন বন্ধ হয়ে গেল। রমজান মাসে এডিবল অয়েল ক্রাইসিস আরও তীব্র করবে কী না এটা আপনারা ভেবে দেখবেন। কিন্তু দ্যাট is not all. আমার কাছে একটা চাঞ্চল্যকর তথ্য আছে, ইন্টারেসটিং, কী রকম চলছে—একটা

কাগজ পেলাম এশেনশিয়্যাল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনে মাৎসন্যায় কী রকম চলে যে কিছু লোককে—তারা নাকি কাজ করেছে, তাদের হঠাৎ মন্ত্রীর কিছু স্টাফ তারা, They are hereby granted the amounts mentioned against their respective names as remuneration/fee for the work rendered by them in connection with work related to WBECSC Limited on ad-hoc basis during the qurter beginning from October, 1987. আপনি ভাবুন মন্ত্রীর স্টাফকে এশেনশিয়্যাল কমোডিটিজ কর্পোরেশন অ্যাডহক রেমুনারেশন দিয়েছে, মন্ত্রী দিতে চেয়েছেন বলে, সরকার কী রকম চলছে দেখুন, স্যার আমি পড়ি, [ * * * ] প্রাইভেট সেক্রেটারি টু এম. আই. সি., ফুড অ্যাণ্ড সাপ্লাইজ ডিপার্টমেন্ট, তাকে ৪৫০ টাকা দেওয়া হল অ্যাডহক রেমুনারেশন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কী থেকে পড়ছেন সৌগত বাবু?

**শ্রী সৌগত রায় ঃ** এটা একটা গভর্নমেন্ট অর্ডার, আপনাকে কপিটা দেব। তারপর আর একজন দেখুন, একজন পি. এ. টু এম. আই. সি., ফুড অ্যাণ্ড সাপ্লাইজ ডিপার্টমেন্ট ৩০০ টাকা, আর একজন পি. এ. টু. এম. আই. সি. ৩০০ টাকা, ফুড অ্যাণ্ড সাপ্লাইজ ডিপার্টমেন্ট, দিচ্ছেন কাকে? মন্ত্রীর পার্সোনাল স্টাফকে। [ * * * ] দিল ৩০০ টাকা, আর একজন দেখুন জমাদার টু এম. আই. সি. সে পেল ১২০ টাকা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নামগুলো বাদ যাবে।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** আর একজন অর্ডারলি টু এম. আই. সি., সে পেল ৯০ টাকা, আর একজন হচ্ছে অর্ডারলি, সে পেল ৯০ টাকা। স্যার, এশেনশিয়ালস কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেক্টরের কথা আমি বেশি বলতে চাই না। তবে আলিপুর ট্রেজারি সংক্রান্ত ব্যাপারে যে মুখার্জি কমিটি হয়েছিল তার রিপোর্টে তাঁর নাম উল্লেখ করা হয়েছিল এবং তাঁর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের কথাও বলা হয়েছিল। আমরা বার বার বলছি আলিপুর ট্রেজারির ব্যাপারে মুখার্জি কমিটির রিপোর্ট পেশ করা হোক। তিনি ঐ কর্পোরেশনের এম. ডি. তাতে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু কর্পোরেশনের নিজস্ব দুইটি চালু দামী জেরক্স মেশিন থাকা সত্ত্বেও ম্যানেজিং ডাইরেক্টরের ঘরে একটা আলাদা জেরক্স মেশিন কিনে দেওয়া হয়েছে এবং একজন নির্দিষ্ট ব্যক্তিকেই সেটা চালাতে দেওয়া হয়। যতদূর খবর ঐ মেশিনে আলিপুর ট্রেজারি সংক্রান্ত গোপন বিতর্কিত নথিপত্র এবং একটি বিশেষ রাজনৈতিক দল বা গোষ্ঠীর কাগজ-পত্র ওখানে জেরক্স করা হয়ে থাকে। স্যার, ম্যানেজিং ডাইরেক্টরের ঘরে একটা জেরক্স মেশিন বসানো হয়েছে এবং গোপনে সেই জেরক্স মেশিন অপারেট হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগত বাবু, আপনি খবরে প্রকাশ বললেন। ওটা কোনও কাগজ থেকে পড়লেন?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই খবর আমি গ্যাদার করেছি ইনডিভিজ্যুয়ালী আমি, সৌগত রায় বলছি, কোনও কাগজের দরকার নেই। উইদিন দি রুলস, কাউকে অ্যাকিউজড

[ * Expunged as ordered by the Chair ]

না করেই বলছি। স্যার, আর একটা বড় ঘটনা দেখুন—একজন জেনারেল ম্যানেজার ছিলেন, তাঁর সুপার অ্যান্যুয়েশন হয়ে গেছে ৩১.৮.৮৭ তারিখে, তারপর একটা অর্ডার বেরল—সাচ্ অ্যাণ্ড সাচ্ পারসন has been re-employed as General Manager with effect from 1.9.87 on usual terms and conditions with the permission of the chairman of this corporation in anticipation of Government approval. রিটায়ার করে যাবার পরেও তাকে আবার এক্সটেনশন দেওয়া হ'ল! সাধারণ ভাবে গভর্নমেন্টের পলিসি হচ্ছে কাউকে এক্সটেনশন না দেওয়া, কিন্তু এখানে দেওয়া হ'ল। স্যার, আর একটা বলি, একজন বেঙ্গলি টাইপিস্ট, হি হ্যাজ বিন a special allowance of Rs. 50/- per month for his hard work in regard to miscellaneous work including despatch. dealing with confidential matters, etc. in C.M. & cell in addition to his normal duties w.e.f. 1.2.88. আমার মনে হয় তাঁকে এশেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনে খুবই সিক্রেট ওয়ার্ক করতে হয় তার জন্য তাঁকে ৫০ টাকা দেওয়া হ'ল। অবশ্য আমরা জানি এরা সব একটা বিশেষ গোষ্ঠীর লোক এবং সব সময় নির্মল-বাবু এসব কন্ট্রোল করতে পারেন,—তা নয়। স্যার, এশেনশিয়াল কমোডিটিস সাপ্লাইস কর্পোরেশন কি ভাবে চলছে দেখুন, তাদের সম্বন্ধে অডিটর কি রিপোর্ট দিয়েছে, সেটা একটু বলি। স্যার, টুয়েলফথ অ্যানুয়াল রিপোর্ট ১৯৮৫-৮৬ থেকে আমি পড়ছি, অডিটর কি বলেছে দেখুন—দো টার্নওভার হ্যাজ Though turnover has reduced (Cement and Edible Oils) the administrative charges have increased as compared to last year amount of Rs. 1,30,03,653.02. In terms of letter No. 24/F.S. dated 1.1.87 the Govt. of West Bengal raised the administrative charges on Edible Oil from Rs. 10 to Rs. 20 per quintal with effect from 1.4.85 which resulted in an increase of administrative charges by Rs. 82,32,574.89 only. অ্যাডমিনিস্ট্রেটিভ চার্জ বেড়েছে, টার্নওভার কমেছে। তার মানে গভর্নমেন্টের খরচ বাড়িয়ে দিয়েছে। আর এশেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনে টার্নওভার কমে গেছে। আরও দেখুন রিপোর্টে কি বলছে—কারা কারা টাকা বাকি রেখেছে। সানডে ডেটরসের আউটস্টানডিং পার্টির কাছ থেকে তোলা যাচ্ছে না। রামকৃষ্ণ কোল্ড স্টোরেজ-এর ২ লক্ষ ১৮ হাজার সামথিং টাকা বাকি Bhoruka Road Lines (P) Ltd., A.S. Refineries, M.L. Sa—Chitpur (Cement), N.C. Pal—Kalaikunda, Nataraj Supply Agency— Barasat, Eastern Trade Enterprise—Chitpur, Belaco (P) Ltd.—Shalimar. প্রভৃতি এই সমস্ত কোম্পানির কাছে টাকা বাকি পড়ে রয়েছে। কর্পোরেশন কিভাবে চলছে দেখুন? আমি বলতে চাই, পাবলিক ডিস্ট্রিবিউশন সিসটেম ভালভাবে আমরা চাই, আমরা এতে সকলেই উপকৃত হব। কিন্তু পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মধ্যে যদি বোগাস রেশন কার্ড থাকে, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মধ্যে যদি শ্রমিক অশান্তি থাকে, এল. পি. জির সরবরাহ যদি ডিস্টার্ব হয়, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে মূল সংগঠন ওয়েস্ট বেঙ্গল এশেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন তার মধ্যে এত দুর্নীতি এবং অনিয়ম থাকে তাহলে যে উদ্দেশ্য মন্ত্রী মহাশয় সাধিত করতে চাইছেন সেই উদ্দেশ্য সাধিত হবে না। আমি বলি যদি এই রাজ্যে সরবরাহের উন্নতি করতে হয় তাহলে আস্তে আস্তে আমাদের অন্তত কয়েকটি আইটেমের ক্ষেত্রে স্বয়ং-সম্পূর্ণ হতে হবে যে রকম অন্য রাজ্যে

হয়েছে। তা যদি হতে পারি তাহলে জোর দিয়ে আমরা বলতে পারব। সুতরাং কেন্দ্রকে গালাগালি দেবার ব্যাপার নয়, নিজেদের মেরুদণ্ড শক্ত করার ব্যাপার এবং এটা কেবল বক্তৃতা এবং মিছিল করলে হবে না। এটা উৎপাদনের মাধ্যমে হবে। বেশি উৎপাদন করে যথাযথ সম-বণ্টনের মাধ্যমে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। বামফ্রন্ট সরকার আসার আগে আমাদের এখানে খাদ্যের যে বরাদ্দ ছিল তাতে খাদ্য আন্দোলন করে জেলে যাই, পুলিশের লাঠি খাই। এইসব কিছু কিছু করতে হয়েছিল, কারণ খাদ্যের সরবরাহ ছিল না। ফলে মানুষের দুঃখ-কষ্ট ছিল। টেস্ট রিলিফের কাজ ছিল না, এরজন্য মানুষ কলকাতা এবং পল্লী গ্রামে মরেছে। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ং-সম্পূর্ণ হয়েছে। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় বললেন সবই নাকি ঘাটতি। আমি বলছি, না, ঘাটতি নয়, পাটে ঘাটতি নয়, চায়ে ঘাটতি নয়, কয়লাতে ঘাটতি নয়, ইস্পাতে ঘাটতি নয়, ধানেও ঘাটতি নয়। বিভিন্ন প্রদেশ থেকে আসা শিল্পাঞ্চলে বহু বাইরের লোক আছে, তাঁদের খাওয়ানোর দায়িত্ব কেন্দ্রের। কেন্দ্রকে দিতে হবে। কেন্দ্রীয় সরকারের এটাই নীতি। সুতরাং কলকাতার শিল্পাঞ্চলে পশ্চিমবাংলার বাইরের যে সমস্ত লোক আছে তাদের খাওয়ানোর দায়িত্ব কেন্দ্রকে নিতে হবে। সুতরাং কেন্দ্র আমাদের দয়া করছেন না। রেপসিড ওয়েলের বীজ কানাডা থেকে আনেন। র'বীজ দেওয়া হত সেটা এখানে রিফাইন করা হত। এখন সেই রিফাইন করা বন্ধ হয়ে গেছে। ফলে বহু লোক এরসঙ্গে যারা সংশ্লিষ্ট ছিল তারা বেকার হয়ে গেছে। যদি সিড্ দিয়ে এখানে রিফাইন করা হত তাহলে মানুষের কাজের কাজ হত, কিন্তু সেটা বন্ধ হয়ে গেছে এখন সরাসরি তেল আনছে। আমাদের যা প্রয়োজন তার অর্ধেক দিচ্ছে কেন্দ্র আবার এই অর্দ্ধেকের থ্রি-ফোরথ বরাদ্দ করছে, থ্রি-ফোরথ সাপ্লাই দিচ্ছে সর্বক্ষেত্রে। এটা তো বিচ্ছিন্নতাবাদের ব্যাপার। পশ্চিমবঙ্গে যেহেতু বামফ্রন্ট সরকার আছেন সেহেতু এইরকম বরাদ্দ করছেন। আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার জন্য পাড়াগ্রামে চালের দর ৩টা ১২ আনা। কিন্তু কংগ্রেসি আমলে এই খাদ্যের জন্য মানুষ রাস্তায় গুলি খেয়ে মরেছে। সুতরাং ভেবে দেখবেন আপনাদের রাজত্বে কি অবস্থা ছিল। কিন্তু একটি ব্যাপারে আমি সৌগতবাবুর সঙ্গে একমত সেটি হচ্ছে, সীমান্ত দিয়ে যে পরিমাণ চাল এবং চিনি পাচার হচ্ছে যে কোনও লোক দেখলেই তা অবাক হয়ে যাবেন।

[4-30 – 4-40 P.M.]

আমরা চোখের সামনে দেখছি সীমান্তে যে বি. এস. এফ ক্যাম্প আছে তার সামনে দিয়ে লরি করে বাংলাদেশে চাল পাচার হয়ে যাচ্ছে। জানি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের করার কিছু ক্ষমতা নেই কিন্তু তবুও আপনাকে বি. এস. এফ-এর সঙ্গে পুলিশের সঙ্গে সংযোগ করে এই চাল পাচার বন্ধ করার ব্যবস্থা করতে হবে। এই চাল পাচার হয়ে যাবার ফলে পল্লীগ্রামে চালের দাম বেড়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় ঘাটতি বিশেষ কিছু নেই। খাদ্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলায় ব্যাপক পরিবর্তন এসেছে। আপনারা প্রফুল্ল সেনের কথা বলছেন, উনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন সমস্ত মানুষকে কাঁচকলা খাওয়ার হুকুম দিয়েছিলেন। খাদ্য সমস্যার সমাধান আপনারা করতে পারেন নি। স্বাধীনতার পর থেকে ৪০ বছর রাজত্ব করেও

খাদ্য সমস্যার সমাধান আপনারা করতে পারেন নি। এই খাদ্যের জন্য, চাল, কেরোসিনের জন্য আপনারা নিরীহ মানুষের উপর গুলি চালিয়েছেন। পশ্চিমবাংলায় আজকে কি হয়েছে? আপনারা চালের দাম বাড়িয়ে দিলেন, গমের দাম বাড়িয়ে দিলেন এবং চিনির দাম বাড়িয়ে দিলেন। এই দাম বাড়িয়ে দেওয়ার ফলে উৎপাদকরা কত বেশি পয়সা পাচ্ছে? আপনারা আখের দাম ৫০ পয়সা বাড়িয়ে দিলেন আর সেই জায়গায় চিনির দাম ১ টাকা বাড়িয়ে দিলেন। আপনারা চাল, গম, চিনির দাম বাড়িয়ে দিলেন কেন? আপনাদের ওই ঘাটতি বাজেটের জন্য, আপনারা যে বাড়তি নোট ছাপিয়েছেন তার জন্য। আপনারা একই বছরের মধ্যে কত বার পেট্রোলের দাম বাড়িয়েছেন? একই বছরে বারে বারে প্রশাসনিক নির্দেশ দিয়ে পেট্রোলের দাম বাড়িয়ে দিলেন। আবার এমন কায়দা করে সেই দাম বাড়ানো হ'ল যাতে পশ্চিমবাংলা ফাঁক পড়ে, পশ্চিমবাংলা সেই বাড়তি দামের জন্য কোনও সেস পেল না। আজকে বেশির ভাগ জমিতে পাট লাগানো হচ্ছে যার থেকে কেন্দ্রীয় সরকারের ফরেন মানি আসছে। কেন্দ্রীয় সরকার আমাদের চাল দিচ্ছে গম দিচ্ছে যেন মনে হচ্ছে দয়া করে দিচ্ছে। কেন্দ্রীয় সরকারকেও তো ভিক্ষার ঝুলি নিয়ে আমেরিকার কাছে যেতে হচ্ছে গমের জন্য। কোথায় আপনারা স্বয়ং-সম্পূর্ণ? বিগত ১০ বছরে এই বামফ্রন্ট সরকার কি করেছে দেখুন। আজকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এখানে আতপ চাল সরবরাহ করা হচ্ছে যা মানুষ খেতে পারে না। আপনারা খেতে পারেন কিনা জানিনা বা আপনারা নেন কিনা জানিনা কিন্তু অন্যান্য লোক খেতে পারে না। কেন্দ্রীয় সরকার সেদ্ধ চাল দিচ্ছে না। আতপ চালে কি আছে? বেশি দিন ঘরে রাখা যায় না, নষ্ট হয়ে যায়, সেই চাল রেশনে দেওয়া হচ্ছে। আমরা রেশনে কি দিচ্ছি। এখন রেশনে হলুদ গুঁড়ো দেওয়া হচ্ছে, সাবান দেওয়া হচ্ছে এবং গায়ে মাখা সাবান দেওয়া হচ্ছে এবং মুসুর ডাল দেওয়া হচ্ছে। যতটা পারা যায় ততটা দেওয়া হচ্ছে। এই জিনিস আপনারা জীবনে কল্পনা করতে পেরেছিলেন? আপনারা আবার রেশনের নিন্দা করছেন। ব্যক্তিগত রেশন কার্ড আমরা চালু করেছি। যে কোনও লোক সপ্তাহের যে কোনও দিন রেশন তুলতে পারে। একসঙ্গে রেশনের সমস্ত টাকা জোগাড় করতে পারত না বলে সমস্ত রেশন তারা তুলতে পারত না। এখন যে কোনও লোক সপ্তাহের যে কোনও দিন রেশন তুলতে পারে। ব্যক্তিগত রেশন কার্ড আমাদের আমলে হয়েছে, আপনারা সেটা করতে পারেন নি। রেশনে যে হলুদ গুঁড়ো এবং সাবান দেওয়া হচ্ছে এই জিনিস আপনাদের আমলে ছিল না। বামফ্রন্ট সরকারের যতটুকু ক্ষমতা তার মধ্যে এই জিনিস দিচ্ছে, এই কথা অস্বীকার করার উপায় নেই। দোষ হয়ত কিছু কিছু আছে, দোষ নিশ্চই কিছু থাকবে! সরষের উৎপাদন বাড়ছে এবং সেই সঙ্গে তেলের সাপ্লাই বেড়েছে। একটা সময় এমন অবস্থার সৃষ্টি হয়েছিল সরষের তেলের জন্য যে রাজ্য সরকার উল্টে দেবে। সেই সময় মন্ত্রী মহাশয় শক্ত হাতে সেটাকে দাবিয়ে রেখেছিলেন। তেলের দাম ২৫ টাকায় বেঁধে দিয়েছিলেন এবং যাতে না দাম বেড়ে যায় তার জন্য তড়িৎ গতিতে বাজারে রেপসিড তেলের যোগান দেওয়ার ব্যবস্থা করেছেন। তা না হলে এমন অবস্থার সৃষ্টি হয়েছিল যাতে তেলের দর ৫০-৬০ টাকা কে.জি কিনতে হ'ত। মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ বহু অসাধু মিল মালিকের লাইসেন্স ক্যানসেল করে দিয়েছেন। আজকে সরষের উৎপাদন বেড়েছে, তেলের উৎপাদন বেড়েছে। উৎপাদন আরও বেশি বাড়ত যদি চাষীরা তাদের সমস্ত সুযোগ পেত, তৈল্য বীজ যদি ঠিক ভাবে সরবরাহ হ'ত তাহলে উৎপাদন আরও বাড়ত। আমি আর একটা জিনিস বলতে চাই তা হ'ল

আজকে উৎপাদন বাড়ার আর একটা কারণ হ'ল ভূমিসংস্কার হওয়ার ফলে প্রকৃত চাষীদের হাতে জমি গেছে। আপনারা জোতদারদের কথা বললেন। আজকে তো আর জোতদার নেই, এখন তো সব বর্গাদার হয়েছে। সুতরাং এই সমস্ত কথা বলে লাভ নেই। বর্গাদারদের হাতে জমি আসার ফলে সমস্ত ক্ষেত্রে উৎপাদন বাড়ছে, আজকে আর কাঁচকলা খেতে হচ্ছে না, মানুষ নির্বিবাদে ৩.৭৫ টাকা কে. জি পল্লী গ্রামে চাল পাচ্ছে। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দ পেশ করেছেন এবং তাঁর বক্তব্যের উপরে এখানে বিতর্ক চলছে। মূলত দুটি পর্যায়ে খাদ্য দপ্তরকে দেখা উচিত। সেটি হল প্রোকিওরমেন্ট এবং ডিস্ট্রিবিউশন। মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, বামফ্রন্টের রাজত্বে অনেক হাত বদলিয়ে ইণ্ডাস্ট্রি দপ্তর আপনার হাত থেকে কেড়ে নিয়ে আপনাকে যখন খাদ্য দপ্তরে আসীন করা হল, প্রোকিওরমেন্টের ব্যাপারে আপনার নিজস্ব স্বকীয় দৃষ্টিভঙ্গি কি এই সরকারের ক্যাবিনেটের ডিসিসনের মাধ্যমে প্রতিফলিত হয়েছে গত ১১ বছরে? এক ইঞ্চিও কি হয়েছে? একটা চালকলের মালিকের কাছ থেকে, যাদের কাছে আপনারা কেনা গোলাম হয়ে রয়েছেন, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের সেই সমস্ত মালিকদের কাছ থেকে, একটা জায়গা থেকেও কি নতুন করে প্রকিওরমেন্ট বাড়াতে পেরেছেন? অথচ আপনি কথায় কথায় বলেন মহামান্য আদালতে কেস আছে। আপনার দপ্তরের পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে প্রকিওরমেন্ট ইনক্রিজ করার জন্য মহামান্য আদালতের কেসগুলো ফয়শালা করার জন্য কি উদ্যোগ নিয়েছেন? লেভীর ব্যাপারে তদানিন্তন কংগ্রেস সরকার বিতর্কিত ও সমালোচিত হয়েছিল। কিন্তু সেই সময়ে একটি জিনিস হয়েছিল, বিরাট খাদ্য ভাণ্ডার গড়ে উঠেছিল। বর্তমানে আপনার রাজত্বে, আপনার নেতৃত্বে খাদ্য দপ্তর প্রকিওরমেন্টের ক্ষেত্রে খাদ্য ভাণ্ডার গড়ার ক্ষেত্রে কেন পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে ক্রাইসিস রয়েছে, তা দূর করে নিজের পায়ে দাঁড়ানোর জন্য কোনও নির্ভিক দৃষ্টিভঙ্গি নিতে পেরেছেন? উত্তর, না। এবারে আমি আপনার বাজেট বক্তব্য থেকে, যা রেখে আপনি মহাপ্রভু গৌরাঙ্গের মতো দু'হাত মাথায় তুলে বসে আছেন, কিছুটা পড়ছি। কি বলেছেন সেখানে? 'আমি আমার এই বিবৃতি শেষ করার পূর্বে মাননীয় সদস্যদের কাছে এবং তাঁদের মাধ্যমে এই রাজ্যের জনসাধারণের কাছে আবেদন করব, আসুন, মিলিতভাবে আমরা সকলের জন্য খাদ্যসামগ্রীসহ সর্ব প্রকার নিত্যব্যবহার্য দ্রব্যের বণ্টনকে সুষ্ঠুভাবে চালু রাখার জন্য চেষ্টা করি, গণবণ্টন ব্যবস্থাকে শক্তিশালী করি, অসাধু ব্যবসায়ীদের নিয়ন্ত্রণ করি এবং সরবরাহকার্যে যেখানে যেটুকু দুর্নীতি আছে তার মূলোৎপাটন করি।' আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন রাখি, দয়া করে বলবেন, আলিপুর নজরতখানার মক্ষীরানিকে সবচেয়ে গুরুত্বপূর্ণ একটা দপ্তরের মুকুটমণি করে আপনার মতো একজন পলিটিক্যাল সায়েন্সের অধ্যাপক প্রতিদিন, প্রতিরাত্রি কিভাবে ছটফট করছেন? গভর্নমেন্টের 'মিঃ মুখার্জি এনকোয়ারী কমিশন' এর রায় বেরিয়েছিল—আপাতদৃষ্টিতে আলিপুর নজরতখানার কেলেঙ্কারীতে যিনি জড়িত ছিলেন, তাঁকে আপনার দপ্তরের মুকুটমণি করে বসিয়ে রাখলেন। মানুষের খাদ্য এবং বন্যা-নিয়ন্ত্রণের ভার তাঁকে দেওয়া হল। প্রতিদিন, প্রতি মুহূর্ত যার জন্য আপনার দুশ্চিন্তার শেষ নেই, তাঁর সম্বন্ধে আমার প্রশ্নের উত্তর আশা করি, আপনি এখানে দয়া করে দেবেন। যে ডাকাতকে ওখানে বসিয়ে রেখে পশ্চিমবঙ্গের মানুষের কাছে আপনি আবেদন করছেন—আসুন, সরবরাহকার্যে যেটুকু দুর্নীতি আছে তার মূলোৎপাটন

করি—এটা কি তাঁকে বসিয়ে রেখে কখনও সম্ভব? দয়া করে এই প্রশ্নের উত্তর আপনি এখানে দেবেন। আলিপুর নজরতখানাকে একটা কেলেঙ্কারীতে পরিণত করেছেন যে অফিসার, তাঁকে এশেনশিয়াল কমোডিটিজ'এর মতো গুরুত্বপূর্ণ একটি দপ্তরে আপনাকে দিয়ে করানো হয়েছে, তা কি পশ্চিমবঙ্গ সরকারের চাপে, না, কার চাপের কাছে আপনি নতি স্বীকার করতে বাধ্য হয়েছেন? তিনি কি মুখ্য সচিব? না, কি মাননীয় মুখ্যমন্ত্রীর তদানিন্তন সচিব? আজকে এই বিধানসভায় প্রশ্নের উত্তর আপনি দয়া করে দেবেন বলে আশা রাখি। আমরা দেখেছি সরষের তেলের ব্যাপারে দিনের পর দিন কি কেলেঙ্কারীই না এখানে আপনি ঘটিয়েছেন। আপনি নাটক করতে ক্যামেরাম্যানদের ছবি তোলার জন্য বড়বাজারে ছুটে গিয়েছেন, এ আমরা দেখেছি।

[4-40 – 4-50 P.M.]

এক ছটাক তেলও বাজেয়াপ্ত করতে পারেন নি। এর ফলে মানুষরা যন্ত্রণার স্বীকার হয়েছেন। বিভিন্ন ব্লক স্তরে ৪১ টাকা ৪২ টাকা দরে সরষের তেল কিনতে হয়েছিল। সম্প্রতি দেখলাম পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে এম. আর শপে অতি নেগলিজেবেল অ্যামাউন্ট খাদ্য গ্রামবাংলার মানুষের কাছে পৌঁছচ্ছে। এই দুর্দশার কথা আজকে ভাববার বিষয়। গতবারে বলেছিলাম, এবারও বলছি এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি যে আপনি বলেছিলেন এক কোটি ভুয়ো রেশনকার্ড আপনার নেতৃত্বে ডিটেক্ট করতে পেরেছেন। আপনি এক কোটি রেশন কার্ড যদি ডিটেক্ট করে থাকেন তাহলে বর্তমানে কত কোটি ভুয়ো রেশন কার্ড ডিটেক্ট করতে সক্ষম হবেন তার একটা হিসাব দেবেন। আপনি অবশ্য বলেছেন যে আরও ভুয়ো রেশন কার্ড ধরার জন্যে আপনি তদন্ত চালিয়েছেন এবং পদক্ষেপ নিয়েছেন কিন্তু আমি একটি কথা বলি আপনি যতই চেষ্টা করুন না কেন কিছু করতে পারবেন না। আপনি যতই উদ্যোগ গ্রহণ করুন এর পেছনে কারণ আছে। আপনি যখন শিল্পমন্ত্রী ছিলেন তখন ইণ্ডাস্ট্রিয়াল অ্যাটমোসফেয়ার তৈরি করার চেষ্টা করেছিলেন কিন্তু হঠাৎ আপনাকে ধরাশায়ী করে দিয়ে এমন জায়গায় বসানো হল যেখানে আপনার ইচ্ছা থাকলেও করার কিছু নেই। অ্যাকচুয়ালি নিজের মনেরমতো কাজ করার ক্ষমতা আপনাকে দেওয়া হয় নি। এমন সব ক্রাইসিস আনা হল আপনি মন্ত্রী হবার পরে যেমন সরষের তেল নিয়ে যে আপনি সকলের কাছে মন্দ হলেন। এইজন্যই বলছি আপনি যতই চেষ্টা করুন না কেন রেশন কার্ড নিয়ে দলবাজি করার চেষ্টা চলছে। আপনি যতই উদ্যোগ নিন, কিছুই করতে পারবেন না। আমাদের বামদিকে যিনি বসে আছেন মাননীয় সত্যবাবু খুব খাঁটি কথা বলেছেন এফিসিয়েন্সি প্রুভ করাক আপনার দপ্তর। আপনাদের অফিসার, সেক্রেটারি এঁদের একটু সতর্ক হয়ে কাজ করতে বলুন। ধরুন বিভিন্ন দপ্তর থেকে কমপ্লেন করল আপনার কিছু করার নেই, এমন একটা জায়গায় বসে আছেন যে খারাপ জিনিস দেখলেও বা কোনও ব্যবসায়ী অন্যায় করছে দেখলেও আপনার কিছু করার নেই। গত কয়েক বছর ধরে যে লোক পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র দপ্তরের স্পেশ্যাল আই. জি (এনফোর্সমেন্টে) করে বসানো হয়েছিল এবং অভিজ্ঞতা হিসাবে যাঁকে এখন স্পেশ্যাল আই. জি (ক্রাইমে) পাঠানো হয়েছে তিনি এই খাদ্য দপ্তরের কতটা দুর্নীতির সমাধান করেছেন? আপনাদের কাছ থেকে ভুরি ভুরি অভিযোগ এনফোর্সমেন্ট ব্রাঞ্চের কাছে কিন্তু তাতে কি হয়েছে—এনফোর্সমেন্টের আয় বেড়েছে কিন্তু আপনার দপ্তরের দুর্নীতি কি এক ইঞ্চি কমেছে?

আপনি আপনার ফাইল পাঠিয়েছেন কিন্তু কোনও ধরার চেষ্টা করা হয় নি। আপনার দপ্তরের অফিসারদের যদি স্বরাষ্ট্র দপ্তর কোঅপারেশান না করে তাহলে আপনার দপ্তর এগোবে কি করে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ব্যাপারে সচেষ্ট হন। স্বরাষ্ট্র দপ্তর বিশেষ করে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ যদি সঠিক ভাবে সহযোগিতা না করে তাহলে খাদ্য দপ্তরের পক্ষে দুর্নীতি ধরা সম্ভব নয় কারণ খাদ্য দপ্তরের সঙ্গে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ যুক্ত আছে। আরেকটি আবেদন আমি আপনার কাছে করতে চাই সেটা হচ্ছে আপনার দপ্তরের অধীন, আপনার সঙ্গে জড়িত পশ্চিমবঙ্গে আদিবাসী তফসিলি সম্প্রদায় যাতে সাবসিডাইসড্ রেটে তেল, গম, চাল পেতে পারে বিভিন্ন এফ. সি. আইয়ের গোডাউন থেকে সেই দিকটা দেখবেন। এক শ্রেণীর কর্মচারী আপনার দপ্তরে আছে যারা ওই আদিবাসী সম্প্রদায়ের জন্য যে টন টন খাদ্য শস্য আসে তা বাজারে বেশি দামে বিক্রি করে দেয় ফলে আদিবাসী সম্প্রদায় এই সাবসিডাইসড রেশন পাচ্ছে না। এই ব্যাপারে মন্ত্রীকে অনুরোধ করব তারা যাতে ঠিক রেটে নিত্যপ্রয়োজনীয় জিনিসগুলি পায় সেইদিকে দৃষ্টি দেবেন। সর্বশেষে একটি কথা বলব দুর্নীতির মক্ষীরানিকে এশেনশিয়াল কমোডিটিসে বসিয়ে রেখে কখনও খাদ্য সরবরাহের ক্ষেত্রে দুর্নীতি মুক্ত হতে পারবেন না। আমি এইসকল কারণে আপনার দৃষ্টিভঙ্গির বিরোধিতা করে আপনার ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর বাজেট সম্পর্কে দুই-একটি কথা বলতে চাই। খাদ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন যে, স্ট্যাটুটরি রেশনিং এলাকায় ৯৯.৮ লক্ষ মানুষ রেশন পাচ্ছেন এবং মডিফায়েড রেশনিং এলাকায় ৫.৩০ কোটি মানুষকে রেশন-দ্রব্য দেওয়া হচ্ছে। এই যে শহরের লোক স্ট্যাট্যুটরি রেশন পাবেন, আর গ্রামের লোকেরা মেডিফায়েড রেশন পাবেন এটা প্রফুল্ল সেনের নীতি ছিল। আজকে সেই নীতি নিয়েই কি বামফ্রন্ট সরকার চলতে থাকবেন? তিনি বলতেন—শহরের লোক উচ্চবিত্ত, কাজেই শহরের লোকের জন্য যদি স্ট্যাট্যুটরি রেশনিং না করা হয় তাহলে তাঁরাই খাদ্যের সমস্তটা কিনে নেবেন এবং তারফলে গ্রামে দুর্ভিক্ষ দেখা দেবে। কিন্তু আমি বলি যে, এর উল্টোটা করুন—স্ট্যাট্যুটরি রেশনিং গ্রামে করুন, শহরাঞ্চলে মোডিফায়েড রেশনিং করুন, কারণ আজকে রেশনে যে আতপ চাল দেওয়া হয় সেই আতপ চাল শহরের মানুষ সত্যিই খান কি? আজকে স্ট্যাট্যুটরি রেশনিং এলাকার ক্ষেত্রে কর্ডনিং ব্যবস্থা চালু রয়েছে, কিন্তু প্রতিদিনই দেখছি ট্রেনে করে টন টন চাল কলকাতায় আসছে এবং সর্বত্র সেই চাল ঢেলে বিক্রি হচ্ছে। সেক্ষেত্রে কর্ডনিং পুলিশ রেখে দিয়েছেন যাদের কাজ হল সজ্জিওয়ালাদের থেকে টাকা চাওয়া। সেই পুলিশেরা ম্যাটাডোর ভ্যানে করে সব্জি এলে তাদের বলে—পাঁচ টাকা দাও, নাহলে সমস্ত সব্জি নামিয়ে দেখব চাল লুকোনো আছে কিনা। কাজেই এটা করে বামফ্রন্ট সরকারের কি সুবিধা হয়েছে? এর ফলে লাভ হবে কি কিছু? আপনারা যদি কলকাতা থেকে স্ট্যাট্যুটরি রেশনিং তুলতে নাও পারেন, অন্ততপক্ষে কর্ডনিং তুলে দিন, কারণ স্ট্যাটুটরি রেশনিং এলাকায় আজকে যাঁরা চাল বিক্রি করেন তাঁরা তাহলে নির্ভয়ে চালের ব্যবসাটা করতে পারবেন। আজকে শুধু শুধু তাদের নামটা চালের চোরাকারবারির খাতায় লিখে লাভটা কি? বলা হচ্ছে, শহরের লোকের ক্রয় ক্ষমতা বেশি, কিন্তু দেখা যাচ্ছে যে, তাঁদেরই কন্ট্রোল্ড দরে নানান নিত্য প্রয়োজনীয় দ্রব্য—তেল, গুঁড়ো মশলা, গায়ে দেবার সাবান, দেশলাই, বিস্কুট, কন্ট্রোলের কাপড়, জনতা শাড়ি ইত্যাদি দেওয়া হচ্ছে। আজকে

এগুলো মোডিফায়েড রেশনিং এলাকায় দেবার ব্যবস্থা করুন। কাজেই এক্ষেত্রে যে যুক্তি দেখানো হয় সেটা অসার; বঙ্কিমচন্দ্রের ভাষায়—তেলা মাথায় তেল দেওয়া। শহরের মানুষ সংগঠিত, ক্ষমতা বেশি তাঁদের, খবরের কাগজের মাধ্যমে আপনাদের উপর প্রেসার দেবার সুযোগ পাচ্ছেন তাঁরা এবং সেই কারণেই আজকে শহরের মানুষ বেশি সুযোগ পাচ্ছেন। আজকে কেন্দ্রীয় সরকার ঠিকমতো খাদ্যশস্য সরবরাহ করছেন না এবং তারজন্য সর্বদলীয় নেতৃত্বে সইও করেছি, আপনার নেতৃত্বে কেন্দ্রের কাছে ডেপুটেশন দেবার কথা আছে। এই ব্যাপারে নিশ্চয়ই স্বোচ্চার হতে রাজি আছি, কিন্তু দেখতে পাচ্ছি যে, আপনারা প্রফুল্ল সেনের খাদ্যনীতি নিয়েই খাদ্য দপ্তর চালাচ্ছেন।

[4-50 – 5-00 P.M.]

আর একটা জিনিস আমি বলি সেটা হচ্ছে গ্রামে মডিফায়েড রেশনিং ডিলার যারা আছে তাদের হ্যান্ডলিং, মাইলেজের জন্য যে চার্জ দেন সত্যসত্যই সেটা অনেক ক্ষেত্রে আমরা দেখেছি অপর্যাপ্ত, ফলে তাদের চুরি করার সুযোগ করে দেওয়া হচ্ছে। চুরি না করে যদি আপনার আইন মেনে চলে তাহলে ডিলারশিপ তুলে দিতে হবে, না হলে চুরি করতে হবে। সেজন্য ডিলাররা যাতে চুরি না করে তারজন্য ফুড ডিপার্টমেন্টের কতকগুলি রুলস অ্যাণ্ড রেগুলেশনস পাল্টানো দরকার। গ্রামে বিদ্যুত, কেরোসিন তেল নেই, ভোজ্য তেল, রেপসিড তেলের অভাব আছে। কেরোসিন বিদ্যুত দুটোই যদি না পাওয়া যায় তাহলে গ্রামের মানুষ দ্বিতীয় শ্রেণীর নাগরিক হয়ে থাকবে। কয়লা নিয়ে একটা বিরাট সঙ্কট, কয়লার দাম বেড়ে গেছে, গ্রামাঞ্চলে কয়লা পাওয়া মস্ত বড় সমস্যা। কেন্দ্রীয় সরকার কিছু কয়লা আপনাদের হাতে দেয় ফুড দপ্তরের মাধ্যমে বিলি করার জন্য। সেই কয়লাটা বিভিন্ন সাব-ডিভিসনাল কন্ট্রোলারের অফিস থেকে সঠিকভাবে বিলি হয় বলে আমার মনে হয় না। বিহারে যেটা ডিস্ট্রিবিউশন হয় সেই কয়লাটা পাচার হয়ে কলকাতা শহরে এবং অন্যান্য জায়গায় চলে এসেছে ব্ল্যাক হয়ে। সেটাও একটা কারণ গ্রামাঞ্চলে কয়লা না পাওয়ার। আর একটা জিনিসের অভাব আছে সেটা সিমেন্ট। এটা এশেনশিয়্যাল কমোডিটিজের মধ্যে পড়ে। এই সিমেন্টের দাম যেভাবে বেড়ে যাচ্ছে, যেভাবে ক্রাইসিস দেখা দিচ্ছে তাতে সেই ক্রাইসিসে বহু মানুষ ভুগছে। আপনি সেই সমস্যার কথা আপনার বিবৃতিতে স্বীকার করেছেন। সেই সমস্যা দূর করার জন্য আপনার দৃষ্টি দেওয়া উচিত। আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করব সেটা হচ্ছে বিশেষ বিশেষ অকেশনে অনেক বেশি চাল গম চিনি ইত্যাদি দেওয়া হয়। মুসলমানদের রামজান মাস চলছে, আগামী ইদ উৎসব আসছে, চাল গম চিনি ইদের জন্য যাতে বেশি বরাদ্দ হয় সেইদিকে দৃষ্টি দেবেন, এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার সমর্থনে এবং বিরোধী পক্ষ যে কাট মোশন এনেছে তার বিরুদ্ধে আমি বলছি। ভারতবর্ষে একটা সঠিক জাতীয় উৎপাদন ও বণ্টন নীতি স্থির করার জন্য আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছি। একই দেশে আমরা বাস করছি। পশ্চিমবঙ্গে কিছু কিছু জিনিস হয়, চা, কয়লা ইত্যাদি, কিন্তু বাকি সমস্ত চাল গম তেল চিনি যা কিছু আমাদের দরকার অন্য রাজ্য থেকে আনতে হয় কেন্দ্রীয় সরকারের

সাহায্যে। সকলেই জানেন পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য এবং কেন্দ্রও এটা জানেন। দেশ ভাগ হওয়ার জন্য আমাদের পশ্চিমবঙ্গে ঘাটতি হয়েছে, ৮০ লক্ষের উপর উদ্বাস্তু এখানে এসেছে, তাছাড়া আরও অন্যান্য রাজ্যের লোক এখানে বাস করছে। বর্তমানে ৬ কোটি ৩২ লক্ষ লোক এখানে বাস করছে। প্রথমে আমাদের দেশে খাদ্য সংকট হয়নি। বর্তমানে এখানে যে পরিমাণ খাদ্য উৎপাদন হয় তাতে আমাদের ঘাটতি হয়, তাই রেশনিং হয়েছে। আপনারা জানেন যে কন্ট্রোল যখন আমরা বলতাম তখন একটা মহল বলত কন্ট্রোল করলে জিনিসের দাম বেড়ে যাবে, কন্ট্রোল করলে দেশের লোকের অসুবিধা হবে। এই কন্ট্রোল প্রথা চালু করার জন্য আমরা বিরাট আন্দোলন করেছি এবং সেই খাদ্য আন্দোলনের ফলে জেলে যেতে হয়েছে, গুলি খেয়ে মরতে হয়েছে। ১৯৭৭ সাল থেকে ১১ বছরে আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তাতে ভূমি সংস্কার করে কৃষকদের হাতে জমি তুলে দিয়ে উন্নত ধরনের বীজ সার জল সেচের ব্যবস্থা করেছি, তার ফলে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বেড়েছে। সেই তথ্য উনি দিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও দেখছি যে, আমাদের ঘাটতি রয়েছে। আমরা জানি এখনও আমাদের ৫০০ কোটি টাকার খাদ্য-সামগ্রী বাইরের রাজ্য থেকে কিনে আনতে হয়। আমাদের দেশে বিভিন্ন জায়গায় বড় বড় বাজার, মণ্ডী প্রভৃতি রয়েছে এবং সেখানে বড় বড় মিডিল-ম্যানরা রয়েছে, যারা বেশি দামে জিনিস বিক্রি করে। শ্রীমতী ইন্দিরা গান্ধী ওগুলি বন্ধ করার চেষ্টা করেছিলেন। কিন্তু তিনি পারেন নি। এই অবস্থা এখনও চলছে। ভারতবর্ষে বাফার স্টক থাকা সত্ত্বেও আমরা দেখছি কালাহাণ্ডি, রোরাপুটে লোক না খেতে পেয়ে মারা গেল। এখনও ২০০ কোটি টনের মতো মজুত ভাণ্ডার রয়েছে কিন্তু সরবরাহ ঠিকমতো হচ্ছে না। এই পরিস্থিতিতে আমরা উৎপাদন বাড়াবার চেষ্টা করছি এবং আশা করি সফল হব। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে ৮৪ মেট্রিক টন খাদ্য পশ্চিম বাংলার ক্ষেত্রে কমিয়ে দিয়েছেন। এর ফল কি হবে আপনারা চিন্তা করুন। কয়লা আমাদের দেশে হওয়া সত্ত্বেও আমরা তা পাই না। সিমেন্ট, চিনি, তেল আমরা পাই না। আমাদের সঙ্গে এই যে বিমাতৃসুলভ আচরণ, এর জন্য কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। আমাদের জানাতে হবে, কেন তাঁরা আমাদের রেশনের পাওনা কমিয়ে দিলেন? আমি আশা করি মন্ত্রী মহাশয় এই ব্যাপারে উদ্যোগ নেবেন। ক্ষেত-মজুরদের যে অবস্থা তাতে তাদের সাবসিডাইজড রেটে রেশন দেবার কথা গতবার মন্ত্রী মহাশয় স্বীকার করেছিলেন। আমি আশা করি আপনি এটা বিবেচনা করে কার্যকর করবেন।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, খাদ্য এবং সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমি এতক্ষণ ধরে বিরোধীদলের বিভিন্ন বক্তার বক্তব্য শুনছিলাম। আমি দেখলাম বিরোধীপক্ষ এখানে বামফ্রন্ট সরকারের ব্যর্থতা, তাদের দুর্নীতি এবং কতগুলি ভুল তথ্য পরিবেশন করে, খানিকটা লম্ফ ঝম্ফ করে এখান থেকে চলে গেলেন। আমরা জানি এছাড়া তাদের আর কোনও বক্তব্য নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন খাদ্য এবং সরবরাহ দপ্তরের প্রধান কাজ হল, পশ্চিমবাংলার মানুষকে নিয়মিত ভাবে এবং ন্যায্যমূল্যে খাদ্য সামগ্রী বন্টনের ব্যবস্থা করা এবং খোলা বাজারে নিত্য ব্যবহার্য জিনিসের যোগান অব্যাহত রাখা। কিন্তু দেশের বর্তমান সামাজিক ব্যবস্থার যদি পরিবর্তন না ঘটানো যায়, উৎপাদন ব্যবস্থায় মুষ্টিমেয় ব্যবসাদারদের নিয়ন্ত্রণ যদি বন্ধ করা না যায় এবং কেন্দ্রীয় সরকার জনস্বার্থ বিরোধী এবং দ্রব্যমূল্য বৃদ্ধির যে নীতি গ্রহণ করেছেন তার পরিবর্তন

*না ঘটানো যায় তাহলে কখনই সম্ভব নয় রেশনিং ব্যবস্থার মাধ্যমে ন্যায্য মূল্যে নিত্য ব্যবহার্য জিনিস জনগণের কাছে পৌঁছে দেওয়া।*

[5-00 – 5-10 P.M.]

স্যার, আপনি জানেন যে, আমাদের পশ্চিমবঙ্গ হচ্ছে একটি ঘাটতি রাজ্য। ঘাটতি কতকগুলি কারণে রয়েছে। কারণ, পূর্ব পাকিস্তান বর্তমানে বাংলাদেশ থেকে এখানে ৮০ লক্ষের'ও বেশি উদ্বাস্তু এখানে চলে এসেছে এবং এখানে তারা বসবাস করছে। তাছাড়া ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে বৃহত্তর কলকাতা এবং শিল্পাঞ্চলে বিভিন্ন কাজের জন্য এখানে আছে। এছাড়া কেন্দ্রীয় সরকার পাট শিল্পের মাধ্যমে বহির্বাণিজ্যে প্রচুর অর্থ উপার্জন করে। আমাদের দেশের পাট চাষীরা সেই জমিকে পাট চাষে ব্যবহার করছে। কেরল ছাড়া ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে পশ্চিমবাংলায় জনবসতির চাপ অনেক বেশি। এই সব কারণে আমাদের পশ্চিমবাংলা একটি ঘাটতি রাজ্য এবং এই ঘাটতি পূরণের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছে দায়বদ্ধ হয়ে আছে। এটা কোনও ভিক্ষার ব্যাপার নয়। পশ্চিমবঙ্গে রেশন ব্যবস্থা চালু রাখতে গেলে এবং পশ্চিমবাংলার মানুষকে খাদ্য সামগ্রীর যোগান দিতে গেলে ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল, ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম, ৪০ হাজার মেট্রিক টন চিনির প্রয়োজন হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন চাল, ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন গম, ২৫ হাজার মেট্রিক টন চিনি দিচ্ছেন। সুতরাং কেন্দ্রীয় সরকারের এই বঞ্চনার কথাটা কংগ্রেস সদস্যদের মনে রাখা উচিত। কেননা, কেন্দ্রে কংগ্রেস সরকার আছে। এই প্রতিকূল অবস্থার মধ্য দিয়েও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার রেশনে চাল, গম, চিনি ছাড়াও গায়ে মাথা সাবান, কাপড় কাচা সাবান অ্যাসকো, দুগ্ধজাত জিনিস, জনতা শাড়ি, ধুতি ইত্যাদি বিলি বণ্টন করছেন। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে রেশন দোকানের মাধ্যমে এত জিনিস দেওয়া হয়না। এই সাফল্যের কথাটা বিরোধী কংগ্রেসি বন্ধুদের একবারও মনে হল না। সরষের তেলের ব্যাপার নিয়ে বিরোধী সদস্যরা অনেক হৈচৈ করলেন। কিছু অসাধু ব্যবসায়ীর ব্যবসাদারী মনোভাবের জন্যই ২৫/২৬/৩০/৩৫ টাকা সরষের তেলের দাম উঠে গিয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার সেই বিষয়ে উপযুক্ত কার্যকর ব্যবস্থা নেওয়ার ফলে সেটা স্বাভাবিক অবস্থায় ফিরে এসেছে। এই সঙ্কটের সময়ে কেন্দ্রীয় সরকার তাদের প্রতিশ্রুতিমতো যদি রাজ্য সরকারকে রেপসিড তেল দিতেন তাহলে এই সঙ্কটের সৃষ্টি নিশ্চয় হত না এবং পশ্চিমবঙ্গের মানুষকে তাদের প্রয়োজন অনুসারে তেল সরবরাহ করা সম্ভব হত। পেট্রোলিয়ামজাত দ্রব্যের ব্যাপারেও কেন্দ্রীয় সরকারের অসহযোগিতা রয়েছে। এল. পি. জি., পেট্রোল, ডিজেল এবং কেরোসিন তেল কোথায় কিভাবে বিলি বণ্টন করবে সেটা রাজ্য সরকার জানে না। এই সমস্ত জিনিস কেন্দ্রীয় সরকার তাদের কয়েকটি তেল কোম্পানি মারফত বিলি বণ্টন করে থাকেন। কেরোসিন তেলের ব্যাপারে কেবল কিছু নিচু তলার ডিলার বণ্টনের দায়িত্ব রাজ্য সরকারের হাতে আছে। সিমেন্টের ব্যাপারে'ও তাই। কেন্দ্র সিমেন্টের ব্যাপারেও কোনও দায়িত্ব দেয়নি। উপরন্তু সিমেন্টের দাম দিনের পর দিন বাড়িয়ে দেওয়া হচ্ছে। যার ফলে রাজ্য সরকারের অনেক উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে এবং নিম্ন মধ্যবিত্ত পরিবারের নির্মাণ কাজে বাধা সৃষ্টি হচ্ছে। কেন্দ্রীয় সরকার দিনের পর দিন জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন লোকসভাকে ডিঙিয়ে ফতোয়া জারি করে। এই জিনিস

পত্রের দাম বাড়ানোর জন্য আজকে মানুষের ক্রয় ক্ষমতা ভেঙ্গে পড়েছে। বরং বলা যায় অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় জিনিসের দাম অনেক কম আছে। আমি তাই খাদ্য সরবরাহ মন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খগেন্দ্রনাথ সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন তাঁর বাজেট বক্তৃতায় যে এই পশ্চিমবঙ্গ রাজ্য খাদ্যের ব্যাপারে একটি ঘাটতি রাজ্য। এতে দেখছি কংগ্রেসি সদস্যরা খুব উৎফুল্ল হয়েছেন। তাঁরা মনে করেছেন এটা বুঝি খাদ্যমন্ত্রীর একটা দুর্বলতা। আমি স্যার, আপনার মাধ্যমে বিরোধীদলের মাননীয় সদস্যদের জিজ্ঞাসা করতে চাই যে এই পশ্চিমবঙ্গ রাজ্য খাদ্যে ঘাটতি কেন তা কি তাঁরা জানেন না? ভারতবর্ষ যখন ভাগ হ'ল তখন সকলেই জানেন যে সমস্ত পাট চাষের এলাকাগুলি পড়ে গেল ততকালীন পূর্বপাকিস্থানে এবং চটকলগুলি পড়লো পশ্চিমবাংলার অংশে। সেদিন ঐ চটকল মালিকদের স্বার্থ রক্ষা করার জন্য এবং সেই সঙ্গে সঙ্গে বৈদেশিক মুদ্রা অর্জনের জন্য তৎকালীন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়কে তৎকালীন ভারতবর্ষের প্রধানমন্ত্রী পণ্ডিত নেহেরু প্রস্তাব দিয়েছিলেন যে তোমরা পশ্চিমবঙ্গে পাট চাষ বাড়াও, তা না হলে পাটকলগুলি শেষ হয়ে যাবে। কার স্বার্থে সেদিন একথা বলা হয়েছিল? সেদিন বলা হয়েছিল দেশের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে—কিন্তু প্রকৃতপক্ষে সেদিন ব্যাপারটা কি ছিল আমরা তা জানি। এখন যেহেতু ঐ চটকলের মালিকদের ঐ চটের ব্যবসা না করলেও চলে, পাটকলগুলি উঠিয়ে দিলেও চলে সেইহেতু এখন আর সে কথা বলা হচ্ছে না যে পশ্চিমবঙ্গের পাটকলগুলির স্বার্থে এবং দেশের স্বার্থে পাটের চাষ বাড়াও। সেদিন ডাঃ রায় আপত্তি করেছিলেন এবং বলেছিলেন আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য খাদ্যে ঘাটতি রাজ্য এবং এখানে পাট চাষ বাড়ানো হলে আমাদের খাদ্য ঘাটতি আরও বেশি হবে, তাহলে এই ঘাটতি কে পূরণ করবে? সেদিন পণ্ডিত নেহেরু প্রতিশ্রুতি দিয়েছিলেন যে পশ্চিমবঙ্গের খাদ্য ঘাটতি পূরণ করবে কেন্দ্র। আজকে বিরোধীদলের সদস্যরা বলছেন কেন আমাদের কেন্দ্র থেকে খাদ্য আনতে হচ্ছে? আপনারা কি জানেন না কেন্দ্র প্রতিশ্রুতিবদ্ধ ছিল যে পশ্চিমবঙ্গের খাদ্য ঘাটতি কেন্দ্র পূরণ করবে? সৌগতবাবু বললেন, পশ্চিমবাংলাকে সবুজ করে দেওয়া যেত। হ্যাঁ, যেত তো। তিনি পাঞ্জাব, হরিয়ানার কথা বললেন। পাঞ্জাব, হরিয়ানায় কেন এত খাদ্য উৎপাদন বেড়েছে এবং পশ্চিমবঙ্গ, বিহার, উড়িষ্যায় কেন বাড়েনি সেটা তো পর্যালোচনা করলেন না। ঐ তিস্তা প্রকল্পের ব্যাপারে কেন্দ্রের ভূমিকা কি সেটা কি আপনারা জানেন না? এক তিস্তা প্রকল্প উত্তরবঙ্গে যদি সফল হয় তাহলে খাদ্যে ভরে যেতে পারে। পশ্চিমবঙ্গের সেই তিস্তা প্রকল্পকে সাহায্য করার জন্য কোনও উদ্যোগ কিন্তু কেন্দ্রীয় সরকারের নেই। উনি পাঞ্জাবের কথা বলেছেন। পাঞ্জাবে ভাক্রানাঙ্গাল পরিকল্পনা কার সাহায্যে হয়েছে? সেটা তো পুরোপুরি কেন্দ্রীয় সরকার করেছেন। সেই রকম ঐ তিস্তা প্রকল্পে যদি কেন্দ্র সাহায্য করত তাহলে পশ্চিমবঙ্গ খাদ্যে ঘাটতি রাজ্য থাকত না। কিন্তু তা সত্ত্বেও খাদ্য উৎপাদনের ব্যাপারে এই বামফ্রন্ট সরকার আসার পর সে ক্ষেত্রে আমরা গর্ব করতে পারি। ১৯৭৭ সালে আমাদের

পশ্চিমবাংলায় খাদ্যের উৎপাদন ছিল ৭১ লক্ষ ৭ হাজার মেট্রিক টন আর ১৯৮৭ সালে হয়েছে ৯০ লক্ষ ৯১ হাজার মেট্রিক টনস। আমরা এটা বাড়াতে পেরেছি। তা ছাড়া এই খাদ্য বন্টন এবং অন্যান্য এশেনশিয়াল কমোডিটিস বণ্টনের ক্ষেত্রে আগে যে একটা বিশৃঙ্খলা ছিল তা সম্পূর্ণ আমরা শেষ করতে পেরেছি তা নয়, তবে অনেকটা করেছি। ওঁরা দুর্নীতির কথা বলেছেন। হ্যাঁ, আছে দুর্নীতি। সমস্ত দুর্নীতি শেষ করা যাবে না এই সমাজ ব্যবস্থায় থাকবে।

[5-10 – 5-20 P.M.]

এই সমস্ত অফিসার এবং কর্মচারিদের তাঁরা বসিয়ে গেছেন। ১১ বছরে দেশের সমস্ত দুর্নীতি বন্ধ করব, এই দাবি আমরা করিনি। বিরোধী পক্ষ বার বার দুর্নীতির কথা বলছেন। কিন্তু যে লোকগুলোকে তাঁরা বসিয়ে দিয়ে গেছেন তাতে দুর্নীতি তো থাকবেই। তবে এসব সত্ত্বেও বলতে পারি আমরা আগের অবস্থা থেকে অনেকটা মুক্ত হয়েছি, অগ্রগতি ঘটেছে। আমরা পি. সি. সেনের মতো লোককে কাঁচকলা খেতে বলি না। এখন আর আনন্দ হাইত এবং নুরুল ইসলামের মতো লোককে মৃত্যুবরণ করতে হয় না বা মানুষকে খাদ্যের জন্য গুলি খেয়ে মরতে হয় না। এই অবস্থা কেন হয়েছে? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর খাদ্যের উৎপাদন এবং সরবরাহের ক্ষেত্রে যে পদক্ষেপ গ্রহণ করা হয়েছে তার জন্যই এটা হয়েছে। তেলের কথা এবার বলছি। পশ্চিম বাংলায় ভোজ্য তেলের প্রয়োজন হচ্ছে ২ লক্ষ ২০ হাজার টন। কিন্তু এখানে উৎপাদন হয় ১ লক্ষ টনের মতো—অর্থাৎ প্রয়োজনের তুলনায় ঘাটতি আছে। ভারতবর্ষে এরকম ঘাটতি রাজ্য অনেক আছে। কয়লা পশ্চিম বঙ্গে হয়, আর বিহারে হয়। এখানে ২ কোটি ৩০ লক্ষ টন কয়লা উৎপাদন হয়, কিন্তু আমরা সেটা পাই না। কয়লার ক্ষেত্রে আমাদের এই যে অভাব তার জন্য দায়ী কেন্দ্রীয় সরকারের নীতি। কেরোসিন বন্টন ব্যবস্থা রাজ্যের হাতে রয়েছে, কিন্তু পেট্রোল, ডিজেলের ক্ষেত্রে কি দেখলাম? পশ্চিম দিনাজপুরে পেট্রোল, ডিজেল না পাওয়ার ফলে ১০% বোরো ধানের ক্ষতি হয়েছে। কেরোসিন সরবরাহের দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের হাতে রয়েছে, কিন্তু আগেই বলেছি আমরা প্রয়োজন মতো কেরোসিন তেল পাই না। সরবরাহের ক্ষেত্রে যে ব্যবস্থা রয়েছে তার ফলে ক্রাইসিস নেই, তবে আরও পেলে ভাল হয়। কিন্তু পেট্রোল, ডিজেলের ব্যাপারটা ওঁদের হাতে থাকার ফলে আমরা সেটা পাই না। আমাদের এখানে অনেকগুলো জিনিস রেশন দোকানের মাধ্যমে বিলি করা হয়। আমি খাদ্যমন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি—শিশু খাদ্য যাতে রেশন দোকানের মাধ্যমে বিলি করা যায় সেদিকে তিনি যেন দৃষ্টি দেন। রান্নার গ্যাসের জন্য মন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করুন এবং সর্বদলীয় কমিটি করে এই প্রস্তাব বিবেচনার জন্য তাঁদের কাছে পাঠান। এই কথা বলে বাজেটকে সমর্থন করে, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এতক্ষণ ধৈর্য ধরে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনছিলাম, বিশেষ করে বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের। বিরোধীদলের যে তিনজন বক্তা বক্তৃতা দিলেন তাঁরা কেউই উত্তর শোনার জন্য এখানে এখন উপস্থিত নেই। বিধানসভা সমালোচনা করার জায়গা কাজেই সমালোচনা নিশ্চয় করবেন তবে আমাদের বক্তব্যও তো শুনবেন। যাই হোক, বিরোধীপক্ষ কিছু গঠনমূলক বক্তব্য রেখেছেন বলে আমি তাঁদের ধন্যবাদ দিচ্ছি। এই কথাটা আমাদের বোঝা প্রয়োজন, যে অবস্থার মধ্যে আমরা এখন

দেশে রয়েছি, তাতে খাদ্য দ্রব্য সহ নিত্য ব্যবহার্য্য দ্রব্যের মূল্য বৃদ্ধি হবে এবং সেই মূল্য বৃদ্ধি হচ্ছে। কারণ কেন্দ্রীয় সরকার যদি প্রতি বছর হাজার হাজার কোটি টাকার ঘাটতি বাজেট করেন—এই বছরের বাজেটে রয়েছে ৭ হাজার ৮৮৪ কোটি টাকার ঘাটতি বাজেট। গত বছর ছিল শুরুতে ৬ হাজার ৬৬ কোটি টাকা ঘাটতি বাজেট। গত বছর শেষে সেটা দাঁড়াল ৬ হাজার ৮০ কোটি টাকার ঘাটতি বাজেট। এই ডবল পরিমাণ ঘাটতি মেটাতে গেলে কাগজের নোট ছাপাতে হবে এবং কাগজের নোট ছাপালে দাম বাড়বেই, কারণ পশ্চিমবঙ্গ ভারতের বাইরে নয়, এর বাইরে যাবার উপায় নেই। তার চেয়ে বড় কথা প্রশাসনিক মূল্য নীতি অনুসারে তারা প্রতিটি জিনিসের দাম বাড়িয়ে চলেছেন, যার প্রভাব এখানেও পড়বে। গত বছর চালের দাম তারা কেজি প্রতি ১৩ পয়সা বাড়িয়ে দিলেন, গমের দাম দুবার বাড়ালেন, এবার বাড়ালেন ৬ পয়সা, আর একবার ৯ পয়সা কেজি প্রতি। কেজিতে টোটাল ১৫ পয়সা বেড়ে গেল। পেট্রলের দাম বাড়ালেন, ভোজ্য তেলের দাম বাড়িয়ে দিলেন। তাছাড়া অন্যান্য জিনিসের দাম বাড়িয়েছেন। যদি চালের দাম ১৩ পয়সা বাড়ে, গমের দাম যদি ১৫ পয়সা বাড়ে তাহলে তার প্রভাব বাজারে পড়বে। এছাড়া খরা আছে, বন্যা হয়েছে এবং চাল গমের বরাদ্দ হ্রাস করে দিয়েছেন। এই কারণে জিনিসপত্রের দাম বাড়ছে, পশ্চিমবঙ্গেও বাড়ছে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অবস্থার মধ্যে থেকেও আমাদের পশ্চিমবঙ্গে জিনিসপত্রের দাম অন্য রাজ্যের তুলনায় বা সর্ব ভারতীয় অবস্থার তুলনায় কম। গত এক বছরে যেখানে মূল্য বৃদ্ধি সর্ব ভারতীয় গড় ১২ ভাগ, পশ্চিমবঙ্গে শতকরা ৯ ভাগ। আমার সময় কম, তবু কিছু তথ্য পেশ করছি যে কেন্দ্রীয় সরকারের অর্থ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী এডওয়ার্ড ফেরারো গত ১১ই মার্চ লোকসভার প্রশ্নোত্তরে বলছেন যে বড় বড় শহরগুলোর মধ্যে কলকাতাতে জিনিসপত্রের দাম সব চেয়ে কম। সর্বভারতীয় গড় ১৯৬০ সালকে ভিত্তি বছর ধরলে সর্ব ভারতীয় বৃদ্ধি ডিসেম্বর ১৯৮৭তে ৭৫২ আর কলকাতায় ৭২১, আর দিল্লিতে এই সময় ৮০৫, বম্বেতে ৮০২, মাদ্রাজে ৭৮২, এটা তো আমাদের কারোর বিবৃতি নয়, কেন্দ্রীয় মন্ত্রী লোকসভায় বিবৃতি দিচ্ছেন। আর এক দিক থেকে জিনিসপত্রের দামের যদি হিসাব করা যায়, টাকার মূল্য কত, ১৯৬০ সাল-এ যদি একটাকার দাম ১০০ পয়সা হয়, সেই এডওয়ার্ড ফেরারো সাহেবের বিবৃতি লোকসভায়, তাতে আমরা দেখতে পাচ্ছি যে ডিসেম্বর ১৯৮৭তে সর্বভাবতীয় এক টাকার দাম ১৩.৩০ পয়সা, আর কলকাতায় ১৩.৮৭ পয়সা, দিল্লিতে ১২.৪২ পয়সা, বম্বেতে ১২.৪৭, মাদ্রাজে ১২.৭৯, তার মানে কলকাতাতেই টাকার দাম সবচেয়ে বেশি। গমের দাম, চালের দাম বেড়েছে, ২০শে ফেব্রুয়ারির হিসাব আমার কাছে আছে, যদি ১৯৭০-৭১কে ভিত্তি বছর ধরি, তাহলে সর্বভারতীয় সূচক গমের দাম ২০শে ফেব্রুয়ারি এই বছরে ২৮৮.৭, এক বছরে বৃদ্ধি হয়েছে ১৫ ভাগ। আর পশ্চিমবঙ্গে বৃদ্ধি হয়েছে ২৩৯.৮৬, এক বছরে বৃদ্ধি ৬.০২ ভাগ। কোথা থেকে আমরা তথ্য নিয়েছি? 'Economic Advisor, Ministry of Industry, Government of India. আমাদের তথ্য নয়। চালের দাম সর্বভারতীয় গড় বেড়েছে ২২শে জানুয়ারি ১৯৮৮ সালের হিসাব, তখন সর্ব ভারতীয় দাম হচ্ছে ১ কে.জি, ৪.০৮ পয়সা, এক মাসে বৃদ্ধি হয়েছে ৩.৯৫ ভাগ এবং সূচক বৃদ্ধি এক বছরে ১২.২ ভাগ। পশ্চিমবঙ্গে এই সময় সর্ব ভারতীয় সূচক যখন ৪.০৮ পয়সা, পশ্চিমবঙ্গে ৩.৫১ পঃ। এক মাসে বৃদ্ধি সর্বভারতীয় ৩.৯৭, পশ্চিমবঙ্গ ৩.৪৪। এক বছরে সূচক বৃদ্ধি সর্বভারতীয় ১২২ আর পশ্চিমবঙ্গে ১০৯ এবং চালের দাম সেই

সময় আমরা দেখেছি দিল্লিতে ৪.৭৫, বারানসীতে ৪.৮০ পয়সা, আর কলকাতার পার্শ্ববর্ত্তী *অঞ্চলে ৪.১০ পয়সা।*

*[5-20 – 5-30 P.M.]*

উনি কোথা থেকে তথ্য সংগ্রহ করেছেন জানি না। তবে আমি যা বলছি তা আমার হিসাব নয়, এগ্রিকালচারাল প্রাইসেস Weekly, Directorate of Economic and Statistics, Ministry of agricultures, Government of India. তাঁদের তথ্য আমি এখানে উল্লেখ করছি। তাঁরা বলছেন, পশ্চিমবঙ্গে এখন চালের দাম কমছে। গত ৬ই এপ্রিল পশ্চিমবঙ্গে চালের গড় দাম ছিল ৩ টাকা ৯৮ পয়সা কে.জি।

(গোলমাল)

এই তথ্য পড়াতে ওঁদের রেগে যাবার কি হ'ল? আমি তো আমাদের কোনও তথ্য পড়ছি না। ভারত সরকারের তথ্যই আমি এখানে উল্লেখ করছি। সত্য বড়ই কঠিন। চোখ খারাপ হলে সূর্যের আলো চোখে লাগে। সূর্যের আলো যদি চোখে লাগে তাহলে পেঁচার মতো চোখ বন্ধ করে রাখতে হয়। এছাড়া আর কি বলব ওঁদের। পশ্চিমবঙ্গে চালের দাম কমছে। ৬ই এপ্রিল, গড়ে ৩ টাকা ৯৮ পয়সা কেজি দাম ছিল। ১ই এপ্রিল ৩ টাকা ৯৩ পয়সা ছিল এবং ২০শে এপ্রিল, আরও একটু কমে ৩ টাকা ৯০ পয়সা হয়ে ছিল। যখন সর্ব ভারতীয় ক্ষেত্রে জিনিসের দাম বাড়ছে তখন এখানে চালের দাম কমছে। অবশ্যই এখানেও সমস্ত জিনিসের দামই বাড়ছে। গোটা দেশের সার্বিক পরিস্থিতিতে দাম একটু বাড়বেই। তবে এখানে যথেষ্ট বাড়ছে না, সর্বভারতীয় গড়ের চেয়ে একটু কম হারে বাড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছর ১৭'টি জেলার মধ্যে ১৫'টি জেলায় ভয়ঙ্কর বন্যা হয়, কিন্তু দাম কি এমন কিছু বেড়েছিল? খুব কম জিনিসের দামই বেড়েছিল। চাল, গম ইত্যাদির দাম মোটামুটি একই ছিল। কোথাও কোথাও কিছু কিছু বেড়েছিল। দার্জিলিং'এর পাহাড়ে ৪০/৫০ দিন ধরে একটানা বন্ধ হচ্ছে, তবুও সেখানে মোটামুটি সরবরাহ চালু রাখতে পেরেছি এবং সেখানেও দাম এমন কিছু—সাংঘাতিক ভাবে—বাড়ে নি। এই জিনিস সম্ভব হয়েছে, কারণ পশ্চিমবঙ্গে গণ-বণ্টন ব্যবস্থা শক্তিশালী। ভারতবর্ষের কোনও রাজ্যে দেখাতে পারবেন যে, সেখানে গণ-বণ্টন ব্যবস্থার মাধ্যমে ১৪/১৫'টি জিনিস দেওয়া হচ্ছে? এখানে বিরোধীরা গণ-বণ্টন নিয়ে অনেক কথা বললেন। আমি তাঁদের জিজ্ঞাসা করি, ভারতবর্ষের কোনও রাজ্যে ব্যক্তিগত রেশন কার্ড আছে? নেই। চলুন, আমি সুদীপবাবু, সৌগতবাবু, মানসবাবুকে আহ্বান করছি, চলুন আমরা এক সঙ্গে যাই, বিহারে যাই, উড়িষ্যার গঞ্জাম জেলায় যাই, প্রতিটি গ্রামে আমরা এক-সঙ্গে ঘুরি, দেখবেন—কোথাও একটা রেশন দোকানও নেই। কাগজে-কলমে আছে, কিন্তু বাস্তবে সেসব দোকানের অস্তিত্ব নেই, সেখান থেকে কেউ কিছু পায় না। আমাদের এখানে গণ-বণ্টন ব্যবস্থা আছে, আমরা অনেকগুলি জিনিস দিচ্ছি। হ্যাঁ, দুর্নীতি নিশ্চয়ই এখানেও আছে এবং আমি সে কথা আমার বাজেট বিবৃতির মধ্যেই বলেছি। আমরা সেই দায়-ভার বহন করছি। কি করব? এটা আমাদের বহন করতেই হবে, কিন্তু আমরা চেষ্টা করছি এবং চেষ্টা করছি বলেই আমরা গণ-বণ্টনে এতগুলি জিনিস দিতে পারছি। আমরা অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধেও ব্যবস্থা গ্রহণ করেছি। এখানে বিরোধীরা ছাঁটাই প্রস্তাবে এবং বক্তৃতাতে বলেছেন যে,

আমরা নাকি চোরাকারবারীদের হাতে বাঁধা পড়ে আছি। আমরা গত এক বছরে অসাধুব্যবসায়ীদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নিয়েছি, আমাদের পুলিশ এনফোর্সমেন্ট, বা থানা হ'ল ২,৯৮৪'টি, আমরা ১,৯২৭ জনকে গ্রেপ্তার করেছি এবং ৯ কোটি ২৪ লক্ষ টাকার মাল আটক করেছি। কেবল ভোজ্য তেলের ক্ষেত্রেই আমরা ১ কোটি ২৪ লক্ষ টাকার মাল আটক করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত তিন দিন আগে দিল্লিতে কনজিউমার প্রোটেকশন কাউনসিলের মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী সুখরামের সভাপতিত্বে একটা সভা হয়েছিল, আমি সেই সভায় গিয়েছিলাম। সেখানে মাননীয় মন্ত্রী সুখরাম একটা লিখিত ভাষণ পাঠ করেছিলেন। আমি সেই বক্তৃতাটা এখানে পড়ছি, তারপর সেটা আপনার কাছে জমা দেব। তিনি বলেছেন, "সিনস্ আগস্ট ১৯৮৭, ২,২১৫ পারসনস ওয়্যার অ্যারেস্টেড।" অর্থাৎ ভারতবর্ষের সব ক'টি রাজ্য মিলিয়ে যেখানে ২,২১৫ জনকে গ্রেপ্তার করা হয়েছে, সেখানে তার মধ্যে এপ্রিল ১৯৮৭ থেকে এপ্রিল ১৯৮৮ পর্যন্ত আমরা পশ্চিমবঙ্গে ১,৪০৮ জনকে গ্রেপ্তার করেছি। সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ২২০০ জনের মতো গ্রেপ্তার হয়েছে সেখানে প্রায় দেড় হাজার জনকে শুধু পশ্চিমবঙ্গেই আমরা গ্রেপ্তার করেছি। অর্থাৎ গোটা ভারতবর্ষে এ-ক্ষেত্রে যত জনকে গ্রেপ্তার করা হয়েছে তার মধ্যে কেবল মাত্র পশ্চিমবঙ্গেই তার অর্ধেকেরও অনেক বেশি লোককে গ্রেপ্তার করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে একের পর এক কংগ্রেস রাজত্বের তালিকা পেশ করতে পারি, সেসবগুলিতে দেখবেন গ্রেপ্তার—নিল্, নিল্, নিল্। এর পরেও ওঁরা বলেন,—চোরাকারবারীদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা গ্রহণ করি নি। ১০ তারিখ পর্যন্ত বিধানসভা আছে, তথ্য আনুন। তবে আমরা এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আবার ঘোষণা করতে চাই এই চোরাবাজারিদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা গ্রহণ করে যাব, অনুগ্রহকরে ওঁরা ওদের সাহায্য যেন না করেন তাহলে আমরা এই কাজে এগিয়ে যাব। এ ব্যাপারে জনগণের সহযোগিতা আমরা পাচ্ছি। কেবলমাত্র ই. সি. এস. সির কথাই আমি বলব না, সবই বলব। এবার বলছি পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের বৈষম্যের কথা। এই ব্যাপারে আমি আগেও বলেছি, আজও বলছি এবং আগামী ৫ তারিখে আবার বলব। আজকে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় বললেন যে একটি বিষয়েও আপনারা স্বয়ং-সম্পূর্ণ হতে পারেননি। তিনি পাঞ্জাবের পরিসংখ্যান দিলেন। আমি জিজ্ঞাসা করি, পাঞ্জাবে শতকরা ৫৮.৫ ভাগ জমিতে সেচ হবে, হরিয়ানায় ৯২.২ ভাগ জমিতে আর পশ্চিমবাংলায় সেচ হবে ২৬.৮ ভাগ জমিতে? এসব কার টাকায় হয়েছে? ভাক্রা-নাঙ্গাল দিল্লির সরকার টাকা দিয়েছেন আর তিস্তার জলের টাকা আমরা পাবনা? সেচ নাহলে কৃষি উৎপাদন কি বাড়ে? এটা কি ম্যাজিক, ভেল্কিবাজি? তবুও আমাদের উৎপাদন বেড়েছে ১৯৭৭ সালে ৭১ লক্ষ মেট্রিক টন খাদ্য-শস্য হত আর গত বছরে ৯০ থেকে ৯৫ লক্ষ মেট্রিক টন হয়েছে। এখন এই প্রশ্ন সঙ্গতভাবেই করতে পারেন, ৯৫ লক্ষ মেট্রিক টন যে খাদ্য-শস্য উৎপাদন করেছেন এবং এফ. সি. আই এত দিচ্ছে তবু ঘাটতি কেন। এই ৯৫ লক্ষ মেট্রিক টনের মধ্যে শতকরা ১০ ভাগ চলে যাবে বীজ ধানে আর আমাদের রাজ্যের আশেপাশে কি অন্য রাজ্য নেই? সেখানে কি জোনাল রেসট্রিকশন আছে? না, সুতরাং অন্য রাজ্যেও যায়, একথা আমি আমার বিবৃতিতে বলেছি। তারপর আমাদের দরকার ১ কোটি ২০ লক্ষ মেট্রিক টন। এখন এই যে ২৫/৩০ লক্ষ টন যেটা ঘাটতি সেটা পূরণের জন্য আমরা সেইভাবে এগুচ্ছি এবং সেই ঘাটতি পূরণ করতে আমরা

সক্ষম হব, বেশি দিন এইভাবে করতে হবে না। কিন্তু আমি জিজ্ঞাসা করি, আমাদের চাল নেই, গম নেই, সরষে নেই, ডাল নেই ঠিক আছে, কিন্তু কয়লার তো অভাব নেই। ২ কোটি ৩০ লক্ষ মেট্রিক টন কয়লা তোলা হয়, কিন্তু আমরা পাই মাসে ৭ লক্ষ। আমরা ১২ লক্ষ পেলে খুশি হব, কিন্তু এই ৫ লক্ষ বেশি আমাদের দিতে পারেন না? Water water everywhere not a drop to drink দিল্লির সরকার এর মালিক। আমাদের কয়লা অথচ দেবেন না। আমাদের দরকার চাল, গম, পাব না, আমাদের দরকার কেরোসিন, পাব না, আমাদের দরকার অন্যান্য জিনিস, পাব না আর আমাদের এখান থেকে কয়লা যাবে এর বিরুদ্ধে বক্তব্য রাখলেই বিচ্ছিন্নতাবাদ হবে, সেকথা আমি বলব না। আমি দিল্লিকে বলব, আমাদের জিনিস যাতে ঠিকমতো পাই সেই চেষ্টা করুন। এছাড়া আরও কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় আছে, আমি সে ব্যাপারে বলব। কিন্তু একটি কথা ওঁরা বারেবারে বলেন, কেন্দ্রীয় সরকার এত বরাদ্দ করছেন আপনারা কি করছেন। আমি বলি, মাঝখানের ফাঁকটা বাদ দিলেন কেন? বরাদ্দ যা করেন তা কি এসে পৌঁছায়? পৌঁছায় না তো। না পেলে দেব কি করে? আবার যখন আসে সে চালই হোক, গমই হোক আর চিনিই হোক, নিউ-জলপাইগুড়িতে এলে কুচবিহারে পৌঁছায় না, আদ্রায় এলে বাঁকুড়ায় পৌঁছায় না, আসানসোলে এলে দুর্গাপুরে পৌঁছায় না—এটা কে করবে? এটা আমাদের দায়িত্ব নয়। তারপর তিন সপ্তাহ এল না, চতুর্থ সপ্তাহে প্রচুর মাল এসে গেল। প্রথম সপ্তাহে খেতে পেল না, চতুর্থ সপ্তাহে চারগুণ খেতে হবে তো? কি করে খাবে? যে এপ্রিল মাসটা শেষ হল সেই মাসে ৬৬ রেক্ গম আসবার কথা, ৪১ এল, ২৫ পেলাম না। কি হবে? অ্যালটমেন্ট হিসাব করে দিলেন কিন্তু এল না, তাহলে কি হবে? এইভাবে সমস্ত তথ্য দেব। আমি গমের তথ্য দিলাম।

[5-30 – 5-40 P.M.]

এপ্রিলে ৬৬টি রেক আসার কথা ছিল, কিন্তু এসেছে ৪৭টি। এক্ষেত্রে ১৯টি রেক কেন পেলাম না? এখন কখনও ৭৫ মেট্রিক টন, আবার কখনও ১০০ মেট্রিক টন গম আছে যা দিয়ে মানুষের এক বেলাও হয় না। ব্যাপারটা এইরকম হচ্ছে। তাছাড়া আমরা চেঁচামেচি করায় কিছুদিন খারাপ চাল পাঠানো বন্ধ হয়েছিল, কিন্তু আবারও সেটা শুরু করেছেন। আজকে কেন্দ্রীয় সরকারের খাদ্যশস্যের যে বাফার স্টক রাখবার কথা, সেটাও তাঁরা রাখছেন না। আজকে ৫ লক্ষ টন চাল এবং ৫ লক্ষ টন দিয়ে তাঁদের যে বাফার স্টক রয়েছে—সেটা ডবল করা উচিত। খরা দেখে আজকে তাঁরা সেটা যদি করেন তো ভাল। এখানে রেপসিড তেলের কথা বার বার উঠেছে, সরষের তেলের কথা পরে বলছি। এক্ষেত্রে আমাদের কি অবস্থা? বিরোধীপক্ষ এখানে বলেছেন যে, বিভিন্ন সময় আমরা রেপসিড তেল সময়ে তুলতে পারিনি। সেক্ষেত্রে তাঁরা ডিসেম্বর-জানুয়ারি মাসের কথা বেশি করে বলছিলেন। ডিসেম্বর মাসের ২২ তারিখে তাঁরা আমাদের তেল দেওয়া বন্ধ করে দিলেন, কারণ সেই ২২ তারিখে রেপসিড তেলের দাম কুইন্টাল প্রতি ২০০০ টাকা বাড়িয়ে দিলেন তাঁরা এবং যার জন্য ডিসেম্বরে আমরা তেলটা তুলতে পারিনি, জানুয়ারিতেও তুলতে পারিনি। এখন আর রেপসিড তেলের অভাব নেই। কেন্দ্রীয় সরকার আজকে ঐ তেল খোলা বাজারে নিলাম করে বিক্রি করছেন, কিন্তু বণ্টনের জন্য আমাদের দিচ্ছেন না। ক্রমশই রেপসিড তেলের সরবরাহ কমে যাচ্ছে। গত ফেব্রুয়ারিতে সরবরাহ পেয়েছিলাম ৬,৯০০ মেট্রিক টন, মার্চে ৬,০০০ মেট্রিক টন,

এপ্রিলে ৪,৪০০ মেট্রিক টন, কিন্তু মে মাসে কত পাব তার কোনও খবর নেই। এইভাবে তাঁরা তেলের পরিমাণ কমিয়ে দিচ্ছেন। আমাদের এখানে প্রতি মাসে প্রায় ১৫ হাজার মেট্রিক টন রেপসিড তেল দরকার। আজকে আমরা কেরোসিন, সিমেন্ট ইত্যাদি বণ্টন করি। কিন্তু সৌগতবাবু বলেছেন যে, এল. পি. জি. সিলিণ্ডার, ডিজেল ও কয়লাও আমরা নিজেরা কেন চাইছি? ফেবারের কথা কি করে এতে আসছে? ফেবারের ব্যাপার নয় এটা। তাহলে এল. পি. জি. সিলিণ্ডার না পেলে কেন চেঁচামেচি করেন? বণ্টন আমার হাতে নেই, অথচ তারজন্য কৈফিয়ত আমাকে দিতে হবে? গত ডিসেম্বর মাসে পশ্চিম দিনাজপুর, মালদা ডিজেল সরবরাহ পেল না, কিন্তু তার জবাব আমাকে দিতে হয়েছে, অথচ বণ্টন আমার হাতে নেই। সেইজন্য বলছি, চাল-গম-কেরোসিন যখন বণ্টনের জন্য আমাদের হাতে দেওয়া হচ্ছে তখন এটাইবা কেন দেওয়া হবে না? আজকে সরষের তেলের কথা বারবার উঠেছে। ওঁরা বলেছেন যে, দাম বাঁধার সময় সরষের তেলের দাম কম ছিল। কিন্তু আমি বলি, গত বছরের সেই সময় তার দামটা যদি কমই থাকত তো আমি কিছু করতাম না। কিন্তু যখন দেখলাম দামটা ক্রমাগত বাড়তে লাগল তখন ব্যবস্থা নিতে হল—দাম বেঁধে দিলাম। তবে অসত্য কথা বলি না যে, দাম বাঁধার পর কোথায়ও লুকিয়ে-চুরিয়ে বেশি দামে তেল বিক্রি হয় নি বা কোথায়ও উধাও হয়ে যায় নি। তবে সেই সময় আমরা নানা জায়গা থেকে রেপসিড তেল বিক্রি করে অসাধু ব্যবসায়ীদের মোকাবিলা করেছি। সঙ্গে সঙ্গে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছি। শেষ পর্যায়ে আমরা এশেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে ২৫ টাকা কেজি দরে সরষের তেল বিক্রি করেছি। এইসব ব্যবস্থা গ্রহণের ফলে এক মাসের মধ্যে তেলের দাম ২৫-২৬ টাকা থেকে ২১-২২ টাকায় নেমে গেছে। অবশ্য এক্ষেত্রে মানুষের কিছু অসুবিধা হয়েছে, কিন্তু মানুষ আমাদের সঙ্গে সহযোগিতাই করেছেন। পরবর্তী কালে বিভিন্ন রাজ্যের লোক, এমন কি কংগ্রেসি রাজ্যের লোকেরাও বলেছেন যে, সরষের তেলের ব্যাপারে আপনারা যথেষ্ট সাহস দেখিয়েছেন। আমার কাছে একটি পত্রিকা আছে—দেশ পত্রিকা, এটা বামপন্থীদের কোনও কাগজ নয়। এর এই সংখ্যায় একটি জায়গায় বলেছে—'পশ্চিমবঙ্গ সরকার তেলের ব্যাপারটা সাহসের সঙ্গে সামলেছেন।' যাঁরা আমাদের বিরুদ্ধে লেখেন তাঁরা এই কথা বলেছেন। ফলে এই জিনিস এখানেতে সম্ভব হয়েছে। এই ব্যাপারে আমরা অনেক গ্রেপ্তারও করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। এ ছাড়া ওনাদের আর অন্য কোনও বক্তব্য ছিল না। এশেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন সম্বন্ধে চেপে ধরেছেন, অন্য ব্যাপারে বলতে হয় তাই বলেছেন। আমার কাছে তথ্য আছে, আমি সেটা দিই। বিশেষ করে ১৯৭৫-৭৬ সালে এই কর্পোরেশনে ব্যবসা ছিল ২ কোটি ৬৮ লক্ষ ৫৭ হাজার টাকার। এখন সেটা বেড়েছে। কত হয়েছে? ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ২৩৫ কোটি ৫৮ লক্ষ টাকা। খুব খারাপ হয়েছে। লাভ হয়েছে ১৯৭৫-৭৬ সালে ৩ কোটি ২৩ লক্ষ টাকা আর এবারে লাভ হয়েছে ১৫ কোটি ৬০ লক্ষ টাকা। দারুণ খারাপ চলছে। একেবারে দুর্নীতিতে সব ভর্ত্তি হয়ে গেছে। সমস্ত কর বাদ দিয়ে—রাজ্য সরকারকে দেয় কর এবং কেন্দ্রীয় সরকারকে দেয় কর লাভ হয়েছে ১ কোটি ৭৮ লক্ষ ৫১ হাজার টাকা। আমাদের অনেক টাকা ট্যাক্স দিতে হয় এবং আমরা বকেয়া ট্যাক্স দিয়েছি। আমরা বকেয়া ১৯ কোটি টাকা ট্যাক্স দিয়েছি, এটা মনে রাখতে হবে। এখানে ওঁনারা অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত কথা বলেছেন তার মধ্যে প্লান্টের কথা বলেছেন।

ওনারা বলেছেন আমাদের এখানে যে প্লান্ট আছে সেখানে কি হয়েছে? প্লান্টে আমাদের কাজ বেড়ে গেছে। আমি প্লান্টের হিসাব দিচ্ছি। ওনারা প্লান্টের হিসাবে অনেক কথা বলেছেন। আমাদের এখানে গত ২ বছরে উৎপাদন বেড়েছে শতকরা ১২০ ভাগ, বাই-প্রোডাক্ট উৎপাদন বেড়েছে শতকরা ৪০০ ভাগ। এই জিনিস আমাদের এখানে করা সম্ভব হয়েছে। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায় এবং মানস ভুঁইয়া মহাশয় অনেক প্রশ্ন তুলেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় তার উত্তর আমি পরে দেব। একটা প্রশ্নের উত্তর আমি দিই যেটা ওঁনারা করেছেন যে ২৫ টাকা দরে তেল বিক্রি করে নাকি ১০ কোটি টাকা আমাদের লোকসান হয়েছে। এই তথ্য ওঁনারা কোথা থেকে পেলেন? আমি বলি কেন্দ্রীয় সরকার আমাদের সাবসিডি দিচ্ছে না, সেই সময় তেলের চাহিদা যখন খুব তখন তেল কিনে জনসাধারণকে আমাদের দিতে হয়েছে, তাতে আমাদের ভরতুকি দিতে হয়েছে ১৪ লক্ষ ৫ হাজার ৯১৯ টাকা। কোথায় ১০ কোটি টাকার আর কোথায় ১৪ লক্ষ টাকা। সেই সময় আমাদের এশেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন অন্য সব কাজ ঠিক ভাবে করবার জন্য ৫ কোটি টাকা সঞ্চয় হয়েছে, এই সময় ৫ কোটি টাকা আমরা বাঁচাতে পেরেছি। এটা মস্ত বড় কৃতিত্বের কথা, এটা ভুলে গেলে চলবে না। অনেকে অভিযোগ করেছেন আমরা নাকি খারাপ তেল বিক্রি করেছি। আমি জোরের সঙ্গে বলতে পারি এক ছটাকও খারাপ তেল আমরা বিক্রি করিনি। সমস্ত তেলই আমরা কোয়ালিটি কন্ট্রোল থেকে স্যাম্পেল সারভে করে তারপর বাজারে ছেড়েছি। খারাপ তেল যেখানে দেখেছি সেই তেল বন্ধ করে দিয়েছি সেটা আর বাজারে ছাড়া হয় নি। আমরা বেসরকারি ভাবে কোনও কাজ করিনি। সমস্ত তেল আমরা "বেনফেডের" মাধ্যমে, সমবায়ের মাধ্যমে কিনেছি এবং উড়িষ্যার যে কনজিউমার ফেডারেশন আছে তাদের কাছ থেকে কিনেছি। বেসরকারি ব্যবসাদারদের সঙ্গে কোনও সম্পর্ক এই ব্যাপারে নেই। সমবায় এবং সরকারি প্রতিষ্ঠান থেকে আমরা সমস্ত তেল কিনে এই সব করেছি। এই কথাগুলি বাইরে গিয়ে বলুন না তাহলে আমি আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করতে পারি। আপনাদের সাহস থাকে এই সব কথা বাইরে বলুন। রাজ্য সরকার সমবায়ের সাথে ব্যবসা করেছে অন্য কারও সঙ্গে করেনি। সেই জন্য আজকে অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম ভাল ভাবে চলছে। এজেন্সী সিস্টেম আমরা বন্ধ করে দিয়ে নিজেরা কাজ করে চলেছি। কিছু দুর্নীতি আছে, আমাদের কিছু অফিসার এবং কর্মচারী দুর্নীতিগ্রস্ত আছে তারা কিছু খারাপ কাজ করেছে। তাদের আমরা চেষ্টা করছি এবং শাস্তির ব্যবস্থা করেছি। আপনারা বলেছেন বাস্তু ঘুঘুর কথা, যেটা তৈরি হয়েছিল সেটা আমরা ভাঙ্গছি। সেখানে দুর্নীতি কিছু থাকার জন্য এই সমস্ত কাগজপত্র তাঁরা পাচ্ছেন। আমি পরিষ্কার করে বলতে চাই এর বিরুদ্ধে আমরা লড়াই করব এবং ই. সি. এস. সি থেকে জঞ্জাল মুক্ত করব এবং জনসাধারণের স্বার্থে এটাকে ভাল ভাবে ব্যবহার করব।

[5-40 – 5-50 P.M.]

আমি এঁদের অশালীন আচরণে ক্ষুব্ধ। কিছু অফিসার আছেন, আমি নাম করব না, তাঁদের এখানে এসে আত্মপক্ষ সমর্থনের অধিকার নেই, তাঁদের সম্পর্কে এখানে অত্যন্ত অশালীন মন্তব্য করেছেন, এই রকম মন্তব্য এখানে কখনও করতে পারেন না। বাইরে গিয়ে এই রকম মন্তব্য করতে পারেন না, এখানে বসেই সেই দুর্নীতির মুলোৎপাটন করছেন। এই

কারণেই তাঁদের গায়ে এত লেগেছে, এ আমরা বুঝি। অনুগ্রহ করে দুর্নীতির পক্ষে আপনারা দাঁড়াবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় এন. ডি. বি. ডি.'র কথা বলেছেন। তারা নাকি আমাদের তেল পাঠিয়েছে? কোথায় পেলেন এই তথ্য? তিনি বলেছেন যে এন. ডি. বি. ডি.'র কুরিয়ান সাহেবের কাছ থেকে কিছু তেল নেবার চেষ্টা করেছি। তিনি কোথায় পেলেন এই সমস্ত তথ্য? রেপসিড তেল, যা আমরা কিনতে পারি না, সেটা ওঁরা আমাদের কিছু জানুয়ারি মাসের দিকে দিয়েছিলেন। এখানে প্রকিওরমেন্টের কথা কয়েকজন সদস্য বলেছেন। তাঁরা বলেছেন পশ্চিমবঙ্গের প্রকিওরমেন্ট কম। ঠিক কথাই বলেছেন। কিন্তু তার কারণ আছে। হাইকোর্টে তাঁরা মামলা করেছেন। আজকে কেন্দ্রীয় সরকার যদি দাম বেঁধে দিতেন তাহলে এখানকার দাম বেশি হত না এবং চাষীরা কিছু পয়সা পেতে পারত। তবুও আমি এখানে এই কথা বলব যে, চালকল মালিকদের বিরুদ্ধে আমরা কিছুটা উদ্যোগ নিয়েছি এবং ইতিমধ্যেই গত বছরের চেয়ে বেশি পরিমাণে আদায় করেছি। এখানে রেশন দোকান সম্পর্কে বলা হয়েছে এবং বলা হয়েছে যে, সমবায়ের অংশ কমে গেছে। আমরা চাই সমবায়কে সুযোগ দিতে এবং তা আমরা দিচ্ছি। এইসব কিন্তু ওঁদের আমলে হত না, তখন ওঁরা কো-অপারেটিভকে কিছু দেন নি। ওঁদের আমলে ওঁরা কো-অপারেটিভকে তুলে দিয়ে গিয়েছেন। অথচ আমরা দেখছি, আজকে এখানে প্রশ্ন রাখছেন, কো-অপারেটিভ কমে গিয়েছে কেন? একজন সদস্য কনজিউমার্স প্রোটেকশন কাউন্সিলের কথা তুলে বলেছেন, আপনারা কি করেছেন? আমরা কাউন্সিল করেছি, রুলস্ করেছি, সভা করেছি। গত ২৮শে এপ্রিল দিল্লিতে সভা হয়েছে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে। কংগ্রেসের অধিকাংশ রাজ্যই এটা করেন নি। আমাদের কিছুটা দ্বিধা থাকা সত্ত্বেও এটা করেছি। ই. সি. এস. সি.'র ৩৭ হাজার টাকা গুদাম ভাড়ার কথা এখানে বলা হয়েছে। আমরা স্ট্যাণ্ড বাই গোডাউন'এ কিছু চাল, সিমেন্ট রেখেছিলাম। কিছু ভালো জায়গা আছে, এগুলো আমরা ব্যবহার করব। ব্যারেলের কথা এর আগে বলেছি, ২০ হাজার নেদারল্যাণ্ড এবং পশ্চিম জার্মানী থেকে যা পাওয়া গিয়েছে, তারমধ্যে তিনটি ব্যারেলে জল পাওয়া গিয়েছে। এই ব্যাপারে পুলিশের এনফোর্সমেন্ট বিভাগ তদন্ত করে রিপোর্ট দিয়েছে। বিধানসভায় আমি তা অধ্যক্ষ মহাশয়ের কাছে দিয়ে দেব। আর যে ১২টি ব্যারেলের কথা বলা হয়েছে, তার তদন্ত এখনও শেষ হয়নি, তদন্ত এখনও চলছে। তদন্তের আগে কিছু বলা যাবে না। শালিমারে ও কাশিপুরে ওড়িষ্যার সরকারি সিমেন্ট কারখানার সিমেন্ট বাদশা খানের মৃত্যুর দিন অফিস খোলা রেখে ব্যবসা চলছিল বলে এখানে বলা হয়েছে। আমি যতখানি জানি, নোটিশ দেরিতে আসার জন্য কিছুক্ষণ অফিস খোলা ছিল। তবে নোটিশ আসার সঙ্গে সঙ্গেই সবাই বন্ধ করে চলে যান। আমরা বাদশা খানকে সম্মান করি। আমি দুঃখিত যে, বাদশা খানের নাম রাজনীতির জন্য এখানে ব্যবহার করেছেন। এটা সমীচিন হয়নি বলে মনে করি। এখানে ইন্দিরাজীর ছবি তোলার কথা বলেছেন। ভারতের প্রধান মন্ত্রী শ্রীমতী গান্ধীকে আমরা সম্মান করি। কিন্তু কেউ যদি অনুমতি না নিয়ে ছবি রেখে যায় তাহলে কি করা যায়? নিয়ম মেনে, দরখাস্ত করুন, আমি অবশ্যই সম্মতি জানাব।

(গোলমাল)

সময়াভাবে জবাব দিতে পারছি না তবে মানস ভুঁইয়া মহাশয় যে আইটিডিপির কথা বলেছেন সেই সম্বন্ধে আমি অবহিত আছি এবং আমরা গ্রহণ করার চেষ্টা করছি। মাননীয় সদস্য শ্রী হাসানুজ্জামান মহাশয় যে প্রস্তাব দিয়েছেন তার উত্তরে বলি যে আমরা সব ধর্মীয়

অনুষ্ঠানে চিনি, গম ইত্যাদি সরবরাহ করে থাকি এবং এই অনুষ্ঠানেও দেব সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি দুটি কথা বলব। এই অবস্থার মধ্যে থেকে এবং যে অর্থনৈতিক চাপ তাতে জিনিসপত্রের দাম ঠিক রেখে নিত্য প্রয়োজনীয় জিনিস যে জনসাধারণের কাছে পৌঁছে দিতে আমরা পেরেছি সেই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি নিবদ্ধ করতে অনুরোধ করছি। ওঁনারা যদি ওই ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস কম দামে দেন তাহলে জিনিসপত্রের দাম অনেক কমে যাবে। তারপরে মাননীয় সৌগত বাবু একটা বিপজ্জনক কথা বলেছেন প্রকিওরমেন্টের কথা বলতে গিয়ে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেনের কথা বলেছেন। আমি এই কথা পরিষ্কার করে বলতে চাই যে প্রফুল্ল সেনের খাদ্যনীতিকে আমরা সমর্থন করি না। সে সময়ে চাষীদের ঘরে ঢুকে পুলিশ যেভাবে অত্যাচার করেছিল এবং চাষীদের অধিকার জলাঞ্জলি দিয়ে গুলি চালিয়ে ছিল, আনন্দ হাইত এবং নুরুল হাসানকে হত্যা করেছিল আমরা সেই জিনিস কিছুতেই করতে পারব না। এইকথা পরিষ্কারভাবে বলতে চাই যে আমাদের বণ্টন ব্যবস্থায় দুর্নীতি আছে। দুর্নীতি কোথায় নেই বলতে পারেন? তবে আমরা চাইছি এর সমাধান করতে এবং এইজন্য আমরা খুবই চেষ্টা করছি। এই ব্যবস্থা দূর করার জন্য আপনাদের সকলের সহযোগিতা চাই। মাননীয় বিরোধী সদস্যদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার সকল সদস্যদের কাছে আমার বাজেট প্রস্তাব সমর্থন করার আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ৫.৫০ মিঃ সময় ধরা আছে, আমি আমার সভার অনুমতি নিয়ে আর ১০ মিঃ সময় বাড়িয়ে দিলাম।

There are 15 cut motions in demand No. 54. All the cut motions are in order and taken as moved. Now I put to vote all the cut motions except cut motion No. 4 and 9 on which I understand that division will be demanded.

The Motions moved by Shri Apurbalal Majumder and (Cut Motion Nos. 1 and 2) that the amount of the Demand be reduced to Re 1/- were then put and lost.

The Motions moved by Shri Deba Prasad Sarkar, Shri Deoki Nandan Poddar, Shri Pyare Ram, Shri A.K.M. Hassan Uzzaman and Shri Subrata Mukherjee (Cut Motion Nos. 3, 5 to 8, 10-15) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motions moved by Shri Apurbalal Majumder (Cut Motion Nos. 4 and 9) were then put and a Division was taken with the following results :

**NOES**

Abdul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Gourhari

Adak, Shri Kashinath

Anisur Rahaman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Bijoy
Bandyopadhyay, Shri Balai
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Subhas
Bera, Shrimati Chhaya
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Choudhuri, Shri Subhendu
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das, Shri Jagadish Chandra
Das Gupta, Shri Asim Kumar
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Narendra Nath
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Tarapada
Guha, Shri Nalini
Ghoswami, Shri Subhas

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindra Nath

M. Ansaruddin, Shri

Mahato, Shri Satya Ranjan

Mahamuddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Sukhendu

Maji, Shri Pannalal

Malakar, Shri Nani Gopal

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandi, Shri Rampada

Mitra, Shri Ranjit

Mohammad Ramjan Ali, Shri

Mohammad, Shri Shelim

Mohanta, Shri Madhabendu

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Roy, Shri Sattik Kumar

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Sunil

Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Khagendra

**Abstentions :**

Sinha, Shri Prabodh Chandra

Sarkar, Shri Deba Prasad

**AYES**

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Gyan Singh Sohanpal, Shri

Laha Shri Prabuddha

Mal, Shri Asit Kumar

Majumdar, Shri Apurbalal

Motahar Hossain, Dr.

Roy, Shri Saugata

*Samanta, Shri Tuhin*

The Ayes being 13 and the Noes 79, the motions were lost.

[5-50 - 6-30 P.M.] (including adjournament)]

## DEMAND NO. 54

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 52,02,58,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 13,00,65,000 already voted on account in March, 1988) was then put and agreed to.

## DEMAND NO. 86

There are four cut motions on Demand No. 86. Now, I put to vote all the cut motions except Cut Motion No.1 on which I understand a division will be demanded.

The motions moved by Shri Ram Pyare Ram and Shri Sultan Ahmed (Cut Motion Nos. 2, 3 and 4) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion moved by Shri Ram Pyare Ram (Cut Motion No.1) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division was taken with the following results :

**NOES**

Abdul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Gourhari

Adak, Shri Kashinath

Anisur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Subhas

Bera, Shrimati Chhaya

Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kanti
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shrimati Sandhya
Choudhuri, Shri Subhendu
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut
Das, Shri Jagadish Chandra
Das Gupta, Shri Asim Kumar
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Narenda Nath
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Tarapada
Guha, Shri Nalini
Ghoswami, Shri Subhas
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath

M. Ansaruddin, Shri

Mahato, Shri Satya Ranjan

Mahamuddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Sukhendu

Maji, Shri Pannalal

Malakar, Shri Nani Gopal

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandi, Shri Rampada

Mitra, Shri Ranjit

Mohammad Ramjan Ali, Shri

Mohammad, Shri Shelim

Mohanta, Shri Madhabendu

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Paik, Shri Sunirmal

Pakhira, Shri Ratan Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Roy, Shri Sattik Kumar

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sailen

Sarkar, Shri Sunil

Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Khagendra

Sinha, Shri Prabodh Chandra

**Abstention**

Sarkar, Shri Deba Prasad

**AYES**

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Amar

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Gyan Singh Sohanpal, Shri

Laha Shri Prabuddha

Mal, Shri Asit Kumar

Majumdar, Shri Apurbalal

Motahar Hossain, Dr.

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

The Ayes being 13, Abstention-1, and the Noes 79.

The motion was lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 89,29,000 be granted for expenditure under Demand No. 86, Major Head :

"3456—Civil Supplies".

(This is inclusive of a total sum of Rs. 22,33,000 already voted on account in March, 1988), was then put and agreed to.

(At this stage the House was then adjourned till 6.30 p.m.)

[6-30 – 6-40 P.M.]

(After adjournment)

**Mr. Deputy Speaker :** Now Demand No. 57. The Minister-in-charge to move his grant.

The Printed Speech of Shri Bhakti Bhusan Mondal is taken as read.

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৮৮-৮৯ সালের জন্য ৫৭ সংখ্যক দাবির অধীন "২৪২৫-সমবায়", "৪৪২৫-সমবায় মূলধন বিনিয়োগ" এবং "৬৪২৫-সমবায় সমিতিসমূহকে ঋণদান" এই খাতগুলিতে মোট ৫৮,৫৪,৪৬,০০০ (আটান্ন কোটি চুয়ান্ন লক্ষ ছেচল্লিশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য আবেদন জানাচ্ছি। ১৯৮৮ সালের মার্চ মাসে অন্তর্বর্তীকালীন ব্যয়ের জন্য অনুমোদিত ১৪,৬৩,৬৩,০০০ (চোদ্দ কোটি তেষট্টি লক্ষ তেষট্টি হাজার) টাকা এই প্রস্তাবে অন্তর্ভুক্ত হয়েছে।

২। সাধারণ মানুষকে, বিশেষ করে সমাজের দুর্বলতর অংশের মানুষকে সঙ্গে নিয়ে সমবায় আন্দোলনকে একটি গণ-আন্দোলনে রূপায়িত করার পরিকল্পনা ছিল বিগত ১৯৮৭-৮৮ সালের সরকারি নীতি। চলতি ১৯৮৮-৮৯ আর্থিক বছরে এই নীতি সুষ্ঠুভাবে অনুসৃত হবে এই আশ্বাস আপনাদের দিচ্ছি।

৩.১। সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প অনুযায়ী প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলির সদস্য হওয়ার জন্যে শেয়ার বাবদ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষিজীবীদের মাথাপিছু ৫০ টাকা সরকারের পক্ষ থেকে অনুদান দেওয়া হয়। এই প্রকল্প কৃষিজীবীদের মধ্যে সাড়া জাগিয়েছে। বিগত ১৯৮৭-৮৮ সালে সদস্য সংখ্যা ১.২৫ লক্ষ বৃদ্ধি পেয়েছে। বর্তমানে উক্ত প্রকল্পের আওতায় মোট সদস্য সংখ্যা ৮.৪৩ লক্ষ।

৩.২। প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলি কৃষি উন্নয়নে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে থাকে। এই সব সমিতিগুলি কৃষিজীবীদের, বিশেষ করে সমাজের দুর্বলতর মানুষদের স্বল্পমেয়াদী ঋণদান করে থাকে। আমি আনন্দের সঙ্গে সভাকে জানাচ্ছি যে, বিগত বছরে সমবায় সমিতিগুলি ঋণ বণ্টন করেছে ৫১.৯১ কোটি টাকা। ১৯৮৫-৮৬ সালে এর পরিমাণ ছিল ৪২.৭৯ কোটি টাকা। অর্থাৎ, বৃদ্ধির হার শতকরা ২২।

৩.৩। প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলি ভাগচাষীদের এবং খাসজমি প্রাপকদের আর্থিক

অবস্থা উন্নয়নের জন্য উদারভাবে ঋণ মঞ্জুর করে থাকে। ১৯৮৭ সালে খারিফ এবং বোরো মরশুমে যথাক্রমে ৪০,০০০ এবং ৫০,০০০ বর্গাদার ও পাট্টা অধিকারী এই সুযোগ পেয়েছেন।

৩.৪। রাজ্যে কার্যক্ষম বা আগামী দিনে কার্যক্ষম হবে এরকম ৬,৬০০টি প্রাথমিক কৃষি সমবায় সমিতি আছে। রাজ্য সরকার তৃণমূল স্তর থেকে সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করতে বদ্ধ পরিকর। এই মর্মে সরকার সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কতকগুলি নির্বাচিত সমিতিকে শক্তিশালী করার কর্মসূচি নিয়েছেন। আশা ছিল এ ব্যাপারে কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই প্রকল্পে অংশগ্রহণ না করায় রাজ্য সরকার এই প্রকল্পের সমস্ত আর্থিক দায়-দায়িত্ব বহন করবেন। প্রথমে ৫০টি প্রাথমিক সমিতিকে গত বছর নির্বাচিত করা হয়েছিল। এ বছর আরও ১০০টি সমিতিকে এই কর্মসূচির আওতায় আনা হবে। নির্বাচিত সমিতিগুলি সদস্যদের কৃষি উৎপাদনের জন্য প্রয়োজনীয় ঋণ দেওয়া ছাড়া আরও কতকগুলি কাজ, যেমন, ক্রেতা সমবায় ও ব্যাঙ্কিং-এর সুযোগ-সুবিধা প্রদান এবং গ্রামীণ শিল্পে অর্থ-বিনিয়োগ ইত্যাদি ব্যাপারে নিজেদের কর্মক্ষেত্রকে সম্প্রসারিত করবে। রাজ্য সরকার এই সমস্ত নির্বাচিত সমিতিকে সুষ্ঠু পরিচালনা, এদের অফিসঘর ভাড়া ইত্যাদি বাবদ অনুদান দেবেন।

৩.৫। সমবায় সমিতিগুলিকে নিম্নতম স্তর থেকে উন্নত করার জন্য রাজ্য সরকার সুসংহত সমবায় উন্নয়ন প্রকল্প (আই সি ডি পি) রূপায়ণের প্রচেষ্টা চালাচ্ছেন। রাষ্ট্রীয় সহকারি বিকাশ নিগমের (এন সি ডি সি) সহায়তায় নদিয়া জেলার ৫টি ব্লকে সর্বশ্রেণীর সমবায় সমিতির উন্নয়ন কল্পে উক্ত প্রকল্পের আওতায় ৩ কোটি ৩১ লক্ষ ৪ হাজার ৫ শত টাকার একটি কার্যক্রম গ্রহণ করা হয়েছে। এ ব্যাপারে হুগলি জেলাতেও তথ্যাদি সংগ্রহের কাজ এগুচ্ছে।

৩.৬। ১৯৮৭ সালের জুন মাস পর্যন্ত সমবায় বছরে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক মোট ১০.৫৩ কোটি টাকা দীর্ঘমেয়াদী ঋণ দিয়েছেন। ১৯৮৬ সালে এই অঙ্ক ছিল ৮.৪৬ কোটি টাকা। ক্ষুদ্রসেচ পরিকল্পনা, কৃষি-যন্ত্রাদি সংগ্রহ, অন্তর্দেশীয় মৎস্য চাষ, পান চাষ, বলদ এবং বলদ গাড়ি ক্রয়, ভূমি উন্নয়ন, দুগ্ধ, সরবরাহ, মুরগিপালন এবং কৃষিভিত্তিক বনসৃজন প্রকল্প ইত্যাদি বিভিন্ন উদ্দেশ্যেই এই দীর্ঘমেয়াদী ঋণ দেওয়া হয়েছে। ১৯৮৭ সালের জুন মাসের হিসেব অনুযায়ী ৫.৯ কোটি টাকা ক্ষুদ্রসেচ পরিকল্পনা বাবদ ঋণ দেওয়া হয়েছে, উপকৃত হয়েছে ৭,৫০০ জন কৃষিজীবী। সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক কৃষিভিত্তিক বনসৃজন প্রকল্প হাতে নিয়েছে গত বছর থেকে। চলতি বছরে প্রায় ৫০ লক্ষ টাকা ঋণ দেওয়া হবে বনসৃজন প্রকল্পে। এ ছাড়া, অ-কৃষিভিত্তিক অন্যান্য উন্নয়নমূলক প্রকল্প রূপায়িত করার জন্য সমবায় সংশ্লিষ্ট নিয়ম সংশোধিত হয়েছে। ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি মোট যে পরিমাণ অর্থ দাদন দিয়ে থাকে, সম্প্রতি কয়েক বৎসরে তার শতকরা ৭৫ ভাগ ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মধ্যে ঋণ হিসেবে বিলি করে গ্রামীণ অর্থনীতিতে এক উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে।

৩.৭। গ্রামের কৃষিজীবীরা ঋণ নিয়ে কৃষির ক্ষেত্রে সেচের জন্য একান্ত প্রয়োজনীয় কূপ, নলকূপ, ইত্যাদির ব্যবস্থা করেছিলেন। কিন্তু, কতকগুলি সেচব্যবস্থা ত্রুটিপূর্ণ অভ্যন্তরীণ কাঠামোর

জন্য অকেজো হয়ে পড়ায় তাঁদের পক্ষে ঋণ পরিশোধ কষ্টসাধ্য হয়েছে। এই ঋণভার লাঘব করার জন্য একটি নতুন প্রকল্প "ওয়েস্ট বেঙ্গল ফেল্ড ওয়েলস্ কমপেনসেশন্ ফাণ্ড" চালু হয়েছে এবং সংশ্লিষ্ট ফাণ্ড-এ ৮ লক্ষ টাকা সরকার পক্ষ থেকে দেওয়া হয়েছে।

৩.৮। আমি সদস্যদের একটি বিষয়ের প্রতি বিশেষ দৃষ্টি আকর্ষণ করতে চাই। এস আর সেন কমিটির সুপারিশক্রমে রাজ্যে ৪টি প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক-এর ২টি ইউনিটের পুনর্বাসনের একটি কার্যসূচি গ্রহণ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে আর্থিক দায়-দায়িত্ব এড়িয়ে গেছেন। তথাপি, রাজ্য সরকার উক্ত কার্যসূচি রূপায়ণের জন্য ৪৬ লক্ষ টাকা আর্থিক সাহায্য মঞ্জুর করেছেন।

৪.১। ১৯৮৭-৮৮ সালে রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসঙ্ঘ (বেনফেড) প্রাথমিক বিপণিগুলির মাধ্যমে ৯ কোটি টাকা মূল্যে ৩,৬১,৪৯৫ কুইন্টাল পাট সংগ্রহ করেছে। আগের বছরে এই সংগ্রহের পরিমাণ ছিল ২৮.৫ কোটি টাকা মূল্যের ৯,৫৩.৩৭৯ কুইন্টাল। অবনতির কারণ হিসেবে অবশ্যই উল্লেখ করা প্রয়োজন যে, কেন্দ্রীয় সরকার কর্তৃক পাটের পরিপোষক মূল্য অপেক্ষা বাজারে পাটের দর বেশি ছিল।

৪.২। রাজ্যের ১০টি চালকলই একটি পুনরুজ্জীবন প্রকল্পের অন্তর্ভুক্ত রয়েছে। ১৯৮৭-৮৮ সালে এদের মধ্যে ৭টি এ পর্যন্ত ২,৬৭৬.২ মেট্রিক টন ধান ক্রয় করেছে।

৪.৩। ১৯৮৭-৮৮ সালে ডিসেম্বর মাস পর্যন্ত সমবায় সমিতিগুলির মাধ্যমে মোট ৫৩.৯০ কোটি টাকা মূল্যে ২,১০,০০০ মেট্রিক টন সার বিক্রি করা হয়েছে। একই বছরে ৩১শে জানুয়ারি পর্যন্ত বেনফেড ১৫৭.৯৭ লক্ষ টাকা মূল্যে ২,২০১ মেট্রিক টন বিভিন্ন রকমের শস্যবীজ বিক্রি করেছে।

৪.৪। পাট সংগ্রহে ক্রমবর্ধমান চাহিদা অনুযায়ী গুদামের প্রয়োজন মেটাতে এন সি ডি সি-র সহায়তায় ১৯৮৭-৮৮ সালে আরও ৮টি জায়গায় পাটের গাঁট বাঁধার বন্দোবস্ত করা হয়েছে। এ পর্যন্ত এই পাটের গাঁট ইউনিটের সংখ্যা দাঁড়িয়েছে ৯৯।

৪.৫। হুগলি জেলার পুরশুরাতে তৈল নিষ্কাশন তথা পশু খাদ্য মিশ্রণ ইউনিটটি বিগত বৎসরে ১৭.৪৫ লক্ষ টাকা মূল্যমানের ১,৮০০ কুইন্টাল সরষে বীজ থেকে তেল নিষ্কাশন করেছে।

৪.৬। চাহিদার দিকে লক্ষ্য রেখে সার এবং অন্যান্য কৃষি উপকরণ বিক্রয় বৃদ্ধির জন্য এন সি ডি সি-ইফকো প্রকল্পের বদলে একটি নতুন প্রকল্প চালু হয়েছে। এই প্রকল্পের লক্ষ্য হল উপরোক্ত সার ও কৃষি উপকরণ কৃষিজীবীরা যেন হাতের কাছেই পান। "বিশেষ ধান্য উৎপাদন কার্যসূচি" রূপায়ণের জন্য নির্দিষ্ট ব্লকগুলিতে এক-একটি সমিতির নেতৃত্বে অনেকগুলি ছোট সমিতি যাতে সুষ্ঠুভাবে কাজ করতে পারে সেই কার্যক্রমকেই প্রাধান্য দেওয়া হয়েছে এই প্রকল্পে। প্রয়োজনীয় আর্থিক সাহায্য পাওয়া যাবে ইফকো, কৃভকো, বেনফেড এবং এন সি ডি সি থেকে।

৪.৭। ১৯৮৭-৮৮ সালে ১৫০ মেট্রিক টন ধারণ-ক্ষমতাবিশিষ্ট ৯৭টি গ্রামীণ গুদাম এবং ২৫০ মেট্রিক টন ধারণ-ক্ষমতাসম্পন্ন ১৬টি প্রধান গুদাম নির্মাণ করার ফলে মোট ধারণক্ষমতা

বৃদ্ধি পেয়ে ১৩,৭০০ মেট্রিক টন হয়েছে। এই গুদামগুলি এন সি ডি সি-র সাধারণ প্রকল্পের আওতাভুক্ত। আবার এন সি ডি সি-৩ প্রকল্প অনুসারে ১০০ মেট্রিক টনের ৬৫টি গ্রামীণ গুদাম, ২৫০ মেট্রিক টনের ৭টি প্রধান গুদাম ও ২,০০০ মেট্রিক টন ধারণ-ক্ষমতাসম্পন্ন ২টি বড় গুদাম ঐ বছরে নির্মিত হওয়ার ফলে ধারণক্ষমতা আরও ১২,২৫০ মেট্রিক টন বৃদ্ধি পেয়েছে।

৪.৮। কৃষিজীবীদের উৎপাদিত আলু সংরক্ষণের জন্য গত আর্থিক বছরে উত্তর চব্বিশ পরগনা ও হুগলিতে ২টি করে, বর্ধমানে ৩টি এবং মেদিনীপুরে ১টি অর্থাৎ মোট ৮টি সমবায় হিমঘর নির্মাণ করা হয়েছে। এইগুলির মোট ধারণক্ষমতা ৩২,০০০ মেট্রিক টন। এই হিমঘরগুলিতে মোট ২২,৫২০ মেট্রিক টন আলু সংরক্ষিত হয়েছে। বলা বাহুল্য, এর ফলে আলু উৎপাদক কৃষিজীবীরা তাঁদের উৎপাদিত সামগ্রীর ন্যায্য ও লাভজনক দাম পাবেন। এই সব হিমঘর সমবায় সমিতিগুলি যাতে শক্তিশালী হয়ে ওঠে সেদিকে দৃষ্টি রেখে ১৯৮৭-৮৮ সালে সর্বপ্রথম সমিতিগুলিকে সীমিত মাত্রায় বাণিজ্যিক ভিত্তিতে আলু ক্রয় ও সরবরাহের অনুমতি দেওয়া হয়েছে। এই কার্যক্রম এ পর্যন্ত সন্তোষজনক।

৫.১। অত্যাবশ্যক নিত্য-প্রয়োজনীয় দ্রব্যাদি এবং সরকার কর্তৃক নিয়ন্ত্রিত দ্রব্যাদি সুষ্ঠু বন্টনের প্রকল্প ক্রমে ক্রমে অধিকতর সংখ্যায় সাধারণ মানুষকে আকৃষ্ট করছে, বিশেষ করে গ্রামের মানুষ এর প্রয়োজনীয়তা উপলব্ধি করতে পারছেন। বিগত সমবায় বৎসরের শেষে অর্থাৎ ১৯৮৭ সালের জুন মাসে গ্রামীণ সমবায় সমিতিগুলি মোট ৮৪ কোটি টাকার ভোগ্যপণ্য সামগ্রী বণ্টন করেছিল। তার আগের বছর এর পরিমাণ ছিল ৭৯.০৫ কোটি টাকা। শহরাঞ্চলে বিধাননগর পাইকারি সমবায় সমিতির তত্ত্বাবধানে একটি বিভাগীয় সমবায় বিপণি স্বয়ং-সেবাভিত্তিক কর্মসূচি নিয়ে কাজ করছে। কেন্দ্রীয় সরকারের প্রকল্পে (সেন্ট্রাল সেক্টর স্কীম) ২২.৫ লক্ষ টাকা ব্যয়ে ৯টি ভ্রাম্যমাণ বিপণন সংস্থা এখন কাজ করছে। এই সংস্থাগুলি গত বছর ৮টি পাইকারি সমবায় সমিতির তত্ত্বাবধানে গঠিত হয়েছিল। এ ছাড়া ৩৮ লক্ষ টাকা সরকারি সাহায্য নিয়ে মানিকতলা পৌরকেন্দ্রে কলিকাতা পাইকারি ক্রেতা সমবায় সমিতি একটি বিভাগীয় বিপণি শীঘ্রই চালু করবে।

৫.২। আনন্দের সঙ্গে আমি বিধানসভাকে অবগত করতে চাই যে, পশ্চিমবঙ্গ রাজ্য ক্রেতা সমবায় ফেডারেশন লিমিটেডকে সম্প্রতি বার্নপুর, আসানসোল এবং কুলটির বিধিবদ্ধ রেশন এলাকার রেশনসামগ্রী বণ্টনের ভার দেওয়া হয়েছে। নিঃসন্দেহে, জনসাধারণের মধ্যে ভোগ্যপণ্য সুষ্ঠুভাবে বিতরণ পদ্ধতির সমবায়িকরণের ক্ষেত্রে এটি একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ।

৬। বিগত বন্যায় পশ্চিমবঙ্গ রাজ্য মৎস্যজীবী সমবায় সমিতি ফেডারেশনকে সরকারের পক্ষ থেকে মিনিকিট সরবরাহের জন্য ৩৯ লক্ষ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছিল। গ্রামে মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে মৎস্য চাষে প্রয়োজনীয় সংরক্ষিত জলাশয় ইত্যাদির জন্য মৎস্যজীবী উন্নয়ন সংস্থা (এফ এফ ডি এ) প্রকল্পের আওতায় বাণিজ্যিক ব্যাঙ্ক থেকে অর্থ যোগান দেবার ব্যবস্থা আছে। জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থা (ডি আর ডি এ), তফসিল জাতি ও তফসিল উপজাতি নিগমগুলিও বৈজ্ঞানিক পদ্ধতিতে মৎস্য চাষের জন্য প্রয়োজনীয় প্রশিক্ষণের ব্যবস্থা ছাড়াও আর্থিক সাহায্য দিচ্ছেন। ইন্দিরা আবাসন কর্মসূচিতে মৎস্যজীবীদের গোষ্ঠীবদ্ধভাবে

বাস করার জন্য গৃহাদি নির্মাণের কাজ আরম্ভ হয়েছে। সমবায় ক্ষেত্রে, মৎস্যজীবীগোষ্ঠীর বাস করার জন্য গৃহাদি নির্মাণের কাজ আরম্ভ হয়েছে। সমবায় ক্ষেত্রে, মৎস্যজীবীগোষ্ঠীর সুবিধার জন্য সামগ্রিক সরকারি অনুদানের ভিত্তিতে ১৮টি বড় ঘর নির্মিত হয়েছে। এখানে মৎস্যজীবীরা গোষ্ঠী একভাবে থাকতে পারবেন। পশ্চিমবঙ্গ রাজ্য মৎস্যজীবী সমবায় ফেডারেশন লিমিটেড, এন সি ডি সি ও রাজ্য সরকারের আর্থিক সহায়তায় পশ্চিমবঙ্গ সমবায় সামগ্রিক মৎস্য চাষ উন্নয়ন কর্ম পরিকল্পনা রূপায়ণে যন্ত্রচালিত নৌকা সংগ্রহ, মৎস্য সংরক্ষণের জন্য হিমঘর ও বরফকল স্থাপন, গুদাম নির্মাণ ইত্যাদির জন্য খরচ হবে ৭.২৩ কোটি টাকা। রাজ্য সরকার এই খাতে ৯২.৫৮ লক্ষ টাকা মঞ্জুর করেছেন এবং এই আর্থিক সাহায্য নিয়ে অবিলম্বে হিমঘর সংক্রান্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়।

৭। সমবায় কর্মীদের উপযুক্ত প্রশিক্ষণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন গত বৎসর ৩২টি প্রশিক্ষণ কার্যক্রম গ্রহণ করে ৭৭০ জনকে প্রশিক্ষণ দিয়েছিলেন।

৮। সমবায় নিরীক্ষার একটি পৃথক অধিকার (ডাইরেক্টরেট) ১-৪-৮৮ থেকে কাজ করবে এই মর্মে ১৯৮৮ সালের মার্চ মাসে সরকারি আদেশনামা প্রচারিত হয়েছে।

৯। আনন্দের সঙ্গে বিধানসভার মাননীয় সদস্যদের জানাই যে, পশ্চিমবঙ্গ সমবায় সমিতিসমূহের আইন ১৯৮৩ এবং ঐ সম্পর্কিত নিয়মাবলি ১লা আগস্ট ১৯৮৭ থেকে বলবৎ হয়েছে। অবশ্য এই নতুন আইন ও নিয়মাবলি প্রবর্তিত হওয়ার পর বিভিন্ন বিধি ও নিয়ম সংশোধন বা পরিবর্তনের জন্য অনেক প্রতিবেদন পাওয়া গেছে। এগুলি বিচার করে দেখার জন্য একটি কমিটি গঠিত হয়েছে। কমিটির চেয়ারম্যান হিসাবে রাজ্য সমবায় ইউনিয়নের চেয়ারম্যান শ্রী হরিদাস মুখার্জি ছাড়া আরও ৮ জন সদস্য এই কমিটিতে আছেন। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব, তাঁদের কোনও মন্তব্য বা সমবায় আইন সংক্রান্ত সংশোধনী প্রস্তাব থাকলে অবিলম্বে যেন কমিটিকে জানান।

১০। সরকারের লক্ষ্য সমবায় সমিতিগুলি "না লাভ না ক্ষতি" নীতির ভিত্তিতে যাতে চলতে পারে। এই লক্ষ্য সামনে রেখেই রাজ্য পরিকল্পনার আওতাভুক্ত প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে এবং সমবায় সমিতির কাজকে বহুমুখী করার কার্যকরি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

১১। সানন্দে সদস্যদের জানাচ্ছি যে, রাজ্য সরকার রাজ্য সমবায় ব্যাঙ্কের কুচবিহার, উত্তর চব্বিশ পরগনা এবং দক্ষিণ চব্বিশ পরগনা এই তিনটি ইউনিটের কর্মচারিদের বেতন-ভাতা মূল ব্যাঙ্কের কর্মচারিদের সমতুল করার প্রস্তাবে সম্মতি দিয়েছেন। এর ফলে উক্ত ইউনিট তিনটির কর্মচারিদের দীর্ঘদিনের ক্ষোভের নিরসন হবে। আশা করা যায়, সরকারের এই সিদ্ধান্ত আগামী দিনে কর্মচারিদের উদ্বুদ্ধ করবে এবং তাঁরা আরও ভালভাবে তাঁদের ন্যস্ত দায়িত্ব পালন করবেন।

১২। এই প্রসঙ্গে একটি সমবায় সমিতির সাফল্যের কথা না বলে পারছি না। খুবই সাধারণ ভাবে, নানা সীমাবদ্ধতার ভেতর কাজ করে বর্ধমান জেলার শ্রীধরপুর গ্রামের এই সমিতিটি তার কার্যকর মূলধন সঞ্চিত করেছে ১২৮ লক্ষ টাকা। সমিতি প্রথমের দিকে প্রতি সভ্যকে একটি করে সঞ্চয়ভাণ্ডার দিয়ে দিয়েছিল এবং প্রতি সপ্তাহে সভ্য কর্তৃক সঞ্চিত অর্থ সমিতি সংগ্রহ করে নিত। ফলে অল্প সময়ের মধ্যে সমিতি তার সঞ্চিত অর্থ থেকে সদস্যদের

ঋণ দিতে সমর্থ হয়েছিল। পরে ঐ সমিতি প্রতিষ্ঠা করল ক্রেতা সমবায় বিপণি, তারপর শস্যভাণ্ডার। সাফল্যের ওপর দাঁড়িয়ে সমিতি দরিদ্র ভূমিহীন কৃষকদের জন্য মৎস্য চাষ প্রকল্প গ্রহণ করল। এখন এই সমিতির একটি হিমঘরও আছে। সেখানে সদস্যদের আলু সংরক্ষিত হয় এবং সমিতি থেকে আলুর মূল্যের শতকরা ৬০ ভাগ ঋণ পান। আবার সঠিক সময়ে ঐ আলু বিক্রি করে ঋণ শোধ করে দেন। সমিতিটির অগ্রগতি রয়েছে অব্যাহত। সমিতিটি স্থানীয় জনকল্যাণ কেন্দ্র স্থাপন করেছে এবং সেখানে একটি টিভি-র ব্যবস্থাও করা গেছে। সমিতির নিজস্ব গ্রন্থাগার আছে, গৃহমধ্যে (ইনডোর) খেলাধূলার ব্যবস্থা, এ ছাড়া দাতব্য কাজের জন্য নিজস্ব অর্থভাণ্ডারও আছে। নগণ্য অবস্থা থেকে শ্রীধরপুর সমবায় সমিতি আজ উল্লেখযোগ্য উন্নতির পথে। আর এই পথে সমিতি এগিয়ে চলেছে সমবায় মানসিকতাকে অবলম্বন করে।

১৩। বিভিন্ন অঞ্চলে সমবায় আন্দোলনের অগ্রগতি ও সাফল্যের কথা উল্লেখিত হলেও একথা অনস্বীকার্য যে, সমবায় আন্দোলনের ক্ষেত্রে প্রধান বাধা কায়েমী স্বার্থকে নির্মূল করা যায় নি। সরকার এই বিষয়ে যথেষ্ট সচেতন। সর্বজনীন সদস্যভুক্তি। প্রকল্প অনুসারে আরও নতুন সদস্যকে সমবায়ের আওতায় এনে কায়েমী স্বার্থকে নির্মূল করার ব্যাপারে পঞ্চায়েতের ভূমিকার উপর জোর দেওয়া সরকারের নীতি। এই নীতি রূপায়ণের সঙ্গে বকেয়া ঋণ আদায়ের কাজের উন্নতির দ্বারা সমবায় আন্দোলনে এক গুণগত পরিবর্তন আনার লক্ষ্যে পৌঁছানোর জন্য আমি বিধানসভার মাননীয় সদস্যদের কাছে তাঁদের সহযোগিতার হস্ত প্রসারিত করার আহ্বান জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are 10 Cut Motions on Demand No. 57. All the Cut Motion are in order.

| | | |
|---|---|---|
| Shri A.K.M. Hassan Uzzaman<br>Shri Ram Pyare Ram<br>Shri Apurbalal Majumder<br>Shri Subrata Mukherjee | :<br>:<br>:<br>: | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |
| Shri A.K.M. Hassan Uzzaman | : | Sir, I beg to move that the amount of Demand be reduced to Re-1/- |

**Mr. Deputy Speaker :** Now Dr. Hoimi Basu to speak.

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় সমবায় বিভাগের বাজেট পেশ করেছেন। আমার কিন্তু বাজেট হেডিং-এর নামটাতেই আপত্তি রয়েছে। উনি বলেছেন কো-অপারেটিভের বাজেট, কিন্তু আমি মনে করি এটা হচ্ছে চুরি করে ফাঁক করার বাজেট। এর রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি রয়েছে, একেবারে চিচিংফাঁক করে দিচ্ছে। মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে বলেছেন সাধারণ মানুষকে বিশেষ করে সমাজের দুর্বলতর মানুষকে সঙ্গে নিয়ে সমবায় আন্দোলনকে একটা গণ আন্দোলনে রূপায়িত করার পরিকল্পনা ছিল বিগত ১৯৮৭-৮৮ সালের সরকারি নীতির মধ্যে। প্রশ্ন হচ্ছে, চলতি ১৯৮৮-৮৯ সালের আর্থিক বছরে এই

নীতি সুষ্ঠুভাবে অনুসৃত হবে সেই আশ্বাস কোথায়? আমরা দেখছি মন্ত্রী মহাশয়ের পেছনে অগণিত চোর চুরি করে যাচ্ছে, ডাকাত ডাকাতি করে যাচ্ছে, আর উনি সামনে শিখণ্ডী হয়ে দাঁড়িয়ে রয়েছেন। আমার মনে হয় না মন্ত্রী মহাশয়ের চিন্তাধারা এবং স্বপ্ন সুষ্ঠুভাবে অনুসৃত হবে। পশ্চিমবাংলায় স্টেট লেভেল বা অ্যাপেক্স কো-অপারেটিভ হচ্ছে ১৩টি। ১৯৭৭ সালে সমস্ত নির্বাচিত কমিটিগুলিকে ভেঙ্গে দেওয়া হল। গত ১০ বছরের মধ্যে ৩/৪টি সোসাইটিতে ইলেকশন হয়েছে, আর কয়েকটিতে কেস রয়েছে। যেখানে কোর্ট কেস নেই, এই রকম সোসাইটিতে আরও রয়েছে, সেখানে আজ পর্যন্ত ইলেকশন হয়নি। কেন ইলেকশন হয়নি 'সেটা আমরা বুঝতে পারছি না। অসুবিধা কোথায় আছে? আর কোর্ট ইনজাংশনের কথা আমাদের মাননীয় মন্ত্রী গত বছর বাজেটে আমাদের বলেছিলেন। আমি বিনীত ভাবে তাঁকে প্রশ্ন করি, গত ১১ বছরের মধ্যে একটিও কি ইনজাংশন ভ্যাকেট করা যায় নি? এই যদি অবস্থা হয় তাহলে ল ডিপার্টমেন্ট গভর্নমেন্টের রয়েছে কেন? ইচ্ছা থাকলে নিশ্চয় করা যায়। একটা অ্যাপেক্স সোসাইটি আছে, কনফেট, এর কোনও ইলেকটিং ম্যানেজিং কমিটি নেই, থ্রি মেন অ্যাডমিনিস্ট্রেরস বোধ হয় আছে, প্লিজ রেকটিফাই মি ইফ আই অ্যাম রং, এদের দিয়ে পরিচালনা করা হচ্ছে। এই অ্যাডমিনিস্ট্রেটরের মধ্যে ২ জনের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকারের রেজিস্টার্ড অব কো-অপারেটিভ সোসাইটি নুন কেলেঙ্কারী সম্পর্কে এফ. আই. আর. করে মামলা দায়ের করেছেন। স্যার, এটা খুব জরুরি, ইমপর্ট্যান্ট ব্যাপার, একটু শুনুন। দু'জন অ্যাডমিনিস্ট্রেটরের বিরুদ্ধে গভর্নমেন্ট অব ওয়েস্টবেঙ্গল এফ. আই. আর. করে নুন কেলেঙ্কারীর ব্যাপারে মামলা করছেন এবং এই দুজন ভদ্রলোক এখন জামিনে আছেন। আর সব চেয়ে আশ্চর্যের কথা হল এই, এরাই আবার সরকার মনোনীত অ্যাডমিনিস্ট্রেটর হয়ে আছেন। এদের মধ্যে গণ্য মান্য ব্যক্তি আছেন একজন। স্যার, আপনি যদি আমাকে পারমিট করেন তাহলে আমি নাম বলে দিতে পারি। এর মধ্যে হাওড়া কর্পোরেশনের ডেপুটি মেয়রের একজন, আর একজন হলেন সব চেয়ে বৃহৎ দলের নেতা। আমি স্যার, নাম বলছি, আপনি এক্সপাঞ্জ করে দেবেন—শ্রী কার্ত্তিক মজুমদার। পশ্চিমবঙ্গে অ্যাপেক্স হাউসিং ফেডারেশনের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। এর অধীনে অন্ততপক্ষে ১৫০০ প্রাইমারি হাউসিং কো-অপারেটিভ আছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, এই প্রাথমিক সমিতিগুলি অ্যাপেক্স বডি থেকে কোনও কংক্রিট হেল্প পাচ্ছে না, কোনও সাহায্য পাচ্ছে না। লোনের জন্য একটা দরখাস্ত করেছিল, মাননীয় মন্ত্রী এটা জানেন কিনা আমি জানি না। লোন স্যাংশান্ড হতে মিনিমাম এক বছর লাগে, এক বছরের বেশি লাগে। অথচ ম্যানেজিং কমিটিতে লিখিত প্রস্তাব গ্রহণ করা হয়েছে যে, ৬০ ওয়ার্কিং ডেজের মধ্যে সিদ্ধান্ত জানাতে হবে। আর এই লোন শোধ করার ব্যাপারে আমি এর আগের বারেও বলেছিলাম, আবার বলছি যে, এই ফ্ল্যাট বা বাড়ি ডিমর্টগেজ করতে মধ্যবিত্ত মানুষদের কি প্রচণ্ড হাঙ্গামা পোহাতে হচ্ছে সেটা বলার কথা নয়—৪/৫ বছর লেগে যাচ্ছে। they are suffering in the name of giving relief. You are making them suffer. If you are not making them suffer your Department is diong that. খুব আশ্চর্যের কথা যে, ম্যানেজিং কমিটির অনুমতি ছাড়া সরকার মনোনীত এক্জিকিউটিভ অফিসার এই প্রাইমারি সোসাইটিগুলির কাছ থেকে কমপাউণ্ড ইন্টারেস্ট চার্জ করছে, যেটা আমরা মনে করি সম্পূর্ণ বেআইনি। সিম্পল ইন্টারেস্ট নেওয়ার কথা বলেই আমাদের ধারণা। অ্যাপেক্স বডির যে মনোভাব সেই মনোভাব অন্য কোনও প্রাইমারি সোসাইটির কাছে ব্যক্ত

করা হয়নি। অথচ তাদের সেই মনোভাব অন্য প্রাইমারী সোসাইটিগুলির পাবার কথা। সরকারি আইন অনুযায়ী হাউসিং কো-অপারেটিভ-এর কোনও সদস্য অ্যাপেক্স হাউসিং-এর কাছ থেকে লোন নিলে তিনি তার পরিবারের বা অন্য কারও নামে ক্যালকাটা মেট্রোপলিটান এরিয়ার মধ্যে অন্য কোনও ফ্ল্যাট বা বাড়ি নিতে পারবেন না। কিন্তু আমার কাছে এমন নাম আছে যিনি অ্যাপেক্স বডি থেকে লোন নিয়ে ফ্ল্যাট করেছেন, আবার সেই সঙ্গে স্ত্রীর নামে'ও কলকাতায় ফ্ল্যাট করেছেন। এই সম্পর্কে অ্যাপেক্স হাউসিং ফেডারেশনের ডাইরেক্টর মেম্বার শিব রঞ্জন চট্টোপাধ্যায় স্পেসিফিক ইনস্ট্যান্স দিয়ে আপনাকে, আপনার সচিবকে, মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়ে জানিয়েছেন, অথচ আজ পর্যন্ত তার কোনও রিড্রেস হল না।

[6-40 – 6-50 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** তার চিঠি তো আমার কাছে নেই?

**শ্রী হৈমী বসু ঃ** আমি চিঠির কপি আপনাকে দিয়ে দেব এবং নামও দিয়ে দিতে পারি। তবুও স্যার, আমি নাম না করেই বলছি যে পার্কস্ট্রিট হাউসিং সোসাইটি, ১০, লর্ড সিনহা রোড, এখানে এক ভদ্রলোকের ২ হাজার স্কোয়ার ফুটের ফ্ল্যাট আছে এবং তার স্ত্রী ব্রডস্ট্রিটে পদ্মরাগ হাউসিং সোসাইটিতে নিজেকে ইনক্লুড করেছেন এবং ফ্ল্যাট নিয়েছেন। আদালতে একটা ফল্‌স এফিডেবিট আমি মনে করছি করেছেন।

**(ভয়েস ঃ- নাম বলুন।)**

নাম যখন জানতে চাইছেন আমি বলে দিচ্ছ। তার নাম হচ্ছে শ্রী বুদ্ধদেব বসু এবং তার স্ত্রীর নাম মঞ্জুশ্রী বসু। স্যার, গত বছর এই কোঅপারেশন বাজেটের উপর বক্তৃতা করতে গিয়ে আমি এই অ্যাপেক্স হাউসিং-এর ভাইস-চেয়ারম্যান সম্পর্কে অনেকগুলি দুর্নীতির অভিযোগ তুলেছিলাম এবং সেগুলি খুব সিরিয়াস অ্যালিগেশন ছিল, আপনিও অ্যাডমিট করেছিলেন। সেই ভাইস-চেয়ারম্যানের অফিসিয়াল কাজকর্ম খুবই নক্কারজনক বলে আমি ইনস্ট্যান্স দিয়েছিলাম। আপনি আমাকে কথা দিয়েছিলেন যে এনকোয়ারি করবেন এবং জানাবেন কিন্তু আমরা এখনও পর্যন্ত জানতে পারলাম না সেই এনকোয়ারি হয়েছে কিনা। এবং আদৌ আপনি কোনও অ্যাকশন নিয়েছেন কিনা। এর পর আমি তন্তুজের সুতো নিয়ে কয়েকটি কথা বলব। তন্তুজের সুতো নিয়ে সাংঘাতিক ফাটকাবাজি চলছে এবং দরিদ্র তাঁতীরা মার খাচ্ছে। সেখানে মিডল ম্যান যারা তারা মূল মুনাফাটা লুঠে নিয়ে চলে যাচ্ছে এবং সাফার করছে গরিব তাঁতীরা। এই মিডল ম্যান প্রথা যদি বন্ধ করতে না পারেন তাহলে সরকার চালিয়ে লাভ কি? সেখানে মিডল ম্যানদের সরিয়ে দিয়ে ডাইরেক্টলি যদি তাঁতীদের সঙ্গে ডিল করতে পারেন তাহলে হাজার হাজার দরিদ্র তাঁতী বাঁচতে পারে এবং কো-অপারেটিভের যে চিন্তাধারা সেটা বাস্তবায়িত হতে পারে। এর পর আমি যে অভিযোগটি আনছি সেটা রেপসিড তেল সম্পর্কে। রেশনশপে রেপসিড অয়েল যে দামে বিক্রি হচ্ছে আপনার সমবায়িকাতে তার থেকে তা বেশি দামে বিক্রি হচ্ছে। আমি এ সম্পর্কে একটা ইনস্ট্যান্স দিচ্ছি। হাজরা রোডে যে· সমবায়িকা রয়েছে সেখানে গেলে দেখবেন গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল রেপসিড অয়েল যে দামে দিচ্ছে সমবায়িকা তার থেকে বেশি দামে বিক্রি করছে। এটা একটা সাংঘাতিক ব্যাপার। সেইজন্যই আমি বলছিলাম, এ হচ্ছে চিচিংফাঁক, [*] করার বাজেট।

[* Expunged as ordered by the Chair]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চুরি কথাটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** কেন স্যার? চুরি কথাটা তো আনপার্লামেন্টারি নয়। এখানে তো এ সম্পর্কে রুলিং আছে, আপনি সেটা দেখুন। চুরি কথাটা যখন আনপার্লামেন্টারি নয় তখন সেটা বাদ যাবে না।

**ডাঃ হৈমী বসু ঃ** চুরি কথাটা আনপার্লামেন্টারি নয়, চুরি তো পার্লামেন্টারি। আমি তো কারুকে চোর বলছি না, আমি বলছি, চুরি হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চোর, চুরি একই।

**ডাঃ হৈমী বসু ঃ** এবারে স্যার, আমি কয়েকটি ঘটনার কথা আপনার সামনে তুলে ধরছি এবং বলছি যে অ্যাকচুয়ালি what is the State of affairs in your department এটা একটা ইনসপেকশন রির্পোট, ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ ব্যাঙ্কের, ন্যাবার্ডের। Out of 26 overdraft accounts at Heade Office aggregating Rs. 43.98 lakhs as many as 21 accounts had become overdue and sticky due to indiscriminate loaning made to the societies and in the earlier years without observing normal safeguards.

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** সময়টা বলুন।

**ডাঃ হৈমী বসু ঃ** এটা আপনার সময়ের ব্যাপার নয়, এটা আগের কিন্তু ডিপার্টমেন্টটাতো একই। এটা তো কনটিনিউয়াস প্রসেস। এবারে দেখুন, overdrafts guaranteed in a few metropoliton branches of the bank. ওভারড্রাফটগুলি ওরা দিয়েছে সবশুদ্ধ ১১৬.২২ লক্ষ টাকা। লীগ্যাল অ্যাকশন নেওয়া হয়েছে কভারিং ১৮.৩৩ লক্ষ টাকা। আর বাকিটা ভাগের মা গঙ্গা হয়ে পড়ে আছে ৯৭.৮৯ লক্ষ টাকা। এখানে আবার দেখুন, As many as 18 cases of frauds/misappropriation/defalcation aggregating Rs. 29.52 lakhs committed by members of the staff of the bank were reported; there were large unreconcilled differences between the balance of general ledger and those of personal ledgers which were not reconcilled for a long time; in case of Alipurduar Branch of Coochbehar unit of the Bank accounts were not reconcilled over a number of years and large unreconcilled differences between the bank's records and the bankers' statements persisted. আপনার অবগতির জন্য জানাচ্ছি, মিঃ নিয়োগীকে প্যানেলে চেয়ারম্যান করে নং ১ ফ্রড কেস ওরা করে। আর একটা ডিফলকেশনের ব্যাপারে একটা ইনকোয়ারী হয়েছিল এবং এই আলিপুর ব্রাঞ্চে ২০ লক্ষ টাকার ডিফলকেশন হয়েছিল। যার এগেনস্টে এটা হয়েছিল, যেহেতু আমি নাম করতে পারছিনা, যে ব্যক্তি এর জন্য দায়ী তাকে কিছু করা হলনা, উল্টে তাকে প্রমোশন দেওয়া হল। এটা একটা অদ্ভুত ব্যাপার। ২০ লক্ষ টাকা চুরি করার গুণে তার প্রমোশন হয়ে গেল। এবারে ওয়েস্ট বেঙ্গল স্টেট cooperative Bank, year ending on 30th June, 1987. আমার ধারণা যে এটা আপনার ডিপার্টমেন্টের বই। আমি এই বই থেকে রিপোর্টটা তুলে ধরছি। List of pending cases for and against the banks and other contingent liabilities was not avail-

able. Loans and Advances include a sizeable amount of hard, sticky and doubtful debts. Necessary provision has not been made in the accounts in respect of doubtful debts appearing in the accounts of the various branches. reconciliation of various heads of the inter-branch accounts as well as transactions between Head Office and branches and many items involving large amounts remain to be cleared for past several years, and continued to be pending for scrutiny and adjustments. Efforts of these adjustments in different accounts can be as ascertained after proper reconciliation. In a number of branches, balancing of accounts viz. advances, deposit ledgers, suspense accounts, bills, interest recoverable, and payable branch adjustment accounts as well as other liabilities and other assets etc. are in arrears. Provident Fund amounting to Rs. 16,53,084.76 in respect of Coochbehar Unit have not been deposited with the authorities. Suspense accounts amounting to Rs. 58,16,404.49 have been shown at a net credit balance under the head of 'Other liabilities' out of which included in debit balance of Rs. 30.49 appearing in the books of Alipur Duar Branch which denotes difference of balance between General Ledger and subsidiary books of accounts of Alipur Duar Branches. Case have been instituted against the then Branch Manager/Branch Cashiers for alleged defalcation.

[6-50 – 7-00 P.M.]

আমি এই ঘটনাগুলির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আরও একটা ঘটনার কথা আমি তুলে ধরছি, সেটা হচ্ছে এই যে, উদয়নারায়ণপুর থানা উইভারস' কো-অপারেটিভ সোইটির লিমিটেড-এর কাছ থেকে ডেলিগেট গিয়েছে হ্যান্ডলুম উইভারর্স কো-অপারেটিভ সোসাইটি লিমিটেডে, তাদের ওভার ডিউ হচ্ছে ২.৬৫ লক্ষ টাকা। উদয়নারায়ণপুর লার্জ সাইজড এগ্রিকালচারাল সোসাইটি লিমিটেডের ২০ লক্ষ টাকা। উদয়নারায়ণপুর লার্জ সাইজড থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিমিটেডের ১২ লক্ষ টাকা। উদয়নারায়ণপুর কো-অপারেটিভ কোল্ড স্টোরেজ লিমিটেডের ৩০ লক্ষ টাকা। উদয়নারায়ণপুর ট্রান্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড ৪ লক্ষ টাকা। আমি আপনার কাছে দাবি করছি, আপনি এগুলি এনকোয়ারী করুন। এই উদয়নারায়ণপুরে কি ঘটনা ঘটছে, এটা আপনি একটু তদন্ত করে দেখুন। স্যার, হাওড়া ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক লিমিটেড-এর কাছে চিফ একজিকিউটিভ অফিসার, হাওড়া ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক লিমিটেড এর কাছে যে চিঠি লিখেছে তার থেকে আমি উল্লেখ করছি। টু দি ব্রাঞ্চ ম্যানেজার, উদয়নারায়ণপুর ব্রাঞ্চ, স্যার, আপনি এটা একটু নোট করুন, "ডবলু বি. সি. এস. লিমিটেড, observe that the society has incurred annual loss as well it has accumulated losses. The Society is required to exlpain the factors as may be responsible for the sustained losses as also to inform the steps taken and/or contemplated by the society for remidy thereof and the same duly countersigned by the Local Handloom Development Officer is to be submitted

to WBSCB Ltd. It is noted that in case the responsible factors turned out to be irretrievable of the remidial steps and or contemplated appear to be insufficient, in the opinion of the C.B. No. Finance need be continued to the society and in such event in the opinion of the WBSCB Ltd. no reimbursement—credit would be allowed by WBSCB Ltd. to C.B. on its behalf. NABARD observed : As the accounts Society were not audited for the last three years.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ বসু, আপনি কি থেকে পড়ছেন?

**ডাঃ হৈমী বসু ঃ** স্যার, এটা হাওড়ার চিফ একজিকিউটিভ অফিসার, হাওড়া ডিস্ট্রিক্ট কো-অপারেটিভ ব্যাঙ্কের রিপোর্ট। তাঁর রিপোর্ট থেকে আমি পড়ছি। স্যার, আমি নাম করতে পারছি না, তবুও আমি উদয়নারায়ণপুর থানা এল/এস। পি. টিবি এস লিমিটেড-এর রিপোর্টে একজন হোমড়া-চোমড়া ব্যক্তির, যিনি তন্তুজের হর্তা-কর্তা তাঁর সম্বন্ধে বলেছে। স্যার, আইনে এই জিনিস হতে পারে না। যারা ডিফলকেশন করেছে বা ঋণ শোধ করে নি, যারা তিন বছর ধরে কোনও অডিট করে নি, অ্যাকাউন্টস দেন নি তাদের রিপ্রেজেনটিটিভ কি করে ওখানে যায়? কি করে গভর্নমেন্ট নমিনি হয়? স্যার, ডিফলকেটররা মেম্বার হতে পারে না। এই চিঠির বাকি অংশটা পড়ছি, ইট উড therefore, appear that NABARD has not sanctioned credit limit to the societies under his Branch to the extent as noted below :

1. Gaza Purba Para TSS. Ltd. 2. Harali Dk. Para TSS Ltd. 3. Harali Uttar Para TSS. Ltd. 4. Harish H/L Cooperative Dev. Mkt. Society Ltd. 5. Udaynarayanpur. Thana L/S. P. TSS. Ltd. ......... 2,65,000/- উপরিউক্ত সোসাইটিগুলিকে যাতে গ্রান্ট না দেওয়া হয় তারজন্য সুপারিশ করা হয়েছে। সর্বশেষ আমার একটা নিবেদন আছে, স্টেট গভর্নমেন্ট কিছু কিছু কো-অপারেটিভকে অ্যাড-হক পেমেন্ট করে দিয়েছে গত ৩ বছরে ৫০ টাকা করে। কিছু কিছু কো-অপারেটিভ সোসাইটির ওয়ার্কাররা সেই বেনিফিট পাচ্ছে না। এই ব্যাপারটি একটু দেখবেন যাতে ঐ সমস্ত কো-অপারেটিভ সোসাইটির ওয়ার্কাররা, কর্মচারিরা সমভাবে এই আর্থিক অনুদান পান। এই ক'টি কথা বলে এই বাজেটের ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সমবায় মন্ত্রী সমবায় বিভাগের যে বরাদ্দ এখানে মঞ্জুরির জন্য পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে হাউসে বলতে চাই। মাননীয় বিরোধী পক্ষের সদস্যের বক্তৃতা শুনে মনে হল সমবায় সম্পর্কে ওঁর গভীর জ্ঞান, কেননা ওভারডিউ আর ডিফলকেশন এটা উনি ভাল বোঝেন দেখতে পাচ্ছি। আজকে ক্রেডিট সেক্টরে সারা পশ্চিমবাংলা বললে হবে না, গোটা দেশ ওভারডিউ হয়ে রয়েছে। কারণ, সাধারণ মানুষ বিশেষ করে কৃষক তাদের ফসলের দাম প্রডাকশন কস্টের থেকে কম হওয়ার জন্য ঋণ সব সময়ে পরিশোধ করতে পারে না। ফলে তারা দিনের পর দিন ঋণভারে জর্জরিজ হয়ে যাচ্ছে। এটা মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের দ্বারা পরিচালিত যে কেন্দ্রীয় সরকার তাদের যে অর্থনৈতিক নীতি তারই জন্য এই বিষময় পরিণতি। অতএব ওভারডিউ হবে। কিন্তু দুঃখের বিষয়, এতবড় একটা দল যারা

কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন তাঁদেরই দল রাজ্য বিধানসভায় এমন একজনকে নিরুপণ করলেন যিনি ওভারডিউ এবং ডিফলকেশনের পার্থক্য বোঝেন না। তবে একথা ঠিক—উদয় নারায়নপুর সোসাইটি এবং আরও যেসব সোসাইটির কথা বললেন ওভারডিউ হবে, অস্বীকার করার উপায় নেই, তবে ওভারডিউ মানে ডিফলকেশন নয়। উনি এই বাজেট নিয়ে অনেক কথা বললেন কিন্তু কি হওয়া উচিত ছিল আর কি হয়নি এটা কিন্তু উনি বলেননি। ওনার বক্তৃতায় জানতে পারলাম না। আমি সব সময় আশা করি, আমরা যে কাজকর্ম করছি, বিরোধী দল সমালোচনা করবেন। ভুল-ত্রুটি হলে ধরে দেবেন, আমরা সেগুলি সংশোধন করব। কিন্তু উনি অনেকগুলি ফালতু কথা বললেন। যেমন কনফেডের কথা বললেন যে ১১ বছর ধরে ইলেকশন হয়নি। আমি বলছি উনি কিছুই জানেন না, নিজেরা পাপ করে অপরের ঘাড়ে চাপাচ্ছেন। ৩ বছর আগে ইলেকশন হয়েছিল, সেই ইলেকশনে কমিটির মেম্বারদের বিরুদ্ধে ওদের পার্টির লোক মামলা করে ইনজাংশন দিয়ে দিয়েছে। আর উনি এখানে বলছেন ১১ বছর ধরে ইলেকশন হয়নি। এর কী জবাব দেব?

[7-00 – 7-10 P.M.]

বলতে হলে সবটা জেনে এসে বলুন, কারণ এটা বিধানসভা—ময়দান নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় বিভাগে আমাদের যা অগ্রগতি সেটা খুবই লক্ষণীয়। তবে এক্ষেত্রে আরও অগ্রগতি যে দরকার সে বিষয়ে সন্দেহ নেই। কারণ দেশের সাধারণ মানুষ—কৃষক সম্প্রদায়, নিম্ন-মধ্যবিত্তশ্রেণী দিনের পর দিন মূল্যবৃদ্ধির কারণে যেভাবে দুর্বল হয়ে যাচ্ছে তারজন্য আরও বেশি এক্ষেত্রে এগিয়ে যাওয়া দরকার। তবে যতটুকু এগোতে পেরেছি সেটাও কম নয়। ইতিমধ্যে কৃষি ঋণ দান সেক্টরে আমরা ২৮,০০০ মেম্বার করতে পেরেছি। ওঁদের আমলে এক্ষেত্রে ফ্যামিলি মেম্বারশিপ ছিল, কিন্তু এখন আর সেই ফ্যামিলি মেম্বারশিপ নেই। এই ২৮ লক্ষ মেম্বারশিপ যা আমরা করেছি তার ৭৫ পারসেন্ট আমরা উইকার সেকশন এবং প্রান্তিক চাষীদের থেকে করেছি। এঁরা জোতদার মহাজনদের মেম্বার করতেন যারা হাজার হাজার টাকা ডিফলকেশন করে বসে আছে এবং সেই জন্যই ওভার ডিউর কথা ওদের আর মনে আসে না। আর ইউনিভারসাল মেম্বারশিপ—এটা তো ওঁরা কল্পনাও করতে পারেন নি। অবশ্য টাটা-বিড়লাদের স্বার্থ যাঁরা দেখে থাকেন তাঁদের মাথায় এটা আসবে না। এই ইউনিভারসাল মেম্বারশিপ ইতিমধ্যে আমরা ৮ লক্ষ করেছি এবং আগামী দিনে আরও মেম্বার করব—আমাদের এইরকমই প্রগ্রাম আছে। ক্রেডিট সেক্টরে যেসব কৃষক ঋণ নেন তাঁদের ঋণ দেওয়া হচ্ছে। সেক্ষেত্রে আমাদের এগ্রিকালচারাল ক্রেডিটে টোটাল ইনভেস্টমেন্ট হচ্ছে ৯১.৯২ কোটি, ধরুন প্রায় ৫২ কোটি টাকা এবং ঐ টাকার মধ্যে ৪৩.৪৪ কোটি টাকা দেওয়া হয়েছে শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস উইকার সেকশনকে, মার্জিনাল উইকার সেকশনকে দেওয়া হয়েছে ৪২ কোটি ২৮ লক্ষ টাকা। আজকে এই যে ইনভেস্টমেন্ট—এটা ওঁরা ভাবতে পারেন? সেইজন্যই ওঁরা উল্টো দিকে চলে যাচ্ছেন। আমরা শুধু ইনভেস্টই করিনি, টাকা আদায় করছি। চাষীরা যাতে ঋণ পরিশোধ করতে পারেন, তাঁদের বোঝাটা যাতে হাল্কা করা যায় সেই চেষ্টা আমরা করছি। আজকে কেন্দ্রের যে বিরূপতা, বঞ্চনা—সেটা পশ্চিমবঙ্গে আমরা হাড়ে হাড়ে বুঝতে পারছি, সমস্ত অকংগ্রেসি রাজ্যগুলিও সেটা টের পাচ্ছে। তবে পশ্চিমবঙ্গের বামপন্থী সরকার-কে তাঁরা ভাতে মারবার চেষ্টা করছেন। আজকে আমরা চাষীদের

ঋণের ইন্টারেস্ট-এর ক্ষেত্রে সাবসিডি দিচ্ছি, কিন্তু ওঁরা যে কো-অপারেটিভ চালিয়ে গেছেন ১৯৭৭ সাল পর্যন্ত, সেখানে তাঁরা সাবসিডির কথা জানতেনই না। কৃষকদের যে ঋণের ইন্টারেস্টের ক্ষেত্রে সাবসিডি দেওয়া যায়, মকুব করা যায় সেটা ওঁরা জানতেন না। কিন্তু আমরা ইন্টারেস্ট সাবসিডি দিচ্ছি, লং টার্ম ইন্টারেস্ট সাবসিডি দিচ্ছি। আজকে তাঁরা যদি ইন্টারেস্টটা সময়মতো দিয়ে দেন; সেটা শুধু এগ্রিকালচারাল সেক্টরেই নয়, কুটির শিল্পক্ষেত্রে যাঁরা লোন নিয়েছেন তাঁরাও যদি ইন্টারেস্টটা সময়ে দিয়ে দেন, সে ক্ষেত্রে তাঁদের সাবসিডিটি সরকার থেকে দিয়ে দেওয়া হয়। অর্থাৎ ইণ্ডাস্ট্রিয়াল সেক্টরে ইনস্টলমেন্টটা সময়ে দিলে তাঁদেরকেও এই সাবসিডি দেওয়া হচ্ছে। ১৯৮৭ সালের ভয়ঙ্কর বন্যায় পশ্চিমবঙ্গকে বিধ্বস্ত করে দিয়েছিল। সেই বিদ্ধস্ত বন্যার পর যখন মানুষ সম্পূর্ণ পুনর্বাসনের জন্য হাহাকার করছে, সেই সময় আমরা ১৯৮১ সালে সমস্ত ইন্টারেস্ট মকুব করে দিয়েছিলাম। যারা প্রিন্সিপ্যালটা শোধ করতে পারবে, তাদের ইন্টারেস্ট মকুব করে দিয়েছিলাম, তাতে আমরা ৩১ কোটি টাকা ইন্টারেস্ট মকুব করে দিয়েছিলাম। এটা কোনওদিন ওরা ভাবতে পারেন, গরিবদের জন্য এই সব কাজ ওরা কোনওদিন করেছেন? এখন আমরা যেটা করেছি, যারা ঋণ নিচ্ছেন, আগে সেকেণ্ড ক্রপে দেওয়া হত, এখন প্রিন্সিপ্যাল ক্রপে দেওয়া হচ্ছে। যারা নেবেন, ঠিক সময়ে দিলে তাদের আট টাকা, শতকরা ১২ টাকা সুদের মধ্যে আট টাকা তাকে দিতে হবে, চার টাকা সুদ রেহাই করে দেওয়া হবে। যার ফলে কালেকশন ভাল হয়েছে, চাষীদের সুবিধা হচ্ছে। তবে এই ক্ষেত্রে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে সুদটা এবং আসলটা যারা লোনি মেম্বার, তাদের শোধ করতে হয় এক সঙ্গে। কিন্তু পরে ইন্টারেস্ট সাবসিডির টাকা রিইমবার্স করা হয়। অর্থাৎ বছরে তাদের নামে সেটা জমা করে দেওয়া হয়। কিন্তু আদায়টা দিতে হয়, এটা খুব অসুবিধা। এটা যদি গোড়া থেকে লোনি মেম্বার যখন রিপেমেন্ট করে, তখন যদি এই আট টাকা তাকে ডিডাক্ট করে দেওয়া হয় তাহলে অনেকেই পরিশোধ করতে উৎসাহিত হবে এবং তাদের চাপটা একটু কম পড়বে। সেই ক্ষেত্রে যেটা করতে হবে, সেটা হচ্ছে আমাদের সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, যারা লোনটা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের এজেন্সি হয়ে দেন, এই ইন্টারেস্টের টাকাটা দায়িত্ব তারা নেবেন, তারা গভর্নমেন্টের কাছ থেকে পেমেন্ট নেবেন, এই দায়িত্ব তাদের হাতে দেওয়া উচিত, অর্থাৎ তারা অপেক্ষাকৃত তুলনামূলক ভাবে প্রাইমারির থেকে ভাল, সেই জন্য তারা এটা বহন করতে পারবেন এবং এর ফলে কালেকশন ভাল হবে এবং যারা লোনি কৃষি মেম্বার তাদের একটু সুবিধা হবে, এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাইছি। আর আমাদের অন্যান্য সেক্টার আছে, যেমন লং টার্ম, দীর্ঘ মেয়াদী, দীর্ঘ মেয়াদীতে আমাদের আগে থেকে সাবসিডি চালু আছে, কয়েক বছর ধরে আমরা সাবসিডি দিয়ে আসছি। আপনারা জানেন ১৯৮৪-৮৫ সালে ৬৫ লক্ষ টাকা, ১৯৮৫-৮৬ সালে ৭৫ লক্ষ টাকা, আর ১৯৮৬-৮৭ সালে ৬২ লক্ষ টাকা, ১৯৮৮ সালে ৭৪ লক্ষ ২৫ হাজার টাকা আমরা সাবসিডি সেখানে দিয়েছি। আর শর্ট টার্মে তো আমরা অনেক বেশি দিচ্ছি, তাদের যে শেয়ার আমরা দিচ্ছি, গভর্নমেন্ট যদি শেয়ার না দেয় তাহলে তারা নিজেরা ফাংশান করতে পারবে না, নিজেদের তাদের শেয়ার থাকলে, তাদের শেয়ারের টাকা থাকলে, তারা নিজেরা কিছুটা মূলধন পাবেন, যার ফলে তারা ভাল ভাবে কাজ করতে পারবে। যেখানে ১৫৮ সালে লংটার্ম ক্রেডিট চালু হয়েছে আমাদের রাজ্যে, আর ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত গভর্নমেন্ট শেয়ার দিয়েছিলেন ৫৫ লক্ষ টাকা। আমাদের দেশের যতগুলো প্রাইমারী

ল্যাণ্ড ডেভলপমেন্ট ব্যাঙ্ক আছে, আমাদের প্রত্যেক জেলায়, কোন কোন জেলায় দু তিনটে করে আছে, মাত্র ৫৫ লক্ষ টাকা দিয়েছিলেন ১৯৫৮ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আর আমরা ১৯৭৮ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত দিয়েছি এক কোটি ৫৫ লক্ষ টাকা। কো-অপারেটিভকে যদি চালাতে হয়, সত্যিকারের মানুষের যদি একটা হেল্পিং ইনস্টিটিউট হিসাবে দাঁড় করাতে হয়, তাহলে তাকে সেই মতো সামর্থ দিতে হবে এবং গভর্ণমেন্ট যদি সেই ব্যবস্থা না করে তাহলে তো ঠিক মতো ফাংশান করতে পারবে না। তাই ওরা যখন চালিয়েছেন তখন ছিল শুধু সাইনবোর্ড, আর এখন তারা সেখানে অ্যাকটিভলি কাজ করছে, সত্যিকারের একটা হেল্পিং ইনস্টিটিউশন হিসাবে তারা কাজ করতে পারছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বিরোধী সদস্যরা অশ্রু বিতরণ করলেন যে তাঁতশিল্পীরা যারা তাঁতী, তাদের সুতো নিয়ে তন্তুজ না কি কী গোলমাল করছে। মহা মুশকিলের ব্যাপার, আমি জানিনা ওঁকে কে শিখিয়ে দিয়েছে, তারা ঠিক কথাটা কেন শেখান নি বুঝতে পারছি না। সুতো তো মিল্ থেকে কিনতে হয়, তন্তুজ তো সুতো তৈরি করে না। আর সুতোর ক্রাইসিস আমাদের কখনও হয়নি। আর ক্রাইসিস হচ্ছে এই জন্য কেন্দ্রীয় সরকার আমাদের দেশের যে শিল্পটা নষ্ট হয়ে যাচ্ছে, তাকে নষ্ট করে বৈদেশিক বাণিজ্য বাড়াবার জন্য তুলো এবং সুতো বিদেশে রপ্তানি করছে, আমাদের স্বাধীনতা পাবার পর এই প্রথম এটা হচ্ছে, এই জিনিস আগে কখনও হয়নি। আপনাদের সরকার এই তাঁতীদের মেরে, তাঁতীদের ধংস করে রাস্তায় পাঠিয়ে দিয়ে সুতো এবং তুলো বিদেশে রপ্তানি করছে।

[7-10 – 7-20 P.M.]

যার জন্য সুতোর দাম এত বেড়ে গিয়েছে। সেই কারণে তাঁতীরা ধংসের দিকে চলেছে। আমাদের বামফ্রন্ট সরকার যদি না থাকত তাহলে সর্বনাশ হয়ে যেত তাঁতীদের এই সুতোর দাম বাড়ার জন্য। আমাদের এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে সীমিত অর্থ থাকা সত্ত্বেও তাঁত শিল্পীদের বাঁচানোর জন্য, ভারত সরকার অর্থাৎ রাজীব গান্ধি সরকারের আক্রমণ থেকে তাঁতীদের বাঁচাবার জন্য আমাদের সরকার মার্চ মাসে ৭৫ লক্ষ টাকার সুতো তাদের কিনে দিয়েছে। বাজারে যে সুতোর দাম তার থেকে ৭৫ লক্ষ টাকা সাবসিডি দিয়ে কম দামে তাঁতীদের সুতো সরবরাহ করেছে তাদের উৎপাদন বজায় রাখবার জন্য, তাদের কাজে যোগান দেবার জন্য। অতএব সুতোর জন্য যে কাঁদুনী আপনারা গাইলেন সেটা ঠিক নয়। কই একবারও তো বললেন না যে কেন সুতোর দাম এত বেড়েছে? আপনাদের দরদ গরিবদের জন্য যে কতটা সেটা আমরা জানি। আমাদের রাজ্যে ২ লক্ষ ৬৬ হাজার তাঁত শিল্পী আছে এবং তার থেকে ১০ থেকে ১১ লক্ষ লোক জিবীকা নির্বাহ করে। তাদের জন্য আপনারা কি ব্যবস্থা করেছেন? তাদের জন্য আপনারা ১৯৭৭ সালে ১৬ লক্ষ টাকা এফেক্স হ্যাণ্ডলুমের জন্য মূলধন দিয়েছেন। তাতে করে ২ লক্ষ ৬৬ লক্ষ তাঁত শিল্পী সমেত প্রায় ১১ লক্ষ লোকের জিবীকা নির্বাহ করা যায় না। আর এই বামপন্থী সরকার এই পর্যন্ত ৫ কোটি টাকা শেয়ার দিয়েছে। ভারতবর্ষের অন্যান্য কোনও রাজ্য এই সাহায্য দেয় নি এবং আপনাদের আমলে সেই সরকার এটা করেনি। আপনাদের আমলে ১৯ লক্ষ টাকার বেশি অনুমোদন করতে পারেন নি আর এখন সেটা অনুমোদন হচ্ছে ২৬ কোটি টাকা আমাদের পশ্চিমবাংলার রাজ্যের জন্য। আপনাদের গরিব দরদীর স্বরূপ এতেই বোঝা যায়। আপনারা দূর্নীতির কথা

*বলেন, খুব দুর্ভাগ্যের বিষয়। এই জন্য বলে কানার খোঁড়া পা-টা গর্তে পড়ে, এটা আপনাদের ক্ষেত্রে প্রযোজ্য। হাওড়র সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর যিনি চেয়ারম্যান তিনি আপনাদের* অতি ঘনিষ্ঠ লোক, তিনি বাগনানে একটা ব্যাঙ্ক করেছেন, বাগনান কো-অপারেটিভ ব্যাঙ্ক। তিনি কতকগুলি ব্যাঙ্ক করে ডিপোজিট কালেকশন করলেন এজেন্ট দ্বারা। ডিপোজিট কালেকশন করে সেই ব্যাঙ্ক গুলি তিনি তুলে দিলেন, লক্ষ লক্ষ টাকা কালেকশন করে ব্যাঙ্কগুলি তিনি তুলে দিলেন।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

স্যার, আমাকে একটু সময় দিন, আমি আমার বক্তব্য শেষ করছি। এই ব্যাঙ্কে ডিপোজিটার যারা তারা টাকা ফেরত নিতে আসে, ততক্ষণে ব্যাঙ্কে লালবাতি জ্বলে গেছে। এই ভাবে সে লক্ষ লক্ষ টাকা আত্মসাত করেছে। তার এগেনেস্টে পুলিশ কেস হয়েছে, চিট কেসে পুলিশ তাকে অ্যারেস্ট করেছে। শুধু তাই নয় এখানে থামলেই হবে না, তিনি আবার সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যান আমাদের এখানে বন্যা হয়েছে, খরা হয়েছে, দেশের লোক বারে বারে দুর্ভোগে পড়েছে সেই সময় আমাদের যেটা সরকার ২৭২ কোটি টাকা সেই জায়গায় আপনারা দিয়েছেন ২০৮ কোটি টাকা। আপনারা আবার বড় বড় কথা বলেন, আপনাদের প্রধানমন্ত্রী আবার এখানে এসে বড় বড় কথা বলে যান। যাই হোক সেই লোন আপনারা ১০ বছরে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক ১০ লক্ষ টাকা আদায় করতে পারেনি কিন্তু সেই চেয়ারম্যান যিনি ওই চিট কেসে ধরা পড়েছেন তিনি ৮৭ লক্ষ টাকা আপনাদের স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা দিয়েছেন। কেন? স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ইলেকশন হবে তাতে ওঁকে ভাইস-চেয়ারম্যান করা হবে। সেই জন্য তিনি ডিপোজিটরের টাকা মেরে, ব্যাঙ্কের যে ডিপোজিট তার টাকা মেরে ৮৭ লক্ষ টাকা জমা দিয়েছেন। এই ব্যাঙ্ক লিকুইডেশনে যাবে। সেই জন্য আমি সমব্যায় মন্ত্রীকে অনুরোধ করব, অফিসারদের অনুরোধ করব তাঁরা যেন এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ramjan Ali :** Mr. Deputy Speaker, Sir. I support the budget, Demand No. 57, and I like to submit something in the light of the budget speech. the hon'ble opposition member failed to appreciate the very bright side of this budget. He should have appreciated this Government as it has launched the cooperative movement in the state for the first time. In the past, during the Congress regime there was no such movement at the grass-root level. The cooperative movement launched by the Left Front Government has become a mass movement. The incentive is being offered by this Government in the form of subsidy to the small and marginal farmers. The weeker section of the society the bargadars, the patta holders are being included in the primary Agricultural Credit Society and they are getting financial help for agricultural activities. The Society is playing a vital role in the development of agriculture. This should have been appreciated. Morever, you will find that the West Bengal Cooperative Societies Act, 1983 and the West Bengal Cooperative Societies Rule, 1987 have come into effect

from first of August, 1987. Some changes have been brought in the constitution of the bodies and also in the registration council and service council. All these have been introduced during the regime of the Left Front Government which were not introduced in the regime of the Congress. The hon'ble opposition member while opposing the budget told that nothing profitable had been achieved because of the cooperative movement launched by the Government. But this is not the fact, this is not true. The LDB has advanced Rs. 10.53 crores as a long term credit as against the previous years figure of Rs. 8.46 crores. That is the positive side. This should have been appreciated. Now the main thing is that history speaks itslef. If you take the instance of Japan you will see that after its total destruction during the second world war, it could stand on its own legs because of the cooperative movement. They have progressed in all spheres of life. And today Japan is now Competing with developed countries in the international market. So like Japan our State Government wants to spread this movement as a mass movement. Unfortunately, that is not being done. The main problem is that some people are still carrying on their activities in certain spheres of cooperative movement who are the men of the vestad interests. They are protecting their interests and they could not be removed due to the interference by the courts. Many cases are pending in the courts. But despite all barriers, this Government is progressing and if chance is available then the time will come when the influence of the vested interests will be wiped out the larger section of the people will be benefited. I like to point out that the essential commodities which has been distributed through the fair price shop benefited the people. Some times when the supply of such commodities interrupted, some business-men tried to profit through their business to earn more money. The present Government has taken steps and arrested many profiteers and hoarders. These should have been appreciated. Moreover I would like to draw the attention of the present problem that the Central Government subsidiary rationing has not been functioning in a proper way. So the people are affected in this regards. Mr. Deputy Speaker Sir, I support the Budget Demand No. 57, and opposed all the cut motions.

[7-20 – 7-30 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোঅপরেটিভ বাজেটের উপর যে সময় ধার্য ছিল তাতে ৭.৩০ মিঃ শেষ হচ্ছে। এখন দেখা যাচ্ছে আরও কিছু সময় প্রয়োজন। আমি মাননীয় সদস্যদের অনুমতি নিয়ে আরও ১৫ মিঃ সময় বাড়িয়ে দিতে চাইছি। আশা করি মাননীয় সদস্যরা সম্মত হবেন।

**(সমস্ত সদস্যদের সম্মতি দেওয়ার পর)**

সময় আরও ১৫ মিঃ বাড়লো।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ডাঃ বোস যা বলেছেন তার জবাব দিচ্ছি কারণ সত্যি যদি এগুলো হয়ে থাকে তাহলে আমি মনে করি খুব অন্যায় হয়েছে। কিন্তু এটা যদি বিয়ণ্ড মাই কন্ট্রোল হয় তাহলে এই হাউসে সেটার বিবেচনা দরকার আছে। উনি যে টাকাগুলির কথা বলেছেন স্টেট কোঅপারেটিভ ব্যাঙ্কের বিষয়ে, এই নিয়ে আমরা দুবার এনকোয়ারী করেছিলাম। লাস্ট এনকোয়ারী পি. এন. মুখার্জি করেছিলেন এবং তিনি একটা জিনিষ জানাবার চেষ্টা করেছিলেন। এই যে টাকাটার কথা বলা হয়েছে সেগুলো ওঁনাদের আমলেরই ব্যাপার। উনি যদি ডেট বলে দেন তাহলে ভালো হয় আটক করার ক্ষেত্রে। আমি প্রথমবার এই ব্যাপারে চেষ্টা করেও পারিনি, এখন দ্বিতীয়বার এসেছি। আপনাদের শুনতে হবে—যে ভদ্রলোকটির কথা বলেছেন উনি তাঁদের লোক বলেই পরিচিত। আমি নাম করতে চাই না। তিনি নানারকমভাবে চেষ্টা করেছিলেন যাতে আমাদের কৃপা পান। বলতে লজ্জা হয় উনি যেরকম কথা বলেছিলেন যারজন্য তাঁকে আমি বাড়ি থেকে বার করে দিয়েছিলাম, আমি নাম বলব না, নাম জেনে নেবেন। তখনকার দিনে ব্যাঙ্কের চেয়ারম্যান বলতে পারেন। পরে হাইকোর্টে মকদ্দমা হল, সেই মকদ্দমা এখন চলছে। আর বিরোধী সদস্যরা বলছেন এখানে ল ডিপার্টমেন্ট তাহলে কি করছে? ওই মামলা এখন সুপ্রিম কোর্টে এবং সুপ্রিম কোর্টে আজ ৪ বছর ধরে ওই মামলা আছে। রিজার্ভব্যাঙ্কের লোককে ওনারশিপ ম্যানেজিং কমিটিতে করে দিয়েছে। তার আগে হাইকোর্টের জাজ ২ জন ছিলেন। গভর্নমন্টের কোনও সময়ে একটা স্কোপ হচ্ছে না যে ওটাকে আমি ব্যবহার করতে পারি। তার কারণ আই অ্যাম আণ্ডার the control of the High Court and lastly under the Supreme Court. এখন তার অবস্থা হয়ে আছে শুনে রাখুন রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া থেকে ন্যাবার্ড এবং অন্য ৩/৪ জনকে দেওয়া হয়েছে, সেই সঙ্গে আমাদের একজন অ্যাসিস্ট করবার জন্য লোক আছে। কিন্তু ফুল কন্ট্রোলএ ৫ জনের বডি আছে, এর আগেও একটা আছে—হাই কোর্টের জাজ একজন আছেন। থার্ড আর একজন হাইকোর্টের জাজ ছিলেন, তিনি ইলেকশন করবেন, এই অবস্থায় আছে। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক সম্বন্ধে গভর্নমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল অসহায়, চোখের সামনে দেখছি টাকা নিয়ে চলে গেছে বলার ক্ষমতা নেই। কারণ, আমার হাতে ক্ষমতা নেই। সুপ্রীম কোর্ট অর্ডার দিয়েছে হাই কোর্ট যা করবে তাই। কাজেই অবস্থা বুঝে দেখবার চেষ্টা করবেন। যেহেতু আমরা কিছু করতে পারি না আজকে যে ফিগারের কথা বলেছেন সত্যই যখন আমাদের হাতে ফিগারটা আসবে তখন পরিপূর্ণ ভাবে আপনাকে দেখিয়ে দেব কে কত দোষী এবং আপনাদের কোন কোন লোক আছে জানতে পারবেন। এখন আমি এই বিষয়ে বলতে পারছি না। লেটেস্ট পজিশন হচ্ছে আমাদের একজন মিঃ চক্রবর্তী জাজ ছিলেন, তাঁকে দেওয়া হয়েছিল, তিনি বললেন সুপ্রীম কোর্ট, আমি পারব না, আমাদের অব্যাহতি দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মণ্ডল, ম্যাটারটা কি সাব-জুডিস আছে যেটা ডিসকাশনে আছে?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** ইট ইজ নট এ sub-judice case It is a citing of a fact. আপাতত অমিতাভ দত্ত জাজ যিনি ছিলেন তাঁকে পাওয়ার দেওয়া হয়েছিল, তিনি

রিফিউজ করেছেন। এখন এই অবস্থায় আছে। আমাদের গভর্নমেন্টের করণীয় কিছু নেই, কারণ, গভর্ণমেন্ট কিছু করতে পারবে না, ঐ ৫ জন করবেন সুপ্রীম কোর্ট যাঁদের বলে দিয়েছে, আমাদের হাতে ক্ষমতা নেই। ইনস্পেকশন অ্যাণ্ড আদার থিং রেডি করে রেখে দিয়েছি। গ্রুপ সম্বন্ধে আপনি বলেছেন, আমার বন্ধু পান্না বাবু উত্তর দিয়েছেন, আমি আরও বলছি আপনাকে ফ্রম আওয়ার গভর্নমেন্ট সাইড আমি নিশ্চয়ই স্যাটিসফাই করব, আমি দেখব হোয়াট ইজ দি থিং? কারণ দু'রকম হতে পারে, সেজন্য আমি নিশ্চয়ই এনকোয়ারী ইনস্পেকশন করাব টু নো অ্যাকচুয়্যালি দি স্টেট অব থিং, এটা আপনাদের কাছে কথা দিচ্ছি। আপনাদের কাছে বলছি আই অ্যাম নট স্যাক্রোস্যাঙ্কট। ২২ হাজার সোসাইটি আছে, একেবারে স্বর্গ রাজ্য তৈরি করেছি এটা আমি বলছি না, কিছু ডিফেক্ট আছে. কিন্তু মেজর ডিফেক্ট আছে কিনা এটা আপনাদের দেখতে হবে। আমার মনে হয় মেজর ডিফেক্ট যতদূর সম্ভব আপনারা পারবেন না দেখাতে, যদি কোনও দিন পারেন আমাকে বলবেন, আমি অ্যাসেম্বলিতে বলব যে হ্যাঁ, এগুলি দোষ হয়েছে এই আণ্ডারটেকিং দিচ্ছি অ্যাজ এ মিনিস্টার অব কো-অপারেশন। মাইনর ডিফেক্ট থাকবে, ২২ হাজার সোসাইটি আছে, সব সঠিক ভাবে কন্ট্রোল করা এটা আমি বলতে পারব না, বলা উচিত নয়। হাউসিং সম্বন্ধে যেটা বলেছেন সে সম্বন্ধে বলছি হাউসিং এর মতো জোচ্চুরির ব্যাপার বিশেষ করে কলকাতার হাউসিং-এর মতো জোচ্চুরির ব্যাপার আর কিছু নেই। আমি কারোর নাম করছি না, কলকাতার হাউসিং-এর সত্যই খুব খারাপ অবস্থা যার জন্য নতুন আইন যেটা করেছি আপনি পড়ে দেখবেন তাতে একটা চ্যাপ্টার কিভাবে তৈরি করেছি যাতে ঐ ফ্রডগুলি না হয়।

[7-30 – 7-37 P.M.]

এবং নতুন যে আইন পাশ করেছি সে আইনে কয়েকটি নতুন জিনিস পর্যবসিত করেছি এবং সেটা ১৯৮৭ সালের ১লা আগস্ট থেকে চালু হয়েছে। আমরা একটা রেজিস্ট্রেশন কাউন্সিল করেছি, ইলেকশন যাতে ঠিকভাবে হয় তারজন্য একটা ইলেকশন কমিশন করে দিয়েছি এবং বিধান করেছি সেই কমিশনে হাই কোর্টের জজ থাকবেন। আমরা সার্ভিস কমিশন করে দিয়েছি। ভারতবর্ষের মধ্যে একমাত্র ইউ. পিতে কমিশন রয়েছে, ভারতবর্ষের আর কোনও রাজ্যে এ জিনিস হয়নি। আমাদের চিন্তাধারা অন্যরকম। আপনারা এতদিন ধরে যে জিনিস দেখে এসেছেন আমাদের কো-অপারেটিভ কিন্তু সেরকম নয়। আমরা যদি গ্রাস ওয়ার্ক ভালভাবে করতে পারি, যদি SCVS এবং SPACS কে ঠিক করতে পারি তবে পশ্চিমবাংলায় একদিন ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভাল কো-অপারেটিভ ডিপার্টমেন্ট হবে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কো-অপারেটিভ-এর কথা এখানে বলা হয়েছে। আমরা নিচের দিক থেকে চেষ্টা করছি। ঐ যে ২২.৫ হাজার কো-অপারেটিভ সোসাইটি রয়েছে তাদের আমরা ভাল করার চেষ্টা করছি। দুর্নীতির সম্বন্ধে আমি একথা বলব না যে আমরা ১০০ পারসেন্ট দুর্নীতিমুক্ত হয়েছি। ২২.৫ হাজার সোসাইটির মধ্যে দু-চারটি দুর্নীতিগ্রস্ত থাকবে না এ বলার গ্যারান্টি আমি দিতে পারব না। আমরা অনেক জিনিস বাড়িয়েছি, তবে সবটা করতে পারিনি—কিছু সময় লাগবে। আমি এ ব্যাপারে সকল সদস্যদের কাছ থেকে সহযোগিতা চাই। আশা করি আপনারা সকলে এ ব্যাপারে কো-অপারেটিভ করবেন। নিচের তলা যদি ঠিক না থাকে তাহলে সেন্ট্রাল অ্যাপেক্স ইত্যাদি কোনও কিছুই করা যাবে না। আমি চেষ্টা

করছি, কিন্তু ফিনান্স ডিপার্টমেন্ট এখনও ক্লিয়ারেন্স আমাদের দেয়নি। তিনটা হলে এখন যে ৫২ কোটি টাকা ইনভেস্টমেন্ট রয়েছে সেটা ১০০ কোটি টাকা হবে। আমরা অডিট এবং অ্যাডমিনিস্ট্রেশনকে পৃথক করেছি। আমরা মেজর ডিফেক্টস এবং মাইনর ডিফেক্টস যেগুলো রয়েছে সেগুলো লক্ষ্য করেছি এবং দূর করার চেষ্টা করছি। আমি কো-অপারেটিভ মিনিস্টার হিসাবে আপনাদের সকলের সহযোগিতা চাচ্ছি। আপনাদের যা বলার আছে বলবেন, আমি সাহায্য করার চেষ্টা করব। আমি সমস্ত কাট-মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

## Demand No. 57

**Mr. Deputy Speaker :** Now I put all the Cut Motions to vote.

The motion moved by Shri A.K.M. Hassan Uzzaman that the amount of Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions moved by Shri A.K.M. Hassan Uzzaman, Shri Ram Pyare Ram, Shri Apurbalal Majumder and Shri Subrata Mukherjee that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Bhakti Bhusan Mandal that a sum of Rs. 58,54,46,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : "2425—Cooperation, 4425—Capital Outlay on Cooperation and 6425—Loans for Cooperation". (This is inclusive of a total sum of Rs. 14,63,63,000 already voted on account in March, 1988) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.37 p.m. till 1 p.m. on Tuesday, the 3rd May, 1988 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 3rd May, 1988 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 2 Ministers of State, and 135 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

**পাতাল রেলের সম্প্রসারণ**

*৬৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা, হাওড়া এবং শহরতলী এলাকার অস্বাভাবিক পরিবহন সমস্যা সমাধানে দ্বিতীয় পর্যায়ে পাতাল রেলের সম্প্রসারণের জন্য (১) একদিকে সল্টলেক থেকে রামরাজাতলা, (২) অপর দিকে গড়িয়া পর্যন্ত সম্প্রসারিত করার জন্য কোনও প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন কি; এবং

(খ) পাঠিয়ে থাকলে, কোন কোন এলাকার জন্য এই পরিকল্পনা আছে?

[1-00-1-10 P.M.]

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না, তবে টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত মেট্রো রেল সম্প্রসারণের একটি প্রস্তাব রাজ্য সরকারের পক্ষ থেকে গত ১২ই এপ্রিল, ১৯৮৮ তারিখে কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পাঠানো হয়েছে।

(খ) প্রস্তাবিত সম্প্রসারণের বাস্তবায়ন হলে মেট্রো রেলের সঙ্গে ইস্টার্ন রেলের শিয়ালদহ-সোনারপুর লাইনের সংযুক্তি ঘটবে এবং এর ফলে শহরতলীর যাত্রীদের অনেক সুবিধা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনারা টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত মেট্রোরেল সম্প্রসারণের প্রস্তাব দিয়েছেন ভাল কথা। সল্ট লেক থেকে রামরাজাতলা পর্যন্ত একটা সম্প্রসারণের প্রস্তাবের ক্ষেত্রে সরকারের আপত্তি আছে কি, যদি থাকে তাহলে তার কারণ কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপত্তির কোনও কারণ নেই। এটা আগে করুক। আস্তে আস্তে হাত খুলুক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এ ছাড়া আর অতিরিক্ত কোনও প্রস্তাব এই পাতাল রেল সম্প্রসারণের ক্ষেত্রে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দেবার কথা বিবেচনা করছেন কিনা এবং করলে সেগুলি কি কি মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** যেটা আগে বললেন যে সল্টলেক থেকে রামরাজাতলা পর্যন্ত—এরকম একটা প্রস্তাব আমাদের কাছে এখন আছে। এটা মেট্রো রেলের নিজস্ব প্রস্তাব, ওরা এখন এটা কার্যকর করছে না। এছাড়া নতুন প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যাইনি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এক ও দু নং ছাড়া তৃতীয় ফেজ সম্পর্কে তাঁর কিছু জানা আছে কি না বা কোনও প্রস্তাব আছে কিনা? কারণ এটা শেষ না হলে কলকাতার অবস্থা খারাপ হয়ে যাবে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখানে সদিচ্ছা থাকলে আধুনিক টেকনোলজির এত উন্নতি হয়েছে যে উপরের যানবাহনকে ডিসটার্ব না করেও সুড়ঙ্গ কেটে করতে পারেন। শ্যামবাজারের দিকে কিছু অংশ—নেতাজীর স্ট্যাচুর নিচে দিয়ে এবং খালের নিচে দিয়ে করা হচ্ছে। সুতরাং যদি এরকম কোনও প্রস্তাব থাকে এবং সত্যি সত্যি ওঁরা যদি কলকাতা শহরের প্রতি এত সদয় হন তাহলে আমরা আনন্দের সঙ্গে তা গ্রহণ করব।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মেট্রো রেল এখন চলছে এসপ্লানেড থেকে টালিগঞ্জ পর্যন্ত। দমদম থেকে কবে এই পর্যন্ত চলবে সেটা জানা দরকার। কারণ কাজ যা চলছে তাতে দেখছি ট্রাফিক ডিসলোকেশন হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তাঁর কাছে কি কোনও ইনফরমেশন আছে যে এটা কত তাড়াতাড়ি চলতে পারে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ওদের সময় সীমা বারবার পিছিয়ে যাচ্ছে। স্বয়ং মেট্রো রেল কর্তৃপক্ষ নিজেরাই জানেনা, তো আমি কি করে বলব?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সল্টলেক থেকে রামরাজাতলার যে স্কীমটা আছে, সেই স্কীমটা কি আপনি দেখেছেন, এটা গঙ্গার উপর দিয়ে যাবে, না নিচে দিয়ে যাবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্কীমটা খাতা-পত্রে আছে। আমি খাতা-পত্রে দেখেছি যে গঙ্গার উপর দিয়ে যাবার পরিকল্পনা আছে।

### বেহালা বিমান প্রশিক্ষণ কেন্দ্র

***৬৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৬।) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালা বিমান প্রশিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণের কাজ নিয়মিত চলছে কিনা; এবং

(খ) ঐ কেন্দ্রের উন্নয়নের জন্য কোনওরূপ পদক্ষেপ নেওয়া হয়েছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রশিক্ষণ কেন্দ্রের প্রশাসন গৃহ এবং কর্মচারিদের জন্য আবাসন গৃহ নির্মাণের কাজ অনেকখানি সম্পন্ন হয়েছে। বিমান প্রশিক্ষণের কাজ আধুনিকীকরণের জন্য একটি নতুন 'সেসনা' বিমান আনা হয়েছে। মেধাবী অথচ ধনী নয় এই রকম পাঁচজন উড্ডয়ন শিক্ষার্থীকে রাজ্য সরকার কমার্শিয়াল পাইলটের লাইসেন্স পাওয়া অবধি বৃত্তিদান করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মেধাবীর কথা বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে, যারা ট্রেনী তাদের কোয়ালিফিকেশন কি? দ্বিতীয়ত এই যে ট্রেনিং দেওয়া হয় বছরে তাদের স্টাইপেন্ডের জন্য কি পরিমাণ টাকা খরচ হয় জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখনও পর্যন্ত স্কীমের কাজ শুরু হয়নি। একটা সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এই ব্যাপারে একটা কমিটি তৈরি হয়েছে তারা সিলেবাস ইত্যাদি প্রয়োজনীয় পরীক্ষা নেবেন। সেখান থেকে ৫ জনকে ঠিক করে দেবেন। আর খরচের ব্যাপারে এখনও পর্যন্ত একজন কমার্শিয়াল পাইলট হতে গেলে ৯৯ হাজার ৫০০ টাকা খরচ। কেন্দ্রীয় সরকার ২৯ হাজারের কিছু বেশি দেবেন, আর বাকি ৭০ হাজার বৃত্তি হিসাবে রাজ্য সরকার দেবেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কোর্সটা কোন সময় থেকে কোন সময় পর্যন্ত অর্থাৎ যারা অ্যাপ্লাই করবে তার সময়টা কখন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এর কোনও নির্দিষ্ট সময় এখনও করা হয়নি। এই সম্পর্কে জাস্ট একটা সিলেকশন কমিটি করা হয়েছে। সেই সিলেকশন কমিটি বাকি কাজ বাস্তবায়িত করবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি যতদূর জানি যে এই কোর্সটা অনেকদিন ধরে চলছে। এই ব্যাপারে অনেক আগেও আমি প্রশ্ন করেছিলাম। যাই হোক, আমি জানতে চাচ্ছি যে প্রতি বছর কতজন শিক্ষার্থী এখানে নেওয়া হয়? তাদের মিনিমাম কোয়ালিফিকেশন কি এবং প্রশিক্ষণকাল অর্থাৎ ট্রেনিংয়ের সময় কতদিন, এটা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিনিমাম কোয়ালিফিকেশন হচ্ছে হায়ার সেকেন্ডারি পাশ। গত কয়েক বছর ধরে এটা বন্ধ ছিল কারণ ভাল ইন্সট্রাক্টর ছিল না, কম বেতনে কেউ আসতে চাইত না ইত্যাদি নানা জটিলতা ছিল। স্বভাবতই এইসব কারণে এই প্রশিক্ষণ কেন্দ্রটি বন্ধ ছিল। বর্তমানে এটা আবার শুরু হয়েছে। ১২ জন শিক্ষার্থী এখন এখানে আছেন। শিক্ষা নিয়ে কমার্শিয়াল লাইসেন্স একজন পাইলট হিসাবে পেতে গেলে ৩ বছর সময় লাগে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ প্রশিক্ষণ কেন্দ্রের জন্য ওখানকার যে জমি অধিগ্রহণ করে সম্প্রসারিত করা হচ্ছে, তার ফলে ওখানকার যে জল নিকাশি খাল ছিল সেটা বন্ধ হলে বেহালার জল নিকাশি সমস্যা দেখা দেবে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্লেনটা উপর দিয়ে যায়। এখনও নিচেটা দেখতে পারছি না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ শিক্ষার্থী যাদের নেওয়া হবে, তারা কি শুধু পুরুষ, না মহিলারাও চান্স পেতে পারবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মহিলারাও চান্স পেতে পারবেন। এখনও একজন মহিলা শিক্ষা নিচ্ছে।

[1-10–1-20 P.M.]

## Operation of Buses and Trucks, Registered in other States, in West Bengal

***667.** (Admitted question No. *919.) **Dr. Tarun Adhikary :** Will the Minister-in-charge of the Transport Department be pleaed to state—

(a) if it is fact that it has come to the notice of the State Government that a number of Trucks and Buses, registered in other States, have been operating in West Bengal without obtaining the requisite permits from the appropriate authority of this State; and

(b) if so, what steps have been taken, so far, on the Inter-State Borders of West Bengal to prevent entry of such vehicles in West Bengal?

**Shri Shyamal Chakraborty :**

(a) Yes.

(b) In addition to a permanent check posts at Banitabla, the State Government on an experimental basis operated three check posts at inter-state Borders of West Bengal towards the close of last year. They were at (i) Phansidewa More near Bagdogra in Siliguri subdivision, (ii) Chasmore at Purulia. As the result was encouraging, the State Government are taking appropriate steps for establishment of regular M. V. posts at the above placces.

(No Supplementary.)

## কলকাতায় অটোরিক্সার সংখ্যা

***৬৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮০।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শহর কলকাতায় কতগুলি অটোরিক্সা চলাচল করে;

(খ) স্বনির্ভর প্রকল্পে কতগুলি অটোরিক্সার শহর কলকাতায় লাইসেন্স দেওয়া হয়েছে; এবং

(গ) ঐ সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) ৭৪২টি।

(খ) সরকারি স্বনির্ভর প্রকল্পে কলিকাতা মোটর যান দপ্তর থেকে ৬৮টি ক্ষেত্রে অটোরিক্সার পারমিট দেওয়া হয়েছে।

(গ) হ্যাঁ।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এই বছর নতুন এই রকম কিছু লাইসেন্স দেবার পরিকল্পনা করেছেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** পরিকল্পনা আছে, এর আনুমানিক সংখ্যা প্রায় ৩।। হাজার।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি. উনি রিক্সার বদলে অটো রিক্সা করা, এই রকম কোনও চিন্তাভাবনা করছেন কি কলকাতায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** রিক্সা মানুষে চালায়, অটো রিক্সাও মানুষে চালায়।

**ডাঃ দীপক চন্দ ঃ** কাশিপুর অঞ্চলে বাস এবং অন্যান্য যানবাহন চলাচল কম, ঐ অঞ্চলে অটো রিক্সা চলানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কলকাতা শহরে অটো রিক্সার ব্যাপারে মহামান্য হাইকোর্ট এর রায়ে ৫০০ ধার্য করে দিয়েছেন. সেখানে ইচ্ছা থাকলেও কিছু করতে পারছি না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** কলকাতা শহরের কথা বললেন, মফস্বল এবং মফস্বল এলাকা গুলোতে এই ধরনের আগে পরিকল্পনা ছিল, তা এখনও রূপায়ণ হচ্ছে না কেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কলকাতা শহর সম্পর্কে উত্তর দিয়েছি। সারা পশ্চিমবাংলায় ৩।। হাজার দেব। সারা পশ্চিমবাংলা বলতে মফস্বলও আছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মন্ত্রী মহাময় কি অবগত আছেন. অটো রিক্সা মিটারে চলে না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সব মিটারে চলে না, এটা ঠিক নয়। কিছু চলে, কিছু চলে না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** কলকাতার পরিবহন সমস্যা একটা বিরাট সমস্যা, কারণ যেভাবে গাড়ি বেড়েছে, তাতে এক সময় দেখা যাবে, গাড়ি আর চলছে না, এই জায়গায় দাঁড়িয়ে আপনি অটো রিক্সার পার্মিশন দেবার কথা বলছেন, সুতরাং অটো রিক্সার পার্মিশন দেবার ব্যাপারে লিমিট রাখার ব্যবস্থা থাকবে কী না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** কলকাতার মানুষের সঙ্গে আপনার মত পার্থক্য আছে। সাধারণ মানুষের রায় ছিল অনেক বেশি যাতে দেওয়া যায়, কিন্তু ৫০০'র বেশি দিতে পারছি না।

**কলকাতা-রাইপুর বাস চলাচল**

**৬৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৩) **শ্রী উপেন কিস্কু ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সি এস টি সি কলিকাতা হতে বাঁকুড়া জেলার রাইপুর পর্যন্ত দুরপাল্লার বাস চালু করার পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) পরিকল্পনা আছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** বাঁকুড়া জেলা থেকে কলকাতায় আসার জন্য আর কোনও নতুন বাস চালু করার পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বাঁকুড়া শহর থেকে কি?

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** হ্যাঁ, বাঁকুড়া শহর থেকে কলকাতায় আসার যে রাস্তা রয়েছে সেই রাস্তা দিয়ে আরও কয়েকটা বাস চালাবার প্রয়োজন আছে, বিশেষ করে বিষ্ণুপুর, কোতলপুর, জয়পুর দিয়ে বাস চালাবার প্রয়োজন আছে, এ বিষয়ে কি কোনও পরিকল্পনা আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা সম্প্রতি মুকুটমণিপুর থেকে একটা বাস দিয়েছি। আরও বাস দেওয়ার ইচ্ছে আছে। বাঁকুড়া ডিপোটা তৈরি হলেই দেওয়া যাবে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** বাঁকুড়ার ঝিলি-মিলি থেকে কলকাতা পর্যন্ত কোনও বাস চালাবার পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** হ্যাঁ, এই রকম একটা পরিকল্পনা আছে। ভবিষ্যতে সমস্ত টুরিস্ট সেন্টারের সঙ্গে বাসের মাধ্যমে কলকাতার যোগাযোগ করা হবে।

## সরকারি পরিবহন নিগমের জন্য বাস ক্রয়

*৬৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮-র আর্থিক বছরে কলিকাতা, উত্তরবঙ্গ ও দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের অধীনে মোট কতগুলি নতুন বাস কেনা হয়েছে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ১৯৮৭-৮৮ আর্থিক বছরে রাজ্য পরিবহন নিগমগুলি নিম্নলিখিত সংখ্যক নতুন বাস ক্রয় করেছে ঃ

| | |
|---|---|
| কলকাতা রাজ্য পরিবহন নিগম | ১৮২টি |
| উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ৯৬টি |
| দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ২৯টি |

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্পেশ্যাল এবং অর্ডিনারি মিলিয়ে কি ৩০৭টি স্টেট বাস কেনা হয়েছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** হ্যাঁ, সব মিলিয়ে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** যে দোতলা বাসগুলি খারাপ হয়ে পড়ে আছে সেগুলিও কি এই হিসাবের মধ্যে ধরা আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** যেগুলি খারাপ হয়ে আছে সেগুলি সি. এস. টি. সি.র বাস। আর যেগুলি নতুন কেনা হয়েছে সেগুলির মধ্যে কোনও দোতলা বাস নেই।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** যে ৩০৭টি কিনেছেন সেগুলির মধ্যে এখন ক'টি খারাপ হয়ে পড়ে আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** ৩০৭টির মধ্যে ৩০৭টিই চলছে, এখনও একটাও খারাপ হয়নি।

**ডাঃ মানস ভুঁইয়া :** ৩০৭টিবাসের মধ্যে টাটা কোম্পানির বাস ক'টি, আর অশোক লেল্যান্ড কোম্পানির বাস ক'টি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** লিখিতভাবে এই প্রশ্ন না রাখলে উত্তর দেওয়া সম্ভব নয়। এখন পর্যন্ত ৩০৭টি কিনেছি, আরও কিছু পাইপলাইনে আছে। তবে এর মধ্যে কোন কোম্পানির ক'টা আছে তা আমি লিখিতভাবে না দিলে বলতে পারব না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় যেভাবে স্টেট বাসের সংখ্যা বৃদ্ধি করছেন তাতে আমরা খুশি। আজকে আমরা দেখছি বিভিন্ন জায়গায় বিভিন্ন প্রাইভেট বাসগুলি নানারকম অসুবিধার সৃষ্টি করছে। সুতরাং সমগ্র পশ্চিমবাংলায় আরও বেশি করে যাতে স্টেট বাসের সংখ্যা বৃদ্ধি করা যায় তার জন্য কোনও পরিকল্পনা কি মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** বর্তমানে আমাদের পরিকল্পনা হচ্ছে পশ্চিমবঙ্গের প্রত্যেকটি জেলায় ডিপো তৈরি করে সারা পশ্চিমবঙ্গে স্টেট বাসের নেটওয়ার্ক তৈরি করা। আমরা সে দিকেই অগ্রসর হচ্ছি।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### অর্থ তছরূপের অভিযোগে পঞ্চায়েত প্রধান

**২৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনের পর হইতে এ পর্যন্ত সরকারি অর্থ তছরূপের দায়ে অভিযুক্ত কোনও পঞ্চায়েত প্রধানকে গ্রেপ্তার করা হইয়াছে কি?

(খ) হইয়া থাকিলে,—

(১) তাহাদের সংখ্যা কত,

(২) তছরূপকৃত অর্থের পরিমাণ কত, এবং

(৩) আদালত কর্তৃক কতজনকে শাস্তি দেওয়া হইয়াছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনের পর হইতে এ পর্যন্ত সরকারি অর্থ তছরূপের দায়ে কিছু কিছু পঞ্চায়েত প্রধানকে গ্রেপ্তার করা হইয়াছে।

(খ) (১) ২০ জন পঞ্চায়েত প্রধানকে গ্রেপ্তার করা হইয়াছে।

(২) (ক) আনুমানিক ৫,৩৪,৮৪৫.৩৮ টাকা, (খ) ১০৫.৬৪ কুইন্টাল গমের দাম, এবং (গ) ২১ ব্যাগ সিমেন্টের দাম।

(৩) ২০ জন পঞ্চায়েত প্রধানদের কোনও প্রধানকেই আদালত এ পর্যন্ত শাস্তিদান করে নাই। কিছু কিছু মামলা আদালতের বিচারাধীন এবং কিছু পুলিশি তদন্তের অপেক্ষায় আছে।

(উপরিউক্ত পরিসংখ্যান দার্জিলিং জেলা বাদে)

**শ্রম দিবস নষ্টের হিসেব**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮০।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭ আর্থিক বছরে ও ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত সারা রাজ্যে সরকারি ও বেসরকারি পরিচালিত কারখানাতে কত শ্রমদিবস নষ্ট হইয়াছে; এবং

(খ) উক্ত সময়ে কলকারখানাগুলিতে (সরকারি ও বেসরকারি) ক্লোজার, লে-অফ, লক-আউট কতবার সম্পন্ন হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রশয় ঃ** (ক) সরকারি ও বেসরকারি পরিচালিত কারখানাতে শ্রমদিবস নষ্টের হিসাব নিচে দেওয়া হইল ঃ --

| বৎসর | সরকারি ক্ষেত্রে | বেসরকারি ক্ষেত্রে |
|---|---|---|
| ১৯৮৪-৮৫ | ৩,৯০,৬৩০ | ১,৩৬,২৭,২৯২ |
| ১৯৮৫-৮৬ | ২,৩৮০ | ১,৫০,৫৭,৯৩০ |
| ১৯৮৬-৮৭ | ১৫,৪০০ | ১,৪৪,৩৮,৭৯৮ |
| ১৯৮৭ | ১৩,৯৮,৭৯২ | ১,৯০,৫৯,১৬২ |

(এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত)

(খ) সরকারি ও বেসরকারি পরিচালিত কারখানাতে ক্লোজার, লে-অফ, লক-আউট-এর সংখ্যা নিম্নে দেওয়া হইল ঃ —

| | সরকারি ক্ষেত্রে | | | বেসরকারি ক্ষেত্রে | | |
|---|---|---|---|---|---|---|
| বৎসর | ক্লোজার | লে-অফ | লক-আউট | ক্লোজার | লে-অফ | লক-আউট |
| ১৯৮৪-৮৫ | নাই | নাই | ১ | ২১ | ৩৯ | ৯০ |
| ১৯৮৫-৮৬ | নাই | নাই | ১ | ১৪ | ১৭ | ৯৮ |
| ১৯৮৬-৮৭ | নাই | নাই | নাই | ১৫ | ১৬ | ১০৩ |
| ১৯৮৭ | নাই | নাই | নাই | ২৩ | ১৪ | ৮৭ |

(এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত)

## Violation of Essential Commodities (Special Provisions) Act, 1981

**235.** (Admitted question No. 950.) **Shri Saugata Roy : ** Will the Minister-in-charge of Food and Supplies Department be pleased to state—

(a) the number of cases so far instituted in the Special Courts under the Essential Commodities (Special Provisions) Act, 1981, for infringement of the provisions of the Essential Commodities Act;

(b) the number of such cases which have so far been disposed of by the Special Courts;

(c) the number of accused persons who have been acquitted by the Special Courts;

(d) the number of such accused persons who have been punished by the Special Courts; and

(e) the number of such cases pending in the Special Courts as on 31st December, 1987 ?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) 9,180 cases have so far been started for violation of E. C. (Special Provision) Act, 1981.

(b) So far 3,157 cases have been disposed of by the Special Courts.

(c) 2,904 persons have been so far acquitted by the Special Courts.

(d) 1,046 persons have so far been punished convicted by the Special Courts.

(e) 4,797 cases have been pending for trial at the Special Courts as on 31st December, 1987.

## কালাজ্বর

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ১৯৮৬ ও ১৯৮৭ সালে কালাজ্বরে আক্রান্ত ও মৃত ব্যক্তির সংখ্যা কত (প্রত্যেক বৎসরের হিসাব স্বতন্ত্রভাবে প্রয়োজন)?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** প্রাপ্ত রিপোর্টের ভিত্তিতে ১৯৮৬ সালে কালাজ্বর রোগে আক্রান্ত রোগীর সংখ্যা ৩,৭১৮ এবং মৃতের সংখ্যা ৫+২০ (সন্দেহজনক) এবং ১৯৮৭ সালে কালাজ্বরে আক্রান্ত রোগীর সংখ্যা ৪,৪৪৭ এবং মৃতের সংখ্যা ১০+১৯ (সন্দেহজনক)।

## দুর্গাপুর এ বি এল কারখানা বন্ধ

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৬।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুরের এ বি এল কারখানা বন্ধ হইবার কারণ কি; এবং

(খ) এই কারখানা খোলার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোম্পানি কর্তৃপক্ষের প্রদর্শিত কারণ অনুযায়ী অর্ডারের অভাব ও ক্রমাগত আর্থিক ক্ষতির জন্য কারখানাটিতে কাজ বন্ধ আছে।

(খ) সংস্থার পক্ষ হইতে বোম্বাই হাইকোর্টে সংস্থার দুর্গাপুর ও কর্ণাটকের ইউনিটের ব্যবসা গুটিয়ে ফেলার জন্য ও প্রভিসন্যাল লিকুইডেটর নিয়োগের জন্য আবেদন করা হয়েছে। এই অবস্থার মীমাংসার কোনও সুযোগ না থাকায় পশ্চিমবঙ্গ সরকার মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট সংস্থাটি চালু রাখার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানিয়েছেন।

## মেদিনীপুর জেলার অনন্তপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী পুলিন বেরা ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার তমলুক ১ নং ব্লকের অন্তর্গত অনন্তপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির গৃহ নির্ম্মাণের কাজ শেষ হয়েছে;

(খ) সত্য হলে, গৃহটির বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) না। জলসরবরাহ পয়ঃপ্রণালী সংক্রান্ত নির্মাণ কার্যাদি ও বৈদ্যুতিকরণ বাকি আছে।

(গ) সঠিক সময়সীমা বলা সম্ভব নয়।

**রামচন্দ্রপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্র**

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১২২।) **শ্রী পুলিন বেরা ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকের অন্তর্গত রামচন্দ্রপুর সহায়ক স্বাস্থ্যকেন্দ্র (এস এইচ সি)-টির বাড়ি তৈরির কাজ সমাপ্ত হয়েছে কি;

(খ) সমাপ্ত না হয়ে থাকলে, তার কারণ কি;

(গ) এরজন্য কত টাকা ব্যয়বরাদ্দ ধার্য হয়েছে; এবং

(ঘ) কবে নাগাদ ইহার নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) সরকারি অনুমোদন সত্ত্বেও নিযুক্ত ঠিকাদারের কার্য সম্পাদনে ব্যর্থতা।

(গ) আপাতত ৩০-১১-১৯৮২তে প্রকাশিত সরকারি আদেশনামা অনুযায়ী ৬,৬১,৭৫২ টাকা মঞ্জুরি ধার্য আছে।

(ঘ) সঠিক বলা সম্ভব নয়।

**উচিৎপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৫।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত সবং ব্লকের উচিৎপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রটিতে ইন্ডোরে রোগীদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই; এবং

(খ) সত্য হলে, ইহার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) উচিৎপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে দুটি পথ্যবিহীন শয্যার ব্যবস্থা আছে যা কেবল জরুরি ও প্রসূতিদের জন্য ব্যবহৃত হয়।

**দক্ষিণ ২৪-পরগনা জেলায় শাসমল বাঁধ পুল নির্মাণ**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১১।) **শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** উন্নয়ন ও পরিকল্পনা

(সুন্দরবন সংক্রান্ত) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার নামখানা থানা এলাকায় শাসমল বাঁধ পুলটি নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনার কাজ কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত পুলটি নির্মাণের কোন পরিকল্পনা এখন পর্যন্ত সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**করিমপুর ২ নং ব্লকে গোপালপুর এস এইচ পি ডাক্তারহীন**

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২২।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার করিমপুর ২নং ব্লকের অন্তর্গত গোপালপুরে অবস্থিত এস এইচ সি-এ কোনও ডাক্তার নেই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, (১) কতদিন ধরে ডাক্তার নেই, এবং (২) উক্ত কেন্দ্রে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করা হবে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) নদীয়া জেলার করিমপুর ২ নং ব্লকে গোপালপুরে কোনও এস এইচ সি নেই, একটি সাব-সেন্টার (উপ-কেন্দ্র) চালু আছে। সরকারি নিয়মানুযায়ী কোনও উপ-কেন্দ্রতে ডাক্তার নিয়োগ করা হয় না।

**Allotment of Plots in Salt Lake**

**243.** (Admitted question Nos. 1651 and 1663.) **Shri Sadhan Pande** and **Shri Fazle Azim Molla :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to refer to the written reply given to admitted question No. 24 printed at serial No. 16 at page 3, in the Third List of question for written reply on 27th October, 1987 and to state—what policy has been laid down by the State Government for special category allotments at Salt Lake?

**The Minister-in-charge of the Metropolitan Development Department :** The policy enunciated by the Government in 1981, stated, inter alia, that in addition to allotment of plots through lottery, allotment of plots in Salt Lake would also be made to different categories of persons as stated below

(1) Government servants and officers most of whom will retire in

course of next few years;

(2) Political sufferers and social workers;

(3) Journalists;

(4) Judges, Lawyers, Sportsmen, Musicians, Doctors, Chartered Accountants, persons of the Minority Community;

(5) Persons affected by disturbances in Assam, Tripura and Meghalaya;

(5) Persons affected by disturbances in Assam, Tripura and Meghalaya;

(6) Persons whose land have been acquired for development projects undertaken by C.I.T. and C.M.D.A., Salt Lake Project, Metro-Rail etc;

(7) Physically handicapped persons;

(8) Defence personnel;

(9) Indian Nationals who are presently staying abroad but want to settle in India.

### গোকুলপুর প্রাথমিক বিদ্যালয়

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৪।) **শ্রী অসিতকুমার মাল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার নলহাটি পূর্ব-সার্কেলে অবস্থিত গোকুলপুর প্রাথমিক বিদ্যালয়টি ভগ্ন অবস্থায় আছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত বিদ্যালয়টি পুনর্নির্মাণের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মাণ প্রকল্পের তৃতীয় পর্যায়ে এই বিদ্যালয়টি অন্তর্ভুক্ত করার প্রস্তাব আছে। কিছুদিনের মধ্যে এই পর্যায়ের কাজ আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

### বীরভূম জেলায় আর এল ই জি পি ও এন আর ই পি প্রকল্প

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৭।) **শ্রী অসিতকুমার মাল ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৬-৮৭ সালে বীরভূম জেলায় পঞ্চায়েত সমিতির মাধ্যমে আর এল ই জি পি এবং এন আর ই পি স্কীমে কত টাকা খরচ

করা হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮৬-৮৭ সালে আর এল ই জি পি এবং এন আর ই পি-র অন্তর্ভুক্ত বিভিন্ন প্রকল্পে বীরভূম জেলায় পঞ্চায়েত সংস্থার মাধ্যমে খাদ্যশস্যের মূল্যসহ নিম্নলিখিত টাকা খরচ করা হইয়াছে ঃ —

(১) আর এল ই জি পি প্রকল্পে—৩২১,০৩৫ লক্ষ টাকা।

(২) এন আর ই পি প্রকল্পে—১৮০,৩৯ লক্ষ টাকা।

**সুন্দরবন উন্নয়ন পর্ষদে মাস্টার রোল কর্মচারি**

২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯৮।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত তিন বছরে সুন্দরবন উন্নয়ন পর্ষদের প্রকল্পে (আইফান্ড ও নন-আইফান্ডসহ) কতজন ব্যক্তিকে মাস্টার রোলের ভিত্তিতে নিয়োগ করা হয়েছে; এবং

(খ) উক্ত কর্মীদের নাম, ঠিকানা, নিয়োগ তারিখ, কোন্ প্রকল্পে নিযুক্ত এবং দৈনিক মজুরি কত?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত তিন বছরে সুন্দরবন উন্নয়ন পর্ষদের বিভিন্ন প্রকল্পে (আইফান্ড ও নন-আইফান্ডসহ) মোট ৩৯ জন ব্যক্তিকে মাস্টার রোলের ভিত্তিতে নিয়োগ করা হয়েছে।

(খ) উক্ত কর্মীদের নাম, ঠিকানা, নিয়োগ তারিখ, দৈনিক মজুরি এবং কোন্ ভিত্তিতে (ডিভিসন) নিযুক্ত তাহার একটি তালিকা গ্রন্থাগারের টেবিলে উপস্থাপন করা হইল। উক্ত কর্মীরা কোনও একটি নির্দিষ্ট প্রকল্পের জন্য নিযুক্ত নয়। প্রয়োজন অনুসারে তাহাদের বিভিন্ন সময়ে বিভিন্ন প্রকল্পে নিযুক্ত করা হয়।

**জলপাইগুড়ি সদর পঞ্চায়েত সমিতি এলাকায় পানীয় জল সরবরাহ**

২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৮।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার জলপাইগুড়ি সদর পঞ্চায়েত সমিতির এলাকাধীন পাতকাটা পাহাড়পুর-বারপাটিয়া এলাকায় পানীয় জল সরবরাহের জন্য কোনও প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জলপাইগুড়ি জেলায় নতুন মহকুমা স্থাপন

**২৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৪।) **শ্রী সুশীল কুজুর ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার বীরপাড়ায় কোনও নতুন মহাকুমা স্থাপনের সিদ্ধান্ত সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### ভাটিবাড়ি স্টেট জেনারেল হাসপাতাল

**২৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৩৪।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপুর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ভাটিবাড়ি স্টেট জেনারেল হাসপাতালে বর্তমানে কতজন চিকিৎসক ও অন্যান্য কর্মচারি কাজে নিযুক্ত আছেন; এবং

(খ) উক্ত হাসপাতালে কয়টি শয্যা (বেড) চালু হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চিকিৎসক—১ জন, অন্যান্য কর্মচারি—৭ জন।

(খ) শয্যা (বেড) এখনও চালু হয়নি। তবে বহির্বিভাগ চালু আছে।

### জাঙ্গিপাড়ায় বিদ্যুৎ সাব-স্টেশন

**২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫৬।) **শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার জাঙ্গিপাড়া এলাকায় একটি বিদ্যুৎ সাব-স্টেশন করার জন্য গত কয়েক বছর পূর্বে জমি অধিগ্রহণ করে রাখা হয়েছে;

(খ) সত্য হলে, উক্ত সাব-স্টেশন নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(গ) কোন্ সাল নাগাদ এই নির্মাণ কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই সাব-স্টেশন নির্মাণের জন্য রিষড়া ১৩২ কেভি সাব-স্টেশন থেকে হুগলির জাঙ্গিপাড়া থানার অযোধ্যায় ৩৫ কিমি ৩৩ কেভি লাইন টানতে হবে। এজন্য

রিষড়াতে লাইন টানার কাজ শেষ হয়েছে। ১৭ কিমি পর্যন্ত পোল বসানো হয়েছে এবং বাকি অংশের জন্য প্রয়োজনীয় রেল পোলের ব্যবস্থা করা হচ্ছে।

(গ) মার্চ ১৯৮৯-র মধ্যে সাময়িকভাবে সাব-স্টেশনটি চালু করা সম্ভব হবে বলে আশা করা যায় এবং ১৯৯০ সালের মাঝামাঝি এটি পুরোপুরি চালু করার চেষ্টা হচ্ছে।

### Open University

**251.** (Admitted question No. 2268.) **Dr. Tarun Adhikary** and **Dr. Sudipto Roy** : Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether there is any proposal for the establishment of the Open University in West Bengal;

(b) if so,—

(i) broad details thereof,

(ii) what is the progress in the matter, and

(iii) when the University is likely to be established?

**The Minister-in-charge of the Education (Higher) Department:**

(a) No.

(b) Does not arise.

### বীরভূম জেলার পাচাসীতে পাথর কোয়ারী

২৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৪।) **শ্রী ধীরেন্দ্র লেট** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় ডব্লু বি এম ডি কর্পোরেশন-এর অধীনে মহঃ বাজার থানার পাচাসীতে একটি পাথর কোয়ারী আছে এবং

(খ) সত্য হলে, ঐ সংস্থান থেকে সাধারণের ব্যবহারের জন্য পাথর ক্রয় করার কোনও ব্যবস্থা আছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আছে।

**Mr. Speaker** : The question hour is over.

## ADJOURNMENT MOTION

....(At this stage all the opposition members rose to speak)

**Mr. Speaker :** Today I have received five notices of adjournment motion from Shri Saugata Roy, Shri Sudip Bandyopadhyay, Shri Asok Ghosh, Shri Debaprasad Sarkar and A. K. M. Hassanuzzaman all on the subject of reported leakage of budget speeches of two ministers of the State Government.

...(Noise and interruption from the Opposition Benches)

**Mr. Speaker :** Please take your seats. Please take your seats. I am on my legs. Please take your seats.

[1-20—1-30 P.M.]

(Noise).

**Mr. Speaker :** The members may call the atention of the Ministers concerned through calling attention, mention etc.

I therefore withhold my consent to all the motions.

One Member of the party may, however, read out the text of the motion as amended.

Shri Saugata Roy, please move your adjournment Motion......(Shri Saugata Roy was not present in the House).

**Shri Sudip Bandyopadhyay :** This Assembly do now adjourn its Business to discuss a definite mater of urgent public importance and of recent occurrence, namely, text of Budget Speeches of the Ministers of the State Government have been released to the press even before the speeches could be delivered in the House. The texts of the speeches of the two Ministers of State for West Bengal have been published in today's Ananda Bazar Patrika.

(Noise)

**Mr. Speaker :** Please take your seats. Please take your seats. (Some honourable members of the Congress(I) benches rose, in their seats.)

(Noise)

Mr. Satya Ranjan Bapuli, please take your seat. Mr. Bapuli, please take your seat. What is this? Mr. Gyan singh Sohanpal, will it go this way? I cannot understand.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হল, এই Adjourn-

ment motion যেটা আপনি গ্রহণ করেছেন এ ব্যাপারে আমার আপত্তি আছে। প্রথম কথা হল, বাজেট স্পিচ হয়ে গেছে। কোনটা Grant কোনটা Loss এসব ওঁরা জানে না। এই Demand টা বাতিল করে দিন।

**Mr. Speaker :** How many Members? 30 members? ক'জন হয়েছে? ১১ জন। Now I call upon Shri Asok Ghosh.

(Absent)

(গণ্ডগোল)

বসুন, বসুন। Please take your seats.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল,—

(নয়েজ)

আজ পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ এবং কারা বিভাগের মন্ত্রী মহোদয়গণের বাজেট বক্তৃতা বিধানসভায় পেশ করিবার আগেই সংবাদপত্রে ফাঁস হইয়া গিয়াছে এবং বিধানসভার সদস্যগণ জানিবার পূর্বে ঐ বাজেট বক্তৃতার অনুলিপি জনসাধারণের কাছে প্রকাশ হইয়া পড়িয়াছে।

**মিঃ স্পিকার :** এই মোশনের সাপোর্টে ক'জন আছেন? আমি তো দেখছি আপনিই একজন রয়েছেন, কাজেই দি মোশন ফেলস। নাউ শ্রী দেবপ্রসাদ সরকার, ইউ মুভ ইওর মোশন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল : এই রাজ্যের ত্রাণ দপ্তর ও কারা দপ্তরের দুই মন্ত্রী কর্তৃক কাজ বিভাগীয় বাজেট বিধানসভায় পেশ করিবার আগেই দু'জনের লিখিত বাজেট বক্তৃতার পুস্তিকা গতকাল সাংবাদিকদের হাতে চলে গেছে এবং আজ তাহা একটি বহুল প্রচারিত দৈনিক পত্রিকায় প্রকাশিত হয়েছে।

(গোলমাল)

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্যার, আমি মোশনের বিরোধিতা করছি।

**মিঃ স্পিকার :** আপনার সমর্থনে ক'জন আছেন? আমি তো দেখছি, দু'জন। কাজেই দি মোশন ফেলস। নাউ শ্রী অশোক ঘোষ।

**শ্রী অশোক ঘোষ :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল : ত্রাণ ও কল্যাণ বিভাগের দুই বিভাগীয় মন্ত্রী বিধানসভায় ১৯৮৮-৮৯ সালের বাজেট ভাষণ পেশ করার আগেই সংবাদপত্রে ফাঁস হয়ে গেছে। অবিলম্বে তদন্ত করা ও প্রকৃত

ঘটনা জনসমক্ষে উন্মোচিত হওয়া প্রয়োজন।

**ডাঃ দীপক চন্দ :** স্যার, আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি।

(গোলমাল)

**Mr. Speaker :** As the motion does not have the leave of the House, it fails.

Now, my attention has been drawn to today's newspapers and I have also seen it. The motions have also been moved and I was anxious to have a debate on it but unfortunately the motions do not have the leave of the House. As such, I cannot alow a debate on it and it cannot be done. Nevertheless, that is no misnomer though it has been described as a leakage of the Budget. That is not true. It is improper that the Ministers' speech would be published in the newspapers before the members got it. It is not a parliamentary practice. Here we have to find out from where that leakage has taken place. There are three sources from where the leakage could have taken place. It is from the press, it is from the Secretariat of the government and also my Secretariat because the documents are sent to my office earlier. We will have to look into it and see where the irregularities have taken place. We are not in a position to pinpoint the reason at the moment. But it does not involve a Breach of Privilege. It is because in the budget papers all the details of the Demand relating to the two ministries have been given much earlier. The demands are voted later on. When the Finance Minister places the Budget, that is the Budget Speech because the taxation proposals are made there. They are supposed to be kept secret and not known before that. The demands for grants are made known then. Even the Vote on Account has taken place and part of the Budget has already been voted. As such, all the members know what the Demand of the Department is. But the speech contains the information—it contains the plans and programmes of the departments concerned. It is in the proper perspective that the members should have got it first, before the Press could get it.

It is unfortunate that the Press has published it. But now-a-days nobody seems to value the propriety and the press is also a section of it. They think that by creating sensational news, by printing something beforehand, they can get some credit. But it is not true. It does not give them any credit. It only reveals a character which does not fit in with the parliamentary democracy. This Department has nothing secret on this issue, because there is no taxation proposal. So what they published in the news paper that does not give anything new to the

people. The Finance Minister in his earlier document has said all the things.

Shri Ayanger, Speaker of the Lok Sabha, said that even the leakage of the Budget did not commit any breach of privilege. We have seen it in the past, but these things are not causing any breach of privilege. But it is improper. It should not take place. I will caution the Minister, my own Secretariat and the Press also that in future all these things should be kept under proper custody, under proper lock and key, so that these undesirable things cannot take place and cannot be used for wrong and ulterior motive and cannot hamper the Parliamentary procedure.

[1-30—1-40 P.M.]

**Dr. Debi Prosad Chattopadhyay** : Sir, I have a submission.

**Mr. Speaker** : But after my Ruling no discussion is allowed.

**Dr. Debi Prosad Chattopadhyay** : Sir, I am on a point of Clarification. I am not remotely contesting your Ruling. Sir, you have been gracious enough to admit, to find–I repeat you have been gracious enough–that it is improper. Though the Budget is generally placed together with the departmental Budget, and Grants have figurewise been presented in the House, but Budget is not merely a matter of figures. It contains the policy direction which we get, and we have the right to get it. We have the privilege to get the Budget together with the figurewise Grants of the particular Ministry or Department which is placed before the House. Now the Budget which is placed before the House is the property of the House as a whole. It is not the property of the Government, it is not the property of a particular Ministry or a particular Party; but it is the property of the House. Now having seized of that property we have also been seized of the right and privilege to have the policy direction along with the figures while they are placed with their respective Grants before the House. Sir, in this case that right has been violated and being impartial as you are, you have said that it is improper. You have said that it should have been brought to the notice of the Members first. Sir, there is no word or term phrased in your expression because you are legal expert. You have said that it is not proper and it ought to have been brought to the notice of the member and that improperiety have been committed. Now the border line between an impropriety and the breach of privilege is thin which seems to have been non-existent. The Budget is not the figure works only which have been placed. The Budget means its usefulness in the policy statement. That policy statement which is placed before the House,

2. Alleged problems of admission in S. S. K. M. Hospital : Shri Gobinda Chandra Naskar
3. Reported attack by the G.N.L.F. supporters on May Day Meeting at Darjeeling. : Shri A. K. M. Hassan Uzzaman

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Gyan Singh Sohanpal and Shri Satya Ranjan Bapuli on the subject of Reported attack on the House of Shri Narayan Choubey, M.P., and subsequent killing of 2 persons and setting fire to 12 houses at Kharagpur.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 10th of May.

## Statement under rule 346

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার, স্যার, গত ৫-৫-১৯৮৫তে কলকাতায় সর্বশেষ ট্যাক্সি ভাড়া বাড়ানো হয়। ১৯৮৬ সালের মে মাসে কেন্দ্রীয় সরকার পেট্রোল ও ডিজেলের নির্ধারিত দাম বাড়ানোর নির্দেশ দেন। এরই পরিপ্রেক্ষিতে সরকার মিটার যুক্ত ট্যাক্সি ও অটো-রিক্সা ব্যাতিরেকে অন্যান্য যানবাহনের যাত্রী ভাড়া বাড়াতে বাধ্য হন। কিন্তু সমস্ত রকম যানবাহনের যাত্রী ভাড়া যুগপৎ বৃদ্ধিতে জনসাধারণের অসুবিধার কথা বিবেচনা করে সরকার মিটার যুক্ত ট্যাক্সি ইত্যাদির ভাড়া বাড়ানো থেকে বিরত হন। ভাড়া বাড়ানোর যৌক্তিকতা মেনে নিয়ে অবশেষে এই প্রশ্নটি সহানুভূতির সঙ্গে বিবেচনার আশ্বাস দেওয়া হয়েছিল। সামগ্রিক অবস্থা বিবেচনা করে এই সম্পর্কে গত অক্টোবরের আগে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। কিন্তু ইতিমধ্যে ট্যাক্সি পরিবহনে অপরিহার্য্য সমস্ত দ্রব্যাদির মূল্য বেড়ে যায়। টায়ার, টিউব, বিভিন্ন মেরামতের যন্ত্রাংশ মূলধনের লগ্নি ও মেরামতি ইত্যাদি ব্যয়ের ঊর্ধগতি অব্যাহত থাকে। জীবনযাত্রার মান নির্ণয় সূচক বেড়ে যায়। ফলে ট্যাক্সি ভাড়া সামান্য বাড়ানোর সিদ্ধান্ত গ্রহণ ও অনুমোদন করা হয় অক্টোবর মাসের শেষে। (এই পত্রের প্রস্তাব পরিশিষ্ট 'ক' এ দেখা যেতে পারে।)

কলকাতা ও ২৪ পরগনা আঞ্চলিক পরিবহন সংস্থা তদনুযায়ী নির্দেশও দেন জানুয়ারি ১৯৮৮তে, কিন্তু নতুন নির্দ্ধারিত ট্যাক্সি ভাড়া বৃদ্ধির সঙ্গে সঙ্গে কতিপয় নাগরিক মহামান্য কলকাতা হাইকোর্টে রীট আবেদন পেশ করেন। মহামান্য আদালত তাঁদের রায়ে ঘোষণা করেন বা নির্দেশ দেন যে মোটর ভিহিক্লস লাইনের ৪৩ ধারায় নির্ধারিত ভাড়া বাড়ানোর সিদ্ধান্ত গ্রহণ করার পূর্বে বিধিসমূহ পালন করতে হবে। তদনুযায়ী, মহামান্য আদালতের নির্দেশ গ্রহণ করে নতুনভাবে বিধি অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হয়। কলকাতা ও ২৪ পরগনা অঞ্চলিক পরিবহন সংস্থা আগামী ৪ঠা মে নতুন ভাড়ার হার প্রবর্তনের জন্য বা প্রয়োগের জন্য যথাযথ প্রস্তাব গ্রহণের জন্য সভার আহ্বান করেছেন। (পরিশিষ্ট 'ক' দ্রষ্টব্য)। সরকারও নিম্নলিখিত কাজে শর্ত আরোপ করেছেন। কলকাতা শহরে আটো রিক্সা প্রবর্তনের প্রথম অবস্থায় যে ভাড়া নির্দিষ্ট ছিল তারপর তার কোনও পরিবর্তন করা হয়নি। এইবার এই সম্পর্কেও সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

**উপরোক্ত শর্তাবলী**

১। নতুন ভাড়ার হার প্রবর্তনের ৬ মাসের মধ্যে সমস্ত মিটার নতুনভাবে ভাড়ার হারের সঙ্গে সঙ্গতি রেখে রিক্যালিব্রেট করতে হবে।

২। এই সমস্ত ট্যাক্সি ও অটো-রিক্সা চালকদের খাকি পোষাক পরা বাধ্যতামূলক হবে।

৩। স্বীকৃত ট্যাক্সি অ্যাশোসিয়েশন সমূহ দ্বারা চালকের ফটোগ্রাফসহ ল্যামিনেটেড ব্যাজ এই গাড়িগুলিতে প্রদর্শিত হবে। অটো-রিক্সার ক্ষেত্রে যে সমস্ত লাইসেন্সধারী চালক এখনও স্বীকৃত অ্যাশোসিয়েশনের সদস্য নন তাঁরা নিজেদের ফটোযুক্ত ল্যামিনেটেড ব্যাজ নিজেরাই তৈরি করে নেবেন।

A. Ordinary metered Taxi (Ambassador or Fiat)

| | | |
|---|---|---|
| (a) Meter Down | – | Rs. 4 upto 2 Kilometres. |
| (b) Subsequent 200 metres | – | Rs. 0.40 or Re 0.25 per 125 metres or part thereof. |
| (c) Waiting charge | – | Rs. 0.50 per 2 minutes 45 seconds |

B. **Auto-Rickshaw**

| | | |
|---|---|---|
| (Ordinary metered Auto-Rickshaw). | – | The fare structure for Auto-rickshaw shall be matching exactly half of what has been fixed for metered taxis. |

[1-40—1-50 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশন আছে। এখানে ট্রান্সপোর্ট মিনিস্টার আছেন, আপনার মাধ্যমে তাঁকে জানাই যে, আজ সকাল বেলাতে হাওড়াতে এক সিরিয়াস বাস দুর্ঘটনা ঘটেছে। আমি সকাল বেলাতে কোনও একটা কাজের জন্য ওখানে ছিলাম। ডিহিবুরস্যুট থেকে বাসটি হাওড়ার দিকে আসছিল। বাসটির নং ডব্লু বি এস-৫০০৮। গাড়িটি যাত্রী বোঝাই হয়ে আসছিল। আপনি জানেন, ওখানকার বাসগুলো প্রচণ্ড ভিড়ের জন্য ছাদের উপরে অনেক লোক নিয়ে চলাচল করে থাকে। এই রকম অবস্থায় বাসটি যখন মানিকপুরের কাছে আসে, তখন পাশের একটি জলাতে চলে যায়। এর ফলে বহু লোক আহত হয়েছে—আমি দুটি মৃতদেহ নিজের চোখে দেখেছি। ওখান থেকে হাওড়ার হাসপাতাল অনেক দূরের পথ। ওখান থেকে কিছু আহতদের গাববেড়ে হাসপাতালে পাঠানো হয়েছে এবং ১৭/১৮ জনকে হাওড়া জেনারেল হাসপাতালে ভর্তি করা হয়েছে। আমি ট্রান্সপোর্ট মিনিস্টারকে অনুরোধ করছি, এই ধরনের রাস্তায় একটা বাস আর একটা বাসকে ওভারটেক করতে যায় এবং এই ধরনের দুর্ঘটনার কবলে পড়ে, আপনাকে রিকোয়েস্ট করছি, বাসগুলোর ঠিকমতো

পারমিট ও লাইসেন্স আছে কিনা তা পরীক্ষা করে দেখুন। স্যার, আমি আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট মিনিস্টারকে অনুরোধ জানাচ্ছি, হাওড়ার হাসপাতালে যে সমস্ত সিরিয়াসলি উন্ডেড যাত্রীরা ভর্তি রয়েছেন তাঁদের যাতে যথাযথ সেবা শুশ্রূষার ব্যবস্থা হয় তা যেন তিনি দেখেন।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করিয়ে রাখতে চাই। আপনি জানেন যে গত ২৮শে এপ্রিল দিল্লিতে একটি অত্যন্ত 'কালা বিল' রাজ্যসভায় পাস করা হয়েছে। তার ফলে হাসপাতাল ও অন্যান্য প্রতিষ্ঠানে বিরোধ নিষ্পত্তির জন্য কোনও ধর্মঘট করা যাবে না। কেবলমাত্র সংখ্যাধিক্যের জোরে এই বিলটি পাস করানো হয়েছে। আপনি জানেন, শিক্ষা প্রতিষ্ঠান এবং হাসপাতালে শ্রমিক কর্মচারি, শিক্ষকদের গণতান্ত্রিক অধিকার হরণ করার জন্য এই ধরনের এক স্বৈরাচারী বিল পাস করিয়ে নেবার প্রচেষ্টা ইতিপূর্বে ১৯৮২ সালে একবার হয়েছিল। কিন্তু সেই সময়ে সারা ভারতবর্ষব্যাপী শিক্ষকবৃন্দ ও শ্রমিক কর্মচারিদের ধর্মঘট ও আন্দোলনের চাপে বিলটি পাস করাবার ব্যাপারে বেশিদূর অগ্রসর হতে পারেননি। কিন্তু বর্তমানে বিলটি পাশ করাবার জন্য তাঁরা এমন একটি সময়কে বেছে নিলেন, যে সময়ে পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে কোন রকমের ধর্মঘট করা চলবে না বলে মুখ্যমন্ত্রী এখানে বলতে শুরু করে দিয়েছেন, ঠিক এই রকম একটি মুহূর্তকে তাঁরা কাজে লাগিয়ে বিলটি পাশ করিয়ে নিয়েছেন। এটি খুবই আশংকার কথা এবং এর বিরুদ্ধে প্রতিবাদ হওয়া উচিত।

**শ্রী সুখেন্দু মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি কাঁথিতে একটি পলিটেকনিক কলেজ আজ ২০ বছর আগে যেটি আরম্ভ হয়েছিল, তার ঘর সব তৈরি হয়েছিল এবং এ বাবদ সোয়া কোটি টাকা খরচ করা হয়েছে। এবারে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ৫০ লক্ষ টাকা খরচ করে ঘরটিকে সম্পূর্ণ করা হয়েছে। শিক্ষামন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ওখানে শীঘ্রই ক্লাশ চালু করা হবে। কিন্তু আজ পর্যন্ত ক্লাশ চালু করার ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অবিলম্বে ওখানে ক্লাস চালু না হলে ঘরের দরজা, জানালা সব খুলে নিয়ে চলে যাবে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে যাতে পলিটেকনিক ক্লাশ চালু হয় তারজন্য তিনি যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, কারণ এটা শিক্ষামন্ত্রী দপ্তরের হলেও উনি পারবেন না। ৩২ হাজার প্রাথমিক শিক্ষক তাদের আবার নতুন করে বি ট্যাক্স নামে প্রফেশনাল ট্যাক্স দিতে হবে বলা হচ্ছে। এই প্রফেশনাল ট্যাক্সের নাম করে রেশন কার্ড আটকে দেওয়া হচ্ছে। এইভাবে গ্রামপঞ্চায়েতের একটা বিরাট পঞ্চায়েত রাজ গ্রামের মধ্যে চালাচ্ছে। প্রাইমারি টিচাররা একবার ট্যাক্স দিয়েও রক্ষা পাচ্ছে না ২ বার করে ট্যাক্স দিতে হচ্ছে। ডি. আই. অফিস থেকে বেতন দেওয়ার সময়ে তাদের কাছ থেকে অ্যাসেসেবল করে প্রফেশনাল ট্যাক্স কেটে নেওয়া হয়, ইনকাম ট্যাক্স কেটে নেওয়া হয়। তার সঙ্গে আবার এগ্রিকালচার ইনকাম ট্যাক্সও দিতে হচ্ছে। কাজেই একটা প্রাইমারি শিক্ষককে যদি ৩ বার করে ট্যাক্স দিতে হয় তাহলে কি করে সম্ভব। এই এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সকেই বিট্যাক্স হিসাবে দিতে হচ্ছে। এইরকম কোনও নিয়ম

নেই যে একজন শিক্ষককে একই সঙ্গে দু'বার করে ট্যাক্স দিতে হবে, ওয়ান এক্সচেকার থেকে দু'বার করে ট্যাক্স দিচ্ছেন। তাদের থেকে রেশন কার্ড পর্যন্ত কেড়ে নিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে সুপ্রিম কোর্টে পর্যন্ত মামলা হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এটা নিয়ে মামলা হয়নি, রেশন কার্ড বন্ধ করার ব্যাপারে ক্যালকাটা হাইকোর্টে কেস হয়েছিল। ক্যালকাটা হাইকোর্টে ডিরেকশন দিয়েছিল। জাস্টিস মিঃ ব্যানার্জি হাইকোর্টে অর্ডার দিয়েছিলেন ওই ট্যাক্সের ব্যাপারে।

**মিঃ স্পিকার ঃ** সুপ্রিম কোর্টে অ্যাডভোকেটরা গিয়েছিল তাদের ট্যাক্সের ব্যাপারে। তাদের ক্যালকাটা মিউনিসিপ্যালিটি কর্পোরেশনেও ট্যাক্স দিতে হয় আবার গভর্নমেন্টকে ট্যাক্স দিতে হয়। এইভাবে ডবল ট্যাক্স দেওয়ার ব্যাপারে অ্যাডভোকেটরা সুপ্রিম কোর্টে গিয়েছিলেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই ব্যাপারটা তা নয়, আমি গুরুত্ব দিয়ে বলছি প্রাইমারি স্কুলের শিক্ষকদের উপরে এইভাবে জোর করে দু'বার করে ট্যাক্স বসানো হয়েছে বি-ট্যাক্স বসানো হয়েছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে স্টেটমেন্ট দিতে বলছি এবং একটা জরুরি ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামে বৈদ্যুতিকরণ কর্মসূচির মাধ্যমে প্রত্যেক গ্রামবাসী বিদ্যুৎ পাবে এই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে যে গ্রাহকরা এখনও পর্যন্ত বিদ্যুৎ পায়নি। বিদ্যুৎ পাওয়ার জন্য ঘরের ওয়ারিং করা সত্ত্বেও গ্রামে বিদ্যুৎ পর্যদে তারা টাকা জমা দিয়েছে লক্ষ লক্ষ টাকা খরচ করা সত্ত্বেও এক একটি মৌজায় বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা করা সত্ত্বেও কয়েকটি মিটার এবং কয়েক গজ এবং অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপের অভাবে ঘরে ঘরে বিদ্যুৎ যেতে পারছে না। এরফলে বেআইনিভাবে কনজিউমাররা হুকিং করে বিদ্যুৎ চুরি করছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে এই বিষয়ে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বোলপুরে আমার এলাকায় সমস্ত জায়গায় সেচের অভাবে সমস্ত চাষের ফসল শুকিয়ে গেছে। মাটি ফেটে চৌচির হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যাতে অবিলম্বে সেখানে জলের ব্যবস্থা করেন, যে জলাধারগুলি আছে তার থেকে জল দেওয়ার ব্যবস্থা করুন জমিগুলিতে তা না হলে ফসল একেবারে নষ্ট হয়ে যাবে।

[1-50—2-00 P.M.]

**শ্রী স্বদেশ চাকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইটাহারের প্রতিরাজপুর গ্রাম পঞ্চায়েতের জনসংখ্যা ২০ হাজার। এই জনসংখ্যার মধ্যে শতকরা ৬০ ভাগ তফসিলি জাতি, ৩০ ভাগ তফসিলি উপজাতি, আর ১০ ভাগ অন্যান্য জাতি। দুঃখের সঙ্গে বলতে হয় টোটাল ৯০ ভাগ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি থাকা সত্ত্বেও সেখানে সরকারের কোনও হাই স্কুল, জুনিয়র হাই স্কুল নেই। সেখানকার জনসাধারণ নিজেরা উদ্যোগী হয়ে ৩টি জুনিয়র হাই

স্কুল সংগঠিত করেছে, এর মধ্যে একটা জুনিয়র হাই স্কুল শিবরামপুর জুনিয়র হাই স্কুল ১০ বছর সংগঠিত হয়েছে, প্রতিরাজপুর জুনিয়র হাইস্কুল ৫ বছর থেকে চলছে এবং নরিহাট জুনিয়র হাই স্কুল ৬ বছর থেকে চলছে। কিন্তু কি অজ্ঞাত কারণে জানি না এই ৩টি স্কুল আজ পর্যন্ত সরকারি অনুমোদন পাচ্ছে না। এই দরিদ্র শ্রেণীর তফসিলি জাতি এবং আদিবাসী জাতিদের ছেলেমেয়েদের লেখাপড়া শিখতে গেলে বংশীহারি ব্লকের কুশমণ্ডী ব্লকের স্কুলে লেখাপড়া শিখতে হয়। স্যার, আপনি নিজে ব্যক্তিগতভাবে শিক্ষামন্ত্রী এবং তফসিলি জাতি এবং উপজাতি মন্ত্রীকে বলুন যাতে এই ৩টি স্কুলকে অনুমোদন দেন। যদি মনে করেন স্কুল তিনটি অনুমোদনের অযোগ্য তাহলে সরকার নিজে স্কুল করে এইসব দরিদ্র শ্রেণীর ছেলেমেয়েদের লেখাপড়ার যেন ব্যবস্থা করেন। যেখানে অনুন্নত জাতির জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে অথচ সেখানে শিক্ষার ক্ষেত্রে এইসব অনুন্নত জাতি পিছিয়ে পড়ে যাচ্ছে। সেজন্য এদের শিক্ষার দিকে নজর দেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং তফসিলি জাতি এবং উপজাতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। মেদিনীপুর জেলায় গড়বেতা পশ্চিম বিধানসভা কেন্দ্রের মধ্যে একমাত্র ১৯ কিলোমিটার রাস্তা গোয়ালতোড়-হোমগড়-আমলাশুলি বাঁকুড়ার সাথে সংযোগ রক্ষা করে। ঐ রাস্তার উপর ৮টি গ্রাম পঞ্চায়েত হাজার হাজার কৃষিজীবী মানুষ নির্ভরশীল। রাস্তাটি মার্কেটিং দপ্তরের হাতে থাকায় রক্ষণা-বেক্ষণের অসুবিধা হচ্ছে। রাস্তাটি বর্তমানে যান-বাহন চলাচলের অনুপযোগী হয়ে পড়েছে। ঐ রাস্তাটি কৃষি দপ্তরের হাত থেকে পূর্ত দপ্তরকে অধিগ্রহণ করতে হবে। ঐ রাস্তায় মানিকদিপা খালের উপর একটা সেতু আছে, সেই সেতুর প্লেট নষ্ট হয়ে গেছে, যার জন্য ওখানকার মানুষের ভয়াবহ অবস্থার সম্মুখীন হতে হচ্ছে। সেজন্য রাস্তাটি যাতে কৃষি দপ্তরের হাত থেকে পূর্ত দপ্তর অধিগ্রহণ করে ঐ এলাকার মানুষকে উপকৃত করেন তারজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুরে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, বামফ্রন্ট সরকারের দুই শরিকি লড়াই-এ সেখানকার সাধারণ মানুষ দিশেহারা হয়ে পড়েছে। সেখানে বোমা বৃষ্টি হচ্ছে, মস্তানরা সোর্ড নিয়ে ওপেন ব্রড ডে লাইটে ঘোরাফেরা করছে, সাধারণ মানুষ নিরাপত্তার অভাব বোধ করছে। সি পি এম-এর একজন মস্তান খুন হয়েছে, সংবাদপত্রে দেখলাম সি পি আই-এর লোকেরা পালিয়ে বেড়াচ্ছে, সি পি এম-এর লোকেরা তাদের পিছন ধাওয়া করছে, দোকান-পাট ভাংচুর হচ্ছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে ঠাণ্ডা ঘরে বসে আছেন, আর খড়গপুরের মানুষ নিরাপত্তার অভাব বোধ করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য। খড়গপুরে যাতে আইন-শৃঙ্খলা ফিরে আসে, সেখানকার সাধারণ মানুষের স্বাভাবিক জীবন যাতে ফিরে আসে তার দিকে দৃষ্টি দেবার জন্য আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী আরতী দাশগুপ্ত ঃ মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমার নির্বাচনী**

কেন্দ্র ফলতা থানার যে দুঃখজনক ঘটনা ঘটেছে তার প্রতি এই সভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ফলতা থানার বঙ্গনগরে এবারে পঞ্চায়েত নির্বাচনে সি পি আই (এম)-এর প্রার্থী জিততে পারেননি—ওখানে জিতেছেন কংগ্রেস প্রার্থী। জেতার পর যদিও তাঁরা এখন পর্যন্ত কার্যভার পাননি, কিন্তু পঞ্চায়েত অফিসে তালা লাগিয়ে দিয়েছেন। স্যার, দুঃখজনক ঘটনা যেটা হয়েছে সেটা হল, ওখানে নারীঘটিত একটা সালিসির ব্যাপারে যখন সি পি এম পঞ্চায়েত সদস্যরা যাচ্ছিলেন তখন কংগ্রেসের পঞ্চায়েত সদস্যরা বলেন, তাঁরা যাবেন। সাধারণত সি পি এম সদস্যরা কংগ্রেসি সদস্যদের কাজকর্মের ব্যাপারে একটু দূরে রাখেন কারণ কিছু করতে গেলে মারপিঠ শুরু করতে পারেন। স্যার, বঙ্গনগরে সেদিন ওই সালিসির ব্যাপারে কাজির বিচার হয়েছে। কংগ্রেসিরা সালিসি করতে গিয়ে দু'ভাগে ভাগ হয়ে মারপিঠ করেন এবং ১৪টি বাড়িতে আগুন দেওয়া হয় এবং ৯ জন গ্রামবাসী আহত হন। শ্রী আলাউদ্দিন খান এখনও গ্রামীণ হাসপাতালে রয়েছেন। এই ব্যাপারে দমকল এসেছিল এবং বি ডি ও-কে খবর দেওয়া হয়েছে সভার কাছে এই ঘটনাটা বলার উদ্দেশ্য হচ্ছে পঞ্চায়েত সদস্যরা যদি নিজেদের মধ্যে মারামারি করেন তাহলে তাঁরা ভবিষ্যতে পঞ্চায়েতের কাজ কিভাবে চালাবেন? মুখ্যমন্ত্রীর কাছে আমি আর একটা অনুরোধ রাখছি, আমরা দেখেছি গ্রামে কাউকে সাপে কামড়ালে বা কেউ পুকুরে ডুবে মরলে বা কেউ যদি গাছ থেকে পড়ে মরে যায় তখন কংগ্রেসি বন্ধুরা বলেন এটা সি পি এম পঞ্চায়েত সদস্যদের কাজ। কাজেই আমি অনুরোধ করছি, এই যে ১৪টি বাড়িতে আগুন দেওয়া হল এক্ষেত্রে যেন আবার সি পি এম সদস্যদের নাম করা না হয়।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র আরংঘাটায় চূর্ণি নদীর উপর একটা সেতু নির্মাণের জন্য সরকারি অনুমোদন লাভ করা হয় এবং নামমাত্র কাজ হয়ে আজ দীর্ঘদিন ধরে ওই অবস্থায় পড়ে রয়েছে। সেতুর কাজ সমাপ্ত না হওয়ায় ওখানকার মানুষরা বন্যার সময় ভয়ানক অসুবিধা ভোগ করে। তাই আমি পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করছি ওই সেতুর কাজ যেন দ্রুত শুরু হয় এবং যতদূর সম্ভব দ্রুততার সঙ্গে সম্পন্ন হয় সেদিকে আপনি দৃষ্টি রাখুন।

**শ্রী নয়ন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়টি আমি গত ২৯ তারিখে এখানে তুলেছিলাম। হলদিয়া পেট্রো কেমিক্যাল খোলার দাবিতে ছাত্র এবং যুবকদের একটা সমাবেশের ব্যবস্থা করা হয়েছিল। আমার বিধানসভা নির্বাচনী কেন্দ্র কৃষ্ণগঞ্জের ছাত্র এবং যুবকরা যখন ওই সমাবেশে যোগদান করতে গেল তখন ৯ নং জাতীয় সড়কের কাছে বগরাপোতায় কৃষক সংগ্রাম সমিতির সমাজ বিরোধীরা তাদের উপর আক্রমণ করে এবং আনন্দ সাঁতরা এবং সুশীল বিশ্বাসকে গুরুতররূপে আহত করে। তাদের শক্তিনগর হাসপাতালে ভর্তি করা হয়েছে। গত ২৯ তারিখে আনন্দ সাঁতরা মারা গেছে। যাদের নামে এফ আই আর করা হয়েছে পুলিশ তাদের এখনও পর্যন্ত গ্রেপ্তার করেনি। আমি অনুরোধ করছি স্বরাষ্ট্র মন্ত্রী যেন অবিলম্বে তাদের গ্রেপ্তার করার ব্যবস্থা করেন। ওই এলাকায় প্রবল উত্তেজনা রয়েছে এবং কংগ্রেসিরা চক্রান্ত চালিয়ে যাচ্ছে।

[2-00—2-10 P.M.]

**শ্রী মানবেন্দ্রনাথ মুখার্জি ঃ** অ্যাবসেন্ট।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজে বেরিয়েছে, আপনি নিশ্চয় দেখেছেন যে, তারাতলার সেই বন্দরের জমিতে আবার নতুন করে মন্দির করার পরিকল্পনা হচ্ছে। খালি তারাতলায় শুধু নয়, এই রকম বিভিন্ন অঞ্চলে—আমার অঞ্চল রাজাবাজারে মসজিদের সামনে বটগাছের তলায় একটা মন্দির বানানোর পরিকল্পনা চলেছে অনেকদিন ধরে। আমি বলছি এই রকম চক্রান্ত কিছু কিছু লোক তৈরি করছে এবং শান্ত পশ্চিমবাংলাকে অশান্ত করার জন্য তারা উঠেপড়ে লেগেছে। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, তারাতলার বন্দর এলাকাই হোক, আর রাজাবাজারের মসজিদের সামনেই হোক, অথবা যে কোনও রাস্তার ফুটপাথেই হোক, এই সমস্ত অযথা মন্দির গজিয়ে ওঠার ফলে সাধারণ মানুষকে যাতে দাঙ্গার মধ্যে ফেলে দিতে না পারে সেই জন্য আগেভাগেই এটাকে বন্ধ করে দিয়ে যারা এই চক্রান্তে লিপ্ত আছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। শান্ত পশ্চিমবাংলা যাতে অশান্ত না হয় সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি স্বরাষ্ট্র দপ্তর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে বলেও যে কোনও ফল হয় না, তার একটা জ্বলন্ত নিদর্শন তুলে ধরছি। স্যার, এই বিষয়টি আমি এর আগে বিধানসভায় ৮ বার বলেছি, কিন্তু ফল কিছুই হয়নি। সব চেয়ে দুঃখের কথা হল এই, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা সদস্যদের কথা আদৌ গুরুত্ব দিয়ে বিবেচনা করেন কিনা আমাদের যথেষ্ট সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার আমার এলাকার সেই জলের অবস্থার কথা তুলে ধরছি। এর আগে আমি ৮ বার এই বিষয়টি হাউসে উল্লেখ করেছি। এখন খরা চলছে। প্রচণ্ড দাব-দাহে সমগ্র কুলটি, আসানসোল, হীরাপুর, বরাবানি এলাকায় জলের সঙ্কট দেখা দিয়েছে। রমজান মাসে এর আগে লরি করে জল সাপ্লাই দেওয়া হত, এখন বন্ধ হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা আমি কাকে বলব? আমি পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগের দরজায় দরজায় ঘুরেছি, এই বিষয়ে তাদের উপযুক্ত ব্যবস্থা নিতে বলেছি। সবচেয়ে অবাক কাণ্ড হল এই, রিসেন্ট একটা সার্কুলার গেছে যে, কুলটি, বরাবানি এবং কুলটি, হীরাপুর ও আসানসোল এলাকায় যেহেতু কংগ্রেস প্রার্থীরা জিতেছে সেই জন্য এই সব জায়গায় যাতে নতুন করে কল না হয়, নতুন করে জলের ব্যবস্থা যাতে না হয়, তাই এই সার্কুলার দেওয়া হয়েছে। স্যার, এরা আবার গণতন্ত্রের কথা বলেন! মানুষকে জল খাওয়ানোর ব্যাপারে এরা রাজনীতি করেন। কংগ্রেস সদস্যদের উপকার যাতে না হয়, সেখানকার মানুষের উপকার যাতে না হয় সেইজন্য এই রমজান মাসে রাজনীতি করবার হীন চক্রান্তে এরা লিপ্ত হয়েছেন। এরা আবার মন্দির, মসজিদ ইত্যাদি নিয়ে কথা বলেন—ধর্মের কথা এরা আবার বলেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে, কুলটি, পাতিয়ানা, সবজিমহল্লা, রহিমপুরা, হাসানপুরা প্রভৃতি এলাকায় জল দেবার ব্যাপারে বার বার আবেদন করেছি, কিছুই হচ্ছে না। রোজই জল নিয়ে ওখানে মারপিট হচ্ছে। শুধু ঐ এলাকায় নয়, সমগ্র বর্ধমান জেলায় এই পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ

ইঞ্জিনিয়ারিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে বলব যে, অবিলম্বে এই পানীয় জলের ব্যবস্থা করুন। পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ থেকে নতুন করে ট্যাপ কালেকশন করে ঐ এলাকায় আশু জল সরবরাহের বন্দোবস্ত করুন, তা না হলে ভয়াবহ রূপ ধারণ করবে এবং এই নিয়ে মার-দাঙ্গাও হতে পারে। আমি তাই পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং মিনিস্টারকে আগেভাগেই বলতে চাই যে, আগামী ৭ তারিখে মিটিং আছে, তিনি আমাদের কাছে ক্লারিফাই করবেন যে, কেন এই এলাকায় নতুন করে কল বসানো যাবে না এবং যে সার্কুলার গেছে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ থেকে তা কেন প্রত্যাহার করে নেওয়া হবে না। ওরা নিজেদের নিয়েই ব্যস্ত, দেশের মানুষের উপকারের জন্য বিন্দুমাত্র চিন্তিত নন, কেবলমাত্র শুধু পার্টিবাজি করার জন্যই ব্যস্ত। আমি পুনরায় আপনার মাধ্যমে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টকে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল হাউসে সমবায় দপ্তরের বাজেট ছিল, কিন্তু আমি সেখানে বলার সুযোগ পাইনি। আমি আজকে সমবায় দপ্তরের একটি খুব গুরুত্বপূর্ণ দুর্নীতির কথা এখানে তুলে ধরছি। সম্প্রতি দুটি ম্যানেজার'স চেক ইস্যু করেছিল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, ড্রন অন মহারাষ্ট্র রাজ্য কো-অপারেটিভ ব্যাঙ্ক, বোম্বে।

Co-operative Bank-এর Cheque-এর amount দুটির পরিমাণ ছিল ৯০ টাকা এবং ৭০ টাকা কিন্তু স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যে রাজ্য কো-অপারেটিভ ব্যাঙ্কের এই দুটি Manager's chequeটা পাসড হয়েছে ৯০ হাজার টাকায় এবং ৭০ হাজার টাকায়। যে দুটির টাকার পরিমাণ ছিল ৯০ টাকা এবং ৭০ টাকা তা ৯০ হাজার এবং ৭০ হাজার টাকার চেকে পাসড হয়েছে। যে ভদ্রলোকের সই ছিল সেই চেকে তাকে প্রমোশন দেওয়া হয়েছে as a Deputy General Manager. রাজ্য সমবায় ব্যাঙ্কে কি রকম দুর্নীতি চলছে স্যার, দেখুন। সেই ভদ্রলোকই আবার এ ব্যাপারে এনকোয়ারি করতে গিয়েছেন বোম্বেতে। যিনি সই করলেন ৭০ ও ৯০ টাকার চেকে এবং যা ৭০ হাজার ও ৯০ হাজার টাকায় পাস হল তিনিই আবার গিয়েছেন বোম্বেতে এনকোয়ারি করতে। তিন বছর ধরে এই ব্যাপারটি পেন্ডিং হয়ে আছে এবং এ নিয়ে অনেক লেখালেখিও হয়েছে। স্যার, এটা সবচেয়ে বড় ব্যাঙ্ক। আমার অনুরোধ, একটা কমপিটেন্ট অথরিটির হাতে, জুডিশিয়াল অথরিটির হাতে এই এনকোয়ারির ভারটা দেওয়া হোক যাতে রাজ্য সমবায় ব্যাঙ্কের এই দুর্নীতি শেষ হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গ থেকে কয়েকটি অফিস অন্যত্র সরিয়ে নিয়ে যাবার একটা পরিকল্পনা চলছে বলে খবর পাওয়া যাচ্ছে, কোল ইন্ডিয়ার অফিস পাটনা চলে যাচ্ছে, হিন্দুস্থান কেবল অফিস হায়দরাবাদে এবং টি. বোর্ডের অফিস নাকি গৌহাটিতে চলে যাচ্ছে। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করব, এই ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে টেক আপ করুন এবং এই অফিসগুলি যাতে পশ্চিমবঙ্গ থেকে স্থানান্তরিত না হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পৌরমন্ত্রী ও খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উলুবেড়িয়া পৌরসভা ১৯৮৩

সাল থেকে অ্যাড রহক কমিটির মাধ্যমে পরিচালিত হচ্ছে। তারও আগে ১৯৭৫ সালে গোটা উলুবেড়িয়া পৌরসভার বিস্তৃর্ণ এলাকা সি. এম. ডি. এ. এলাকার অন্তর্ভুক্ত করা হয়। এখানকার ৬৫ ভাগ মানুষ শিল্প শ্রমিক। এটাই একমাত্র উপজীবিকা। এছাড়া কিছু ক্ষুদ্র ব্যবসায়ী সেখানে আছেন। সেখানে কৃষিজমি নেই। এই এলাকাটি পুরোপুরি শ্রমিক এলাকা হিসাবে পরিচিত। এই এলাকায় যে পৌরসভা গঠিত হয়েছে সেই পৌরসভার ন্যুনতম সুযোগ-সুবিধাটুকুও সেখানকার মানুষরা পাচ্ছেন না। তাদের উপর ট্যাক্সের বোঝা চাপছে অথচ তারা তাদের মিনিমাম নিডসটুকুও পাচ্ছেন না। স্যার, গতবারেও বলেছিলাম, এবারেও বলছি, ঐ এলাকাটিকে পূর্ণ রেশনিং এলাকা করা হোক। ওখানকার মানুষরা চাষ আবাদের উপর নির্ভর করেন না, কৃষিযোগ্য জমি সেখানে কম, সেখানকার মানুষরা শ্রমিক হিসাবেই জীবিকা অর্জন করেন। আমাদের দাবি ছিল সেই এলাকাটিকে ফুল রেশন এলাকা হিসাবে ঘোষণা করা হোক। স্যার, ওখানে যে পৌরসভা চলছে তা সি. পি. এম. দলের দ্বারা পরিচালিত অ্যাড হক বোর্ডের দ্বারা চলছে। স্যার, এই এলাকাকে পূর্ণ রেশনিং এলাকা বলে ঘোষণা করা হোক এটা ওঁরা চান না। ওঁরা চান না তার কারণ ওখানে বিগত বিধানসভা এবং লোকসভায় নির্বাচনে ওখানকার মানুষরা কংগ্রেসকে বিপুলভাবে সমর্থন করেছে। ঐ পৌরসভা এলাকায় ৫।।/৬ হাজার ভোট কংগ্রেস পেয়েছে। সেখানে মানুষ ওঁদের সমর্থন করেননি। ফোর্ড গলস্টার, বাউড়িয়া, চেঙ্গাইল বিভিন্ন মিল এলাকার মানুষরা সেখানে বঞ্চিত হচ্ছে। পৌর এলাকা এবং সি. এম. ডি. এ. এলাকা হওয়া সত্ত্বেও সেখানকার মানুষদের দাবি মানা হচ্ছে না। আমি তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় পৌর ও খাদ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, সেখানে অবিলম্বে পূর্ণ রেশনিং ব্যবস্থা চালু করার ন্যুনতম দাবিটুকু যেন তাঁরা মেনে নেন।

[2-10–2-20 P.M.]

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮১ সালে বার্ণপুর ইসকো কারখানার জন্য রাজ্য সরকার জমি অধিগ্রহণ করেছিল। সাতা মৌজা, সাইমারা মৌজা এবং নাকরা সাতা মৌজায় ১০০ একর জমি রাজ্য সরকার অধিগ্রহণ করেছিলেন। যাদের জমি অধিগ্রহণ করেছিলেন তাদের রাজ্য সরকার ইসকো কারখানায় চাকুরির ব্যবস্থা করে দেবেন বলে বলেছিলেন। ১৯৮১ সাল থেকে ঐ এলাকার মানুষ যারা রাজ্য সরকারকে জমি দিয়েছে তারা আজ পর্যন্ত ইসকো কারখানায় চাকুরি পায়নি, সেই সমস্ত লোকের চাকুরির জন্য কোনও ব্যবস্থা করা হয়নি। আমি সে জন্য মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে অবিলম্বে ইসকোতে যাতে এই সমস্ত ল্যান্ড লুজাররা চাকুরি পান তার জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে আমাদের বিধায়ক তুহিন সামন্ত যে কথা বলেছেন, আমি সেইকথারই পুনরাবৃত্তি করতে চাই আমার কেন্দ্রের ব্যাপারে। আসানসোল মিউনিসিপ্যালিটিতে ইলেকশন হচ্ছে। এই রমজানের মাসে সেখানে ইলেকশন ফেলেছে যাতে মুসলমানরা ঠিকমতো তাদের ভোট কাস্টিং করতে না পারে। কিন্তু একটা কথা হচ্ছে, সেখানকার মানুষের জন্য জলের ব্যবস্থা করুন। আসানসোলের ৫০/৬০ হাজার

মুসলমান তাদের জন্য জলের কোনও ব্যবস্থা নেই। আসানসোল মিউনিসিপ্যালিটিতে ইলেকশন হচ্ছে কিন্তু সেখানে কোনও জায়গায় জল গিয়ে পৌঁছায়নি। মাত্র কয়েকটি জায়গায় বিশেষ করে যেখানে আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ইলেকশনে লড়ছেন, যেখানে তাদের লোকেদের জয়ী হওয়ার সম্ভাবনা রয়েছে, সেখানে জল পৌঁছেছে। কিন্তু যেখানে যেখানে কংগ্রেস ক্যান্ডিডেটদের জেতবার চান্স আছে সেখানে জল দেওয়া হচ্ছে না। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে আসানসোলে জল নিয়ে যে রাজনীতি চলছে সেটার যেন শেষ হয়। গত নির্বাচনে মাইনরিটি কমিউনিটির লোক যারা কংগ্রেস ক্যান্ডিডেটদের ভোট দিয়েছে, তাদের উপরে অবিচার করার জন্য সেখানে জল পৌঁছায়নি। তাদের উপরে চরম অবিচার করা হচ্ছে। রমজানের মাসে তারা চাঁদ দেখবে সেখানেও জল দেওয়া হচ্ছে না। এইভাবে ধর্মীয় কাজেও বাধা দেওয়া হচ্ছে। আমি এর সুবিচারের জন্য এবং প্রতিকারের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যাতে অতি সত্বর ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিলে ৭০০ শ্রমিক কাজ করেন। গত সেপ্টেম্বর ১৯৮৬ সাল থেকে আজ পর্যন্ত তারা বেতন পাচ্ছে না। মিল খোলা আছে, উৎপাদন হচ্ছে না এবং এই ৭০০ শ্রমিক তারা কোনও বেতন পাচ্ছে না। আমার কাছে খবর আছে যে অন্ততপক্ষে ৪৯.১৮ শতাংশ সরকারের অধীনে আছে। তৎকালীন শিল্প মন্ত্রী এটাকে বারে বারে টেক আপ করার কথা বলেছিলেন, কিন্তু করলেন না। গত নির্বাচনে এটাকে কাজে লাগানোর জন্য ১০০ জন লেবার নিয়ে কাজ আরম্ভ হয় এবং এটাকে কন্টিনিউ করার কথা বলা হয়েছিল। আজকে ২ মাস পার হয়ে গেল পঞ্চায়েত নির্বাচনের পরে এখনও পর্যন্ত এই ৭০০ শ্রমিক বেতন পাচ্ছে না, মিল খোলা আছে উৎপাদন হচ্ছে না। এইভাবে দিনের 'পর দিন পশ্চিমবাংলার শিল্পগুলিকে কারখানাগুলিকে রাজনৈতিক ফায়দা তোলার জন্য যদি কাজে লাগানো হয় তাহলে বেকার যারা সঙ্কটের মধ্যে দিয়ে জীবন-যাপন করছে তারা কোনওদিন আশার আলো দেখতে পারবে না।

তাই আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ৭০০ জন লেবার ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাস থেকে বেতন পাচ্ছে না, এর থেকে লজ্জা এবং দুঃখের বিষয় আর কী হতে পারে? এই সম্পর্কে শিল্পমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যেন বীরভূমের বুকের উপর একমাত্র শিল্প ময়ূরাক্ষী কটন মিলটি খোলার ব্যবস্থা করা হয়, সেখানে উৎপাদন চালু করা হয় এবং শ্রমিকরা যাতে বেতন পায় তার ব্যবস্থা করা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত শনিবার ৩০-৪-৮৮ তারিখে বিকাল চারটের সময় রোটোন্ডায় অল পার্টি মিটিং হয়েছিল।. জি. এন. এল. এফ.-এর আন্দোলন নিয়ে মুখ্যমন্ত্রী মিটিং ডেকেছিলেন। তিনি পৌরহিত্য করেছিলেন ঐ সভায়। সেই মিটিং-এ আমিও ছিলাম, কেন্দ্রীয় মন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীও ছিলেন। মুখ্যমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় বলেছিলেন যে কেন্দ্রীয় সরকার সর্বতোভাবে পশ্চিমবঙ্গ সরকারকে সাহায্য করছেন। তিনি এও বলেছিলেন বুটা সিং কঠিন মনোভাব দেখিয়েছেন, ৪০ দিনের ধর্মঘট করার পর আবার যদি জি. এন. এল. এফ. আন্দোলন করে, তাহলে আরও কঠোর

মনোভাব নেওয়া হবে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে একমত হয়ে মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছিলেন আমাদের কাছে, যাতে আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সঙ্গে যা আলোচনা হয়েছে তা বিশদভাবে ছিল। আমরা কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম ১লা মে মে-দিবস পালন করার জন্য সি. পি. এম. এক সভা করে, সেই সভায় বলা হয়েছে দার্জিলিং-এ জওয়ানদের খুন করেছে জি. এন. এল. এফ.। একদিকে যখন মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন এই সমস্যার সমাধানের জন্য, তখন অন্য দিকে সি. পি. এম.-এর অপর এক মন্ত্রী এইভাবে ভেস্তে দেবার চেষ্টা করছেন।

**Mr. Speaker :** Mr. Saugata Roy, your mention is out of order as I have admitted it in the form of a calling attention notice.

Now I shall take up Demand No. 44 first. I think the House has consent on it.

**(Voices–Yes)**

## VOTING ON DEMAND FOR GRANT

## DEMAND No. 44

**Major Head :**2245—Relief on account of Natural Calamities.

The Printed Speech of Shrimati Chhaya Bera is taken as read.

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয় ঃ

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৮৮-৮৯ সালের ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে মোট এগারো কোটি সাতাশি লক্ষ পঞ্চাশ হাজার টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত পাঁচ কোটি তিরানব্বই লক্ষ পঁচাত্তর হাজার টাকাও ধরা হয়েছে। এই প্রসঙ্গে সভার অবগতির জন্য জানাচ্ছি যে, প্রস্তাবিত অর্থের মধ্যে ত্রাণ ও সমাজ কল্যাণ দপ্তরের ত্রাণ শাখাসহ অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও আছে। বিস্তারিত বিবরণ ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরের ১৯ সংখ্যাক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভায় পেশ করা হয়েছে তাতে লিপিবদ্ধ করা হয়েছে।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ত্রাণ ব্যবস্থার প্রয়োজনীয়তা সম্পর্কে কিছু বলতে চাই। স্বাধীনতার চল্লিশ বৎসর পরেও সমাজের এক বিরাট জনসমষ্টি দারিদ্র্যসীমার নিচে অবস্থান করছে। প্রতিনিয়ত ভোগ্যপণ্যের দাম লাগামহীনভাবে বেড়ে চলেছে। নিত্য ব্যবহার্য দ্রব্যের এই মূল্যবৃদ্ধি পরোক্ষভাবে রাজ্যের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতাকে বিপর্যস্ত করে তুলেছে। এ ছাড়া, প্রতি বৎসরই আমাদের খরা, বন্যা, ঘূর্ণীঝড়, সামুদ্রিক জলোচ্ছ্বাস প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগের সম্মুখীন হতে হয়। এই অবস্থায়, প্রায় প্রতি বৎসরই দুর্যোগক্লিষ্ট জনসমষ্টির জন্য ব্যাপক আকারে ত্রাণ ব্যবস্থা গ্রহণ করতে হয়।

**৩। ১৯৮৭-৮৮ সালে দেশ জুড়ে দেখা দেয় অভূতপর্ব খরা। স্বাধীনোত্তর ভারতে এমন খরা ইতিপূর্বে দেখা যায়নি।** আবার ঐ বছর পশ্চিমবাংলায় বর্ষা আসে অনেক দেরিতে। ফলে রাজ্যের অধিকাংশ জেলাগুলি খরাকবলিত হয়। আমরা এই খরার মোকাবিলা করেছি। "২২৪৫—খরা" খাতে মোট ৪১৮.৬০ লক্ষ টাকার ত্রাণ আবন্টন করা হয়েছে এবং বরাদ্দকৃত অর্থ ক্ষতিগ্রস্ত অঞ্চলের দুর্দশা অনেকাংশে লাঘব করেছে।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলম্বে বর্ষা শুরু হলেও, অতিবৃষ্টি ও প্লাবন থেকে পশ্চিমবাংলা ঐ বৎসরও রেহাই পায়নি। ব্যাপক প্লাবনের ফলে পশ্চিমবাংলায় যে ক্ষয়ক্ষতি হয়ে গেছে তা অপূরণীয়।

৫। আপনারা জানেন, জুলাই মাস থেকে উত্তরবঙ্গে অত্যধিক বৃষ্টিপাতের দরুন স্থানীয় নদীগুলিতে জলস্ফীতি ঘটে। উত্তরবঙ্গের পাঁচটি জেলাই প্লাবিত হয় এবং জনজীবন ও ধনসম্পত্তির প্রভূত ক্ষতি হয়। মালদা ও পশ্চিমদিনাজপুর জেলার ক্ষতি সর্বাধিক। এই জেলাগুলিতে বন্যা পরিস্থিতি এমন ভয়াবহ আকার ধারণ করে যে স্থানীয় প্রশাসনকে সাহায্য করার জন্যে সেনাবাহিনী, বিমানবাহিনী এবং বি এস এফ-এর সাহায্য নিতে হয়। এমনকি জলবন্দীদের কাছে খাদ্যসামগ্রী পৌঁছে দেবার জন্য হেলিকপ্টার ব্যবহার করতে হয় এবং তাদের উদ্ধারের জন্যে স্পিড বোটও নিয়োগ করা হয়। বিভিন্ন স্থানে সড়ক যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। এর ফলে উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত হয়। যোগাযোগ ব্যবস্থার পুনরুদ্ধারের কাজে সেনাবাহিনী ও জেলা প্রশাসন গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ বছর ডি ভি সি, ময়ূরাক্ষী ও কংসাবতী প্রকল্প থেকে ছাড়া জল পশ্চিমবাংলার গাঙ্গেয় জেলাগুলি, বিশেষ করে হাওড়া, হুগলি, মুর্শিদাবাদ, মেদিনীপুর ও বীরভূম জেলাতে বন্যার সৃষ্টি করে। বিহারের ছোটনাগপুর অঞ্চলে প্রচুর বৃষ্টিপাত হওয়ায় ডি ভি সি, ময়ূরাক্ষী প্রকল্প ও কংসাবতী প্রকল্পে জল ধারণের ক্ষমতা সীমা ছাড়িয়ে যায়। অত্যাধিক বৃষ্টিপাত তদুপরি উক্ত প্রকল্পগুলির জলাধার থেকে প্রচুর পরিমাণে জল ছাড়ার ফলে মুর্শিদাবাদ, বীরভূম, মেদিনীপুর, হুগলি, নদীয়া, বর্ধমান ও হাওড়ার বিস্তৃত অঞ্চল প্লাবিত হয়। সেপ্টেম্বরের প্রথম সপ্তাহের পর মালদা জেলা ছাড়া অন্যত্র সাধারণভাবে বন্যার জল হ্রাস পেলেও পূর্বোক্ত নদীপ্রকল্পগুলো থেকে প্রচুর পরিমাণে জল ছাড়ার ফলে সেপ্টেম্বরের মাঝামাঝি মুর্শিদাবাদ, মালদা ও নদীয়া জেলার বন্যার সামগ্রিক অবস্থার অবনতি ঘটে। ফরাক্কায় গঙ্গা গত চল্লিশ বৎসরের রেকর্ড ভেঙে জলস্ফীতি ঘটায়।

৭। বন্যার করাল গ্রাসে পশ্চিমবঙ্গ যখন বিপন্ন এবং জনজীবন যখন বিপর্যস্ত তখন বন্যায় ক্ষয়-ক্ষতির পরিমাণ ও ভয়াবহতা নির্ণয়ের নিমিত্ত কেন্দ্রীয় সমীক্ষক দল পাঠানোর জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়। প্রাথমিক রিপোর্টের ভিত্তিতে যে স্মারকলিপি কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করা হয় তাতে মোট ২১২ কোটি টাকার খরচ সীমা অনুমোদনের জন্য অনুরোধ করা হয়। এর মধ্যে ত্রাণ খাতে ৭,১০৮.৪৭ লক্ষ টাকা ধরা হয়েছিল।

**৮। সেপ্টেম্বরে কেন্দ্রীয় সমীক্ষক দল আসেন, তাঁরা বন্যাকবলিত স্থানগুলো পরিদর্শন** করেন। ভারত সরকার বিভিন্ন বিভাগের প্রস্তাবিত মোট ২১২ কোটি টাকার খরচার সীমার

পরিবর্তে মাত্র ৬,৭৭২.০০ লক্ষ টাকার খরচা সীমা অনুমোদন করেন, এর মধ্যে ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের প্রস্তাবিত ৭,১০৮.৪৭ লক্ষ টাকার সীমার পরিবর্তে মাত্র ২,৭৪১.১৮ লক্ষ টাকার সীমা অনুমোদিত হয়েছে। এ ছাড়াও সব্জী উৎপাদনের জন্য কেন্দ্রীয় সরকার ৫.২৫ লক্ষ টাকা খরচার সীমা নির্দেশ করে দেন।

৯। প্রথম পর্যায়ের নিদারুণ বন্যার আঘাত কাটিয়ে ওঠবার আগেই সেপ্টেম্বরের দ্বিতীয়ার্ধে অত্যধিক বৃষ্টিপাতে ও জলাধারগুলি থেকে উদ্বৃত্ত জল ছাড়ার জন্য নদীয়া, মালদা ও মুর্শিদাবাদ জেলা পুনরায় ভয়াবহ বন্যার কবলে পড়ে। প্রথম পর্যায়ের বন্যার দরুন ভারত সরকার যে খরচের সীমারেখা বেঁধে দেন তা আমাদের প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল ছিল। তার উপর এই দ্বিতীয় পর্যায়ের বন্যায় যে নিদারুণ ক্ষয়-ক্ষতি হয় তার পরিপ্রেক্ষিতে ত্রাণ সাহায্যের প্রয়োজন বিশেষভাবে বেড়ে যাওয়ায় আমরা ত্রাণ ও পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দ্বিতীয় পরিপূরক স্মারকলিপি পেশ করতে বাধ্য হই।

১০। পশ্চিমবঙ্গ সরকারের অনুরোধে ক্ষয়-ক্ষতির সরেজমিন তদন্ত করে খরচের সীমা নির্ধারণের জন্য দ্বিতীয়বার কেন্দ্রীয় সমীক্ষক দল ২৫শে নভেম্বর থেকে ২৮শে নভেম্বর পর্যন্ত মালদা, মুর্শিদাবাদ ও নদীয়া জেলার বন্যাকবলিত স্থানগুলি পরিদর্শন করেন। পরে ভারত সরকার প্রস্তাবিত অতিরিক্ত মোট ৩৮,৪০.৪৭ লক্ষ টাকার পরিবর্তে মাত্র ১৩,৪০.১৮ লক্ষ টাকা খরচার সীমা বিভিন্ন বিভাগের জন্য অনুমোদন করেন। এর মধ্যে ত্রাণ শাখার প্রস্তাবিত অতিরিক্ত ১,৩৮৬.৪১ লক্ষ টাকার পরিবর্তে মাত্র ৬৪৬.৫৬ লক্ষ টাকা খরচার সীমা অনুমোদিত হয়।

১১। এখন দেখা যাচ্ছে প্রথম ও দ্বিতীয় সমীক্ষক দলের কাছে যে স্মারকলিপি দেওয়া হয়েছিল তাতে ত্রাণ শাখা মোট ৮,৪৯৪.৮৮ লক্ষ টাকা খরচার সীমা অনুমোদন করার জন্যে প্রস্তাব দেয়। কিন্তু ভারত সরকার এই ত্রাণ শাখার জন্যে মোট ৩,৩৮৭.৭৪ লক্ষ টাকা মাত্র খরচার সীমা অনুমোদন করেছেন। এই সীমিত আর্থিক অবস্থার মধ্যেই আমাদের বন্যাবিধ্বস্ত জেলাগুলোতে ত্রাণ ও পুনর্বাসনের ব্যবস্থা করতে হয়েছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুদ্ধকালীন তৎপরতায় গত বন্যার মোকাবিলা করা হয়েছে। বিভিন্ন জেলার বন্যা পরিস্থিতির খবরাখবর যাতে প্রতি মুহূর্তে পাওয়া যায়, সেদিকে লক্ষ্য রেখে প্রতিটি বন্যাক্লিষ্ট জেলার সঙ্গে মহাকরণের যোগাযোগের জন্য কন্ট্রোল রুম খোলা হয়েছিল। সংশ্লিষ্ট বিভাগের কর্মচারিরা দিবারাত্রি পরিশ্রম করে দুর্গত মানুষদের সেবা করেছেন।

১৩। ত্রাণ ও পুনর্বাসনের কাজে ত্রাণ শাখা ইতিমধ্যে বিভিন্ন খাতে উপরোক্ত টাকার আবন্টন মঞ্জুর করেছে। ত্রাণের বিভিন্ন খাতে সাহায্যের পরিমাণ বাড়ানো হয়েছে, কর্ম-সম্প্রসারণ প্রকল্পে (ই জি ডব্লিউ) ত্রাণ কাজে প্রত্যেককে প্রতিদিন ১২ টাকার পরিবর্তে ১৬ টাকা ৩৪ পয়সা করে দেওয়া হয়েছে।

১৪। দুর্যোগজনিত ত্রাণখাতের বাইরে আরও অনেক কাজ ত্রাণ শাখা থেকে করা হয়। যেমন—ইউরোপীয় ইকনমিক কমিউনিটির আর্থিক সাহায্যে বন্যাপ্রবণ জেলায় ৮৫টি বন্যাশ্রয়ের মধ্যে ৮৩টির কাজ শেষ হয়ে গেছে। বাকি দুটির নির্মাণ কাজ আশা করা যায় ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে শেষ হবে। ঐ সংস্থার আর্থিক সাহায্যে ২৪ পরগনা জেলার সুন্দরবনের

আরও ৫০টি বন্যা/ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের জন্য আশ্রয় শিবির ও বন্যাপ্রবণ জেলায় আরও ১০০টি অনুরূপ শিবির নির্মাণের যে প্রস্তাব আমরা কেন্দ্রীয় সরকারকে দিয়েছিলাম সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও মতামত এখনও পর্যন্ত জানা যায়নি। তবে কেন্দ্রীয় প্রকল্পের আওতায় (Under Centrally-sponsored Scheme) যে ৫০টি বন্যাশ্রম শিবির খোলার প্রস্তাব ছিল তা কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে বাতিল করে দিয়েছেন। এবার সমুদ্র এলাকার জেলাগুলিতে বন্যা/ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের নিমিত্ত আশ্রয় শিবির নির্মাণের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে।

১৫। ১৯৭৯, '৮০ এবং '৮৩ সালে বিপুলসংখ্যক শরণার্থী আসাম থেকে পশ্চিমবাংলায় এসেছিলেন। তাঁদের অধিকাংশ এখনও জলপাইগুড়ি ও কুচবিহারের ৫টি শরণার্থী শিবিরে অবস্থান করছেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাঁদের ত্রাণ বাবদ এ পর্যন্ত মাত্র ২৭.১৯২ লক্ষ টাকা অনুদান হিসাবে এবং ঋণ হিসাবে ১১৩.৪৪৮ লক্ষ টাকা পাওয়া গেছে। কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমাণের স্বল্পতা হেতু '৮৭-'৮৮ সালেও রাজ্য সরকারকে এ বাবদ ৬২.০৬ লক্ষ টাকা মঞ্জুর করতে হয়েছে। এ বাবদ এ পর্যন্ত রাজ্য সরকার সর্বমোট ৫৭৪.৬৭ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। মানবিক কারণেই রাজ্য সরকারকে এই দায়িত্ব পালন করতে হচ্ছে। এই সমস্ত খরচ যাতে কেন্দ্রীয় সরকার বহন করেন তার জন্যে প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

১৬। এ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার ফরাক্কা জলঙ্গী ও পদ্মার সঙ্গমস্থল পর্যন্ত গঙ্গা নদীতে ভাঙনের ফলে বহু মানুষ গৃহহীন হয়ে পড়েছে। এই গৃহহীনদের আংশিক পুনর্বাসন হয়েছে, বাকি অংশের পুনর্বাসনের জন্য চেষ্টা চলছে।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ শাখা থেকে দাঙ্গায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে এককালীন সাহায্য ও তাদের পুনর্বাসনের জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই সিদ্ধান্তের মধ্যে রয়েছে—(ক) পরিবারের উপার্জনক্ষম বা উপার্জনক্ষম নয় এমন কোনও ব্যক্তির মৃত্যুতে জনপ্রতি ২০,০০০ টাকা সাহায্য, (খ) দাঙ্গায় পঙ্গুতা সৃষ্টিকারী নয় এরূপ গুরুতর আঘাতের জন্য, দাঙ্গায় অস্থায়ী পঙ্গুতা ও স্থায়ী পঙ্গুতার জন্য জনপ্রতি ৫০০ টাকা থেকে ৫,০০০ টাকা সাহায্য, (গ) দাঙ্গায় অস্থায়ী সম্পত্তির বিনষ্টের জন্য, কাঁচাবাড়ি বিনষ্টের জন্য, পাকাবাড়ির আংশিক ক্ষতি এবং পাকাবাড়ির সম্পূর্ণ ক্ষতির জন্য প্রতিক্ষেত্রে ২,০০০ টাকা থেকে ১৫,০০০ টাকা সাহায্য এবং (ঘ) দাঙ্গায় যানবাহন, নৌকা, বলদ প্রভৃতি উপার্জনক্ষম সম্পত্তির বিনষ্টের জন্য প্রতিক্ষেত্রে ২,০০০ টাকা সাহায্য। এছাড়া, প্রাকৃতিক বিপর্যয়ের জন্য যেমন ত্রাণ দেওয়া হয়, এ-সব ক্ষেত্রেও তেমনি খয়রাতি সাহায্য, পোশাক প্রভৃতি বিশেষ ত্রাণের ব্যবস্থা আছে।

১৮। দার্জিলিং জেলার সাম্প্রতিক দুঃখজনক পরিস্থিতিতে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের আর্থিক সীমাবদ্ধতা হেতু ত্রাণের যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা সম্ভব না হলেও চলতি আর্থিক বৎসরে এ পর্যন্ত এ বাবদ ৮৯,০৪,৪৫৫ টাকা আবন্টন জেলা প্রশাসনকে দেওয়া হয়েছে।

১৯। রিলিফ কমপ্লেক্স তৈরি করার জন্যে ইতিমধ্যে ভূমি অধিগ্রহণ করা হয়েছে। ১৯৮৮-৮৯ পরিকল্পনা খাতে প্রারম্ভিক কাজের জন্য ৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে।

২০। দুঃস্থ ব্যক্তিদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্য এ পর্যন্ত ৫.৪০ লক্ষ টাকার

আবন্টন বিভিন জেলা কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় অসংখ্য কল-কারখানায় ক্লোজার এবং লক-আউটের ফলে ক্ষতিগ্রস্ত দুঃস্থ পরিবারসমূহ অনাহারে অর্ধাহারে কালাতিপাত করতে বাধ্য হন। সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে এই সকল পরিবারের যথোপযুক্ত ত্রাণের ব্যবস্থা করা সম্ভব হয়নি।

২১। বিভিন্ন ত্রাণ প্রকল্পের যথাযথ রূপায়ণের জন্য বর্তমান ত্রাণবিধির পুনপ্রণয়নের কাজ এগিয়ে চলেছে। আর্থিক সামর্থ্যের সঙ্গে সঙ্গতি রেখে এই ত্রাণবিধির পুনপ্রণয়ন একটি দুরুহ কাজ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৭-৮৮ সালে এ রাজ্যে ত্রাণের কাজে সভার সমস্ত মাননীয় সদস্যের কাছ থেকে আমি যে সহযোগিতা ও সাহায্য পেয়েছি, সেই একই সহযোগিতা ও সাহায্যের আশা রেখে ১৯৮৮-৮৯ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয়-বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি অনুরোধ করছি।

**Mr. Speaker :** There are 14 cut motions on Demand No. 44. All the cut motions are in order.

| | | |
|---|---|---|
| **Shri Apurbalal Majumdar** | : | |
| **Shri Saugata Roy** | : | Sir, I beg to move that the |
| **Shri Suhrid Basumallik** | : | amount of the Demand |
| **Shri Gobinda Chandra Naskar** | : | be reduced by Rs. 100/- |
| **Shri Ambika Banerjee** | : | |

[2-20—2-30 P.M.]

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়া ত্রাণ মন্ত্রী মহোদয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং বিরোধী দলের সদস্যরা যে কাট মোশনগুলি দিয়েছেন সেগুলিকে সমর্থন করে আমার বক্তৃতা শুরু করছি। স্যার, বর্তমানে রাজ্য সরকারের যতগুলি দপ্তর আছে তার মধ্যে ত্রাণ দপ্তর হচ্ছে সব চেয়ে দুর্নীতিপূর্ণ দপ্তর। এই দপ্তরে সব চেয়ে বেশি স্বজনপোষণ হয়। প্রকৃত অর্থে এই দপ্তর একেবারে অপদার্থ দপ্তর। তার প্রমাণ হচ্ছে, আজকে এই সভায় এই দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার আগেই আমরা খুবই দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে মাননীয়া মন্ত্রীর বাজেট বিবৃতির কপি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। অর্থাৎ ইতিপূর্বেই আমরা খবরের কাগজের মাধ্যমে ত্রাণ দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি সংশ্লিষ্ট মন্ত্রীর বিবৃতিটি পেয়েছি। আমরা দেখছি ত্রাণ দপ্তরের দুটি শাখার দু'জন আলাদা আলাদা মন্ত্রী আছেন, কিন্তু বাস্তবে আমরা দেখছি এই ত্রাণ দপ্তরের কোনও কাজই নেই। বিগত বন্যার সময়ে আমরা বার বার উল্লেখ করেছি—বন্যা ত্রাণের টাকা নিয়ে স্বজনপোষণ এবং দলবাজি হচ্ছে। বিগত বন্যার সময় বন্যা-ত্রাণের টাকা নিয়ে রিলিফ ডিস্ট্রিবিউশনের নাম করে সরকারের বড় শরিক দলের কমরেডরা বিভিন্ন রকম স্বজনপোষণ ও দুর্নীতি করেছে। পঞ্চায়েতে তাঁদের যে সমস্ত কমরেডরা আছে তাদের হাতে বন্যা-ত্রাণের বিভিন্ন সামগ্রী পৌঁছে দেওয়া হয়েছিল। আমরা দেখেছি বিগত বন্যার সময়ে যখন গোটা পশ্চিমবাংলা বন্যায় আক্রান্ত, পশ্চিমবাংলার কয়েক লক্ষ মানুষ যখন বন্যায় ভাসছে তখন তারা সেই মানুষদের উদ্ধার করার নাম করে দুর্গত মানুষদের নিয়ে দলবাজি করেছে।

আমি স্বচক্ষে দেখেছি যাদের বাড়ি-ঘর ভেঙে গিয়েছিল, সমস্ত ফসল নষ্ট হয়ে গিয়েছিল, গাছে বাস করছিল তারা কেউ যদি শাসক দলের বড় শরিক দলের সমর্থক না হয়ে থাকেন, তাহলে তাঁকে ত্রাণ সামগ্রী দেওয়া হয়নি। সেই সমস্ত মানুষদের কাছে ত্রাণ সামগ্রী পৌঁছে দেওয়া হয়নি। আমি বন্যার সময়ে এই জিনিস স্বচক্ষে দেখেছি। আমি দেখেছি, মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের মধ্যে ২৩টি ব্লকই যখন বন্যায় আক্রান্ত হয়েছিল তখন সেখানে এই জিনিস ঘটেছিল। সেই সময়ে অর্থমন্ত্রী থেকে আরম্ভ করে ত্রাণ মন্ত্রী পর্যন্ত বার বার মুর্শিদাবাদ জেলায় গিয়েছেন, সার্কিট হাউসে বিধানসভার সদস্য, জেলাপরিষদের সভাধিপতি এবং পঞ্চায়েত সমিতির সভাপতিদের নিয়ে বার বার সভা করেছেন এবং বলেছেন, "বন্যার সময়ে আমরা মানুষকে নিরপেক্ষভাবে ত্রাণসামগ্রী দিতে চাই, বন্যা-পীড়িত মানুষকে নিয়ে কোনওভাবেই দলবাজি হবে না।" অর্থমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং আরও একজন মন্ত্রী বার বার এই প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও, সেই প্রতিশ্রুতি কখনই মানা হয়নি। প্রতিটি ক্ষেত্রেই সেই প্রতিশ্রুতি ভঙ্গ করা হয়েছে। আমরা এই সভায় বার বার সে বিষয়ে প্রতিবাদ করেছি এবং ত্রাণমন্ত্রী, অর্থমন্ত্রী ও অন্যান্য মন্ত্রীদের আমরা তা জানিয়েছি। বন্যার পর মাননীয় অর্থমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের আরও একজন দায়িত্বশীল মন্ত্রী বিভিন্ন জেলা সফর করে বলেছিলেন, " যাদের বন্যায় বাড়ি পড়ে গেছে, যাদের বন্যায় ক্ষতি হয়েছে তাদের প্রত্যেককে আর্থিক সাহায্য দেওয়া হবে।" আমরা ঐ কথা শুনে ভেবেছিলাম সত্যিই নিরপেক্ষভাবে মানুষকে সাহায্য দেওয়া হবে। বন্যার পর সরকারি অফিসাররা যে সমস্ত মানুষদের বাড়ি ঘর পড়ে গিয়েছিল তাদের একটা তালিকা তৈরি করেছিলেন। কিন্তু আমরা পরবর্তীকালে দেখলাম সেই তালিকা থেকে বেছে বেছে কংগ্রেসি সমর্থক, কংগ্রেসের ভোটারদের নাম বাদ দেওয়া হল। আমরা সেই কাজের বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম, কিন্তু প্রতিবাদ করে কোনও লাভ হয়নি। আমরা সে বিষয়ে কিছু কিছু জায়গায় আন্দোলন করার ফলে, বিশেষ করে মুর্শিদাবাদ জেলায়, তৎকালীন জেলা শাসক এবং মুর্শিদাবাদের এস. ডি. ও. স্বীকার করতে বাধ্য হয়েছিলেন যে, বন্যার সময়ে যাদের বাড়ি পড়ে গিয়েছিল তাদের মধ্যে নিরপেক্ষভাবে টাকা বন্টন করা হয়নি।

কিছু কিছু ক্ষেত্রে দলবাজি হয়েছে, কিছু ক্ষেত্রে যাদের ক্ষতি হয়েছে তাদের টাকা দেওয়া হয়নি। যদিও মাননীয় মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে যাদের জমির ফসল নষ্ট হয়ে গেছে তাদের নিরপেক্ষভাবে বীজ এবং সার সরবরাহ করা হবে। কিন্তু সেক্ষেত্রে আমরা দেখলাম চরম দলবাজি হয়ে গেল। যারা কংগ্রেসি সমর্থক, যারা কংগ্রেসি ভোটার তাদেরকে এই সমস্ত সুযোগসুবিধা থেকে বঞ্চিত করা হল। এই ব্যাপারে এই সভায় আলোচনা করেছি। কিছুদিন আগে বলা হল, যারা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে সেই সমস্ত শিল্পীদের আর্থিক অনুদান দেওয়া হবে, আর্থিক সাহায্য দেওয়া হবে। কিন্তু আমরা দেখেছি, মুর্শিদাবাদ জেলার রানি নগর ১ নম্বর ব্লকে বিভিন্ন দুস্থ শিল্পীদের কয়েক হাজার দরখাস্ত জমা দেওয়া হল, সেই দরখাস্ত জমা দেবার পর রানি নগরের বি. ডি. ও. কোনটির তদন্ত না করে কোনও পঞ্চায়েত নেতাদের সঙ্গে কথাবার্তা না বলে অর্থাৎ আমি বলতে চাইছি কংগ্রেসি পঞ্চায়েত প্রধানদের সঙ্গে কথা না বলে এই মার্কসবাদী কমরেডদের সঙ্গে, ক্যাডারদের সঙ্গে আলোচনা করে রাতের অন্ধকারে তালিকা তৈরি করে ফেললেন। এইভাবে ১ লক্ষ ৬৭ হাজার টাকা বিলি হয়ে গেল। আমি এ ব্যাপারে এই সভায় আলোচনা করেছিলাম। আশ্চর্য্যের বিষয়, এই টাকা বিলি হল সোমবার, মঙ্গলবার অর্থাৎ অফিস খোলার দিন নয়, এই টাকা বিলি হল ছুটির

*দিন অর্থাৎ রবিবার দিন। ৩-৪-৮৮ তারিখে রবিবার দিন অফিস খুলে দলীয় ক্যাডারদের তালিকাভুক্ত করে ২০০ টাকা করে দিয়ে দিলেন। এমন কি যাদের বাড়ি ঐ বড় শরিকের সমর্থক অর্থাৎ সি. পি. এম. পার্টির সমর্থক তাদের বাড়ির ৪/৫ জনকে হাজার টাকা করে* এই দুস্থ শিল্পীদের যে টাকা সেই টাকা দিয়ে দেওয়া হল। এইভাবে রবিবারদিন অফিস বে-আইনিভাবে খুলে দুস্থ শিল্পীদের টাকা দেওয়া হল। আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম। আমরা রানি নগর বি. ডি. ও. থেকে আরম্ভ করে জেলা শাসক পর্যন্ত আবেদন করেছিলাম। তাঁরা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে রবিবার দিন টাকা দেওয়া ভুল হয়েছে, নিরপেক্ষভাবে তালিকা প্রস্তুত করা হয়নি। আমরা পরবর্তীকালে আবার নতুন করে তালিকা প্রস্তুত করে রাজ্য সরকারের কাছে দুস্থ শিল্পীদের টাকা দেওয়ার জন্য ব্যবস্থা করতে বলব। কিন্তু আজ পর্যন্ত সেই সব দুস্থ শিল্পীদের টাকা দেবার ব্যবস্থা করা হয়নি। এই ত্রাণ দপ্তর এমন একটা দপ্তর যেখানে সবচেয়ে বেশি দুর্নীতি হয়েছে, সবচেয়ে বেশি স্বজন-পোষণ হয়েছে। এই দপ্তরের মাধ্যমে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যারা সমর্থক সেই সমস্ত গ্রামের মানুষদের, সেই সমস্ত ক্যাডারদের হাজার হাজার টাকা দিয়ে ক্যাডার পুষে রাখছে। আমরা দেখেছি, বন্যার সময় যে সমস্ত কংগ্রেসি প্রধান গ্রাম আছে সেখানকার মানুষদের উদ্ধার করার জন্য নৌকা ভাড়া করা হয়েছিল। কারণ জেলাশাসক পঞ্চায়েতগুলিকে নৌকা ভাড়া করতে বলেছিলেন। সেইজন্য কংগ্রেসি পঞ্চায়েত প্রধানরা নৌকা ভাড়া করেছিলেন। কিন্তু নৌকা ভাড়া করার পর দেখা গেল যেখানে কংগ্রেসি পঞ্চায়েত যারা মানুষদের উদ্ধার করার জন্য নৌকা ভাড়া করেছিল তাদেরকে এখন পর্যন্ত নৌকা ভাড়ার টাকা দেওয়া হয়নি। এছাড়া আমরা দেখেছি, বন্যার সময়ে অনেক গ্রামকে বাঁচানোর জন্য বি. ডি. ও. গ্রামে গ্রামে গিয়ে এই বন্যাকে প্রতিরোধ করার জন্য বাঁধ দেবার প্রয়োজনে ব্লকে ব্লকে প্রচুর পরিমাণে লেবার লাগিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই টাকা পরিশোধ করা হল না। গ্রামের গরিব মানুষ যারা বাঁধ দেবার জন্য খাটলো তাদের টাকা দেওয়া হল না। এছাড়া বন্যায় বাঁধ মেরামতির জন্য গ্রামের মানুষের কাছ থেকে বাঁশ কালেকশন করা হয়েছিল, গ্রামের মানুষের কাছ থেকে জমির মাটি নিয়ে বাঁধ তৈরি করা হয়েছিল। হাজার হাজার বাঁশ কাটা হয়েছিল।

সেই বাঁশ কেউ পেয়েছিল, আবার কেউবা পায়নি। তারপর কাজ মিটে গেলে যাদের বাঁশ তাদের ফেরত দেওয়া হয়নি। পঞ্চায়েতের প্রধানরা সেই বাঁশগুলিকে বিক্রি করে সেই টাকা তাঁদের পার্টি ফান্ডে জমা দিয়েছিলেন। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দেওয়া কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 P.M.]

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে আমি বিরোধীপক্ষের বক্তব্য শুনছিলাম। তাঁদের বক্তব্য শুনে আমার হাসি পেল। কেননা যাঁরা এখনও শীর্ষে আছেন এবং এতদিন যাঁরা পশ্চিমবঙ্গে ছিলেন তাঁরা কি করেছিলেন? যখন ১৯৫৩ সালে খরা হয়েছিল তখন গ্রামের মানুষ খেতে না পাওয়ায় সবাই শহরে চলে এসেছিল, গ্রামে গ্রামে বাচ্ছা ছেলেরা হাতে বাটি নিয়ে এই কথা বলেছিল যে আমরা খেতে পরতে পাচ্ছি না, আমাদের খেতে দিন পরতে দিন। গ্রামের মানুষ বাধ্য হয়ে গ্রাম ছেড়ে শহরে, গঞ্জের দিকে চলে গিয়েছিল। তখন আজকের বিরোধীপক্ষ এখানে প্রতিষ্ঠিত ছিলেন। আজকে আমি আপনাদের

স্মরণ করিয়ে দিতে চাই যে, যখন এখানে বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে প্রতিষ্ঠিত হলেন তারপর ১৯৭৮ সালে যে ভয়াবহ বন্যা হয়েছিল—গত ১০০ বছরের মধ্যে যা হয়নি—সেই বন্যায় গ্রামকে গ্রাম সব ভেসে চলে গিয়েছিল তখন বামফ্রন্ট সরকার সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করে মানুষকে কি করে উদ্ধার করা যায় সেজন্য আপ্রাণ চেষ্টা করেছিলেন এবং মানুষকে উদ্ধার করেছিলেন। যখন গ্রাম ভেসে যাচ্ছে, যারা ঘর, বাড়ি ছেড়ে চলে যেতে বাধ্য হচ্ছে সেইসব মানুষকে উদ্ধার করে স্কুল, বা অন্যান্য স্থানে রেখে দিয়েছিলেন। তাদের খাইয়ে, পরিয়ে, যাদের যাদের চিকিৎসার প্রয়োজন ছিল তাদের চিকিৎসা করিয়ে সুস্থ্য করেছিলেন। একটা লোককেও অনাহারে মরতে দেননি। তাদের গ্রাম ছেড়ে চলে যেতে হয়নি। তারপর বন্যা যখন নেমে গিয়েছিল তখন বামফ্রন্ট সরকার তাঁদের বলেছিলেন যে, আপনারা আপনাদের জায়গা খুঁজে ঠিক করুন, আপনাদের ত্রাণ দেওয়া হবে। তাদের আবার পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছিল। আর আজকে এখানে বলা হচ্ছে কি যে, দলবাজি। কই, কোনও কংগ্রেসও কি গ্রাম ছেড়ে দিয়ে আপনাদের কাছে আশ্রয় নিতে এসেছিলেন? তাঁদের রিলিফ দেওয়া হয়নি। এইরকম অসত্য কথা বলতে লজ্জা হল না? আমাদের সঙ্গে আপনাদের এইখানেই পার্থক্য, আপনারা বড়লোক, কোটিপতিদের দিকে লক্ষ্য রাখেন, আর আমরা মানুষকে ভালবাসি। তাই বলছি ১৯৮২-৮৩ সালে যে খরা হয়েছিল সেই সময়েও বামফ্রন্ট সরকার মানুষকে গ্রাম ছেড়ে যেতে দেননি। গ্রামের মানুষকে রিলিফ দিয়েছেন, খাইয়ে, পরিয়ে গ্রামেই রেখে দিয়েছিলেন যাতে গ্রাম ছেড়ে চলে যেতে না হয়। আমরা দেখেছি আগে যখন মেদিনীপুরে বা বর্ধমানের কিছু অংশ বন্যা হয়েছে তখন মানুষ তাদের গ্রাম ছেড়ে চলে গিয়ে এই কথা বলেছিল হাতে বাটি নিয়ে যে আমাদের একটু ফ্যান দাও। খাদ্যের জন্য আপনাদের কাছে ধর্না দিয়েছে, তার বদলে পেয়েছে গুলি কিন্তু আমরা মানুষকে ভালবাসি, তাদের দেখি, তাই আজ আমি একথাই বলব যে, আজ মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে পেরেছে।

কংগ্রেস আমলে বন্যা হলে, খরা হলে আমরা দেখেছি যে, মুনাফাখোর এবং মজুতদাররা সবাই বাজারে নেমে পড়ত এবং এইভাবে তারা সেই সময় মুনাফার পাহাড় গড়ে তুলেছিল। কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে যখন খরা-বন্যা হল তখন আমাদের মুখ্যমন্ত্রী জনগণকে বলেছিলেন যে, জিনিসের যা দাম আছে সেই দামের উপর এক পয়সাও যাতে না বাড়ে সেটা আপনারা দেখুন, এই ব্যাপারে সতর্ক থাকুন যাতে মুনাফাখোর পুঁজিপতিরা মুনাফা না লুটতে পারে। কিন্তু আমরা দেখেছি বন্যা-খরার সময় ওঁদের আমলে পুঁজিপতিরা সবাই আসরে নেমে পড়ত, ফলে মানুষকে আরও দৈন্যদশার দিকে ঠেলে দিত। কাজেই এইসব অসত্য কথা বলবেন না। মানুষ তাহলে আপনাদের ক্ষমা করতে পারবেন না। আজকে গরিব মানুষদের জন্য আমরা অনেক স্কীম গ্রহণ করেছি তাঁদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য। আজকে জি. আর.-এর মাধ্যমে তাঁদের ন্যূনতম যেগুলো প্রয়োজন, যেমন—কাপড়, জামা ইত্যাদি পর্যন্ত বন্টনের ব্যবস্থা করা হয়েছে। হয়ত কোনও নৌকা ডুবে গেছে, সেক্ষেত্রে মৃতের পরিবারকে ৫ হাজার টাকা করে দেবার ব্যবস্থা হয়েছে, উড়েডদের ২৫০০ টাকা দেওয়া হচ্ছে। প্রাকৃতিক বিপর্যয়ে বা আগুন লেগে কারও যদি ঘরবাড়ি বিনষ্ট হয় সেক্ষেত্রে তাকে ৫০০ টাকা দেবার ব্যবস্থা হয়েছে এবং আহত হলে ২৫০ টাকা দেওয়া হয়েছে। এইভাবে বামফ্রন্ট সরকার আজকে সাধারণ মানুষের জন্য কাজ করছেন। আজকে যেসব লোক কুটির শিল্পের সঙ্গে যুক্ত থেকে জিনিসপত্র তৈরি করেন তাঁদের সরকারি অনুদান দেওয়া হয়। মুর্শিদাবাদ জেলায় গঙ্গার

ভাঙনে সেখানে যাঁরা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাঁদের পুনর্বাসনের ব্যবস্থা ত্রাণ বিভাগ থেকে করা হয়েছে। কাজেই বলছি যে, এইসব অসত্য কথা বলবেন না। আমরা দেখছি, বর্তমানে ৫ লক্ষ টাকা করে প্রতি বছর দুস্থ ব্যক্তিদের সাহায্য করতে খরচ করা হচ্ছে। আমরা মানুষকে বিশ্বাস করি, দুস্থ মানুষের পাশে দাঁড়াবার চেষ্টা করি এবং তাঁদের দুঃখ-দুর্দশায় তাঁদের পাশে দাঁড়িয়ে সংগ্রাম করি। এটাই হচ্ছে আপনাদের সঙ্গে আমাদের তফাৎ। কিন্তু আপনারা চান, বড়লোক কি করে আরও বড়লোক হবে এবং সেইমতোই কাজ করেন। এখানে দাঁড়িয়ে অনেক কথা বলছেন, কিন্তু আপনাদেরই রাজ্য হচ্ছে ওড়িশা, সেখানে কালাহান্ডিতে মানুষ না খেতে পেয়ে গ্রাম ছেড়ে সবাই চলে যাচ্ছে, সেখানে তো রিলিফ দিয়ে তাঁদের বাঁচাতে যাননি! আজকে এখানে ত্রাণ বিভাগ নিয়ে কথা বলছেন, কিন্তু কথাগুলো বলতে মুখে বাঁধে না? অন্য রাজ্যে দেখতে পাই, মানুষ না খেতে পেয়ে রাজ্য ছেড়ে চলে যায়। তাঁদের মস্ত নেতা দিল্লিতে বসে আছেন, কিন্তু তাঁরা রিলিফ পায় না। এখানে দাঁড়িয়ে বড় বড় কথা বলতে বাঁধে না? তাই যে কালাহান্ডি আপনারা তৈরি করেছেন সেই কালাহান্ডির বিরুদ্ধে আমরা দাঁড়াব। তাই মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীপক্ষের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 P.M.]

**ডাঃ মানস ভুঁইঞ্যা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণমন্ত্রী তাঁর বিভাগের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন। মাননীয় উপাধ্যক্ষের কাছে আমার প্রথম প্রশ্ন এই বাজেট করে, মাননীয়া ত্রাণমন্ত্রীর পেশ করা বাজেট না আনন্দবাজার পত্রিকার পেশ করা বাজেট? এটা আমি আপনাকে জিজ্ঞাসা করছি। এই প্রশ্নের উত্তর ত্রাণমন্ত্রী মহাশয়াকে পরিষ্কারভাবে দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়া এতো বড় অপদার্থতার পরিচয় দিয়েছেন তাতে আমি আশা করেছিলাম এবং আমরা আশা করেছিলাম যে আজকে ব্যয়-বরাদ্দ পেশ করার আগে তাঁর পদত্যাগ পত্র মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জমা দেবেন এবং তাঁর পক্ষে অন্য কোনও মন্ত্রী ব্যয়বরাদ্দের দাবি পেশ করবেন। প্রথম থেকে একটা কথা তাঁর লিখিত বক্তব্যের মধ্যে ফুটে উঠেছে যে সমস্ত কিছু সংগ্রামের মধ্যে দিয়ে করা হচ্ছে এবং কেন্দ্রের ঔদাসীন্যতা। মাননীয় মন্ত্রী মহাশয়া জানেন যে একটা বেসিক প্রিন্সিপ্যালের উপর দাঁড়িয়ে, কনস্টিটিউশনাল বেসিক প্রিন্সিপ্যালের উপর দাঁড়িয়ে এবং ফাইন্যান্স কমিশনের রেকমেন্ডেশনের উপর ভিত্তি করে আজকে রিলিফ অ্যান্ড রিহ্যাবিলিটেশন বলুন আর গ্রান্ট-ইন-এইড মাপা হয়। রিসেন্টলি পার্লামেন্টে মাননীয় সদস্যরা প্রশ্ন রেখেছিলেন যে খরা এবং বন্যাজনিত পরিস্থিতিতে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে কি কি নীতির ভিত্তিতে কি পরিমাণ সাহায্য পায়, রাজ্যের সাহায্য পাওয়ার পারসেন্ট কত। কেন এই প্রশ্ন এসেছে? ১৯৮৬ সালের বন্যায় আমরা তার শিকার, মেদিনীপুর হাওড়া এবং হুগলি তার শিকার হয়েছিল। ১৯৮৭ সালের অভূতপূর্ব বন্যায় শিকার হতে হয়েছিল মাননীয় মন্ত্রীর জেলা, মাননীয় জেল দপ্তরের মন্ত্রী বিশ্বনাথবাবুর জেলা পশ্চিমদিনাজপুর এবং তার সঙ্গে আরও ১২টি জেলা বন্যার শিকার হয়েছিল। মাননীয় মন্ত্রীর জেলার ব্যাপারে আমরা কাগজে দেখেছি, তাঁর কাছ থেকে শুনতে পাইনি যে বালুরঘাট, ইসলামপুর এই সমস্ত এলাকায় অবস্থা অত্যন্ত ভয়াবহ, তিনি একজন ক্যাবিনেট মন্ত্রী, তিনি চিফ সেক্রেটারিকে টেলিগ্রাম পাঠাচ্ছেন যে আমি কিছু পাচ্ছি না, আমরা অসহায় চিফ

সেক্রেটারি তাড়াতাড়ি ব্যবস্থা করুন। এই কথা কে বলছে? কংগ্রেস বলছে না, এই সরকারের একজন ক্যাবিনেট মন্ত্রী তিনি বলছেন। বিশ্বনাথবাবুর জন্য ত্রাণ পাঠানো হল না আর. এস. পি.র লোক বলে। শিবপ্রসাদ মালিকের জন্য ত্রাণ পাঠানো হল না ফরোয়ার্ড ব্লকের লোক বলে। ত্রাণ পাঠানো হল কোথায়? ত্রাণ নিয়ে তিনি দৌড়লেন, কোলাঘাটে সেখানে ইলিশ মাছ খাবেন বলে, সেখানে ২০টি গাড়ি নিয়ে দৌড়লেন সেখানে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেদের হাতে ত্রাণ সামগ্রি তুলে দেবার জন্য। বিশ্বনাথবাবুকে দেওয়া হবে না, তাঁকে টারগেট করতে হবে। উনি বলেছেন কেন্দ্র কিছু দিচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লোকসভার প্রশ্ন উত্তর পর্বে একটা আনস্টার্ড কোয়েশ্চেন আমি তুলে ধরছি এবং সেই আনস্টার্ড কোয়েশ্চেনের নাম্বার হল ৪৮।

The basis/formula according to which the relief to each state was determined and the reactions of various states there to.

কি উত্তর দিয়েছেন? প্রিন্সিপলসটা কি? না, Central assistance is approved in accordance with the pattern of financing relief expenditure which is based on the recommendations of 8th Finance Commission and on the basis of assessment made by the Central team which submits its report after making an on the spot assessment of the situation, discussion with the State Government officials and representatives of the public, funds available under plan scheme of the State Government and norms for central assistance....

এই ভিত্তিতে হয়েছে। এবারে কি হল? কোনও কোনও স্টেট—ওঁরা বলেন কংগ্রেসি রাজ্যগুলোকে কেন্দ্র বেশি দিয়েছেন, আর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে, যেহেতু জ্যোতিবাবু এখানে আছেন, সেজন্য কম দিচ্ছেন। আমরা কি দেখতে পেলাম বন্যার ব্যাপারে? যে সমস্ত রাজ্যগুলো ক্ষতিগ্রস্ত হয়েছিল তাদের মধ্যে অন্যতম হচ্ছে আসাম, পশ্চিমবঙ্গ, বিহার, অরুণাচলপ্রদেশ, পার্ট অব সিকিম, হিমাচলপ্রদেশ। অবশ্যই পশ্চিমবঙ্গ মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল। কিন্তু অল ইন্ডিয়া ফিগারে আমরা কি দেখছি? বিহার গভর্নমেন্ট চেয়েছিল ৭৩৫ কোটি ৯৬ লক্ষ টাকা। পেল কত—না, ৮৬ কোটি ৪৫ লক্ষ টাকা। অর্থাৎ ১১.৭৪ পারসেন্ট। পশ্চিমবঙ্গ কত চেয়েছিল? চেয়েছিল ২২৫ কোটি ৯০ লক্ষ টাকা। পেল কত? পেল ৬৭ কোটি ৭৫ লক্ষ টাকা, অর্থাৎ ২৯.৯৯ পারসেন্ট। তাহলে কোথায় বঞ্চনা হয়েছে? in terms of all India figure কোথায় বঞ্চনা হয়েছে? আজকে ব্যাপারটা কি হল? আজকে মাননীয় ত্রাণমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের নিজস্ব একটা যে দৃষ্টিভঙ্গি আছে, মার্কসবাদীদের ত্রাণ সাহায্য করো, আর অমার্কসবাদী, যারা বন্যার ফলে অ্যাফেক্টেড হয়েছে, বঞ্চিত সেই সমস্ত মানুষদের সাহায্য করো না। এই জিনিস করতে গিয়ে ডোল হাতে নিয়ে মাননীয়া ত্রাণমন্ত্রী জেলায় জেলায় গিয়েছেন। পঞ্চায়েতের মাধ্যমে মার্কসবাদীদের চিহ্নিত করে, যারা কাস্তে হাতুড়ী মার্কা জামা পরে, তাদের সাহায্য দেওয়া হয়েছে। আর অন্য যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের দেওয়া হয়নি। ত্রাণের নামে এইভাবে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি, রাজনীতির রং টেনে এনেছেন। সর্বত্র এটাই প্রতিফলিত হয়েছে। ক্ষতিগ্রস্ত মানুষ যেখানে চাইছে—দাও, দাও, দাও—সেখানে সর্বত্রই তারা পাচ্ছে না, পাচ্ছে না, পাচ্ছে না। এইভাবে সর্বত্র এক ভৌতিক

*আওয়াজ তুলে দেওয়া হয়েছে। আজকে এখানে যেভাবে স্পিকারকে বলতে হয়েছে 'ইমপ্রপার', তাতে আপনার যদি ন্যূনতম দায়িত্ব থাকত, লজ্জা থাকত, তাহলে মন্ত্রিত্বের এই দায়িত্বভার ছেড়ে দিয়ে পাশে বসে থেকে অন্য কোনও মন্ত্রীকে দিয়ে এই বাজেট আপনি পেশ করাতেন।* আজ রিলিফ এবং রিহ্যাবিলিটেশন প্রোগ্রাম দুস্থ মানুষকে সাহায্যের নাম করে—যদি খোঁজ করে দেখেন তাহলে দেখবেন সর্বত্র ডিসেন্ট্রালাইজেশনের নাম করে সরকারি অফিসারদের হাত-পা বেঁধে দিয়ে—গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। আমি কখনই ডিসেন্ট্রালাইজেশনের বিপক্ষে কোনও কথা বলতে চাই না, আমি চাই গণতান্ত্রিক পদ্ধতিতে তা আরও কার্যকর করা হোক। কিন্তু অ্যাফেকটেড পিপল-এর নাম করে তাদের হাত-পা বেঁধে তথাকথিত চোর পঞ্চায়েতের হাতে আপনার দায়িত্ব পৌঁছে দিয়ে ক্ষতিগ্রস্ত মানুষদের পক্ষান্তরে আপনি বঞ্চিত করছেন। ক্ষতিগ্রস্ত মানুষরা এক কোমর জলে দাঁড়িয়ে ত্রিপলের জন্য আর্তনাদ করছে, আর আপনি তখন কি করছেন—না, সেলাই করা মেটিরিয়ালস—কারণ তখন ভাল ত্রিপল ছিল না, এমনকি সেলাইও ঠিকমতো ছিল না—দিয়েছিলেন। আপনি পরে স্বীকারও করেছিলেন যে, হ্যাঁ আমাদের মেটিরিয়ালসে কিছু ত্রুটি হয়েছিল।

আপনারা জানেন এই রাজ্যে ফ্ল্যাড কন্ট্রোল প্রোগ্রাম নেগলেকটেড, রাজ্যে বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচি ৬০ পারসেন্ট ইমপ্লিমেন্ট হয়নি মাত্র ৪০ পারসেন্ট ইমপ্লিমেন্ট হয়। সেই রাজ্যের ভবিষ্যৎ ধরে নিতে হবে রিলিফের ড্রাইডোল হাতে ভিক্ষা চাইতে হবে। আপনার যাত্রা শুরু হয়েছে ১৯৭৮ সাল থেকে। আপনারা আপনাদের কর্মীদের বলে দেন আল্লা মেঘ দে পানী দে বলতে অর্থাৎ কখন বন্যা হবে আর কখন খরা হবে তাতে আপনাদের পকেটে পয়সা আসবে। আপনাদের আরও ৪টে পার্টি অফিস তৈরি হবে। এই তো আপনাদের টোটাল রিলিফ রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট। রাজনৈতিক আদর্শের উপরে দাঁড়িয়ে অনেক হাত ঘুরে আজকে আপনাদের হাতে এই দপ্তর এসে পৌঁছেছে। আপনারা বন্যা কবলিত মানুষদের নিয়ে খরা কবলিত মানুষদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা করবেন না। মাননীয় সদস্যা মহারাণী কোঙার মহাশয়া কালাহান্ডির জন্য কেঁদেই ফেললেন। তিনি কেঁদে ফেললেন না চিৎকার করলেন কিছুই বোঝা গেল না আপনারা চলুন না ঝাড়গ্রামে, এখানে কিছু করা হয়নি। ঝাড়গ্রাম বিহারের বর্ডারে অবস্থিত, সেখানকার বিধানসভার সদস্য যিনি ছিলেন তিনি দীর্ঘ ১০ বছর ধরে আদিবাসী তফসিলি সম্প্রদায়ের দপ্তরের মন্ত্রী ছিলেন। তাঁর নাম শ্রী শম্ভুনাথ মাণ্ডি, দেখে আসুন না তাঁর গাঁয়ে গিয়ে বা তাঁর পাশের গাঁয়ে গিয়ে সেখানে বিহারের সিংভূমের ঝর্না থেকে আদিবাসী মেয়েরা কাঁকে কলসী নিয়ে ঝরনার জল আনছে, পানীয় জলের সেখানে কোনও ব্যবস্থা নেই। সেখানকার মানুষ জীবিকা অর্জন করছে বনে-জঙ্গলে ঘুরে কাঠ কুড়িয়ে। আর এখানে মাননীয়া সদস্যা কালাহান্ডির জন্যে চোখের জল বিসর্জন দিচ্ছেন। মাননীয়া সদস্যাকে অনুরোধ করছি তিনি একটু যদি দয়া করে মেদিনীপুরে যান তাহলে উত্তরদিকে একটু ডানদিকে ঘুরলে বোম্বে রোড পড়বে। সেই বোম্বে রোডের ডানদিকে ঢুকে ঝাড়গ্রাম, তার উপর দিয়ে গিয়ে বেলপাহাড়ি গ্রামে যদি যান তাহলে চিনাকুটি বলে একটি গ্রাম দেখতে পাবেন। সেখানকার তফসিলি লোধা সম্প্রদায় মানুষ নিরন্ন জীর্ণশীর্ণ চেহারা, চক্ষু রোগে ভুগছে সেখানে কোনও উন্নয়নের ব্যবস্থা নেই। কোনও খাদ্য নেই, পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। জঙ্গলের গাছ হচ্ছে তাদের মাথার আস্থানা। তারা ওদের বাঁচিয়ে রেখেছে। আপনি দেখে আসুন গিয়ে সেই চিত্র। মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয় প্রাণখোলা মানুষ আপনি আপনার

সাহসিকতার সঙ্গে ঘোষণা করুন, আমরা টিম নিয়ে যাব চিনাকুটি গ্রাম দেখতে। আপনারা কালাহান্ডি নিয়ে কেঁদে ভাসিয়ে দিচ্ছেন আপনাদেরই জায়গা চিনাকুটি গ্রাম সেখানটা একটু দেখে আসুন একবার। মাননীয়া মন্ত্রী মহাশয়াকে বলব আপনি তো নারী জাতির প্রতীক, আপনারা তো মায়ের জাত বলেই বলছি যখন দুর্গত বন্যাপিড়িত মানুষ এক কোমর জলে দাঁড়িয়ে হাহাকার করে যে আমাদের ত্রিপল চাই, এক মুঠো খাবার চাই তখন তাদের প্রতি সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন, অবিবেচক হবেন না। শুধু মাত্র ড্রাই ডোলের থলি ভরে দুর্গত মানুষদের কাছে দাঁড়িয়ে দিচ্ছি, দেব আর কেন্দ্র দিচ্ছে না এই চিৎকারটা থামিয়ে আপনারা কিছু করুন। এখানে মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রী রয়েছেন তাঁর কাছে আমার আবেদন পশ্চিমবঙ্গের এই হতভাগ্য মানুষগুলিকে বছরের পর বছর বন্যা, খরার শিকার না করিয়ে ফ্লাড কন্ট্রোল প্রোগ্রাম এবং ড্রেনেজ স্কীম ইমপ্লিমেন্ট করুন। আজকে যদি ফ্লাড কন্ট্রোল প্রোগ্রাম বৈজ্ঞানিক ভিত্তিতে অনেকটা মানোন্নয়ন করা গেছে। অর্থ দপ্তরের কাছ থেকে টাকা নিয়ে বন্যা নিয়ন্ত্রণ সামগ্রিকভাবে হত তাহলে নিশ্চয় পশ্চিমবঙ্গের মানুষকে আজকে ভিক্ষার ঝুলি নিয়ে আপনার নেতৃত্বে খাদ্য দাও বলে চিৎকার করতে হত না। সেইজন্য আমি আবেদন করব এই জিনিসটা আপনারা দেখুন, এটা কলেকটিভ রেসপনসিবিলিটি, আপনি ত্রাণমন্ত্রী হিসাবে এটাকে অ্যাভয়েড করতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত বিধ্বংসী বন্যায় ১৯৮৬--৮৭ সালে পরপর বন্যায় রিহ্যাবিলিটেশন এবং রিলিফ ওয়ার্কের টাকা নষ্ট করা হয়েছিল। একটি কথা আপনি জানেন উলুবেড়িয়ার বি. ডি. ও. ব্লক নং ২ আত্মহত্যা করেছিলেন জেলাপরিষদের গেস্ট হাউসে। সেই বি. ডি. ও.কে কিভাবে পর্যুদস্ত করা হয়েছিল আপনারা জানেন। তাঁর দোষ কি ছিল না তিনি মার্কসিস্ট পঞ্চায়েত সদস্যের কথা না শুনে, সমিতির সদস্যের কথা না শুনে নিজে দাঁড়িয়ে থেকে দুর্গত মানুষদের ত্রিপল বন্টন করতে গেছিলেন।

সেই বি. ডি. ও. মার্কসবাদী পঞ্চায়েত সমিতির কথা না শুনে দুর্গত মানুষকে খাদ্য বিলি করতে গিয়েছিলেন। তাঁর নামে মিথ্যা চাউর করে দেওয়া হল যে তিনি নাকি উন্মাদ পাগল। তাঁকে মারা হল। লজ্জায় দুঃখে ক্ষোভে তিনি বিচার চাইলেন মুখ্যমন্ত্রীর কাছে, ডি. এম.কে জানালেন, কিন্তু কোথাও বিচার পেলেন না। রাতারাতি বলে দেওয়া হল যে তিনি পাগল। তিনি যদি সত্যই পাগল হন তাহলে কেন সেই পাগলকে প্রোমোশন দিয়ে ডেপুটি ম্যাজিস্ট্রেট করে পাঠানো হল? ক্ষোভে দুঃখে অপমানে সেই বি. ডি. ও. জেলা পরিষদ হলে গলায় ফাঁস দিয়ে আত্মহত্যা করেছেন। তিনি আত্মহত্যা করেছেন, নাকি তাঁকে চক্রান্ত করে খুন করা হয়েছে এটা একটা ফ্যালাসি অব ম্যাটার। কিন্তু পশ্চিমবঙ্গের ত্রাণ ও পুনর্বাসন দপ্তর বন্যা বিধ্বস্ত ভয়াবহ অবস্থার মধ্যে কেন্দ্রের দিকে আঙুল তুলে পশ্চিমবঙ্গের দুর্গত মানুষের কথা চিন্তা না করে কেবল দলবাজি করে চলেছেন। তাই মাননীয়া মন্ত্রী ছায়া বেরার উত্থাপিত ত্রাণ দপ্তরের বাজেট এটা নয়, এই বাজেট একটা নক্কারজনক বাজেট, এই অপদার্থ মন্ত্রীর নক্কারজনক বাজেটকে ধিক্কার জানিয়ে এবং এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 P.M.]

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণ মন্ত্রী যে বাজেট পেশ

করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী সদস্যরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা রাখছি। আমি এতক্ষণ বসে বিরোধী সদস্যদের বক্তব্য শুনলাম, তাঁরা তো দীর্ঘ ৩০ বছর এই পশ্চিমবঙ্গের বুকে শাসন ক্ষমতায় ছিলেন, তাহলে আজ কেন তাঁদের সরে যেতে হল একথা তাঁদের আগে থেকে চিন্তা করা উচিত ছিল। আজ বামফ্রন্ট সরকার জনমানসে যে দাগ সৃষ্টি করেছেন তা কোনওক্রমে তাঁরা মুছতে পারবেন না। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা দেখতে পাচ্ছি ১৬টি জেলার মধ্যে প্রায় ১৪টি জেলা খরা বা বন্যার কবলে পড়েছে, সেই সমস্ত জায়গায় দৃঢ়তার সঙ্গে বামফ্রন্ট সরকার মোকাবিলা করে চলেছেন। কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ সত্ত্বেও বামফ্রন্ট সরকারের আমলে যেভাবে কাজ এগিয়ে চলেছে সেটা সত্যই প্রশংসনীয়, একথা আপনাদের স্বীকার করা উচিত ছিল। কিন্তু তা না করে এর বিরোধিতা করতে গেলেন। সেজন্য মানুষ বিচার করেছেন, পঞ্চায়েতে তার প্রতিফলন ঘটেছে, এটা আপনাদের বোঝা উচিত ছিল। আপনারা এই বাজেট বক্তৃতা না পড়ে বিভিন্ন রকম কথা বলে চলেছেন। আপনারা জানেন যে উত্তরবঙ্গে ৫টি জেলাতে বন্যায় যে ক্ষয়ক্ষতি হয়েছে সেই ব্যাপারে আমার সরকার দৃঢ়তার সঙ্গে তাঁর দায়িত্ব পালন করে চলেছেন। আপনাদের মন্ত্রী এলেন, কড়া গলায় বললেন যে এই এই টাকা দেওয়া হবে, সেই টাকা কোথায় গেল? সেই প্রতিশ্রুতিবদ্ধ টাকা এখনও তাঁরা পাঠালেন না। বামফ্রন্ট সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে দৃঢ়তার সঙ্গে প্রতিটি জায়গায় ত্রাণসামগ্রী পাঠাতে পেরেছেন, সেটা জনগণের কাছে পৌঁছে দিয়েছেন। তাছাড়া বামফ্রন্ট সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে নানা উন্নয়নমূলক কাজকর্মের গতি অব্যাহত রেখেছেন তা সত্যই প্রশংসনীয়। কাজের বিনিময়ে খাদ্য ও অনুরূপ কর্মসূচি প্রকল্প রূপায়ণে গ্রামাঞ্চলে ৬৭,০০০টি পুরাতন রাস্তা সংস্কার, ৫১৯৩টি নতুন রাস্তা নির্মাণ, ৪২,৪১৬টি খাল ও পুষ্করিণী সংস্কার, ২১,৪৯১টি ক্ষুদ্র সেচ ও কৃষি সহায়ক প্রকল্প, ৪,১৫২টি বাঁধ সংস্কার, বন্যায় বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত ১৩,৪৫,০০০ গৃহের সংস্কার বা পুনর্নির্মাণ, ২৩,৭৬০টি প্রাথমিক বিদ্যালয় ভবন সংস্কার বা নির্মাণ, ৫১,০০,০০০ বৃক্ষ রোপন ও ১৮,০০০ বিবিধ প্রকল্প বাস্তবায়িত হয়েছে।

বামফ্রন্ট সাফল্য কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প চালু করা, পরপর খরা, বন্যা, ঘূর্ণিঝড়ের মোকাবিলা করা। আসাম থেকে বিতাড়িত মানুষদের সাময়িক আশ্রয় ও ত্রাণ বাবদ ৪৫ লক্ষ ৪২ হাজার টাকা ব্যয় করা হয়েছে। ১৯৭৮-৭৯ সাল থেকে ১৯৮৩-৮৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত ত্রাণ বিভাগের কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প রূপায়ণে সর্বমোট অর্থ এবং খাদ্যশস্য হল, যথাক্রমে ১১২ কোটি ৮২ লক্ষ ৭২ হাজার টাকা এবং ৬০,৫৩,২৪১ মেট্রিক লক্ষ টন খাদ্যশস্য। আমার বক্তব্য শুনে বিরোধী পক্ষের সদস্যেরা হৈ, চৈ করছেন। আমি বুঝতে পারছি বামফ্রন্ট সরকারে সাফল্যের কথা শুনে তাদের গায়ে জ্বালা ধরেছে। এটা খুব স্বাভাবিক এই সরকারের সাফল্যে তাদের গায়ে জ্বালা ধরবে। আমি ত্রাণমন্ত্রীর বাজেট বরাদ্দকে পুনরায় সমর্থন করে, বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে নির্ধারিত সময় যা রয়েছে তাতে আলোচনা শেষ হবে না। কাজেই আমি সকলের অনুমতি নিয়ে আরও ১০ মিনিট সময় বাড়িয়ে নিচ্ছি—আশা করি সকলের সমর্থন আছে।

[3-00—3-10 P.M.]

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বিরোধী দলের মাননীয় সদস্য মান্নান সাহেব এবং মানস ভুঁইয়ার বক্তব্য শুনলাম এবং সরকার পক্ষের সদস্যদের বক্তৃতাও শুনলাম। বিরোধী পক্ষের মান্নান সাহেব এবং মানস ভুঁইয়া একই কথা বলেছেন—আমরা ত্রাণ নিয়ে দলবাজি করছি এবং আমাদের ক্যাডারদের কাছে টাকা পৌঁছে দিচ্ছি। আমি বুঝতে পারছি না কি করে তারা এসব কথা বললেন? ১৯৮৭ সালের জুলাই মাসের শেষের দিকে প্রথম বন্যা আসে। দ্বিতীয় বিধ্বংসী বন্যা হয়েছে সেপ্টেম্বর মাসে। বিংশ শতাব্দিতে এরকম বন্যা দেখা যায়নি। পশ্চিমবাংলার ১২টি জেলা বন্যা কবলিত হয় এবং তার মধ্যে ৫টি জেলা ভয়ানকভাবে বিধ্বস্ত হয়। বিধানসভা বসার আগে বা এই যে এতদিন ধরে বিধানসভা চলছে তার মধ্যে একদিনও কোনও বিরোধী পক্ষের সদস্য এসে আমাকে বলেননি যা আজকে বাজেট বক্তব্যে বললেন। তারা একদিনও আমার চেম্বারে এসে বলেননি যে, এই এই ত্রুটি, অসুবিধা রয়েছে অথবা আপনাদের এই গণতান্ত্রিক ব্যবস্থাকে সমর্থন করছি। আমরা আমাদের পার্টির অমুক প্রধানকে বা কোনও সদস্যকে হাউস বিল্ডিং গ্রান্ট দিচ্ছি না। সেরকম ঘটনা আপনাদের জানা থাকলে আমাকে নাম দিতে পারতেন এবং আমিও তদন্ত করে দেখতে পারতাম। এখনও নাম দিলে আমি তদন্ত করতে পারি। কিন্তু বিরোধী পক্ষের সদস্যরা যা করলেন তাতে দেওয়ালের রাজনীতি হল। অর্থাৎ বিধানসভায় ত্রাণ বাজেট এলে সেখানে দলবাজির কথা তুলে ধরব এবং সেটা খবরের কাগজে হেডলাইন হবে। দেশের মানুষ খবরের কাগজে দেখবে বিধানসভায় মান্নান সাহেব, মানসবাবু বলেছেন ত্রাণ নিয়ে দলবাজি হয়েছে। টাকা দেবার ব্যাপারে মানসবাবুর কতগুলি কথা আমি মনপ্রাণ দিয়ে শুনেছি। আপনারা যে ব্যবস্থা চাচ্ছেন আমরা সেই ব্যবস্থাই করছি পশ্চিমবাংলার স্বার্থে। পশ্চিমবাংলায় যাতে আর বন্যা না আসে সেটা যেমন আপনারা চান, আমরাও চাই। কিন্তু কিভাবে সেই ব্যবস্থা হবে সেটাই ভাববার বিষয়। এই ব্যাপারটা কি শুধু রাজ্য সরকারের এক্তিয়ারে রয়েছে? আমাদের অর্থনৈতিক, প্রশাসনিক বা সাংবিধানিক নিয়মকানুন যা রয়েছে সেখানে আমাদের কিছু দায়বদ্ধতা রয়েছে।

আমরা কি করতে পারি, আমাদের মানসিক ইচ্ছা বন্যা রোধ করার জন্য থাকলেও? বন্যা রোধ কিভাবে হয় তা আমরা জানি। আমরা জানি বলেই আপনারা দেখেছেন, প্রতি বছরই প্রস্তাব দিই। কিন্তু আপনারা জানেন যে, আমাদের সেই প্রস্তাব দেওয়া সত্ত্বেও সেই বন্যা রোধ হচ্ছে না। বৃটিশ আমল থেকে এ পর্যন্ত আপনারা হিসাব করে দেখুন বন্যা রোধ করার পরিকল্পনা আপনারা কিভাবে নিয়েছেন। হয়ত দেখা গেল কতকগুলি প্রোজেক্ট আপনারা করেছেন। কিন্তু সেই প্রোজেক্ট কি সম্পূর্ণ হয়েছে? আমাদের জলাধারগুলিকে সম্পূর্ণভাবে আপনারা করেছেন? আমাদের দুঃখজনক পরিস্থিতি হচ্ছে এই যে, যখনই অতিরিক্ত বৃষ্টি হচ্ছে সেই বৃষ্টির জল জলাধারগুলিতে ধরে রাখার মতো ব্যবস্থা নেই। আর নেই বলেই আবার বৃষ্টির সঙ্গে সঙ্গেই জল এমনভাবে ছাড়তে হচ্ছে যাতে করে গোটা পশ্চিমবাংলা ভেসে যাচ্ছে—গোটা পশ্চিমবাংলাকে ভাসিয়ে দেওয়া হচ্ছে এর জন্য বামফ্রন্ট সরকার দায়ী, না বামফ্রন্ট সরকারের কয়েকজন মন্ত্রী দায়ী, এটা বলতে পারেন? আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে

এই প্রশ্নটি আপনাদের কাছে রাখলাম। আপনারা নিশ্চয়ই দেখেছেন যে, পশ্চিমবঙ্গের এমনই দুর্ভাগ্য প্রতি বছরই হয় খরা, না হয় বন্যা, আবার কোনও কোনও সময় খরা ও বন্যা একই সময়ে এসে হাজির হয়েছে। এটা আমাদের কথা শুধু নয়, আপনাদের সময়ও এইরকম অবস্থা হয়েছিল, সেটা নিশ্চয়ই আপনারা জানেন। সেখানে আপনারা দেখেছেন তৎকালে আপনাদের এই রিলিফ ম্যানুয়াল পরিবর্তন করতে হয়েছিল এবং প্রফুল্লবাবু তখন খাদ্যমন্ত্রী ছিলেন। সেই সময় তিনি বলছেন, "এটা পশ্চিমবঙ্গের একটা বিরাট সমস্যা।" এই সমস্যাটা কি? দুঃস্থ, দুর্গত বাংলাদেশের মানুষের রিলিফ যেমন আছে, তেমনি আবার এর সঙ্গে সঙ্গে প্রতি বছর হয় খরা, না হয় বন্যায় মানুষের দুর্গতি বাড়ছে। আবার কোনও কোনও বছর একই সঙ্গে খরা এবং বন্যা আক্রমণ করছে, এই কথা উনি স্বীকার করেছেন। এর হাত থেকে মুক্তি পাবার উপায় কি? নিশ্চয় পরিকল্পনা রচনা করার বিষয় চিন্তা করে দেখা আমাদের রাজ্য পরিকল্পনার ক্ষেত্রে কি কি ঘাটতি আছে? আমাদের যা সাধ্য আছে সেই সাধ্য অনুযায়ী বিভিন্ন দপ্তর থেকে আমরা নিশ্চয় সেই পরিকল্পনাগুলিকে কার্যকরী করার প্রচেষ্টা করেছি। প্রচেষ্টা করেছি বলেই আমরা আত্মসন্তুষ্টিতে ভুগছি না। কিন্তু আমরা জানি, আমাদের যে অর্থনৈতিক বা সাংবিধানিক ক্ষমতা আছে সেই ক্ষমতার মধ্যে মানুষকে বিরাট অর্থনৈতিক উন্নয়নের দিকে নিয়ে যাওয়া বা প্রাকৃতিক দুর্যোগে যখন তারা বিধ্বস্ত, বিপর্যস্ত হয়ে যাচ্ছে সেই দুর্যোগের হাত থেকে ফিরিয়ে এনে সম্পদের প্রাচুর্যে বসিয়ে দেওয়া আমাদের মতো অঙ্গ রাজ্যগুলির পক্ষে সম্ভব নয়। কিন্তু আমরা কি চেষ্টা করেছি? রিলিফের ব্যবস্থা করেছি। রিলিফ কথার মানে বুঝতে পেরেছেন? ত্রাণ কথার অর্থ হল এই, কোনও রকমে সে যাতে জীবনধারণ করতে পারে, যেন মৃত্যুর কোলে ঢলে না যায়—১৯৭৭ সালে আমরা ক্ষমতায় আসীন হবার পর থেকে আজ পর্যন্ত প্রতি বছরই হয় খরা, না হয় বন্যা হয়েই চলেছে। কিন্তু সেই খরা, বন্যায় মানুষ কি মৃত্যুর কোলে ঢলে পড়েছে, কিম্বা গ্রামগঞ্জ থেকে শহরে এসে শহরের মানুষের জীবনযাত্রাকে বিপর্যস্ত করে তুলেছে? আমরা নিজেরা সেই অবস্থা সৃষ্টি করতে দিইনি। গ্রামের মানুষ যখনই প্রাকৃতিক বিপর্যয়ে বিপর্যস্ত, দুর্দশাগ্রস্ত হয়েছে তখনই সরকার তাদের সমস্ত সামর্থ নিয়ে ঐ লোকগুলির পাশে এসে দাঁড়িয়েছে। আমাদের সামর্থ অনুযায়ী সেটা করার চেষ্টা করা হয়েছে, এটা আপনারা জানেন। এবারেও আপনারা দেখেছেন ১২টি জেলায় বন্যা হয়েছে। আপনারা জানেন আমাদের রিলিফের একটা নিয়ম আছে। সেই নিয়ম বিধি নিশ্চয় মানসবাবু পড়েছেন। তার প্রশ্নে নতুন কিছু নেই। তারাই ঠিক করেছেন। বেসিস অনুযায়ী আমরা সেন্ট্রাল টিমকে খবর দেব। সেন্ট্রাল টিম আসবেন, এখানে থাকবেন। এলাকাগুলি পরিদর্শন করবেন, ক্ষয়ক্ষতির হিসাব দেখবেন, তারপর তারা তাদের টাকা অনুমোদন করবেন। বন্যার সময় লোক ডুবছে সেই সময় আমরা টাকার জন্য ওয়েট করেছিলাম? আমরা ওয়েট করিনি। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা চেষ্টা করেছি, আমাদের অর্থমন্ত্রী থেকে আরম্ভ করে সব মন্ত্রীরা এক সঙ্গে মিলে চেষ্টা করেছেন—কেন্দ্রীয় সাহায্য আসুক বা না আসুক আমরা ত্রাণকার্য চালিয়ে যাব। কেন্দ্রের কাছে আমরা ২১২ কোটি টাকা চেয়েছিলাম। কেন্দ্র যদি এক পয়সাও না দিতেন তাহলেও কিন্তু আমরা মানুষকে না খেতে দিয়ে মরতে দিতাম না। রাজস্থানের মতো খরা দুর্গত মানুষদের মুক্তির উদ্দেশ্যে ভুল পথ দেখাবার জন্য ঘি ঢেলে যজ্ঞ করে মরতে দিয়ে শেষ করতে পারতাম না। আমরা তো মহাদেবের কাছে গিয়ে

বলতে পারব না যে, 'হে জটাধারী মহাদেব, তোমার জটার মধ্যে। জল ধারণ করে পশ্চিমবঙ্গের মানুষকে উদ্ধার করো, আমরা এই কামনা করতে পারব না।' কাজেই যেটুকু ক্ষমতা আছে, সেই ক্ষমতায় কেন্দ্রীয় টিম আসুক বা না আসুক, আমরা আমাদের কাজ চালিয়ে গেছি। আমাদের প্রশাসনিক বিধি অনুযায়ী আমরা তাদের আমন্ত্রণ জানিয়েছি। কিন্তু তার পাশাপাশি আমরা আমাদের করণীয় কর্তব্যগুলি করে গেছি। কাজেই সেই হিসাবে টাকা পয়সা দেওয়া চাই। এই কথা প্রতি বছরই বলেন যে, ক্যাডারদের কাছে পৌছেছে। কিন্তু প্রতি বছরই কোনও নির্দিষ্ট তালিকা দিতে আপনাদের দেখিনি।

[3-10—3-20 P.M.]

প্রতি বছরই এই কথাটি আপনারা বলেন। আমার মনে হয় এই সভায় এর একটু ব্যাখ্যা দেওয়া দরকার। আপনারা অসত্য কথা বলছেন বলে আমি ধরছি না কিন্তু কেন এটা ভাবছেন সেটার একটু ব্যাখ্যা দেওয়ার দরকার। আপনারা জানেন, বন্যার পর বিভিন্ন জেলায় জেলায় মন্ত্রীরা গিয়েছিলেন এবং মিটিং করেছিলেন, এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও কোনও কোনও জেলায় গিয়ে মিটিং করেছিলেন। সেইসব মিটিং-এ জেলার সভাধিপতি থেকে আরম্ভ করে পঞ্চায়েতের সভাপতি বা জনপ্রতিনিধি যাঁরা আছেন বা জনগণ যাঁদের তাঁদের প্রতিনিধি হিসাবে মেনে নিয়েছেন—সে যে দলেরই তিনি হোন না কেন তাঁদের সকলকে আমরা সেই মিটিং-এ আমন্ত্রণ জানিয়েছিলাম। সেই মিটিং-এ আমাদের বক্তব্যের বিষয় ছিল যে, হাউস বিল্ডিং গ্রান্টের ক্ষেত্রে হোক, শিল্প গ্রান্টের ক্ষেত্রেই হোক বা যে কোনও ক্ষেত্রেই হোক সেখানে প্রাকৃতিক দুর্যোগে যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদের সাহায্য দেবার ক্ষেত্রে আপনারা অগ্রাধিকারের ভিত্তিতে তালিকা তৈরি করবেন। সেই অগ্রাধিকারের ব্যাপারে আমরা বলে দিয়েছিলাম যে সবচেয়ে নিচুর তলা থেকে অর্থাৎ সমাজের দরিদ্রতম মানুষদের থেকে সেই অগ্রাধিকার বাছতে হবে। আমি কংগ্রেসের মাননীয় সদস্যদের বলতে পারি এখানেই আপনাদের ভুল হচ্ছে এবং সেইজন্যই বলছেন এটা ক্যাডারনীতি। সমাজের খুব দরিদ্রতম মানুষ যারা তাদের তো আপনাদের পাশে থাকার কথা নয়, তাদের সব আমাদের পাশেই থাকার কথা কাজেই সেইজন্যই আপনাদের মনে হয়েছে ঐ মানুষরা সব আমাদের ক্যাডার হয়ে গিয়েছেন। তা কিন্তু নয়। সেখানে একেবারে দরিদ্রতম মানুষদের থেকে আমরা লিস্ট করতে বলেছিলাম। আজকে আপনারা এইসব কথা হাউসে তুলছেন, আমি তাই বিরোধী দলের মাননীয় সদস্যদের বলব, যদি কোনও নির্দিষ্ট নাম আপনাদের থাকে যে কোনও ব্লকে, কোনও পঞ্চায়েতে আমাদের কোনও প্রধান বা বামফ্রন্টের কোনও প্রধান অন্যায় করেছেন তাহলে তার তালিকা আমাকে দেবেন আমি নিশ্চয় তা তদন্ত করে দেখব।

(নয়েজ)

আমি মাননীয় বিরোধী সদস্যদের বলব, দুঃস্থ মানুষদের নিয়ে এই জিনিস করবেন না। আমরা ভাল যে সব কাজ করেছি কই, সে সব কথা তো একবারও আপনারা বললেন না? স্যার, এই প্রসঙ্গে ইন্ডিয়ান এক্সপ্রেসের ২রা মে'র একটি খবরের প্রতি মাননীয় বিরোধী সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ইন্ডিয়ান এক্সপ্রেসে খবর বেরিয়েছে যে রাজস্থানের জয়সলমীর

জেলার কোথারিয়ান সাব-ডিভিসনে দুশো শিশুর মৃত্যু হয়েছে। তাদের এই মৃত্যু কিন্তু অপুষ্টিজনিত রোগের জন্য নয়, সেখানে বলা হয়েছে রাজস্থান সরকারের যে খরা নীতি তার চরম ব্যর্থতার জন্যই এই দুশো শিশু মারা গিয়েছে। কই, আমাদের এখানে তো এই জিনিস হয়নি। স্যার, এই প্রসঙ্গে বলে রাখা ভাল যে খরার মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকারের বাজেটে সারা ভারতবর্ষের জন্য যে টাকা ধরা ছিল গত আর্থিক বছরে তার ৫০ শতাংশ টাকা ঐ রাজস্থান এবং গুজরাটকে দেওয়া হয়েছে কিন্তু তা সত্ত্বেও তারা খরার মোকাবিলা ঠিকমতন করতে পারেননি। আর আপনারা তো জানেনই যে পশ্চিমবাংলাকে সব সময়ই প্রতিটি ব্যাপারে বঞ্চিত করা হয়। তবে অন্যান্য বারের তুলনায় এবারে কেন্দ্রীয় সরকার একটু বেশি টাকা আমাদের দিয়েছেন। কেন দিলেন সে ব্যাপারে আমার যে ধারণা হয়েছে—ভুল হলে সংশোধন করে দেবেন—তখন সামনেই পঞ্চায়েতের নির্বাচন ছিল এবং ওঁরা ভেবেছিলেন গ্রামপঞ্চায়েতগুলিতে বোধহয় ওঁরাই ক্ষমতায় আসতে পারবেন, সেইজন্য দিয়েছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশত তা ওঁরা পারেননি। এই না পারার কারণটা আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের একটু জেনে রাখবার জন্য অনুরোধ করব। আমরা যদি সেখানে মানুষকে না খাইয়ে রাখতাম, আমরা যদি সেখানে দলবাজি করে যেতাম তাহলে পঞ্চায়েতে এই বিরাট সাফল্য আমাদের আসত না। আমি আর সময় বেশি নেব না, লালবাতি জ্বলে গিয়েছে, পরিশেষে মাননীয় বিরোধীদলের সদস্যদের বলব, আপনারাও পশ্চিমবঙ্গে বাস করেন, আমরাও পশ্চিমবঙ্গে বাস করি, আমরা সকলেই পশ্চিমবঙ্গবাসী কাজেই পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়নের জন্য আসুন দলমত নির্বিশেষে সকলে মিলে চেষ্টা করি যাতে পশ্চিমবঙ্গের মানুষ ভালভাবে বাঁচতে পারেন এবং পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়ন হতে পারে। এর মধ্যে কেন হবে দলবাজি? আমরা যে যেখানেই থাকি না কেন, আমাদের রাজনীতির মতপার্থক্য থাক না কেন, মানুষকে বাঁচানোর প্রশ্ন যেখানে জড়িত এবং রজ্যের অর্থনৈতিক উন্নয়নের প্রশ্ন যেখানে জড়িত সেখানে তো দলবাজি করার কোনও প্রশ্ন ওঠে না। আমার অনুরোধ আপনাদের সকলের কাছে যে, আসুন, আগামীদিনে সেই পরামর্শ আমাদের দিন, নিশ্চয় আমরা সেগুলি কার্যকর করার চেষ্টা করব। আমি আশা করি, নতুন পরিস্থিতি যদি সেরকম দেখা যায় তাহলে আমরা সমবেতভাবে তার মোকাবিলা করতে পারব। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার ব্যয়বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনাদের অনুরোধ জানিয়ে শেষ করলাম।

The cut motions of Shri Apurbalal Majumder, Shri Saugata Roy, Shri Suhrid Basu Mallik, Shri Gobindra Chandra Naskar and Shri Ambica Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shrimati Chhaya Bera that a sum of Rs. 11,87,50,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities", (This is inclusive of a total sum of Rs. 5,93,75,000 already voted on account in March, 1988), was then put and agreed to.

## DEMAND No. 22

The Printed speech of Shri Biswanath Choudhury is taken as read.

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২২ নং দাবির অন্তর্ভুক্ত মুখ্যখাত '২০৫৬—কারা' এর অধীনে ১৫,৫৭,৯৪,০০০ (পনেরো কোটি সাতান্ন লক্ষ চুরানব্বই হাজার) টাকা ব্যয়বরাদ্দ ১৯৮৮-৮৯ সালের জন্য মঞ্জুর করা হোক। [ইতঃপূর্বে অনুমোদিত বরাদ্দ ৩,৮৯,৫৫০,০০০ (তিন কোটি উননব্বই লক্ষ পঞ্চাশ হাজার) টাকা উপরিউক্ত দাবির অন্তর্ভুক্ত]।

২। এই প্রসঙ্গে বিগত বছরগুলিতে কারাভ্যন্তরস্থ বিবিধ ব্যবস্থার উন্নতি ঘটানো, আধুনিকীকরণ এবং সুস্থ ও গতিশীল শাসন-ব্যবস্থা প্রণয়নকল্পে যেসব গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, আমি সে সম্পর্কে একটি সংক্ষিপ্ত বিবরণী পেশ করছি।

৩। পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে বিগত ২৮-১২-৮৭ তারিখে বন্দিদের সর্বমোট সংখ্যা ছিল ৯০৬৯ জন। এদের মধ্যে ৫৭৫২ জন ছিলেন বিচারাধীন। বিগত ১৯৮৬-৮৭ সালে ঐ একই সময়ে বন্দিসংখ্যা ছিল ৯০৩২ যাঁদের মধ্যে। ৫৭৬১ জন ছিলেন বিচারাধীন। রাজ্যের ৫১টি বিভিন্ন ধরনের কারাগারে ১৮,৮০৩ জন বন্দির স্থান-সঙ্কুলানের ব্যবস্থা আছে। বিগত দশ বছরের বামফ্রন্ট শাসনে এই রাজ্যের আর্থ-সামাজিক প্রগতি ও আইন-শৃঙ্খলার উন্নতির ফলশ্রুতি হিসাবে বন্দিসংখ্যা ক্রমহ্রাসমান। তাহলেও কিছু সংখ্যক সাব-জেলে বন্দি সংখ্যার চাপ বেশি। বন্দি সংখ্যার এই বর্ধিত চাপ কমাবার উদ্দেশ্যে দুর্গাপুর, বোলপুর ও কল্যাণীতে নতুন সাব-জেল নির্মাণ এবং বালুরঘাট জেলের সম্প্রসারণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এছাড়া, অল্পবয়স্ক বন্দিদের জন্য ৬টি এবং মহিলা বন্দিদের জন্য ২৭টি annexe নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই ধরনের ১৬টি annexe নির্মাণের প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে। এগুলির অধিকাংশেরই নির্মাণ-কাজ এগিয়ে চলেছে। ব্যারাকপুর সাব-জেলের মহিলাদের জন্য annexe নির্মাণের কাজ শেষ হয়েছে।

৪। কারাগুলিতে সুস্থ পরিবেশ ও পরিচ্ছন্নতা বজায় রাখার এবং বন্দি ও কারাকর্মীদের নৈতিক মানোন্নয়নের জন্য বৈদ্যুতিকরণ, উন্নত অনাময় ব্যবস্থা ও জল সরবরাহ সংক্রান্ত মোট ২০০টি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই পরিকল্পনাগুলি ১৯৮৫-৮৯ সালের মধ্যে সম্পন্ন হওয়ার কথা। এর জন্য ৩৩৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৮৫-৮৬ এবং ১৯৮৭-৮৮ সালের উক্ত পরিকল্পনাগুলির মধ্যে ১০০টির কাজ শেষ হয়েছে এবং এ বাবদ ১৭১.৭০ লক্ষ টাকা খরচ হয়েছে। বাকি কাজগুলি যাতে নির্দিষ্ট সময়ে শেষ করা যায়, সেইজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৫। রাজ্যের সমস্ত কারাগারের নিরাপত্তাব্যবস্থা সুদৃঢ় করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আলিপুর এবং দমদম এই দুটি কেন্দ্রীয় কারাকে উচ্চ নিরাপত্তামূলক কারায় পরিণত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

৬। নিরপরাধ উন্মাদ বন্দিদের সমস্যা কারাগারগুলিতে এখনও বিদ্যমান। সঙ্গত কারণেই

বিষয়টি সরকার বিশেষভাবে বিচার করে দেখছেন। বর্তমানে কারাগারগুলিতে ৯২২ জন নিরপরাধ উন্মাদ বন্দি রয়েছেন, যাঁদের মধ্যে ২৬২ জন মহিলা। পুরুষ নিরপরাধ উন্মাদ বন্দিদের অধিকাংশকে দমদম কেন্দ্রীয় কারাগারে এবং আলিপুরস্থিত মানসিক স্বাস্থ্য-আবাসে রাখা হয়েছে এবং মহিলা নিরপরাধ বন্দিদের প্রেসিডেন্সি কারায় রাখা হয়েছে। পূর্বতন আলিপুর বিশেষ কারাকে মানসিক স্বাস্থ্য-আবাসে রূপান্তরিত করা হয়েছে। এখানে বন্দিরা বিশেষ শিক্ষাপ্রাপ্ত কর্মীদের সেবাযত্ন পান এবং বিশেষজ্ঞ চিকিৎসকদের তত্ত্বাবধানে তাঁদের চিকিৎসা হয়। ভবানীপুর মেন্টাল অবজারভেটরি ওয়ার্ডের অধ্যক্ষ এখানে নিয়মিতভাবে আংশিক সময়ের (Part time) জন্য মনোরোগ বিশেষজ্ঞ হিসাবে কাজ করেন। আলিপুর কেন্দ্রীয় কারায় কর্মরত ২ জন মনোবিজ্ঞানীও এই প্রতিষ্ঠানের আবাসিকদের যথোপযুক্ত যত্ন নিয়ে থাকেন। এছাড়াও একজন সর্বসময়ের জন্য নিযুক্ত চিকিৎসকও এখানে আছেন। এখানে নিরপরাধ উন্মাদ বন্দিদের বিভিন্ন পেশাগত কাজকর্মের সঙ্গে যুক্ত করে সুস্থ করার বন্দোবস্ত করা হয়েছে। এই প্রসঙ্গে আমি আনন্দের সঙ্গে সভাকে জানাচ্ছি যে, সংশ্লিষ্ট আদালতগুলির অনুমতি নিয়ে এইসব নিরপরাধ উন্মাদ বন্দিদের মধ্যে সুস্থ হয়ে ওঠা ৪৬ জনকে আমরা তাঁদের পরিবার-পরিজনদের কাছে প্রত্যার্পণ করেছি। স্থানসঙ্কুলানজনিত অসুবিধার জন্য আলিপুরস্থিত এই মানসিক আবাসে সমস্ত নিরপরাধ উন্মাদ বন্দিদের চিকিৎসা করা সম্ভব নয়; তাই পুরুলিয়াতে একটি উন্মাদাগার স্থাপন করা হচ্ছে। এই প্রতিষ্ঠানে ১৯০ জন আবাসিকের থাকার ব্যবস্থা করা হবে এবং তাঁদের সমস্ত সম্ভাব্য চিকিৎসা এবং অন্যান্য সুযোগ-সুবিধা দেওয়া হবে। এই প্রতিষ্ঠানটির নির্মাণ-কার্য এগিয়ে চলেছে। প্রসঙ্গত আমি বলতে চাই যে, স্বরাষ্ট্র (কারা) বিভাগ এই সব নিরপরাধ উন্মাদ বন্দিদের সম্পূর্ণরূপে পৃথীকীকরণ এবং পুনর্বাসনের কথা গভীরভাবে বিবেচনা করছেন। এই ব্যাপারটি নিরীক্ষার জন্য স্বরাষ্ট্র (কারা) সমাজকল্যাণ এবং স্বাস্থ্যদপ্তরের প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে।

৭। ১৯৮৭ সালের মার্চ মাসের আগে রাজ্যের বিভিন্ন জেলে ১৮ বছরের কমবয়সী প্রায় ২৩০ জন ভবঘুরে বালক-বালিকা ছিল। সরকারের একনিষ্ঠ এবং নিরন্তন প্রয়াসের ফলে এইসব ছেলেমেয়েদের অধিকাংশকে সরকার পরিচালিত বিভিন্ন সমাজ-কল্যাণ আবাসে বা প্রখ্যাত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানে স্থানান্তরিত করা হয়েছে। এইসব অল্প-বয়স্ক বন্দিদের সংখ্যা খুবই কম এবং তাঁদের বেশির ভাগই বাংলাদেশ থেকে আগত। দুর্ভাগ্যক্রমে কারাগারগুলিতে ১৮ বছরের অধিক বয়সী কিছু অসহায় ও ভবঘুরে মহিলা এখনও রয়েছেন। ১৯৮৭ সালে এই ধরনের ২৭ জন নির্দোষ মহিলাকে তাঁদের আত্মীয়-স্বজনের কাছে ফেরত পাঠানো হয়েছে এবং ৬৩ জনকে বিভিন্ন আবাসে স্থানান্তরিত করা হয়েছে। রাজ্যের বিভিন্ন জেলের আবাসিক ১৮ বছরের বেশি বয়সী মানসিক ভারসাম্যহীন, ভবঘুরে বা অসহায় অবস্থার শিকার এরকম মহিলাদের যথোপযুক্ত চিকিৎসার জন্য সরকার একটি মেডিক্যাল বোর্ড গঠন করেছেন। প্রতিটি জেলায় বিভিন্ন কারায় এই ধরনের যে সব বন্দি আছেন, তাঁদের পরীক্ষার জন্য জেলাস্থিত হাসপাতালের অধ্যক্ষ অথবা হাসপাতালের অন্তর্গত মানসিক বিভাগের প্রধান হবেন ঐ বোর্ডের চেয়ারম্যান এবং ঐ হাসপাতালের বিশেষজ্ঞ চিকিৎসক ও মনোরোগ বিশেষজ্ঞ এই কমিটিতে সদস্য হিসাবে কাজ করবেন।

৮। বিভিন্ন জেলে বন্দি কিশোর অপরাধীরা যাতে সমাজের মূলস্রোতে পুনর্বাসিত হতে

পারে সেই দিকে লক্ষ্য রেখে সরকার যথোপযুক্ত বৈজ্ঞানিক ও মানবিক দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছেন। এই উদ্দেশ্যে ঐসব কিশোর অপরাধীদের উপযুক্তভাবে পৃথকীকরণের ব্যবস্থা করা হয়েছে। এইসব বন্দিদের বৃত্তিমূলক প্রশিক্ষণ দিয়ে, দৈহিক ও মানসিক দিক দিয়ে যথোপযুক্ত বৃদ্ধি ঘটাবার মানসে মেদিনীপুরে ৩৫০ জনের থাকবার উপযুক্ত একটি পৃথক কারা স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এছাড়া ঐ ধরনের আরও ৩৫০ জন অপরাধীর স্থান-সঙ্কুলানের জন্য রাজ্যের বিভিন্ন জেলে ও সাব-জেলে ৬টি annexe বা গৃহ নির্মাণ করা হবে। এ বিষয়ে প্রশাসনিক অনুমোদন দেওয়া ও অর্থ সংস্থান করা হয়েছে এবং কাজ এগিয়ে চলেছে। আশা করা যায় ১৯৮৮-৮৯ সালের মধ্যে এই কাজ সম্পন্ন হবে।

৯। মহিলাদের জন্য পৃথকভাবে একটি কারা নির্মাণের প্রয়োজনীয়তা দীর্ঘদিন ধরে অনুভূত হচ্ছে। পুরুলিয়াতে সমস্ত সুযোগ-সুবিধাসহ মহিলা বন্দিদের জন্য একটি কারাগার তৈরি হচ্ছে। বর্তমানে বর্ধমান জেলে ২০০ জন মহিলা বন্দির জন্য একটি পৃথক annexe আছে। এছাড়া বিভিন্ন জেলে শুধুমাত্র মহিলা বন্দিদের জন্য আরও ২৭টি অতিরিক্ত গৃহ তৈরি হচ্ছে। এক্ষেত্রে মোট ৪২৮.৩৯ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

১০। কারা-প্রশাসনকে উন্নততর ও কার্যকর করার উদ্দেশ্যে কারাকর্মী ও অফিসারদের কারাগার প্রাঙ্গণের মধ্যে বাসগৃহের সুযোগ-সুবিধা দেওয়ার বিষয়টিকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। এই উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সাল থেকে নিরন্তর কার্যকর প্রচেষ্টা চালানো হচ্ছে। আশা করা যায় ২৬৪ লক্ষ টাকা ব্যয়ে ১৯৮৮-৮৯ সালের মধ্যে এইরূপ ২৬১টি বাসগৃহ নির্মাণের কাজ শেষ হবে। ইতিমধ্যেই বিভিন্ন কারাকর্মী ও অফিসারদের জন্য এই ধরনের ৬১টি বাসগৃহ নির্মাণের কাজ শেষ হয়েছে।

১১। বর্তমানে বন্দি এবং বিচারাধীন বন্দিদের বাসস্থানগুলিতে বৈদ্যুতিক পাখার কোনও ব্যবস্থা নেই। এদেশের উষ্ণ আবহাওয়া এবং বিশেষত বছরের অধিকাংশ সময় দুঃসহ গরমের জন্য তাঁদের বাসগৃহগুলিতে পাখা লাগাবার প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন।

১২। লালগোলায় অবস্থিত মুক্ত-কারাগার ১৯৮৭ সালের ৩১শে জানুয়ারি থেকে চালু করা হয়েছে। এটি একটি কৃষি ও উদ্যানভিত্তিক উন্মুক্ত-কারাগার। পূর্বতন লালগোলা স্পেশ্যাল জেলের সংস্কার সাধন করে এটি প্রতিষ্ঠিত হয়েছে। সংস্কার ও আধুনিকীকরণের জন্য খরচ হয়েছে ২.৮৭ লক্ষ টাকা। সমগ্র উত্তর-পূর্ব ভারতে এই উন্মুক্ত কারাগার কারা-প্রশাসনে এক নতুন যুগের সূচনা করেছে।

১৩। ১৯৭৮ সালে রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত 'কারা আইন সংশোধনী কমিটি' যে সব সুপারিশ করেছিলেন, সেগুলি এখন সরকারের বিবেচনাধীন। সুপারিশসমূহের অনেকগুলি সরকার গ্রহণ করেছেন এবং প্রয়োজনীয় আদেশনামাও জারি করেছেন। অন্যান্য সুপারিশগুলি এখন বিবেচনাধীন আছে।

১৪। শ্রী অনিল দাস চৌধুরিকে চেয়ারম্যান করে কারা আইন কমিটির কাজ এগিয়ে চলেছে। এই কমিটির অন্যান্য সদস্যারা হলেন বিচার বিভাগ, বিধান বিভাগ এবং কারা বিভাগের একজন করে প্রতিনিধি। সরকার এই কমিটির সুপারিশ শীঘ্রই পাবেন বলে আশা করছেন।

১৫। কারা-প্রশাসনকে গতিশীল ও আধুনিক করে তোলার জন্য 'কারা-প্রশাসনের আধুনিকীকরণ' খাতে ভারত সরকার ১৯৮৭-৯০ সালের জন্য ৪৮০ লক্ষ টাকার পরিপূরক অনুদান প্রদানের সিদ্ধান্ত নিয়েছেন। রাজ্য সরকার এই খাতে সমপরিমাণ অর্থ যোগান দেবেন। উক্ত কর্মসূচিতে নিম্নলিখিত প্রকল্পগুলিকে অন্তর্ভুক্ত করা হয়েছে ঃ -

(১) কারা-নিরাপত্তা ও শৃঙ্খলা বিধান;

(২) পুরানো কারাগৃহগুলির সংস্কার ও উন্নয়ন;

(৩) বিভিন্ন বিভাগীয় পদ সৃষ্টির দ্বারা কারা প্রশাসনকে শক্তিশালী করা;

(৪) মহিলা বন্দিদের সুযোগ-সুবিধার সম্প্রসারণ;

(৫) অল্পবয়স্ক বন্দিদের জন্য বিদ্যালয় (Borstal School) স্থাপন;

(৬) আধুনিক চিকিৎসা সংক্রান্ত সুযোগ-সুবিধা বৃদ্ধি;

(৭) বিভিন্ন ঐচ্ছিক ও বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থা ইত্যাদি।

ভারত সরকার এইসব প্রকল্পের জন্য ১৯৮৭-৮৮ সালে ৮৪.৪৭৫ লক্ষ টাকা এবং রাজ্য সরকার ২৬০ লক্ষ টাকার অনুমোদন দিয়েছেন। এই শেষোক্ত টাকার মধ্যে রাজ্য কর্তৃক প্রদত্ত টাকার পরিমাণ হবে ১৩০ লক্ষ এবং অবশিষ্ট টাকা কেন্দ্র দেবেন। এই সমস্ত বিষয়ে কয়েকটি পরিকল্পনা প্রশাসনিক ও আর্থিক অনুমোদন লাভ করেছে। প্রকল্পগুলি নিচে বর্ণিত হল ঃ -

(ক) বহরমপুর কেন্দ্রীয় কারা ও প্রেসিডেন্সি কারায় Watch tower নির্মাণ।

(খ) ৫টি জেলা-কারা, ১০টি উপ-কারা এবং আসানসোল বিশেষ কারা ও প্রেসিডেন্সি কারায় উন্নততর আলোক ব্যবস্থা ও হ্যালোজেন লাইট স্থাপন।

(গ) দমদম ও বহরমপুর কেন্দ্রীয় কারায়—X-ray machine-সহ চিকিৎসার সুযোগ-সুবিধা বৃদ্ধি।

(ঘ) আলিপুর জেল প্রেসে ১২.৩৯ লক্ষ টাকা ব্যয়ে আধুনিক HMT মুদ্রণ যন্ত্র স্থাপন করে বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা।

১৬। বর্তমান সরকার কারাগারগুলিকে শাস্তি প্রদানের কেন্দ্র হিসাবে গ্রহণ না করে 'সংশোধনী আবাস' হিসাবে বিবেচনা করছেন। সেই উদ্দেশ্যে নিম্নলিখিত বিষয়গুলির প্রতি সরকার যথোপযুক্ত দৃষ্টি প্রদান করেছেন ঃ -

(ক) বর্তমান কারাবিধিতে বর্ণিত সমস্ত প্রকার সুযোগ-সুবিধা যাতে বন্দিরা পরিপূর্ণভাবে পেতে পারেন তা সুনিশ্চিত্ত করা। কারাবিধি অনুযায়ী বন্দিদের বরাদ্দ খাদ্য, পোশাক-পরিচ্ছদ, চিকিৎসার ওপর নজর রাখা, বন্দিরা যাতে মানসিক ও শারীরিক সুস্থতা বজায় রাখতে পারেন তার জন্য খেলা-ধূলা ও আমোদ-প্রমোদ বিধানের সুবন্দোবস্ত করা। যে বন্দিরা তাঁদের শৈল্পিক ও সুকুমার বৃত্তিমূলক স্ফূরণে সতত উন্মুখ তাঁরা এই সংক্রান্ত যাবতীয় সুযোগ কারাগারগুলিতে পেয়ে থাকেন। আমি

এই প্রসঙ্গে সানন্দে আপনাদের জানাতে চাই যে, গত ২৮-৩-৮৮তে কলকাতা তথ্যকেন্দ্রে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত বন্দিদের আঁকা এক চিত্রপ্রদর্শনীর উদ্বোধন করা হয়েছিল, এই প্রদর্শনী বিভিন্ন শিল্পী ও গুণী ব্যক্তিদের প্রশংসা অর্জন করেছিল। অন্যান্য বন্দিদের শিল্প কর্ম প্রদর্শনের অনুরূপ ব্যবস্থা করার কথাও বিবেচনা করা হচ্ছে।

(খ) বর্তমান সরকারের লক্ষ্য হল কারাগারের বন্দিদের প্রতি সহৃদয় ও মানবিক আচরণ প্রদর্শন এবং বন্দি ও কারা-কর্মীদের মধ্যে হার্দিক ও বন্ধুত্বমূলক সম্পর্ক স্থাপন। কারা-প্রশাসকরাই প্রকৃতপক্ষে বন্দিদের অভিভাবক।

(গ) বর্তমান সরকার কারা-প্রশাসন ও কারা-কর্মীদের মধে। সুসম্পর্ক স্থাপনে বিশ্বাসী। প্রশাসনে নিয়মানুবর্তিতা ও শৃঙ্খলা রক্ষা—সম্পর্ক স্থাপনের আবশ্যিক অঙ্গ। কারা -কর্মীরা এখন আইনসম্মত গণতান্ত্রিক অধিকার ভোগ করেন এবং তাঁদের চাকুরিজনিত বিবিধ সমস্যা আলোচনার মাধ্যমে নিষ্পত্তি করা হয়। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে সম্প্রতি কারা-কর্মীদের জন্য টেরিকটন নির্মিত পোশাক প্রদান সংক্রান্ত সরকারি আদেশনামা জারি করা হয়েছে।

পরিশেষে আমি উল্লেখ করতে চাই যে, যুগের চাহিদার সঙ্গে সামঞ্জস্য রেখে কারা-আইন নিয়ন্ত্রণের এবং বিবিধ পরিকাঠামোগত সুযোগ-সুবিধার উন্নতি সাধনে বর্তমান সরকার সর্বান্তঃকরণে প্রয়াসী। আমরা কারা প্রশাসনে সার্বিক ও ইতিবাচক পরিবর্তন আনয়নে বদ্ধপরিকর।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে ১৯৮৮-৮৯ সালের জন্য স্বরাষ্ট্র (কারা) বিভাগ প্রস্তাবিত ব্যয়বরাদ্দ বাবদ ১৫,৫৭,৯৪,০০০ (পনেরো কোটি সাতান্ন লক্ষ চুরানব্বই হাজার) টাকা মঞ্জুরীকরণের আবেদন জানাই।

**Mr. Deputy Speaker :** There are five cut motions on Demand No. 22. All the Cut Motions are in order.

**Shri Deokinandan Poddar :**
**Shri Apurbalal Majumdar :**
**Shri Ambica Banerjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

[3-20—3-30 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারা বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে কয়েকটি কথা আপনার কাছে নিবেদন করছি। আজকে যে বাজেটের উপরে এখানে আলোচনা হচ্ছে, সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই দিক থেকে যে আমরা দেখেছি পৃথিবীর ইতিহাসে বিভিন্ন জায়গায় যারা শাসক দল, অত্যাচারী দল তারা এই কারাগার সৃষ্টি করে বিরোধীদের এবং সাধারণ মানুষকে নানারকমভাবে নির্যাতন করেছে। সেই নির্যাতন অত্যন্ত ভয়াবহ এবং বর্বরোচিত। আমরা দেখেছি বৃটিশ আমলে রাজনৈতিক বন্দিদের উপরে এবং সাধারণ বন্দিদের উপরে যে

অত্যাচার করা হয়েছে সেইসব কথা ভাবলে আমাদের গা শিউরে ওঠে। আমরা দেখেছি ইংরেজ আমলে আন্দামানে বন্দিদের রাখা হত। আমরা দেখেছি সেই সময়ে বহরমপুর জেল, প্রেসিডেন্সি জেল ইত্যাদি বড় বড় জেল তৈরি হয়েছে। এবং আমরা সেই সময় দেখেছি, এই সমস্ত জেলের মধ্যে যে সমস্ত অত্যাচার, অনাচার চলত, আজকে তা স্বপ্নের ব্যাপার হয়ে গেছে। সেই সময় কম্বল ধোলাই, বেতমারা, চটের পোশাক পরিয়ে ধোলাই দেওয়া প্রভৃতি নির্যাতনমূলক ব্যবস্থা ছিল, সেই সময় জেলখানায় কোনও ভাল চিকিৎসা ব্যবস্থা ছিল না, মহিলা কয়েদীদের নানারকম অসুবিধার মধ্যে পড়তে হত, তাদের নানারকম অত্যাচার সহ্য করতে হত, কিশোর বন্দিদের উপর নানারকম দুর্ব্যবহার হত, এই সমস্ত অন্যায়ের বিরুদ্ধে, অসুবিধার বিরুদ্ধে রাজনৈতিক এবং সাধারণ কয়েদীরা নানাভাবে লড়াই করে দিন কাটিয়েছে। অবস্থার পরিবর্তনের জন্য অনেক চেষ্টা চলেছে, সেই চেষ্টার মধ্যে দিয়ে, আমরা সময় সময় যেটা দেখব, ১৯২০ সালে ইংরাজ আমলে রাজনৈতিক বন্দি এবং সাধারণ কয়েদীদের সম্পর্কে কিছু সুপারিশ করা হয়। তাতে বলা হয় যে ডিফারেন্ট ক্যাটাগোরির কয়েদীদের জন্য ডিফারেন্ট জেল করতে হবে। ১৯৩১ সালে লীগ অব নেশন, তারা বললেন বন্দিদের যে সাজা দেওয়া হবে, তার উদ্দেশ্য হবে তাদের সমাজ জীবনে ফিরিয়ে আনা। ১৯৫৫ সালে জেনেভাতে যে জাতি সংঘের অধিবেশন হয়, সেখানে কারা বন্দিদের সম্পর্কে কিছু সুপারিশ করা হয়। কিন্তু দেখা গেল তা কার্যকর হল না। তার পর ১৯৭০ সালে ফোর্থ কংগ্রেস তারা বললেন এই কথা, জাতি সংঘের অন্তর্ভুক্ত বিভিন্ন দেশ এখনও পর্যন্ত ১৯৫৫ সালের জেনেভা অধিবেশনের সুপারিশ কার্যকর করেনি, তারা অষ্টাদশ শতাব্দী এবং ঊনবিংশ শতাব্দীর চিন্তাধারা নিয়ে চলছে। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হওয়ার পরও আমরা লক্ষ্য করলাম যে জেলখানার মধ্যে কোনও মৌলিক পরিবর্তন হয়নি। সাধারণ কয়েদী এবং রাজবন্দিদের দাবিদাওয়া আদায়ের জন্য আমরা দেখেছি, আমাদের দেশে, আমাদের ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায় বিভিন্ন জেলখানায় বিভিন্ন সময়ে বন্দিদের অধিকার অর্জনের জন্য তারা লড়াই করেছে, তার ফলে নেবে এসেছে তাদের উপর পাশবিক নির্যাতন। যেমন দমদম জেলখানায় গুলি চলেছিল রাজনৈতিক বন্দিদের উপর এবং অনেক রাজনৈতিক বন্দি সেই গুলিতে মারা গিয়েছিলেন। বৃটিশ আমলে বন্দিদের অধিকার অর্জনের সংগ্রামে ৬৩ দিন অনশন করার পর প্রাণ দিয়েছিলেন যতীন দাস। বিদেশে আয়ারল্যান্ড টেরেন্সে ম্যাকসিউনি রাজনৈতিক বন্দির অধিকার অর্জনের জন্য অনশন করে প্রাণ দিয়েছিলেন। আমরা দেখেছি স্বাধীনতা অর্জনের পরও আমাদের দেশের জেলখানাগুলোতে কোনও পরিবর্তন দেখিনি। কারণ বৃটিশ জেল, পাকিস্তান জেল ও কংগ্রেস আমলের জেল সম্পর্কে আমার ব্যক্তিগত অভিজ্ঞতা আছে। সেই অভিজ্ঞতা থেকে বলতে পারি, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর একটা আমূল পরিবর্তনের চেষ্টা করা হচ্ছে এবং বেশ কিছু সফলও হওয়া গেছে। আমাদের সাফল্য উল্লেখযোগ্য এবং জেলখানার উন্নয়নের জন্য ১৯৭৮ সালে একটা কমিটি করা হয়েছিল তারাপদ লাহিড়ীর নেতৃত্বে। সেই কমিটি ৪৭২টি বিষয়ে সুপারিশ করেছিলেন। আমরা আনন্দের সঙ্গে বলতে পারি বামফ্রন্ট সরকার সেই সমস্ত সুপারিশগুলি কার্যকর করার জন্য যথেষ্ট চেষ্টা করে যাচ্ছেন। ইতিমধ্যে অনেক ক্ষেত্রে কার্যকর করতে পেরেছেন বলে আমরা দাবি করতে পারি।

আগে জেলগুলি ওভার ক্রাউডেড ছিল, প্রতিটি জেলে অধিক সংখ্যক বন্দি রাখা হত। সে বিষয়েও কমিটির মন্তব্য ছিল। সেই সুপারিশের ভিত্তিতে বামফ্রন্ট সরকার জেলের সংখ্যা

বাড়াবার চেষ্টা করে চলেছেন। আজকে প্রতিটি জেলে সুস্থ পরিবেশ ফিরিয়ে আনার চেষ্টা হচ্ছে। মহিলা বন্দিদের জন্য আলাদা ব্যবস্থা হয়েছে। কিশোর অপরাধীদের জন্য আলাদা ব্যবস্থা হয়েছে। উন্মাদ বন্দিদের জন্য পৃথক ব্যবস্থা করা হয়েছে। সবচেয়ে আনন্দের কথা লালগোলায় ওপেন এয়ার জেল, মুক্ত কারাগার স্থাপন করা হয়েছে। এর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার একটা নতুন নীতি কার্যকর করতে চলেছেন। বারাসাতে কিশোর অপরাধীদের রাখাব জন্য একটা জায়গা করা হয়েছে, তার নাম দেওয়া হয়েছে 'কিশলয়'। এ ছাড়াও জেলখানার মধ্যেও বন্দিরা যাতে তাঁদের মানসিক ও শারীরিক সুস্থতা বজায় রাখতে পারেন তার জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তাদের সাংস্কৃতিক জীবনের উন্নতির জন্য লাইব্রেরিগুলির উন্নতি করা হয়েছে। খেলা-ধূলার ব্যবস্থা করা হয়েছে, ইনেডোর, আউটডোর গেমের ব্যবস্থা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীতে আমরা এসব জিনিসের কথা জেলের মধ্যে ভাবতেই পারতাম না। আজকে জেলখানা একটা নিপীড়নের স্থান নয়। প্রকৃত অর্থে আজকে এগুলি এক একটি সংশোধনাগার। বিপথগামী অপরাধপ্রবণ মানুষকে সমাজজীবনে ফিরিয়ে আনাই হচ্ছে আজকে এ ক্ষেত্রে আমাদের সব চেয়ে বড় কাজ। সেদিক থেকে সমস্ত মানব-সম্পদকে সমাজের কাজে লাগাবার জন্যই বামফ্রন্ট সরকার এইসব নীতি গ্রহণ করেছেন। আসলে এই সমস্ত অপরাধীরা হচ্ছেন এক একজন ডিসিসড ম্যান। সাধারণ রোগীদের চিকিৎসকরা যেভাবে চিকিৎসা করে সুস্থ জীবনে ফিরিয়ে আনেন সেভাবে এই সমস্ত জেল কর্তৃপক্ষদেরও বন্দিদের মানসিকতার পরিবর্তন সাধনের জন্য চিকিৎসকের ভূমিকা নিতে হবে। তাদের মানসিকতার পরিবর্তন ঘটিয়ে তাদের সমাজজীবনে ফিরিয়ে আনতে হবে। মানুষ আমাদের দেশের সম্পদ, সুতরাং সেই মানব সম্পদের দিকে লক্ষ্য রেখেই সমস্ত কিছু বিচার বিবেচনা করতে হবে। সেই দৃষ্টিকোণ থেকেই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশ কার্যকর করার ক্ষেত্রে তৎপর হয়েছেন। এটা আজকে আমরা সকলেই গর্বের সঙ্গে বলতে পারি। আমরা ইংরাজ আমলে জেলে, পাকিস্তানের জেলে এবং কংগ্রেস আমলের জেলে যে কারা-জীবন কাটিয়েছি, সে কারা-জীবনের কথা কি ভুলতে পারি। অতীতের সেই বিভৎস দিনগুলির কথা আমরা কোনওদিনই ভুলতে পারব না। আজকে শুধু রাজ-বন্দিদেরই প্রশ্ন নয়, সমস্ত সাধারণ কয়েদীদেরও বিভিন্ন রকম সুযোগসুবিধা দেওয়া হচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের পক্ষে সব চেয়ে গৌরবের কথা হচ্ছে দার্জিলিং-এ যে এতবড় অত্যাচার চলছে এবং রাজ্যের বিভিন্ন অংশে বিভিন্ন সময়ে যে সমস্ত আন্দোলন সংগঠিত হচ্ছে সে সমস্ত প্রতিরোধ করার জন্য কাউকে বিনা-বিচারে আটক রাখা হয়নি। এই কথা বলে, মাননীয় কারা মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে, বিরোধী পক্ষের সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30—3-40 P.M.]

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আই অ্যাম সরি। স্যার, আমার ধারণা ছিল আজকে জেল বাজেট সব শেষে আসবে। তাই আমি এই সময়ে লাইব্রেরিতে ছিলাম এবং ঠিক সময়ে আসতে পারিনি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জেলের বিষয়ে নতুন করে কিছু বলার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় কারামন্ত্রী কারাখাতের ব্যয়বরাদ্দের দাবি পেশ

করেছেন। মাননীয় কারা মন্ত্রী একজন ভদ্রলোক, ভাল মানুষ এবং এক কথার মানুষ। তিনি কাজ করার চেষ্টা করছেন। কিন্তু তবুও জেলগুলির অবস্থা আগে যা ছিল এখনও তাই রয়েছে। আমি হোম (জেল) বিভাগের ১৯৮৫-৮৬ সালের অ্যানুয়াল অ্যাডমিনিস্ট্রেশন রিপোর্টটি পড়েছি, টোটাল রিপোর্টটি পড়েছি। তারাপদ লাহিড়ী কমিটির রেকমেন্ডেশন এবং ৮ম অর্থ কমিশনের রেকমেন্ডেশনও আমি পড়েছি। সেই সমস্ত রেকমেন্ডেশনের পরিপ্রেক্ষিতে ধারাবাহিকভাবে এই খাতে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হচ্ছে তাতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এর মধ্যে দিয়ে তিনি কি তাঁর সুনাম রক্ষা করতে পারবেন, না, দলের কাছে এবং মানুষের কাছে তাঁর ভাবমূর্তিকে নষ্ট করবেন?

তিনি নিজের বুদ্ধি বিবেচনা দিয়ে এই জেল দপ্তরকে সুন্দরভাবে, দুর্নীতিমুক্তভাবে পরিচালিত করার চেষ্টা করবেন, না, তাঁর দলের লোকেরা বিভিন্ন জায়গায় যে কারারক্ষীবাহিনী সমিতি করে বা বিভিন্নভাবে যা করে রেখেছে তাদের কথায় চলবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জেল নিয়ে অনেক রেকমেন্ডেশন হয়েছে, কিন্তু জেলের প্রকৃত অবস্থা কি? আমি এককালে জেল ভিজিটরস কমিটিতে ছিলাম। বিভিন্ন জেলের বিভিন্ন সেলে গেছি। সেখানে গিয়ে দেখেছি, অপরিচ্ছন্ন পরিবেশ, কোনও নিয়ম-শৃঙ্খলা নেই। ওয়াডারদের অত্যাচার, জেল রক্ষীবাহিনীর অত্যাচার, আগে যেমন ছিল এখন ঠিক তেমনিভাবে চলছে। আপনি সংস্কার করতে চান, কিন্তু সংস্কারের রূপরেখা জেল পর্যায়ে পর্যন্ত পৌঁছায় না। জেলে বন্দিদের বিভিন্নভাবে রাখার চেষ্টা চলছে। মহিলাদের জন্য পৃথক ব্যবস্থা, শিশুদের জন্য পৃথক ব্যবস্থা, পাগলাদের জন্য পৃথক ব্যবস্থা আর দাগী আসামিদের জন্য পৃথক ব্যবস্থা। কিন্তু আমি জানি না, কার্যত যারা দাগী আসামি এবং যারা ট্রায়ালে আছে তাদের জন্য পৃথক ব্যবস্থা আছে কিনা? জেলে আমরা পাঠাচ্ছি কেন? জেলে পাঠানো হচ্ছে তাদের মনের গতি পরিবর্তন করার জন্য, সাবলিমেশনের জন্য, তাদের সংশোধনের জন্য যাতে তারা জেলে গিয়ে সংশোধিত হয় এবং সংশোধন হওয়ার পর সেই সমাজ-জীবনে স্বাভাবিকভাবে মানুষের মধ্যে স্বাভাবিকত্ব ফিরে পেয়ে ঠিকমতো কাজ করতে পারে। কিন্তু এমন জায়গায় আছে—আমি বর্ধমান জেলের কথা বলি, কারণ আমি বর্ধমানে থাকি, এ জেলের পাশ দিয়ে আমার যাতায়াত আছে। সেখানে একটা ছোট অপরাধী সে যখন জেল থেকে আসছে তখন সে দাগী অপরাধী হয়ে ফিরে আসছে, কারণ সে দাগী অপরাধীর কাছ থেকে ট্রেনিং পেয়েছে এবং এই ট্রেনিং পাওয়ার ফলে সে আরও দাগী আসামি হয়ে যাচ্ছে, কারণ সেখানে পৃথক থাকার কোনও ব্যবস্থা নেই। আন্ডার ট্রায়ালে যে সমস্ত প্রিজনারস আছে তাদের কমপ্লিটলি পৃথক ব্যবস্থায় রাখা উচিৎ। এইসব ব্যবস্থা পৃথিবীর অন্যান্য জায়গায় আছে। সামান্য অপরাধের জন্য, দাগী আসামীদের জন্য পৃথক ব্যবস্থা, পৃথক সেল্ করা উচিৎ। মাননীয় মন্ত্রী মহাশয় তিনি যদি আমাদের সঙ্গে যান, তাহলে আমি দেখাতে পারি যে ঘরে বন্দিরা থাকে সেটা পুরানো বিল্ডিং, পুরানো ঘর এবং সেই ঘরের পাশে এক জায়গায় মলমূত্র ত্যাগ, মানে নরকের অবস্থা। আমি নিজে জেলে গেছি, আমি নিজে থেকে দেখেছি, অবশ্য দাগী আসামি হিসাবে নয়, রাজনৈতিক বন্দি হিসাবে গিয়েছিলাম। আমি সেখানে গিয়ে দেখেছিলাম অস্বাস্থ্যকর পরিবেশ, স্যাঁতস্যাঁতে মেঝে, আবার যে সমস্ত জিনিসগুলি সাপ্লাই করে সেগুলো অতি নিম্নমানের, অতি নিম্নশ্রেণীর যা বর্ণনা করা যায় না। আমি দুটি কম্বল চেয়েছিলাম, কিন্তু কম্বলের ভিতর এত পোকা যে, পোকার কামড়ে—আমি ৭দিন ছিলাম—একদিনও ঘুমাতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই

হচ্ছে জেলের অবস্থা। একই জায়গায় সবাই আছে এবং যত রকমের দুষ্কর্ম হওয়া উচিৎ সেসব ঐ জেলখানায় হচ্ছে। আমি আর সেইসব দুষ্কর্মের ফিরিস্তি দিতে চাই না। তবে পয়সা দিলে জেলখানায় সব পাওয়া যায়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পয়সা দিলে জেলখানায় বিড়ি থেকে আরম্ভ করে গাঁজা, চরস পর্যন্ত সবই পাওয়া যায়, কিছুই বাদ যায় না। শুধু বর্ধমান জেলেই নয়, আপনি খবর নিয়ে দেখুন পশ্চিমবঙ্গের সব জেলেই এই একই অবস্থা। শুধু তাই নয়, জেলে কিছু কিছু বন্দিদের—নিরীহ—দাগী আসামিদের নজরানা দিতে হয়, তাদের সেবা পরিচর্যা করতে হয়, তা না হলে তাদের উপর খুব অত্যাচার হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় হাসপাতাল আছে, এবং মেডিক্যাল ইউনিটও আছে। আমি জানি না কত জায়গায়, কিভাবে তাঁরা হাসপাতাল পরিচালনা করেন। সব থেকে খারাপ অবস্থা হাসপাতালের, সেখানে মান্ধাতার আমলের একজন ডাক্তার আছেন, তিনি তাঁর সব রকম কাজ সেরে তবে হাসপাতালে আসেন। সেখানে সামান্য সর্দি, কাশীতেও ঠিকমতো চিকিৎসা পাওয়া যায় না, যার জন্য এই অজুহাতে অনেক বন্দি বাইরের হাসপাতালে চিকিৎসা করিয়ে থাকে, স্বাস্থ্য দপ্তরের হাসপাতালেই চিকিৎসার ভাল সুযোগ নেই, জেলখানার হাসপাতালে কি সুযোগ থাকবে। সবচেয়ে বড় জিনিস হল আসামিরা পুলিশের প্রহারে যখন ক্ষতবিক্ষত হয়ে হাসপাতালে ঢোকে সেখানে তাদের ট্রিটমেন্টের কোনও ব্যবস্থা করা হয় না। হাসপাতালের কোনও ফেসিলিটিই নেই। এবারে খাদ্যের ব্যাপারে আসা যাক, এখানে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্টে দেখছিলাম যে, খুব বড় বড় করে অনেক কথা লেখা আছে। হুইট ৩০০ গ্রাম, ভেজিটেবল ২৩০, ডাল ১৪৬, অয়েল ১৮.১২৫। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা চাক্ষুস দেখার অভিজ্ঞতা হয়েছে। বর্ধমান জেলের জন্য যে মাছ, মাংস কেনা হয়, যে দুধ আসে সেখানকার কর্মচারি সমিতি তার অর্ধেকটুকু বার করে নেয়। জেলখানার মাছ, মাংস জেলখানার আশেপাশে যে হোটেলগুলি আছে সেখানে সাপ্লাই করে। জেলের বন্দিরা দুধ পায় না, আপনি খবর নিন, তদন্ত করার ব্যবস্থা করুন, দেখতে পাবেন। এর অর্ধেক খাবারও জেলের বন্দিরা পায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা এর আগেও এই বিধানসভায় বলেছি, বন্দিদের উপর যে মানসিক নির্যাতন করা হয় তাতে তাদের যে মানসিক সংস্কারের জন্য জেলে রাখা, সেই সংস্কার হয় না ফলে জেলখানায় কারাবিভাগের কর্মচারি এবং বন্দিদের মধ্যে একটা সংঘাত লেগে থাকে। আমি সেখানকার একটা রেকমেন্ডেশন দেখেছি যে জেলের অফিসার এবং সুপারিনটেন্ডেন্ট গিয়ে মাঝে মাঝে বন্দিদের সঙ্গে বসবেন। আমি জানি না, এই ধরনের কাজ কখনও জেলে হয় কিনা? অন্যান্য কথা বাদ দিলেও এখানে ফার্স্ট ক্লাস প্রিজনারদের একটা ব্যাপার আছে। ফার্স্ট ক্লাস, সেকেন্ড ক্লাস এবং থার্ড ক্লাস, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি বলতে পারেন বর্ধমান জেলে ফার্স্ট ক্লাস প্রিজনারদের জন্য কি ব্যবস্থা আছে? জেলে বরাদ্দ অর্ধেকের বেশি জিনিসটা চুরি হয়ে যাচ্ছে। অর্ধেকের বেশিটা আজকে অন্য খাতে চলে যায়, অন্যদিকে চলে যায় এটা অস্বীকার করার উপায় নেই।

[3-40—3-50 P.M.]

এখানে ভোকেশনাল ট্রেনিং এবং রিক্রিয়েশনের কথা বলা হয়েছে। কোথায় এই ভোকেশনাল ট্রেনিং হচ্ছে? আর্টস অ্যান্ড ক্রাফটস-এর ব্যাপারে বর্ধমান জেল এক সময়

নামডাক ছিল, একটা ভাল জায়গায় ছিল। (**একটি ধ্বনি ঃ** এখনও আছে) না, এখন আর সেটা নেই। আর্টস অ্যান্ড ক্রাফটস-এর উন্নতির কথা বলছেন, ছাড়া পাবার পর যাতে তারা নিজেদের পায়ে দাঁড়াতে পারে তারজন্য ওপেন এয়ার জেলে রেখে কাজকর্ম শেখাবার চেষ্টা করছেন বলেছেন। এটা করতে পারলে ভালই। কিন্তু আমি জিজ্ঞাসা করি, আলিপুর সেন্ট্রাল জেলে যে প্রিন্টিং প্রেসটা আছে সেই প্রিন্টিং প্রেসটা আজকে বন্ধ হবার মুখে, কারণ সেখানে কাজ করবার লোক পাওয়া যায় না। আগে নিয়ম ছিল, পাঁচ-ছয় বছরের যারা কনভিকট্ তাদের হাতে-কলমে কাজ শিখিয়ে ঐ প্রেস চালানো হত এবং আলিপুর সেন্ট্রাল জেলের ঐ প্রিন্টিং প্রেস থেকে বিভিন্ন টাইপের ফর্ম ছাপানো হত এবং তারফলে সরকারের খরচ কম হত এবং বাইরের মুখাপেক্ষী হতে হত না। আমি যদি জিজ্ঞাসা করি, আলিপুর সেন্ট্রাল জেলের ঐ প্রিন্টিং প্রেসটির বর্তমান অবস্থা কি, তাহলে তার কি উত্তর দেবেন? যারা আন্ডার ট্রায়াল রয়েছে তাদের দিয়েও ঐ কাজটা করানো যায়, প্রেসটাকে চালানো যায়। কিন্তু জেল সুপারিনটেন্ডেন্ট যদি আজকে সেই কথা বলতে যান তাহলে কারারক্ষী সমিতির ভয়ে তাঁকে জেল ছেড়ে পালাতে হবে। বিভিন্ন জেলে আজকে এই একই অবস্থা চলছে। জেলগুলিতে আজকে শিশু অপরাধীদের মানসিক বিকাশের, তাদের পড়াশুনা করবার কোনও ব্যবস্থা নেই। কোনওভাবে কেউ যদি স্কুল ফাইনাল পাশও করে সেক্ষেত্রে তার আর পড়াশুনা করবার উপায় নেই। কাজেই আশা করি এই বিপ্লবী সরকার নিশ্চয়ই তাদের পড়াশুনার ব্যবস্থা করে দেবেন। সেখানে লাইব্রেরিতে কি কি বই আছে সেটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্টেই বলা হয়েছে। জেলখানার কর্মীদের দাবিদাওয়ার ফলে আজকে জেলখানাগুলির সর্বনাশ হয়ে গেছে। আজকে জেলখানার অপরাধীদের মানসিক বিকাশের কোনও ব্যবস্থা নেই, খেলাধূলার ব্যবস্থা নেই। অ্যাসেম্বলি প্লেসে টি. ভি. দিয়েছেন বলছেন; কিন্তু সেই টি. ভি. যেখানেই থাক, জেলখানার বন্দিদের কাছে সেটা পৌছায় না। দুর্গাপুরে একটি জেল তৈরি করবার জন্য রেকমেন্ডেশন ছিল। তারাপদ লাহিড়ী কমিটির রেকমেন্ডেশনই বলুন, এইটথ ফিনান্স কমিশনের রিপোর্টই বলুন বা অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্টই বলুন—আজ পর্যন্ত তারজন্য বিন্দুমাত্র চেষ্টা করলেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারা বিভাগের মন্ত্রী মহাশয় তাঁর বিভাগের যে বাজেট বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আমার সময় খুব সংক্ষিপ্ত, সেই কারণে একটা নির্দিষ্ট বিষয়ে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। আজকে এই বিধানসভার ভেতরে অনেক স্বাধীনতা সংগ্রামী আছেন। আমাদের পুরানো যাঁরা বয়স্ক মানুষ এখানে আছেন তাঁরা স্বাধীনতা সংগ্রামে লড়াই করেছিলেন বৃটিশ আমলে। তাঁরা বলেছেন রাজনৈতিক বন্দিদের রাজনৈতিক মর্যাদা দেওয়া হোক। আমাদের প্রবীণ স্বাধীনতা সংগ্রামী মাধবেন্দু মহান্ত মহাশয়ও এই কথা বলেছেন। পশ্চিমবাংলা থেকে তাঁরা লড়াই করেছিলেন জেলের ভিতর, কংগ্রেস আমলেও সেই লড়াই হয়েছিল, রাজনৈতিক বন্দিদের মর্যাদা দেবার জন্য লড়াই হয়েছিল। তারপর বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়েছে। কিন্তু মনে রাখতে হবে যেমন প্রচলিত পেনাল কোড আছে সেই ধারা মতাবেকই রাজনৈতিক বন্দি হোক আর যাই হোক না কেন সেখানে বিচার হয় ঠিকই কিন্তু এখনও রাজনৈতিক বন্দিদের কোনও মর্যাদা নেই। এখানে যথেষ্ট কাজ হয়েছে। এখানে তারাপদ লাহিড়ী কমিশন বসেছিল, জেল কোড রিফর্মস এই ব্যাপারে তাঁরা সুপারিশ করেছিল, অনেক দিন আগে তাঁরা রিপোর্ট পেশ করেছেন, কয়েক বছর আগে এটা এখানে উত্থাপিত করা হয়েছে। সেখানে তাঁর

নির্দিষ্টভাবে প্রস্তাব করেছেন। রাজনৈতিক বন্দিদের জেলের ভেতর যেতে হতে পারে, গণতান্ত্রিক আন্দোলন এবং নানা রকম আন্দোলনের ভেতর দিয়ে রাজনৈতিক কর্মীদের জেলের ভেতর থাকতে বাধ্য হতে পারে। তাঁদের সেখানে সুরক্ষার জন্য, বিশেষ অবস্থানের জন্য তারাপদ লাহিড়ীর সুপারিশ ছিল। কিন্তু এখনও পর্যন্ত সেই সুপারিশ কার্যকর হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন সেই কমিটির রিপোর্ট অনেক দিন আগে প্রকাশিত হয়েছে, সেই কমিটির রিপোর্ট কার্যকর করার জন্য কার্যকর ভূমিকা গ্রহণ করেন। যে লড়াই বৃটিশ আমল থেকে চলছে তার প্রতিকারের কথা কংগ্রেস আমলে ভাবা যেত না, আজকের দিনে সেই অবস্থা আছে প্রতিকারের। কিন্তু এখনও প্রচলিত ধারা অনুসারেই চলছে, বন্দিদের অবস্থা তার থেকে ব্যতিক্রম নয়। আমার দ্বিতীয় কথা হচ্ছে আমরা সকলেই জানি এখানে আমরা যাঁরা রাজনৈতিক কর্মী আছি তাঁদের নানারকম আন্দোলনের ভেতর দিয়ে জেলে যেতে হয়। আমাদের 'মিসা'য় আটক করা হয়েছিল, ডি. আই. আর.-এ আটক করা হয়েছিল। আমাদের অভিজ্ঞতা হচ্ছে আমাদের নামে মিথ্যা মামলা দিয়ে নির্দিষ্ট ধারাতে ধরা হত। সেইমতো আমাদের কয়েদীদের সঙ্গে থাকতে হয়। আজ যাঁরা রাজনীতি করছেন রাজনীতির সুবাদে তাঁরা জেলের অভ্যন্তরে আটক হয়ে আছে। বিনা বিচারে নয়, এখন বিচার হয়। নির্দিষ্ট রাজনৈতিক মত এবং পথের ভিত্তিতে লড়াই করতে গিয়ে যাঁরা জেলের ভেতর আছে তাঁদের সংখ্যা এখানে উল্লেখ করা হয়েছে, ৬০ থেকে ৭০ জন এই রকম বন্দি তরুন ছেলে ৮-১০ বছর ধরে জেলের ভেতর আছেন। নকশাল বন্দিদের কথা যদি বলেন তারাও আছে। কংগ্রেস আমলে একসময় জেলে ছিলাম, বহরমপুর জেলে ছিলাম, দমদম জেলে ছিলাম। কি মর্মান্তিক পরিস্থিতির মধ্যে আমাদের থাকতে হত। যদি আইনগত বাধা থাকে তা সত্ত্বেও আমি জেলমন্ত্রীর কাছে অনুরোধ জানাব নির্দিষ্ট রাজনীতির ভিত্তিতে যাঁরা রাজনৈতিক বন্দি হয়ে জেলের মধ্যে আছেন তাঁদের সম্পর্কে বিশেষ ব্যবস্থা নিতে হবে, তাঁদের চিকিৎসা থেকে শুরু করে খাওয়াদাওয়া পর্যন্ত নির্দিষ্ট ব্যবস্থা নিতে হবে। আজকে কাগজে আজিজুল হকের প্রশ্ন মানুষের সামনে এসে গিয়েছে, এই ব্যাপারে একটা আলোড়ন সৃষ্টি হয়েছিল। আরও অনেক বন্দি আছে সেই সমস্ত বন্দিরা বিভিন্ন রাজনৈতিক চিন্তাভাবনার সঙ্গে যুক্ত এবং সেই সূত্রেই তারা সেখানে আছে, সেই ব্যাপারটা বিশেষ করে দেখতে হবে। এদের বিভাজন করাটা খুব একটা কষ্টসাধ্য নয়, কঠিন নয়। এই ব্যাপারটা দেখতে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব। জেলের মধ্যে আর একটা মর্মান্তিক অবস্থা হচ্ছে মানসিক রোগীদের নিয়ে, উন্মাদ বন্দিদের সঙ্গে একসঙ্গে সাধারণ বন্দিদের থাকতে হয়। তাদের একটা ব্যারিকেটের মধ্যে রাখার ব্যবস্থা করতে হবে। সেটা অবশ্য একেবারে হবে না, তার জন্য কিছু সময় লাগবে, কিন্তু এদের আলাদাভাবে রাখার ব্যবস্থা করতে হবে। যাঁরা এখানে বিশেষজ্ঞ আছেন, যাঁরা তাদের চিকিৎসা করেন, দেখাশোনা করেন তাঁরা আদৌ যায় কিনা সন্দেহ, খুব কম যান, এটা খুব দায়িত্ব নিয়ে আমি বলছি। আমরা যখন জেলের মধ্যে 'মিসা'য় আটক ছিলাম কংগ্রেস আমলে, তখন তাঁরা যেতেন না। তাদের নিয়মিত চিকিৎসার ব্যবস্থা করতে হবে। সর্বশেষ একটা কথা বলতে চাই জেলের ভেতর যে স্কুলগুলি আছে সেই স্কুলগুলিতে শিক্ষককের ঘাটতি আছে। জেলের ভেতর এটা একটা ভাল ব্যবস্থা হয়েছে, বেশ কিছু সুযোগসুবিধা হয়েছে, অনেকে লেখাপড়া শিখেছে, এটাকে ঠিকভাবে বজায় রাখতে হবে। অনেক বন্দির পরিবর্তন হয়েছে, খুন করে গেছে, তার পরিবর্তন আমরা দেখেছি। অনেকের শুভবুদ্ধি তৈরি

হয়েছে। কিন্তু সেই স্কুলগুলি এখনও পর্যন্ত অ্যাডিকোয়েট নয়, সেখানে শিক্ষক নেই, ব্যবস্থাপনা নেই। সেইগুলি মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। বাজেট অত্যন্ত অল্প, তার মধ্যে ইতিবাচক দিকগুলি দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব। এই কথা বলে তরুন মন্ত্রীর উদ্যোগকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50—4-00 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কারামন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করে এবং বিরোধীরা যে কাট মোশন এনেছেন তাঁকে বিরোধিতা করে দু'একটি কথা বলতে চাই। আমরা জানি বুর্জোয়া সমাজ ব্যবস্থায় মুষ্ঠিমেয় কয়েকজন লোকের জন্য সাধারণ মানুষের বাঁচার অধিকার, অর্থনৈতিক অধিকার, সামাজিক অধিকার ও জীবিকার অধিকারকে যখন হরণ করে তখন নিরুপায় হয়ে পড়ে সাধারণ মানুষ এবং এই কারণেই সমাজে অপরাধ প্রবণতা বৃদ্ধি পায়। আমরা এমনও দেখছি যে, ভারতবর্ষে সামাজিক দুর্নীতির প্রবণতাটা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে এবং সেই অপরাধ প্রবণতাই সেই সমস্ত মানুষকে জেলখানায় পুরে রাখে। কংগ্রেস আমলে ও বৃটিশ আমল থেকে জেলের মধ্যে ডাণ্ডা মেরে ঠাণ্ডা করার যে প্রচেষ্টা, সেই ব্যবস্থা আজকের ভারতবর্ষেও চালু আছে। এখানে খুবই আনন্দের কথা যে, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এমনই একটি রাজ্য, যেখানে জেলবন্দিদের জন্য দৃষ্টিভঙ্গি সম্পূর্ণ ভিন্ন ধরনের। অপরাধ প্রবণতা কেন হয়, তার কারণ নির্ণয় করে নিশ্চিহ্ন করার যে পরিকল্পনা এখানে সরকার গ্রহণ করেছেন তা সত্যিই প্রশংসনীয়। যেমন, ভূমি সংস্কারের মাধ্যমে গ্রামীণ কর্মসংস্থানের মাধ্যমে গ্রামীণ অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তুলেছেন এই সরকার। যার জন্য আজকে পশ্চিমবাংলার মানুষ গর্ব করে বলতে পারেন যে, অন্য রাজ্যে হলেও এখানে চুরি, ডাকাতি, রাহাজানি ও ধর্ষণ অনেক কম। আমরা মনে করি যে, পশ্চিমবাংলার কারামন্ত্রী যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন, যে দৃষ্টিভঙ্গি জেলখানার জন্য গ্রহণ করেছেন—যারা অপরাধ করে জেলগুলিতে আছে তারা ওখানে নিরাপদে কাজের অধিকার, বেঁচে থাকার অধিকার না পেয়ে সামাজিক উৎপীড়নের শিকার হয়ে যেভাবে জেলের মধ্যে সে আজ আছে, তাদের সেই সমস্ত কারণ সংশোধন করে ভবিষ্যতে সেই বন্দি যাতে স্বাভাবিক সুস্থ জীবনে পুনরায় ফিরতে পারে, সেটাই হচ্ছে জেলখানার উদ্দেশ্য। বন্দিদের মানসিকতার সংশোধনই হচ্ছে জেলখানার উদ্দেশ্য, সেই প্রচেষ্টা কারামন্ত্রী গ্রহণ করেছেন এবং তিনি তা বাজেট ভাষণের মধ্যে রেখেছেন। আমরা তাঁর এই প্রচেষ্টার জন্য ধন্যবাদ জানাই। বৃটিশ আমল ও কংগ্রেস আমলের মতো এখন আমাদের বিভিন্ন যে জেল, সাব-জেলগুলি আছে, সেখানে মূল দায়িত্ব হচ্ছে কারারক্ষীদের। সেই কারারক্ষীদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন কিন্তু এখনও বিকাশ লাভ করেনি। সেই সমস্ত কারারক্ষীদের দৃষ্টিভঙ্গি পরিবর্তনের জন্য তাদের উপযুক্ত শিক্ষায় শিক্ষিত করে তুলতে হবে। আমি সেইজন্য কারামন্ত্রীকে অনুরোধ করব, যারা বন্দিদের ব্যবস্থাপনায় আছে, তাদের শিক্ষার ব্যবস্থা করা হোক। কি ভাবে একটা মানুষ সুস্থ জীবনে ফিরে আসতে পারে, সেই শিক্ষায় তাদের শিক্ষিত করে তোলা হোক। কয়েকটি জেলখানায় মেয়েদের জন্য ব্যবস্থা করা হয়েছে। কিন্তু বিভিন্ন সাব-জেল আছে, যেখানে সেই ব্যবস্থা নেই। সেই সমস্ত জায়গায় অত্যন্ত দুস্থ অবস্থার মধ্যে মেয়ে বন্দিদের রাখা হয়। সেখানে শিশুদের জন্যও পৃথক ব্যবস্থা নেই। জেল থেকে যারা সমাজজীবনে পুনরায় ফিরে আসবে

তারা যাতে ভবিষ্যতে সুস্থ জীবনযাপন করতে পাবে, তার গ্যারান্টির কথা যদি ভাবা যায়, তাহলে অপরাধ প্রবণতা কমে যাবে। তাই আমি এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত সমস্ত কাট মোশনকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই জেল বাজেটের বিরোধিতা করছি। আমি রবীনবাবুর কথা প্রতিধ্বনিত করে বলি যে, জেলে থাকার সৌভাগ্য আমার হয়নি। আমি ভেবেছিলাম বামফ্রন্টের আমলে আমি যখন বিরোধী দলে এলাম তখন নিশ্চয়ই আমাকে জেলে থাকতে হবে। কিন্তু দেখলাম যে, এই সরকার সমস্ত আসামিদের সাঁইবাড়ি হত্যার আসামিদের ছেড়ে দিচ্ছে, ঐ সমস্ত অপরাধীদেরই যেখানে জেল থেকে ছেড়ে দিচ্ছে তখন স্বভাবতই আমি জেলে থাকার খুব একটা আশা দেখছি না। আমি এই কথা বলতে চাই যে, আমার বিধানসভা কেন্দ্রের ছোট জায়গায় তিনটি বড় বড় জেল আছে। সেই জেলগুলির অবস্থা আমি মাঝে মাঝে যা দেখি তাতে আমার এই কথা বলতে হয় যে 'সেই ট্রাডিশন সমানে চলছে।' কোথাও তার পরিবর্তন ঘটেনি। বৃটিশ আমলে, কংগ্রেস আমলে জেলের যা অবস্থা ছিল, বামফ্রন্টের আমলে তার কোনও পরিবর্তন ঘটেনি। জেল হচ্ছে আলাদা একটি জগৎ। সেখানে কোনও মন্ত্রীর কথা বা মুখ্যমন্ত্রীর কথায় কোনও পরিবর্তন ঘটে না। সেখানে একটা নিজস্ব নিয়ম আছে, ক্রিমিন্যালদের এক একটা আলাদা আলাদা গ্রেডেশন আছে। সেই একই রকমভাবে, ঐই দুর্নীতিগ্রস্ত উপায়েই জেল অ্যাডমিনিস্ট্রেশন চলছে।

এটা মন্ত্রী মহাশয়ের ব্যক্তিগত ব্যাপার নয়, তিনি কর্মঠ এবং সৎ মানুষ কিন্তু তাঁর দায়িত্ব সম্পর্কে তিনি খুব একটা ওয়াকিবহাল নয়। অ্যাডমিনিস্ট্রেশন যেখানে আরও কড়া করার দরকার ছিল সেখানে তিনি কড়া করতে পারেননি। আমি জানি না মাননীয় মন্ত্রী মহাশয় এ ডে অফ দি লাইফ অফ—আইভ্যান ডেনোচেভিশের লেখা বইটি পড়েছেন কিনা। আমি স্ট্যালিনের কথায় আসছি না, তিনি যেরকম কমিউনিজিমের নামে মানুষকে জেলে পাঠিয়েছিলেন আমি সেকথায় যাচ্ছি না। আমি সেলুলার জেলের কথায় আসছি না। আমি সেন্ট এলেনার কথা বলছি না বা নেপোলিয়নের কথা উল্লেখ করছি-না। সেই জেলের সঙ্গে আজকের জেলের অনেক তফাৎ আছে। আমরা জানি স্বাধীনতার পরে আজকে রাজনৈতিক বন্দিরা কেউ গ্রেপ্তার হন না কেবলমাত্র নকশাল বন্দিরা যা জেলে রয়েছেন। কিন্তু আজকের দিনেও জেলের অ্যাডমিনিস্ট্রেশনের কোনও উন্নতি করতে পারেননি কেন সেটাই আপনার কাছে আমার প্রশ্ন। আপনি কি কখনও দেখেছেন একটা জেলের ইন্টারভিউ নিতে হলে কয়েদীদের পরিবারের কি অবস্থা হয়? আপনি যদি একটু দয়া করে দেখেন তাহলে দেখবেন আলিপুর সেন্ট্রাল জেলে ট্রাম লাইন পেরিয়ে যখন প্রিজনারদের মা-বোনেরা তাদের সঙ্গে ইন্টারভিউ দিতে যায় আলিপুর জেলের গেটের কাছে, তখন তাদের উপর কি অকথ্য ব্যবহার জেলের লোকেরা করে সেটা না দেখলে বোঝা যাবে না। আপনি কি কখনও জেলের খাবার দেওয়া দেখেছেন? রাত্রের খাবার দেওয়া হয় ঠিক তাদের সাক্ষাৎকারের পরে লক আপে ঢুকিয়ে দেওয়ার পরেই খাবার দিয়ে দেওয়া হয়। সেই খাবার খেয়ে সারা রাত্রি তাদের থাকতে হয়। আপনি কি কোনদিন এসে দেখেছেন জেলে এই কয়েদীদের কি খাবার দেওয়া হয়? সরকার থেকে তো পার প্রিজনার এতো টাকা করে অ্যালটমেন্ট দেওয়া হয় কিন্তু সেই খাদ্যগুলি যাচ্ছে কোথায়? আপনি এই জেলের কারাপশান বন্ধ করুন। এর কোনও পরিবর্তন

আপনি এতদিনে আনতে পারলেন না? আপনি প্রিজন অ্যাডমিনিস্ট্রেশন একটু শক্ত হাতে শাসন করুন তা না হলে তো আরও খারাপ হবে। আমি তো ১৯৮৭ সালে জেল কোড রিভিশন কমিটি করেছিলেন, তার রিপোর্টও তো বেরিয়েছে। সেই রিপোর্ট কতটুকু ইমপ্লিমেন্টেড হয়েছে? আপনি পূর্বে বলেছিলেন যে একটা কমিটি অনিল দাস চৌধুরির নেতৃত্বে কাজ শুরু করেছে। তারা রিপোর্ট দেবে। কবে তারা রিপোর্ট দেবে এবং কবে আপনি তা ইমপ্লিমেন্ট করতে পারবেন? ইন দি ইয়ার ১৯৮৮ আপনি বলেছেন যে জেলের কয়েদীদের গরমে কষ্ট হয়, অন্ধকার সিমেন্টের বিছানায় শোয়া ভাবা যায় না। তারাও তো মানুষ। সেইজন্য আপনি বলেছেন Considering the tropical climate and specially gruelling heat during the hot season which persists for major part of the year a proposal for installation of ceiling fans in the dormitories meant for the prisoners is under examination...এই ব্যাপারে আপনাকে পরীক্ষা করতে হচ্ছে যে আপনি একটা সিলিং ফ্যান দেবেন কিনা। এই ব্যাপারে আপনি ঘোষণা করেছিলেন যে আপনার দপ্তর থেকে নোট যাবে এবং তা একজামিনেশন হবে তবে সিলিং ফ্যান লাগানো যাবে। আপনি কারামন্ত্রী হয়ে যদি একটা ফ্যান লাগাতে গিয়ে এইভাবে আপনাকে দ্বিধাগ্রস্ত হতে হয় তাহলে কি করে শাসন করবেন? আপনি কলিকাতার জেল ছেড়ে দিন আসুন আলিপুর জেল ছেড়ে সাব-ডিভিশনাল জেল যথা পুরুলিয়া, আসানসোল, বাঁকুড়ার জেলে যান। সেখানে গিয়ে দেখতে পাবেন কি রকম অবস্থা সেখানকার মানুষদের। সেখানে কি অমানবিক অবস্থায় মনুষ্যের অবস্থায় বাস করে আপনি গিয়ে একটু দেখে আসুন। সেখানে মিনিমাম ফেসিলিটিজ কি তাদের দেওয়া উচিত? আপনার এই কল্যাণকর অ্যাডমিনিস্ট্রেশন তাদের মিনিমাম ফেসিলিটিজ দিতে পারল না এটাই আমাদের সবচেয়ে দুঃখের বিষয়। সাম্প্রতিককালে আপনি বলেছেন যে সব জেলে সব কয়েদীদের ব্যারাকে ফ্যান স্যাংশানের কথা, কিছু পয়সা হলেই তা দেওয়া হবে। আপনি যদি তা ফ্যান স্যাংশান করতে পারেন তাহলে আমরা সকলেই আপনাকে ধন্যবাদ জানাব এবং সারা হাউস আপনার পেছনে থাকবে, আপনাকে আমরা সবাই ক্ল্যাপ দেব।

[***] ভদ্রলোকের নাম, আমাদের হাউসের সকলেরই তাঁকে অভিনন্দন জানানো উচিত। আইনের প্যাঁচে পড়ে যেসব নিরপরাধ মহিলা জেলে পড়ে আছে তাদের মামলা করে উদ্ধার করার তিনি চেষ্টা করছেন।

[4-00—4-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** শিবশঙ্কর নাম বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** একজন তরুন বাঙালি উকিল যে চেষ্টা করছেন তারজন্য আমরা তাঁকে অভিনন্দন জানাই। কিন্তু আপনি কি জানেন না মিথ্যা মামলায় জেলে যে মহিলারা রয়েছে তাদের রিলিজ করে পাপ ব্যবসায় নিযুক্ত করার ব্যবস্থা করা হচ্ছে? এই রকম কয়েকটি কেস রিসেন্টলি হয়েছে। এর মধ্যে জেলের কর্মচারি আছে, বাইরের লোক আছে, সব মিলে একটা র‍্যাকেট তৈরি হয়েছে, এতে হাজার হাজার লক্ষ লক্ষ টাকা কিছু মানুষ রোজগার করছে। এই জিনিস কি আমরা বন্ধ করতে পারি না? বিশ্বনাথবাবু, আপনার মনে আছে ২/৩ বছর আগে টেলিগ্রাফে বেরিয়েছিল দম দম জেলে নন-ক্রিমিন্যাল লুনাটিকদের কি

** **Note : Expunged as order by the chair.**

অবস্থা, মহিলাদের গায়ে এক খন্ড বস্ত্র নেই। আপনি এসেছেন, আপনার সৎ প্রচেষ্টায় সেই অবস্থা ইম্প্রুভ করতে পেরেছেন? নন-ক্রিমিন্যাল লুনাটিকরা দাগী আসামি নয়। গরিব বাড়িতে পাগল আছে, তারা লুনাটিক অ্যাসাইলামে দিতে পারে না, তাদের জেলে আজকে রাখার প্রয়োজন আছে। জেলে তাদের প্রতি মানবিক ব্যবহার করা উচিত। সেটা উন্নত করা গেল না। আপনাকে বলতে চাই টাকার অভাব নেই। এই একটা দপ্তর যে দপ্তরের জন্য কেন্দ্রীয় সরকারের অষ্টম ফাইনান্স কমিশন যখন রিপোর্ট দিয়েছে ১৯৮৪ সালে তখন অষ্টম ফাইনান্স কমিশন এই জেল খাতে আলাদা করে টাকা স্যাংশান করার কথা বলেছিলেন। অষ্টম ফাইনান্স কমিশন কয়েকটি ডিফারেন্ট জেল অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলেছেন।

Out of these, we have stepped up the provision for direct daily expenditure on the prisoners, and provided outlays suitably in the revenue expenditure estimates. We do not, therefore, propose to provide seperately for the daily exxpenditure on prisoners in this chapter. We propose to support the following arrears in Jail administration through suitable outlays : –

1. Establishment of new sub-jails
2. Provisions of basic amenities in the existing sub-jails
3. Separate institutions for women
4. Separate institutions for juveniles
5. Separate institution for lunatics; and
6. Staff quarter....

এইসব খাতে আপনি টাকা পেয়েছেন। জেল কর্মচারিদের স্টাফ কোয়ার্টার নেই, খুব অসুবিধার মধ্যে তাঁরা থাকেন। প্রেসিডেন্সি জেল, আলিপুর জেল কোয়ার্টারে যাবেন, দেখবেন জলের কি দুরবস্থা। আপনাকে চিঠি লিখেছে একটা টিউবওয়েলের জন্য, লোকে মাথা খুঁড়ে মরছে জলের জন্য, আপনি বলেছেন পি ডব্লু ডি করবে, আর পি ডব্লু ডি বলছে আপনি টাকা দিলে করবে। প্রেসিডেন্সি জেল, আলিপুর জেল কম্পাউন্ডে যেসমস্ত কর্মচারি থাকেন তাঁরা টিউবওয়েলের জল পান না, কোয়ার্টার তো দূরের কথা। কর্মচারিদের কোয়ার্টারের কোনও উন্নতি করা গেল না। অথচ দেখছি State wise financial and physical provisions recommended for the Police administration for upgradation. কত টাকা রেকমেন্ড করা হয়েছে, না, ১৯১ কোটি ৩৯ লক্ষ টাকা। এই টাকার মধ্যে ১৪ কোটি ২০ লক্ষ টাকা পশ্চিমবঙ্গের জন্য রেকমেন্ডেড হয়েছিল। এই টাকার পুরোটাই আমরা পেয়েছি। এই টাকা পাওয়া সত্ত্বেও যে ইম্প্রুভমেন্ট করার কথা সেই ইম্প্রুভমেন্ট আপনারা করতে পারেননি। আমরা তাই বিরোধী দল থেকে আপনাকে বলব আমরা চাই জেলে যারা থাকে রাজনীতির বাইরে তাদের মানবিক ট্রিটমেন্ট দেওয়া হোক।

জেলে যারা থাকে তারা বুঝুক আমরা স্বাধীন দেশে বাস করছি। আমাদের দেশে জেলের জীবনের উদ্দেশ্য হওয়া উচিত পানিশ করা নয়। আমেরিকায় জেল বলে না, বলে মানুষকে সংশোধিত করার সংস্থা—করেকশনাল ইনস্টিটিউশন। আপনি একটা স্পেশ্যাল জেলকে

**Note :** Expunged as order by the chair.

কনভার্ট করে ইনস্টিটিউশন অফ মেন্টাল হেল্থ করেছেন। ওখানে সাইকোলজিস্ট হিসাবে হোল টাইমার কেউ নেই—পার্ট টাইমার দিয়ে কাজ করাচ্ছেন। ওখানে হোল টাইমার নিয়োগ করুন। জেলের অ্যাডমিনিস্ট্রেশনটা শক্ত হাতে চেঞ্জ করতে হবে। জেলের কয়েদীদের খাবারের ব্যাপারটা আপনাকে দেখতে হবে। এ ক্ষেত্রে রাইটার্স বিল্ডিংসে বসে শুধু অর্ডার দিলেই হবে না। যুগ যুগ ধরে ওখানে যে অবস্থা চলছে; যে র‍্যাকেট ওখানে গড়ে উঠেছে তাকে ভেঙে ফেলতে হবে। কারারক্ষা সমিতির লোকেরা আপনাকে জিন্দাবাদ ধ্বনি দেবে এবং আপনি তাতেই খুশি থাকবেন এতে কোনও কাজ হবে না। ওখানে যে এস্টাবলিশড র‍্যাকেট রয়েছে তাদের হাত থেকে এটাকে বার করে আনতে হবে। আপনি ওখানকার অ্যাডমিনিস্ট্রেশন নিজে দেখুন, একটা স্পিড আনুন। ৬ মাস আগে এম. এল. এ. হিসাবে আমার কাছ থেকে পুলিশ লিখিয়ে নিয়েছে জেল ভিজিটর হতে আমার আপত্তি আছে কিনা। কিন্তু আজ পর্যন্ত আমাকে জেল ভিজিটর হিসাবে নিয়োগ করা হল না। ইলেকশন হয়ে গেল এক বছরের বেশি, অথচ আজ পর্যন্ত আপনারা একজন এম. এল. এ.কে জেল ভিজিটর হিসেবে নিয়োগ করতে পারলেন না। জেলের সমস্ত রকম জিনিস রাইটার্স বিল্ডিংস-এর নিচে বিক্রি হয়। জেলের ভিতর ভোকেশনাল ট্রেনিং-এর ব্যবস্থা করতে হবে যাতে ওখান থেকে বাইরে এলে একটা লোক নিজের জীবনযাত্রা নিজেই নির্বাহ করতে পারে। লক্ষ্য রাখতে হবে তাকে যেন আবার অপরাধ জগতে যেতে না হয়। আপনাদের এই যে ভোকেশনাল ট্রেনিংয়ের ব্যবস্থা রয়েছে তাতে আপনি কয়টা অকুপেশনে লোককে শিক্ষিত করতে পেরেছেন বলুন তো? আমি জেলের অবস্থা উন্নতি করবার জন্য সমালোচনার দৃষ্টিভঙ্গি নিয়ে বিরোধিতা করেছি। আপনি এই বিরোধিতার সম্মুখীন হয়ে জেল সংস্কার করবার ব্যবস্থা করুন একথা বলে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের নির্ধারিত সময় যা আছে তাতে মনে হচ্ছে আলোচনা শেষ হবে না। কাজেই আমি সকলের অনুমতি নিয়ে ১০ মিনিট সময় বাড়িয়ে নিচ্ছি। আমি আশা করি আপনাদের কোনও আপত্তি নেই।

[4-10–4-20 P.M.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের বক্তব্য খুব মন দিয়ে শুনেছি। বিরোধী দলের সদস্যদের প্রতি পূর্ণ আস্থা রেখে বলতে চাই, যে মানবিক দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়ে তাঁরা আলোচনা করেছেন সেই মানবিক দৃষ্টিভঙ্গি সরকারেরও আছে। তবে একটা কথা আমার মনে হয়েছে আপনাদের দৃষ্টিভঙ্গি যদি সত্যিকারের উদার হত তাহলে এই কথাগুলি এইভাবে বলার দরকার ছিল না। এখানে সাব-ডিভিসন জেল এবং জেলা জেলের কথা বলা হয়েছে। স্যার, এই ব্যাপারে আমি যদি অতীতের কিছু ঘটনার কথা উল্লেখ করি এবং পরিসংখ্যান দিই যার সঙ্গে আমরা বিশেষভাবে পরিচিত তাহলে বুঝতে পারবেন কি অবস্থা তখন ছিল। জরুরি অবস্থার সময় গোটা ভারতবর্ষে তখন দেখেছি যারা এর বিরোধিতা করেছিল তাদের গ্রেপ্তার করে জেলে রাখা হল।

সেইসময় সারা পশ্চিমবাংলার জেলগুলির অবস্থা কোথায় দাঁড়িয়েছিল? সেদিন আপনারা মানবিক দৃষ্টিকোণ থেকে একবারও ভাববার চেষ্টা করেননি। যারা সেখানে ছিলেন, তারা কি

অবস্থার মধ্যে আছেন, কি অবস্থার মধ্যে থাকবেন এবং জেলে আসন সংখ্যা কত আছে, তার মধ্যে থাকতে পারবেন কি পারবেন না, সেই রকম কোনও দৃষ্টিভঙ্গি সেদিন ছিল না। আমি একটা হিসাব দিলেই এটা আপনারা পরিষ্কার বুঝতে পারবেন। জরুরি অবস্থা চলাকালীন সময় পশ্চিমবাংলার জেলে মোট ২৮ হাজার মানুষ ছিল। মোট আসন সংখ্যা হল ১৬ হাজার ৮০৩টি। সেখানে ২৮ হাজার মানুষ ছিল। আর আজকে ১৮-১২-৮৭ পর্যন্ত দেখা যাচ্ছে সেখানে ৯ হাজার ৩২ জন মানুষ আছে। কাজেই আজকে যে অপরিচ্ছন্নতার কথা, ব্যাপক লোক থাকবার যে কথা তুলে ধরবার চেষ্টা করা হয়েছে, এটা ঠিক নয়। এই অবস্থার উপর দাঁড়িয়ে থেকে আমরা দপ্তরের পক্ষ থেকে এই চাপ কমাবার জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি। আমরা কিছু মহকুমা জেল এবং কিছু জেল সম্প্রসারণ করবার কাজে ইতিমধ্যেই আমাদের দপ্তরের পক্ষ থেকে হাতে নিয়েছি। মাননীয় সদস্যরা বলেছেন, আমরা তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশ এখনও কার্যকর করিনি। আমি তাঁদের জ্ঞাতার্থে জানাতে চাই যে, আপনারা কি তখন জেলে ছিলেন? আজকে চার দেওয়ালের মধ্যে যে মানুষ আছে, তাদের কথা আমাদের ভাবনাচিন্তা করতে হবে। সেদিন এই ভাবনাচিন্তার দ্বার আপনারা খুলে দেননি। জেলে সেদিন মজুরি কত ছিল? তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশ অনুসারে আমরা জেলের মজুরি হার বৃদ্ধি করেছি। জেলে আত্মীয়স্বজনদের সঙ্গে দেখা করবার যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থার পরিবর্তন আমরা করেছি এবং তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশ মতো প্রত্যেকটি জেলে বন্দিদের আমরা খবরের কাগজ দেবার ব্যবস্থা করেছি। এছাড়া আর একটি বিশেষ ব্যবস্থা আমরা করেছি। লালগোলায় আমরা মুক্ত কারাগার করেছি। অতএব এই কথা নিঃসন্দেহে বলা যায় যে, তারাপদ লাহিড়ী কমিটির সুপারিশের বেশিরভাগটাই আমরা গ্রহণ করেছি এবং যেটুকু বাকি আছে সেটাকে গ্রহণ করবার চেষ্টা আমরা করছি। আমি বিশেষভাবে মাননীয় সদস্যদের আরও জানাতে চাই যে, আপনারা এক সময় হয়ত এটাকে একটু অন্যভাবে ভেবেছিলেন, যার জন্য একটু অসুবিধা ভোগ করতে হচ্ছে। সেই সময় আপনারা হয়ত একটা শব্দ ভেবেছিলেন, জেল হলে একটা অত্যন্ত ভয়ঙ্কর যন্ত্রণা ভোগ করবেন। এটা নিশ্চয় আপনারা সেই সময় অনুভব করেননি, যদি করতেন তাহলে তখন থেকেই জেলে কিছু আলোর ব্যবস্থা করতেন। কিছু মহিলা বন্দি জেলে যাবে, এটা ভাবলে নিশ্চয় তাদের জন্য একটা আলাদা কমপ্লেক্স তৈরির ব্যবস্থা করতেন। সেটা হলে আজকে আমাদের এই অবস্থার মধ্যে এসে পড়তে হত না। কিন্তু তবুও আমি অত্যন্ত জোরের সঙ্গে বলতে পারি যে, আমাদের দপ্তরের পক্ষ থেকে যে কাজে আপনারা হাত দিতে পারেননি, সেই কাজে আমরা হাত দিয়েছি এবং সেই বিষয়ে বিশেষ করে গুরুত্ব দিয়েছি। এই কাজ হল, নতুন সাব-জেল তৈরি, পুরানো সাব-জেলের সংস্কার, বৈদ্যুতিকরণ করা, স্যানিটেশনের ব্যবস্থা করা, জল সরবরাহের ব্যবস্থা করা, অপরাধী অপ্রাপ্ত বয়স্ক ছেলেদের জন্য জেল, অ্যানেক্সি করা, মহিলাদের জন্য জেল, মানসিক ভারসাম্যহীনদের জন্য বিশেষ জেল, কারা কর্মচারিদের জন্য আবাসন ইত্যাদি। মাননীয় সদস্যরা দুর্গাপুরের কথা বলবার চেষ্টা করেছেন। দুর্গাপুর, বোলপুর, বালুরঘাট জেল সম্প্রসারণের কাজ চলছে। বিভিন্ন জেলে বৈদ্যুতিকরণের কাজ চলছে। আমরা সমস্ত জেলগুলিতে জেনারেটরের ব্যবস্থা করেছি এবং স্যানিটেশনের ব্যবস্থা করেছি। মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে জেলগুলি কি অবস্থার মধ্যে ছিল। আজকে যারা এই কথাগুলি বলছেন তারা জানতেন যে, এক সময় এই জেলগুলির স্যানিটেশন ব্যবস্থা কি অবস্থায় ছিল এবং

সেখানে জেলগুলিতে খাটা পায়খানা তুলে দিয়ে স্যানিটারি পায়খানা করার ব্যবস্থা আমরা নিয়েছি। বিভিন্ন জেলে জল সরবরাহ করার যে ব্যবস্থা সে ব্যবস্থা আমরা হাতে নিয়েছি। মাননীয় সদস্য আমাকে এ ব্যাপারে একটা চিঠি দিয়েছিলেন তাঁর জ্ঞাতার্থে জানাতে চাই যে তাঁর চিঠি পাবার পর সাথে সাথেই আমি ডি. আই. জি.কে সেটা এনকোয়ারি করার জন্য দিয়েছিলাম এবং এনকোয়ারি করার পর জলের সুবিধা অসুবিধার ব্যাপারটা তাঁকে চিঠি দিয়ে জানিয়েছিলাম। সেখানে জলের টাকার স্যাংশান আমরা দিয়েছি। এই প্রসঙ্গে আপনাদের জানাতে চাই যে অপরাধী অপ্রাপ্তবয়স্ক ছেলেদের জন্য তিনশো আসন বিশিষ্ট মেদিনীপুরে, প্রেসিডেন্সিতে ৫০ শয্যা বিশিষ্ট এবং বহরমপুর, রামপুরহাট, সিউড়ি, ব্যারাকপুর ও শিলিগুড়িতে কারা করার কাজ চলেছে। মহিলাদের জন্য আলাদা অ্যানেক্স করার কাজ ইতিমধ্যে শুরু হয়েছে এবং ১৫টি কারায় এই কাজে আমরা হাত দিয়েছি। ব্যারাকপুরে ইতিমধ্যেই সেটা চালু হয়েছে। ১০০ শয্যা বিশিষ্ট পুরুলিয়াতেও এটা করার কাজ আমরা করেছি। মানসিক ভারসাম্যহীনদের জন্য জেল—পুরুলিয়াতে ১৯০ আসন বিশিষ্ট করার কাজ চলছে। আমরা জানি কারা কর্মচারিদের থাকার ব্যাপারে নানান অসুবিধা আছে এবং দীর্ঘদিন ধরে এই সমস্যাটা রয়েছে। এর কাজ চট করে একেবারে সব করে দেওয়া সম্ভব নয়। তবে ইতিমধ্যে এ ব্যাপারে ২২টি প্রকল্পের কাজ আমরা হাতে নিয়েছি এবং ৭টির কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। বিরোধীদলের মাননীয় সদস্যরা বিশেষভাবে কারা আধুনিকীকরণের কথা জানাতে চেয়েছেন, সে সম্পর্কে আমি কয়েকটি কথা জানাচ্ছি। এ ক্ষেত্রে তিনটি বিষয়ের উপর আমরা বিশেষভাবে গুরুত্ব দেবার চেষ্টা করছি। বিষযগুলি হল ঃ (১) নিরাপত্তা ও শৃঙ্খলাপরায়ণতা, (২) কয়েদীদের জন্য উন্নততর বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থা, (৩) কয়েদীদের জন্য উন্নততর বিশেষজ্ঞ চিকিৎসা ব্যবস্থা প্রথমোক্ত ক্ষেত্রের জন্য যেসব কর্মসূচি নেওয়া হয়েছে সেগুলি হলঃ বহরমপুর সেন্ট্রাল জেলে ওয়াচ টাওয়ার নির্মাণ, প্রেসিডেন্সি জেলে ওয়াচ টাওয়ার নির্মাণ, প্রেসিডেন্সি জেলে ফ্লাড লাইট ও নিরাপত্তা আলোর ব্যবস্থা, আসানসোল বিশেষ জেলে ফ্লাড লাইট ও নিরাপত্তা আলোর ব্যবস্থা, দমদম সেন্ট্রাল জেলে, বহরমপুর সেন্ট্রাল জেলে, মেদিনীপুর ও হুগলির ডিস্ট্রিক্ট জেলে এবং শিলিগুড়ি সাবজেলে হ্যালোজেন লাইট ও ফ্লাড লাইটের ব্যবস্থা করা যার এক একটির জন্য খরচ হচ্ছে ৪ লক্ষ ৮০ হাজার টাকা। ১০টি সাব জেল—তমলুক, ঘাটাল, ডায়মণ্ডহারবার, আলিপুরদুয়ার, জঙ্গীপুর, শিলিগুড়ি, বসিরহাট, রামপুরহাট, রায়গঞ্জ, ব্যারাকপুরে হ্যালোজেন এবং ফ্লাড লাইটের ব্যবস্থা আমরা করতে পেরেছি। আলিপুর প্রেসের কথা একজন মাননীয় সদস্য বলেছেন। আলিপুর প্রেসের ব্যবস্থাকে উন্নত করার জন্য সেখানে ইতিমধ্যেই আমরা নতুন প্রেস বসাচ্ছি। তারপর, নিরপরাধ মহিলা বন্দিনীদের সম্বন্ধে একজন বিরোধী দলের মাননীয় সদস্য বলেছেন। মাননীয় সদস্য মহাশয়ের জানা উচিত যে একদিনে এইসব নিরপরাধ বন্দিনীরা সেখানে যাননি, দীর্ঘদিন ধরে তাঁরা ওখানে গেছেন। ওঁরা যখন সরকারে ছিলেন তখন ওঁরা এ দিকে গুরুত্ব দেননি কিন্তু আমরা একথা অত্যন্ত জোরের সঙ্গে বলতে পারি যে এইসব নিরপরাধ বন্দিনীদের আমরা জেল থেকে সরিয়ে বিভিন্ন হোমে স্থানান্তরিত করতে পারছি। এই কাজে আমরা হাত দিয়েছি—এটা নিশ্চয় আমাদের কৃতিত্ব, আশা করি সেটা আপনারা স্বীকার করবেন। আলিপুর কেন্দ্রীয় কারায় ড্রাগের কথা এখানে বলা হয়েছে। এই হেরোয়িনের নেশা আজকে একটা সাংঘাতিক সমস্যা হিসাবে দেখা দিয়েছে। এটা কিন্তু জেলের ভেতরে হচ্ছে এবং তাদের ভাল করার

কাজ আমরা করছি। ইতিমধ্যে আমরা ২১ জনকে ভাল করে বিভিন্ন জায়গায় পাঠিয়ে দিতে সক্ষম হয়েছি। জেলের খাবারের কথা মাননীয় সদস্যরা বলেছেন।

[4-20–4-30 P.M.]

আমি তাদের অনুরোধ করব যে শুধু এক্সটেম্পোতে বক্তৃতা না দিয়ে যদি কোনও স্পেসিফিক কমপ্লেন থাকে তাহলে সেই কমপ্লেন আমার কাছে দিন। আমি দায়িত্ব নিয়ে বলছি যে সেগুলি তদন্ত হবে এবং তদন্ত করে যারা দোষী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি চেষ্টা করব। আমি এই প্রসঙ্গে বলছি যে আজকে বিভিন্ন জায়গায় ভিজিটিং টিম করার চেষ্টা করেছি। সেই টিম ইতিমধ্যে বিভিন্ন জায়গায় কাজ শুরু করেছে। আমার দপ্তরে যারা অফিসার আছেন তারা বিভিন্ন জেলগুলি পরিদর্শন করছেন এবং পরিদর্শন করে সেইভাবে তারা কাজ করছেন। আমি একথা বলব যে ভিজিটিং টিমের সঙ্গে আপনারা যারা আছেন, আপনারাও নিশ্চয়ই এই ব্যাপারে সহযোগিতা করবেন। যদি কোনও জায়গায় এই রকম কোনও খবর পান নিশ্চয়ই আমার কাছে জানাবেন, আমি সাধ্যমতো ব্যবস্থা করার চেষ্টা করব। এই কথা বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এখানে এসেছে, আমি তার তীব্র বিরোধিতা করে আমার বাজেটকে আপনারা অনুমোদন করবেন এই আশা রেখে বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** I now put to vote all the cut motions except No. 4, on which I understand a Division will be demanded.

The motions (Cut motion No. 1, 3 and 5) were then put and lost.

The motions (Cut motion No. 4) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and a Division was taken with the following results :

**NOES**

Abul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Adak, Shri Kashinath
Anisur Rahaman Biswas, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Bimal Kanti
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Surya
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chowdhury, Shri Sîbendranarayan
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Das Mahapatra, Shri Kamakshyanandan
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Goswami, Shri Subhas
Hajra, Shri Sachindranath
Hazra, Shri Haran
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Kisku, Shri Laksmi Ram
Kujur, Shri Sushil
Kundu, Shri Gour Chandra
Lama, Shri Dawa
Mahamuddin, Shri
Maity, Shri Sukhendu
Malik, Shri Sreedhar
Mallick Shri Siba Prasad
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shrimati Jayashree
Mitra, Shri Ranjit
Mohammad, Shri Shelim
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Mir Quasem
Mondal, Shri Raj Kumar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sufal
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Pakhira, Shri Ratan Chandra
Pramanik, Shri Abinash
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy, Shri Sattik Kumar
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sarkar, Shri Sunil
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra
Sk. Jahangir Karim, Shri

**AYES**

Bandyopadhyay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Basu Mallick, Shri Suhrid
Bhunia, Dr. Manas

Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Roy, Shri Saugata
Samanta, Shri Tuhin

**Abst.** : 1) Purkait, Shri Prabodh, 2) Das, Shri Ananda Gopal

The Ayes being 13, Abstentions-2, and the Noes 75;

The motion was lost.

The motion of Shri Biswanath Chowdhuri that a sum of Rs. 15,57,94,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails".

(This is inclusive of a total sum of Rs. 3,89,50,000 already voted on account in March, 1988)—was then put and agreed to.

**Demand No. 42**

**Major Head** : 2235—Social Security and Welfare (Social Welfare).

**Shri Biswanath Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,99,22,000, be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 13,49,81,000 already voted on account in March, 1988).

**Demand No. 43**

**Major Head** : 2236—Nutrition.

**Shri Biswanath Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,07,80,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition".

(This is inclusive of a total sum of Rs. 1,01,95,000 already voted on account in March, 1988.)

The printed speech of Shri Biswanath Chowdhury is taken as read.

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪২ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার (সোশ্যাল ওয়েলফেয়ার)" খাতে ৫৩,৯৯,২২,০০০ (তিপান্ন কোটি নিরানব্বই লক্ষ বাইশ হাজার) টাকা এবং ৪৩ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৬—নিউট্রিশন" খাতে ৪,০৭,৮০,০০০০ (চার কোটি সাত লক্ষ আশি হাজার) টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য উপস্থাপিত করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত যথাক্রমে ১৩,৪৯,৮১,০০০ (তের কোটি উনপঞ্চাশ লক্ষ একাশি হাজার) টাকা এবং ১,০১,৯৫,০০০ (এক কোটি এক লক্ষ পঁচানব্বই হাজার) টাকাও ধরা আছে। মোট ব্যয়-বরাদ্দের মধ্যে ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার জন্য ৪২ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার" খাতে চাওয়া হয়েছে ১৭,২৮,৯৯,৯৯৯ (সতেরো কোটি আটাশ লক্ষ নিরানব্বই হাজার) টাকা এবং ৪৩ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৬—নিউট্রিশন" খাতে চাওয়া হয়েছে ৩,৯৬,০৭,০০০ (তিন কোটি ছিয়ানব্বই লক্ষ সাত হাজার) টাকা। বাকি টাকা চাওয়া হয়েছে অন্যান্য কয়েকটি দপ্তরের জন্য এই সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৮৮-৮৯ আর্থিক বছরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভায় পেশ করা হয়েছে তাতে দেওয়া আছে।

সমাজের দরিদ্রতম, দুর্বলতম অংশের বিশেষত নারী, প্রতিবন্ধী এবং অক্ষম ও অশক্তদের স্বার্থরক্ষা, কল্যাণ ও নিরাপত্তার দায়িত্ব ও পরিচালনার ভার ও রাজ্যের ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার উপর ন্যস্ত আছে। উত্তরোত্তর এই বিভাগের দায়িত্ব ও কর্মপরিধি বেড়েই চলেছে। সীমিত আর্থিক বরাদ্দ সত্ত্বেও এইসব জনকল্যাণমূলক প্রচেষ্টা যদি সাধারণ মানুষের সমক্ষে পৌঁছে না দেওয়া যায় তাহলে এর উদ্দেশ্যই ব্যর্থ হয়ে যায়। সাধারণ মানুষকে সরকারের এই কল্যাণমূলক প্রচেষ্টাগুলি সম্পর্কে আরও বেশি সচেতন করার জন্য "সমাজ কল্যাণে পশ্চিমবঙ্গ" নামে একটি বই প্রকাশ করা হয়েছে। বইটি মাননীয় সদস্যদের হাতে পৌঁছে দেওয়া হয়েছে ও গ্রাম পঞ্চায়েত স্তর পর্যন্ত প্রচারের ব্যবস্থা করা হয়েছে। এইরকম প্রচেষ্টার ফলে আমরা আরও বেশি জনসাধারণকে সরকারি প্রয়াসের অন্তর্ভুক্ত করতে পারব বলে বিশ্বাস করি।

এই দপ্তরের অধীনে যে সমস্ত আবাস আছে সেগুলি পরিচালনার ক্ষেত্রে বা প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে যে সমস্ত অসুবিধার সম্মুখীন হতে হয় সেগুলি কার্যকর গবেষণার মাধ্যমে দূর করা সম্ভব। সেই উদ্দেশ্যে একটি হোম রিফর্মস কমিটি গঠন করা হয়েছে। আশা করা যায় কমিটি কাজ আরম্ভ করবার তিন মাসের মধ্যে রিপোর্ট পাওয়া যাবে। প্রতিবন্ধী কল্যাণের ক্ষেত্রে সরকারের পদক্ষেপকে আরও দৃঢ় ও জনকল্যাণমুখী করার উদ্দেশ্যে জেলা শাসকের অধীনে একটি কমিটি গঠন করা হয়েছে, যার ফল সুদূরপ্রসারী হবে বলে আশা রাখি।

**চক্রচর কল্যাণ**

বেঙ্গল ভেগরেন্সি অ্যাক্ট ১৯৪৩-এর ধারা অনুসারে ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি নিরোধ প্রকল্পটি কার্যকর করা হয়েছে। এই প্রকল্পের অধীনে কোনও ভিক্ষাবৃত্তি অবলম্বনকারী ব্যক্তিকে

(স্ত্রী-পুরুষ) ডাক্তারি পরীক্ষা ও মনস্তাত্ত্বিক বিচার-বিশ্লেষণ করে বিভিন্ন ভবঘুরে আবাসে পাঠানো হয়। বর্তমানে চক্রচর নিয়ামকের অধীনে এরূপ ৯টি ভবঘুরে আবাস পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে অবস্থিত। এই আবাসগুলিতে মোট আসন সংখ্যা ২,৪০০।

এইসব ভবঘুরে আবাসের আবাসিকদের ভরণপোষণ ও চিকিৎসাদানের সবরকম ব্যবস্থা আছে। নানারকম বৃত্তিমূলক প্রশিক্ষণও দেওয়া হয়। যেমন, মুরগি পালন, দিয়াশলাই শিল্প, সেলাই, তাঁতের কাজ, কামারশালা, নারকেল ছোবড়ার কাজ, বই বাঁধাই, কাঠের কাজ, জুতো তৈরি ও চামড়ার কাজ ইত্যাদি। এইসব কাজ শেখানো হয় যাতে তাঁরা মুক্তি পাবার পর স্বনির্ভর হয়ে জীবিকা নির্বাহ করতে পারেন।

তাছাড়াও শহর ও শিল্পাঞ্চলে অবস্থিত ৮ থেকে ১৪ বছরের বস্তিবাসী বালক-বালিকাদের ভবঘুরেমি ও ভিক্ষাবৃত্তি থেকে নিবৃত্ত করার জন্য শিশু ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদ ও নিয়ন্ত্রণ প্রকল্প চালু আছে। এই প্রকল্পের অধীনে মোট ছয়টি ইউনিট অফিস চালু আছে। এখানে এইসব বালক-বালিকাদের প্রাথমিক লেখাপড়া এবং সেই সঙ্গে বিভিন্ন বৃত্তিমূলক কারিগরি শিক্ষা দানের ব্যবস্থা আছে যাতে এইসব বালক--বালিকা ভবিষ্যতে স্বাবলম্বী হয়ে উঠতে পারে। এদের প্রতিদিন মাথাপিছু ৫০ পয়সা হারে ভাতা দেওয়া হয়। ইতিমধ্যে ২,৪০০ জন শিশু এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছে।

**প্রতিবন্ধী কল্যাণ**

দৃষ্টিহীন, মূক ও বধির, অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী অর্থাৎ বিকলাঙ্গ এবং মানসিক বিকারগ্রস্ত বা জড়বুদ্ধিসম্পন্ন ব্যক্তিদের কল্যাণ ও পুনর্বাসনের উদ্দেশ্যে বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হয়েছে।

আবাসিক প্রকল্পে প্রতিবন্ধীদের ভরণপোষণ, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে দুটি সরকারি হোম আছে ঃ

(১) অন্ধ বিদ্যালয়, কোচবিহার (আসন সংখ্যা—৫০)।

(২) মূক ও বধির বিদ্যালয়, রায়গঞ্জ, পঃ দিনাজপুর (আসন সংখ্যা—১০০)।

১৯৮৭-৮৮ সালে কোচবিহার অন্ধ বিদ্যালয়ের (পুরুষ) সুপারিনটেন্ডেন্ট পদটিকে প্রিন্সিপ্যাল অফিসার পদে উন্নীত করা হয়েছে। এই উন্নীতকরণ করার ফলে ঐ অন্ধ বালকদের বিদ্যালয় একজন বিশেষজ্ঞকে প্রিন্সিপ্যাল অফিসার হিসাবে নিয়োগ করা সম্ভব হবে এবং রায়গঞ্জ মূক ও বধির বিদ্যালয় ১৯৮৬-৮৭ সালে আসন সংখ্যা ৫০ থেকে বৃদ্ধি করে ১৯৮৭-৮৮ সালে ১০০-তে নিয়ে যাওয়া হয়েছে।

তাছাড়াও বেসরকারি প্রতিষ্ঠানের উদ্যোগে ও সরকারি অর্থানুকূল্যে আরও অনেক আবাস গঠন করা হয়েছে।

এছাড়া অনাবাসিক প্রকল্পে বিভিন্ন কল্যাণমূলক প্রকল্প আছে, যেমন ঃ

(১) কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও যন্ত্রাদি বিতরণ প্রকল্প,

(২) প্রতিবন্ধী ছাত্র/ছাত্রীদের জন্য মাসিক বৃত্তি প্রকল্প (পঞ্চম শ্রেণীতে পাঠরত

ছাত্র/ছাত্রীদের মাসিক ২৫ টাকা এবং ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্র/ছাত্রীদের মাসিক ৩০ টাকা করে),

(৩) অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্পে সাবালক প্রতিবন্ধীদের স্বাবলম্বী করার জন্য এককালীন ১,০০০ টাকা বা তার অংশবিশেষ অনুমোদন করা হয়ে থাকে যাতে ক্ষুদ্র ব্যবসায়ের জিনিসপত্র বা যন্ত্রাদি কেনা যায়,

(৪) অক্ষম ভাতা প্রকল্পে অক্ষম ব্যক্তিদের মাসিক ৬০ টাকা হিসাবে অক্ষম ভাতা দেবার ব্যবস্থা আছে,

(৫) দক্ষ প্রতিবন্ধী কর্মী ও স্বনিযুক্ত প্রতিবন্ধী কর্মী, তাঁদের নিয়োগকর্তা ও পুনর্বাসনকারিগণের জন্য রাজ্য পুরস্কারের ব্যবস্থা,

(৬) জেলা পুনর্বাসন কেন্দ্র—যেটি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সহযোগিতায় প্রতি জেলায় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন। প্রাথমিক পদক্ষেপ হিসাবে মেদিনীপুর জেলার খড়্গপুরে এ-রকম একটি কেন্দ্র স্থাপন করা হয়েছে। এখানে সমস্ত রকম প্রতিবন্ধীদের চিকিৎসা ও পুনর্বাসনের চেষ্টা করা হচ্ছে।

**শিশু কল্যাণ**

অবহেলিত, অপরাধপ্রবণ বা অপরাধী শিশুদের সংশোধন, শিক্ষা ও পুনর্বাসনের জন্য বিভিন্ন আবাস পরিচালনা করা হয়। বালকদের জন্য ১০টি এবং বালিকাদের জন্য ৮টি এ-রকম সরকারি ও বেসরকারি আবাস আছে। সারা ভারতে ১৯৮৭ সালের ২রা অক্টোবর কেন্দ্রীয় আইন জুভেনাইল জাস্টিস অ্যাক্ট, ১৯৮৬ প্রবর্তিত হয়েছে। এই অ্যাক্টের ধারা অনুসারে (অবহেলিত শিশুদের জন্য) জুভেনাইল হোম, (অপরাধী শিশুদের জন্য) স্পেশ্যাল হোম হিসাবে বিভিন্ন আবাসের শ্রেণীবিন্যাস করা হয়েছে। অবহেলিত এবং অপরাধী শিশু ও কিশোর-কিশোরীরা যাতে কোনওক্রমে শোষণের শিকার না হয় এবং তারা যাতে ন্যায়বিচার পায়, তার জন্য সারা রাজ্যে (অবহেলিত শিশুদের বিচারের জন্য) জুভেনাইল ওয়েলফেয়ার বোর্ড এবং (অপরাধী শিশুদের বিচারের জন্য) জুভেনাইল কোর্ট গঠনের কর্মসূচি নেওয়া হয়েছে। এই নতুন আইন অনুসারে শিশু বলতে ছেলেদের ক্ষেত্রে ১৬ বছর এবং মেয়েদের ক্ষেত্রে ১৮ বছর বয়স পর্যন্ত বোঝাবে।

কটেজ প্রকল্পে ৬ থেকে ১৮ বছরের দুঃস্থ শিশুদের পূর্ণ বিকাশের সহায়ক হিসাবে আশ্রয়, খাদ্য, বস্ত্র, লেখাপড়া, চিকিৎসা, বৃত্তিমূলক শিক্ষা ও চরিত্র গঠনের সুযোগ দেওয়া হয়।

বর্তমানে পশ্চিমবঙ্গে সরকারি ও বেসরকারি সংস্থা নিয়ে মোট হোমের সংখ্যা ১০৪ এবং এখানে মোট আবাসিক গ্রহণক্ষমতা ৯,১২৬, যেখানে ১৯৮৬-৮৭ সালে মোট হোমের সংখ্যা ছিল ৯৯। এই সমস্ত সরকারি হোমে আবাসিক পিছু প্রতি মাসে পৌনঃপুনিক অনুদান ১২৫ টাকা, কটেজ প্রকল্পের অধীনে হোমগুলিতে এই অনুদান ১৫০ টাকা, যার ১০ শতাংশ স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান বহন করে এবং বাকি কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমহারে বহন করে থাকে।

**সুসংহত শিশুবিকাশ প্রকল্প**

এই বিভাগের উল্লেখযোগ্য কর্মসূচির মধ্যে সুসংহত শিশুবিকাশ প্রকল্পের গুরুত্ব অপরিসীম। এই প্রকল্পের মাধ্যমে ৬ মাস থেকে ৬ বছর পর্যন্ত শিশুদের পরিপূরক পুষ্টি, স্বাস্থ্যের যত্ন এবং বিধিমুক্ত প্রাক্ বিদ্যালয় শিক্ষাক্রমের মাধ্যমে দৈহিক ও মানসিক বুনিয়াদ তৈরি করতে সাহায্য করা হয়। এই কর্মসূচির মাধ্যমে আসন্ন প্রসবা ও প্রসূতি মায়েদেরও স্বাস্থ্য রক্ষা ও পরিপুষ্টির বন্দোবস্ত করা হয়।

পশ্চিমবাংলায় মঞ্জুরীকৃত ১২৯টি প্রকল্পে প্রায় ২০,০০০ নারী-কর্মী আছেন এবং প্রায় ১৪ লক্ষ শিশু ও মায়েরা উপকৃত হচ্ছেন।

এই প্রকল্পে কেবলমাত্র প্রশাসনিক ব্যয় কেন্দ্রীয় সরকার বহন করেন। পুষ্টিমূলক খাদ্যের ব্যয় রাজ্য সরকার পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত খাতে বহন করেন। স্টেট সেক্টর শিশুবিকাশ প্রকল্পে সমস্ত ব্যয়ই রাজ্য সরকার একাই বহন করেন। কেয়ার (CARE) বিনামূল্যে এইসব প্রকল্পে বিভিন্ন খাদ্য যথা স্যালাড অয়েল, বুলগার গম, সি এস এম (CSM) ইত্যাদির সরবরাহ করেন পরিপুষ্টিমূলক খাদ্য হিসাবে।

বর্তমানে এই রাজ্যে এই প্রকল্পের সংখ্যা ১২৯টি, যার মধ্যে ১১৩টি সেন্ট্রাল স্পনসর্ড এবং ১৬টি স্টেট সেক্টর প্রকল্প। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে সুসংহত শিশুবিকাশ প্রকল্পের মাধ্যমে এই রাজ্যে কর্মসংস্থানের এক বিরাট সুযোগ হয়েছে। ১৯৮৭-৮৮ সালে অঙ্গনওয়াড়ি কর্মী হিসাবে ২,৪৫৪ জন মহিলাকে এবং সমসংখ্যক মহিলাকে সহায়িকা হিসাবে নিয়োগ করা সম্ভব হয়েছে। ফলে ১৯৮৬-৮৭ সালে মোট যেখানে অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকার সংখ্যা ছিল ১৩,৩৮১ সেখানে ১৯৮৭-৮৮ সালের শেষে এই সংখ্যা গিয়ে দাঁড়িয়েছে ১৫,৮৩৫। এছাড়াও সুপারভাইজার হিসাবে ১৯৮৬-৮৭ সালে যেখানে ৬০২ জন মহিলাকে নিয়োগ করা হয়েছিল সেখানে ১৯৮৭-৮৮ সালে সেই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৮৪৬ জন। ২৯ জন সহকারি শিশুবিকাশ প্রকল্প আধিকারিক ও ৯৯ জন শিশুবিকাশ প্রকল্প আধিকারিকও নিয়োগ করা হয়েছে। এছাড়াও কল্যাণ বিভাগ ধূম্রহীন উন্নত চুল্লীর প্রকল্প রূপায়িত করে চলেছে। ঐ প্রকল্পের শুরু থেকে ফেব্রুয়ারি, ১৯৮৮ পর্যন্ত মোট ১,১২,০৫২টি চুল্লী তৈরি করা সম্ভব হয়েছে।

**নারী কল্যাণ**

নারী সমাজের বর্তমান শোচনীয় অবস্থার উন্নতিসাধনে আমাদের সীমিত অর্থনৈতিক সামর্থ্য সত্ত্বেও বিভিন্ন কল্যাণমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পগুলি সরকারি সংস্থা ও বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে রূপায়িত হচ্ছে। এই উদ্দেশ্যে এ-যাবৎ যে-সব কর্মসূচি নেওয়া হয়েছে সেগুলিকে মোটামুটি আবাসিক প্রকল্প ও অনাবাসিক প্রকল্প এই দু'ভাগে ভাগ করা যায়।

আবাসিক প্রকল্পে ৯টি সরকারি আবাসে দুঃস্থ মহিলা ও বালিকাদের গ্রহণ ও রক্ষণাবেক্ষণ করা হয়। অনাবাসিক প্রকল্পে দুঃস্থ নারীদের প্রশিক্ষণ দিয়ে উপার্জনক্ষম করে তোলার প্রচেষ্টা চলছে। এ-রকম দর্জি বিজ্ঞান ও সীবন শিক্ষণ প্রকল্পে নির্বাচিত শিক্ষার্থীরা প্রশিক্ষণ পেয়ে

থাকেন এবং মাসিক ৫০ টাকা হারে বৃত্তি পান। এদের মধ্যে নিরপরাধ বিপন্ন মহিলা ও বালিকাদের আদালতের নির্দেশানুয়াযী আশ্রয় দেওয়া হয়। এবং ইতিমধ্যে আদালতের নির্দেশে বিভিন্ন কারার ৬৩ জন ঐ ধরনের বন্দিনীকে কল্যাণ দপ্তরের বিভিন্ন মহিলাবাসে আশ্রয় দেওয়া হয়েছে। নদীয়া, বর্ধমান ও মালদহ জেলায় এ-রকম তিনটি আশ্রয়-কেন্দ্র আছে। এছাড়া বিভিন্ন বৃত্তিমুলক প্রশিক্ষণের মাধ্যমে মহিলাদের অর্থোপার্জনক্ষম করার চেষ্টা করা হচ্ছে। এই প্রকল্পে অনুমোদিত ব্যয়ের ১০ শতাংশ দেয় স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং অবশিষ্ট ব্যয়ভার কেন্দ্র ও রাজ্য সরকার সমহারে বহন করেন।

প্রশিক্ষণ অন্তে শিক্ষার্থীদের বিভিন কাজে নিয়োগ করার চেষ্টা করা হচ্ছে। তাছাড়াও প্রতি শিক্ষার্থীকে শিক্ষান্তে ৫০০ টাকা অনুদান দেওয়া হয় যাতে তাঁরা প্রশিক্ষণকে যথাযথভাবে কাজে লাগিয়ে স্বনির্ভর হতে পারেন।

মাধ্যমিক পাশ বা তদূর্ধ্ব শিক্ষাপ্রাপ্ত আবাসিক মহিলাদের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ধাত্রীবিদ্যায় প্রশিক্ষণ ও চাকুরির জন্য ১০ শতাংশ স্থান সংরক্ষিত করা হয়েছে এবং সুসংহত শিশুবিকাশ প্রকল্পের অধীনে অঙ্গনওয়াড়ি কর্মীপদে আবাসিক মহিলাদের নিয়োগের জন্য ৫ শতাংশ পদ সংরক্ষিত করা আছে। কল্যাণ দপ্তরের উপরোক্ত প্রকল্পগুলির মাধ্যমে ১৯৮৭-৮৮ শতাংশ পদ সংরক্ষিত করা আছে। কল্যাণ দপ্তরের উপরোক্ত প্রকল্পগুলির মাধ্যমে ১৯৮৭-৮৮ সালে ২০৭ জন দরিদ্র ও অসহায় মহিলাকে অর্থনৈতিক দিক দিয়ে স্বনির্ভর করে তোলা সম্ভব হয়েছে।

মহিলাদের একটি নতুন কর্মসংস্থান কর্মসূচি কেন্দ্রীয় সরকারেরর স্টেপ (STEP) বিগত বৎসর অর্থাৎ ১৯৮৭-৮৮ থেকে অনুমোদন এবং চালু করার চেষ্টা চলছে। কর্মরতা মহিলাদের বাসস্থানের সমস্যার কথা মনে রেখে এ-রাজ্যে চারটি আবাস বা হোস্টেল আগেই তৈরি করা হয়েছিল এবং ১৯৮৭-৮৮ সালে এই রকম ছয়টি আবাস স্থাপনের জন্যে অর্থ মঞ্জুরীকৃত হয়েছে। প্রতি জেলাতেই এই রকম আবাস অন্তত একটি করে স্থাপনের পরিকল্পনা আছে। এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ এবং প্রয়োজনবোধে রাজ্য সরকার ২৫ শতাংশ ব্যয়ভার বহন করে থাকেন।

পণপ্রথা নিরোধ আইন, ১৯৬১ এবং তার সংশোধিত আইন, ১৯৮৬ অনুসারে সারা রাজ্যে জেলা সমাজকল্যাণ আধিকারিকদের পণ-নিরোধক (ডাউরি প্রহিবিশন অফিসার) হিসাবে নিয়োগ করার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। উক্ত আইনানুসারে সুষ্ঠুভাবে কর্তব্য সম্পাদনের ক্ষেত্রে এই সমস্ত আধিকারিককে পরামর্শ দান এবং সহায়তার জন্য প্রতি জেলায় পরামর্শদাতা বোর্ড (অ্যাডভাইসরি বোর্ড) গঠনের উদ্যোগও গৃহীত হয়েছে।

এছাড়া নিঃসহায় আয়হীন বিধবাদের জন্য মাসিক ৬০ টাকা হিসাবে ভাতা দেবার ব্যবস্থাও চালু আছে। এ-ছাড়া এরূপ প্রাপকের সংখ্যা ৭,৪৭০।

সমাজের দুর্বলতর অংশের মহিলাদের উপযুক্ত কর্মসংস্থানে এবং অন্যান্য অর্থনৈতিক সুযোগ-সুবিধা প্রদানের সহায়তা করার জন্য একটি 'মহিলা উন্নয়ন নিগম' স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছ।

*বৃদ্ধ ও অশক্ত কল্যাণ*

বৃদ্ধ ও সহায়সম্বলহীন স্বাধীনতা সংগ্রামীদের জন্য দক্ষিণ গড়িয়ায় একটি সরকারি আবাস আছে। তার আসন সংখ্যা ৬০। অনুরূপভাবে ঐ একই স্থানে সহায়সম্পদহীন বৃদ্ধাদের জন্য একটি আবাস নির্মাণের কাজ আমরা হাতে নিয়েছি যেটি প্রায় শেষ হওয়ার মুখে। এর আসন সংখ্যা ২৫। বৃদ্ধাদের ভরণপোষণের ব্যয় সরকার বহন করে থাকেন।

এছাড়া নিঃসহায় আয়হীন বৃদ্ধ/বৃদ্ধাদের জন্য মাসিক ৬০ টাকা হিসাবে বার্ধক্য ভাতা দেওয়া হয়। এ-পর্যন্ত এরূপ প্রাপকের সংখ্যা প্রায় ৩০,০০০।

পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ কয়েকটি প্রকল্পের মাধ্যমে এই বিভাগের সহায়তায় দুঃস্থ নারী ও শিশুদের কল্যাণ করে থাকে। এর মধ্যে সীমান্ত প্রকল্প, বালওয়াড়ী ও ক্রেশ প্রকল্প ইত্যাদি উল্লেখযোগ্য।

শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাতে চাই যে, বার্ধক্য ভাতা, বিধবা ভাতা এবং অক্ষম ভাতা বর্তমান বছরেই ৬০ টাকা থেকে বাড়ানোর কথা আমরা বিবেচনা করছি। এবং প্রতিটি ক্ষেত্রেই প্রাপকের সংখ্যা বাড়ানোর পরিকল্পনাও সরকারের রয়েছে। মাননীয় সদস্যদের প্রতি আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাই। পরিশেষে আমি পঞ্চায়েত, পৌরসভা, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং গণসংগঠন যাঁরা সরকারের বিভিন্ন সমাজ কল্যাণমূলক প্রকল্প রূপায়ণে সাহায্য করেছেন কৃতজ্ঞতা জানাই তাঁদেরও। বিশ্বাস করি, ভবিষ্যতেও মাননীয় সদস্যগণ অনুরূপ সহযোগিতা করবেন, এই বলে আমি শেষ করছি এবং পুনরায় মাননীয় সদস্যদের ৪২ নং এবং ৪৩ নং দাবির অন্তর্গত সম্পূর্ণ ব্যয়-বরাদ্দ অনুমোদন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** There are 23 cut motions to Demand No. 42. All the motions are in order.

**Shri Suhrid Basu Mallik** :
**Shri Sultan Ahmed** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Suhrid Basu Mallik** :
**Shri Sultan Ahmed** :
**Shri Gobinda Chandra Naskar** :
**Shri Ambica Banerjee** :
**Shri Apurbalal Majumdar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Mr. Deputy Speaker :** There are 4 cut motions to Demand No. 43. All the motions are in order.

**Shri Ambica Banerjee** :
**Shri Apurbalal Majumdar** :
**Shri Ram Pyare Ram** :
**Shri Gobinda Chandra Naskar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার জন্য আজকে যে বাজেট এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি। এবং আমাদের দেওয়া কাট মোশনগুলির প্রতি আমি সমর্থন জানাচ্ছি। আজকে মাননীয় মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয়কে দেখে আমার ইতিপূর্বের ওঁর অসহায় অবস্থার কথা বার বার মনে পড়ছে। স্যার, উনি পশ্চিমদিনাজপুর জেলার একজন প্রতিনিধি এবং মন্ত্রী, কিন্তু পশ্চিমদিনাজপুর জেলায় গতবার যখন বন্যা হল তখন ওঁকে সম্পূর্ণ অবহেলা করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা ত্রাণসামগ্রী নিয়ে দলবাজি করল। আর উনি কিছুই করতে পারলেন না। আজকে বিশ্বনাথবাবু ত্রাণ ও কল্যাণ দপ্তরের জন্য এখানে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন বিভাগীয় মন্ত্রী হিসাবে। অথচ তাঁর বিভাগের কাজকর্মের ক্ষেত্রে তাঁকেই অবহেলা করা হয়েছে এবং হচ্ছে। তবে আমরা জানি গোটা পশ্চিমবঙ্গেই এই বিভাগের কোনও কাজকর্মই হচ্ছে না। কাজকর্ম যে হচ্ছে না, সেটাই আমি এখানে একের পর এক তুলে ধরতে চাইছি। কেন হচ্ছে না, সেটা মন্ত্রী মহাশয় নিশ্চয়ই তাঁর জবাবি ভাষণের সময়ে বলবেন। তবে আমি জানি এই বিভাগে বেশি টাকা খরচ করলে যদি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ভোট বাড়ত তাহলে এই দপ্তর বিশ্বনাথ চৌধুরির হাতে থাকত না।

[4-30—4-40 P.M.]

এটা আলিমুদ্দিন স্ট্রিট থেকে ঠিক হত যে সি. পি. এমের বিধায়ককে মন্ত্রী করে দাও। অতএব এই কাজ যদি ভাল করে করতে পারি তাহলে আমাদের ভোট বাড়বে, আমাদের ক্যাডারের পেট ভরবে। আমি স্যার, বিশ্বনাথবাবুকে কতকগুলি প্রশ্ন করতে চাই, এই ভবঘুরেদের আবাসনের জন্য পশ্চিমবাংলায় ১০টি সেন্টার রয়েছে। এখানে ২৪০০ ভবঘুরের থাকার কথা, কিন্তু কার্যত আমরা দেখতে পাচ্ছি, এখানে মাত্র ১৪০০ ভবঘুরে থাকে। আমরা বাজেটে দেখতে পাচ্ছি ২৪০০ ভবঘুরেদের লালন-পালন করছেন কিন্তু বাস্তবে মাত্র ১৪০০ ভবঘুরে রাখা হয়েছে। সবচেয়ে মজার কথা হল, এই ভবঘুরেদের দেখাশুনা করার জন্য ৪০০ স্টাফ স্ট্রেস্থ থাকার কথা, কিন্তু সেখানে ৭১টি ভ্যাকেন্সি পড়ে রয়েছে, সেই ভ্যাকেন্সি ফিল-আপ করা হচ্ছে না। এইসব ভবঘুরেরা যারা পশ্চিমবাংলার সর্বত্র ঘুরে বেড়াচ্ছে তাদের ঠিকমতোভাবে ধরে নিয়ে এসে রক্ষণাবেক্ষণ করা, তাদের কারিগরি শিক্ষা দেওয়া, তাদের মনে একটা সুস্থ ভাব আনা, তাদের স্বনির্ভর করার যে প্রকল্প সেই প্রকল্পের কোনও কাজ হচ্ছে না। আমি আর একটি কথা বলতে চাই, এই সমস্ত ভবঘুরেদের দেখাশুনা করার জন্য একটা সাইকোলজিস্ট পোস্ট আছে। কিন্তু সেই সাইকোলজিস্ট যিনি আছেন তাঁকে অ্যাসিস্ট্যান্ট সাইকোলজিস্ট করে রাখা হয়েছে। তাঁকে ৪০০-৭০০ স্কেল দেওয়া হচ্ছে। কিন্তু আমি জানি, বাঙ্গুর হাসপাতালে যিনি নিউরোলজিস্ট রয়েছেন, পাভলক ইনস্টিটিউটে যিনি সাইকোলজিস্ট রয়েছেন তাঁদের স্কেল ৭০০-১৬০০ টাকা। ভবঘুরেদের দেখার জন্য যে অ্যাসিস্ট্যান্ট সাইকোলজিস্ট তাঁর কোয়ালিফিকেশন এবং পাভলক হাসপাতালের সাইকোলজিস্টদের কোয়ালিফিকেশন এক, কিন্তু বেতনের দিক থেকে ফারাক দেখতে পাচ্ছি। আমি আশা করি, মাননীয় মন্ত্রী মহাশয় এইদিকে নজর দেবেন। একটু আগে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে স্পেসিফিক কমপ্লেন থাকলে

বলবেন। খুব ভাল কথা। ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট যে স্কীম আছে এই স্কীমটি সারা ভারতবর্ষের স্কীম। শ্রীমতি ইন্দিরা গান্ধী ইউনিসেফের সঙ্গে কথাবার্তা বলে ভারতবর্ষে এটা চালু করেছিলেন। আমাদের পশ্চিমবঙ্গে এই স্কীম চালু আছে। কিন্তু দেখা যাচ্ছে এই স্কীমের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা চুরি হচ্ছে। আমি একটা উদাহরণ দিচ্ছি, খড়গপুরে যিনি প্রোজেক্ট অফিসার রয়েছেন—আমি বলছি না—খড়গপুরের সি. পি. আই. দলের লোকসভার সদস্য তিনি খড়গপুরের আই. সি. ডি. এস. প্রোজেক্ট অফিসারের বিরুদ্ধে আমাদের কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতি রাজেন্দ্র কুমারী বাজপেয়ীর কাছে অভিযোগ করেছেন। কিন্তু আমরা জানি যে, কেন্দ্রীয় মন্ত্রীর এ ব্যাপারে করার কিছু নেই। আজকে আই. সি. ডি. এস. প্রকল্পে যদি কোনও অফিসার দুর্নীতিগ্রস্থ হয়, যদি নারীঘটিত ব্যাপারে জড়িয়ে পড়ে তবে তার বিরুদ্ধে শাস্তি দেওয়ার একমাত্র অধিকার আছে বিশ্বনাথবাবুর। আমি স্পেসিফিক কেস দিলাম। সি. পি. আই.-এর লোকসভার সদস্য তিনি এই বিষয়ে অভিযোগ করেছেন। লক্ষ লক্ষ টাকা চুরি তিনি করেছেন এবং বিভিন্ন যুবতী মেয়েদের চাকরি দেবার নাম করে বেলেল্লাপনা করেছেন। এইরকম বহু ঘটনা সারা পশ্চিমবঙ্গ জুড়ে চলছে। আমি স্পেসিফিক ঘটনা বলছি, আসানসোলে যে আই. সি. ডি. এস. স্কীম আছে সেই স্কীমে যে সমস্ত সমাজসেবী নিয়োগ করা হয়—আমি দায়িত্ব নিয়ে বলছি—যে সমস্ত অঙ্গনওয়াড়ি কর্মী নিয়োগ করা হয়, এরা কারা?

স্যার, আমি বলছি এরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমস্ত মহিলা ক্যাডার। বিভিন্ন জায়গায় সেন্টার রয়েছে এবং সেইসব সেন্টারে বুলগার হুইট, বাটার অয়েল এই সমস্ত দিয়ে একটা নিউট্রিশন প্রোগ্রাম সেখানে চালু আছে সেখানে যাদের জন্য এই স্কীম সেই সেন্টারে রান্নাবান্না কিছু হয় না। সমস্ত মেটিরিয়াল আসানসোল বাজারে বিক্রি হয়। বাটার অয়েল, বুলগার হুইট সব বিক্রি হয়, অথচ সরকারের লক্ষ লক্ষ কোটি কোটি টাকা এই ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীমের জন্য খরচ হচ্ছে। এটা বাস্তব সত্য, যদি মাননীয় বিশ্বনাথবাবু যেতে চান আসানসোল, বার্ণপুরে যে সব সেন্টার আছে সেই সব জায়গায় নিয়ে যাব। সেখানকার মানুষ জানে না, কোথায় এই আই. সি. ডি. এস. সেন্টার আছে। গরিব ছেলেমেয়ে প্রেগনেন্ট ওম্যানদের জন্য এই নিউট্রিশন প্রোগ্রাম সেখানে আছে, টাকা অ্যালটেড আছে, ইউনিসেফ বাটার অয়েল বুলগার হুইট সেখানে আছে। উনি যান, উনি যদি দেখাতে পারেন সেখানে আই. সি. ডি. এস. অফিস চলছে আমি বিধানসভা থেকে পদত্যাগ করব। আমি দায়িত্ব নিয়ে বলছি, আমি দেখেছি আমি যে পাড়াতে থাকি সেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিসে গিয়ে অ্যাটেন্ডেন্স দেয় অঙ্গনওয়াড়ি কর্মীরা, এখন ভোটার লিস্ট তৈরি হবে তারা সেইজন্য ভোটার লিস্টের কাজ করবে। আই. সি. ডি. এস. প্রোগ্রাম, ইউনিসেফ, বাটার অয়েল ভারত সরকারের টাকা রাজ্য সরকার সেগুলি খরচ করছেন। স্যার, এই নিউট্রিশনের ব্যাপারে বস্তিবাসী গরিব ছেলেমেয়েরা এই স্কীম থেকে উপকার পাচ্ছে না। আজকে সমাজকল্যাণের কথা বলেন, কিসের সমাজকল্যাণ? একটা জিনিস বলছি, আমাদের এখানে স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ড আছে সেই স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ডেতেও দলবাজির একটা বাস্তু ঘুঘুর বাসা হয়ে আছে। এই বোর্ডের কাজটা কি? কেন্দ্রীয় সরকারের বিভিন্ন রকম স্কীম, সমাজের কল্যাণের জন্য দুঃস্থ মহিলাদের জন্য স্বনির্ভর কর্মসূচিতে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা কেন্দ্রের এই বোর্ডের মাধ্যমে খরচ হয়, কাদের মারফত খরচ হয়? একটা

রেজিস্টার্ড ক্লাব, একটা রেজিস্টার্ড সোস্যাল ওয়েলফেয়ার অর্গানাইজেশন। এদের মাধ্যমে বহু রকম কর্মসূচি আছে যেগুলি বাস্তবায়িত করা যেতে পারে, কিন্তু আমি জানি এই যে স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ড ইজ ফুল অফ কোরাপশন, এবং It has become a Centre of political activities.

একটা রেজিস্টার্ড সংস্থা, তাকে কর্মসূচি বাস্তবায়িত করার জন্য টাকা দেওয়া হচ্ছে, তার ৫০ পারসেন্ট বোর্ডের লোকেরা চুরি করছে। মন্ত্রী মহাশয় খোঁজখবর নিন। আপনি কমিটিকে রি-কনস্টিটিউট করুন, নতুন করে তৈরি করুন। এই কমিটি কেন্দ্রীয় সরকারের সমাজ কল্যাণ দপ্তরের যে কর্মসূচি যেগুলি বাস্তবায়িত করার কথা পশ্চিমবঙ্গে সত্যকার সেগুলি বাস্তবায়িত হচ্ছে কিনা সেটা খোঁজখবর করুন, দেখুন আমি আপনাকে স্পেসিফিক কথা বলছি, কেন্দ্রীয় সমাজকল্যাণ দপ্তরের যে কর্মসূচি, সমাজের পিছিয়ে পড়া মানুষদের জন্য, দুঃস্থ মহিলাদের জন্য সেগুলি নিয়ে স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ড হয়েছে সেই স্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ড কার্যকর করছে কিনা? দলবাজি করে টাকা লুঠপাট করছে কিনা? তাদের সঙ্গে কোনও রকম আঁতাত হচ্ছে কিনা? আপনি খোঁজখবর নিন, আমি আপনাকে অনুরোধ করছি এটাকে রি-কনস্টিটিউট করুন, পুনর্গঠিত করুন। আমরা সমালোচনা করছি না, আমরা সাজেশন রাখছি। আজকে প্রতিবন্ধী বর্ষ হয়ে গেল, মন্ত্রী মহাশয় বলতে পারবেন, কতজন প্রতিবন্ধীকে উনি চাকরি দিয়েছেন? প্রতিবন্ধীরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কার্ডে নাম লিখিয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তাদের চাকরি দেবার কথা, কিন্তু সাম্প্রতিককালে প্রতিবন্ধীদের নাম নথিভুক্ত করার আলাদা সেল তৈরি হচ্ছে। প্রতিবন্ধীরা দিনের পর দিন এই সমস্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে যাচ্ছে এবং লাঞ্ছিত ও হতাশাগ্রস্ত হয়ে পড়ছে, একটা ভেকেন্সি নেই, কোনও কাজ নেই।

[4-40—4-50 P.M.]

মাননীয় মন্ত্রীর কাছে আমার সাজেশন, ব্লক স্তরে গ্রামেগঞ্জে যেসব প্রতিবন্ধী রয়েছে, আপনার ব্লক ডেভেলপমেন্ট অফিসারদের বলুন তাদের লিস্ট তৈরি করতে; তাদের খোঁজ নিতে বলুন। ওদের রাজ্য সরকারের পক্ষ থেকে চাকরির সুযোগ দিন এবং তাদের জন্য যে দুই-তিন পারসেন্ট ভেকেন্সি থাকার কথা সেখানে কেন তাদের রিক্রুটমেন্ট হচ্ছে না সেটা দেখুন। ১০ হাজার নতুন লোক নেওয়া হয়েছে এক বছরে, শ্রমমন্ত্রী একথা বলেছেন, কিন্তু আপনার দপ্তর থেকে প্রতিবন্ধীদের জন্য এক্ষেত্রে কি করতে পেরেছেন বলতে পারবেন? আজকে পশ্চিমবঙ্গে প্রতিবন্ধীরা অবহেলিত, লাঞ্ছিত। আজকে এদের মধ্যে হতাশা বাড়ছে। তাই তো আজকে দেখছি, বামফ্রন্ট সরকার এবং মহামতী মুখ্যমন্ত্রীর আমলে প্রতিবন্ধীরা এসপ্লানেড ইস্টে মিছিল করে বিক্ষোভ দেখাচ্ছে। আজকে যারা রাইটার্স বিল্ডিং-এ বসে আছেন, আমাদের জ্যোতিবাবু—যিনি ভারতবর্ষের বিপ্লবী নেতা বলে পরিচিত, যিনি ভারতবর্ষে সাম্যবাদ প্রতিষ্ঠা করবার জন্য আজকে অরুণ নেহরু, বিশ্বনাথ প্রতাপ সিং-এর সঙ্গে হাত মিলিয়েছেন, তাঁরা যেখানে এই দায়িত্বভার গ্রহণ করেছেন সেখানে বিশ্বনাথবাবু, যিনি আর. এস. পি.র মন্ত্রী, তিনি কি করবেন? আমার কনস্টিটিউয়েন্সীতে যেমন প্রতিবন্ধী আছেন, আপনাদের কনস্টিটিউয়েন্সীতেও তারা আছেন; আজকে তাঁদের কথা একটু ভাবুন! আমি বিরোধী দলে আছি, সমালোচনা করবই। ঐসব প্রতিবন্ধীরা আমার কাছেও আসেন, কিন্তু

আমি তাঁদের বলি, "আমি রেকমেন্ড করলে তোমার চাকরি হবে না, কারণ কংগ্রেসি এম. এল. এ.রা রেকমেন্ড করলে বামফ্রন্ট সরকারের আমলে চাকরি হয় না। সি. পি. এম. অফিসে যাও বা রাইটার্স বিল্ডিং-এ যাও এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কাউকে ধর। তবে আর. এস. পি.র মন্ত্রী বিশ্বনাথ চৌধুরির কি গ্লামার আছে? কাজেই সেক্ষেত্রে তাঁকে ধরলে হবে না বা ছোটখাট কোনও সি. পি. এম. লিডার রেকমেন্ড করলেও হবে না।" এখানে মন্ত্রী বসে আছেন। আজকে লেখাপড়া শিখেছে এমন একটি প্রতিবন্ধী ছেলেকে যদি চাকরির জন্য রেকমেন্ড করে তাঁর কাছে পাঠাই, তিনি পারবেন তাকে চাকরি দিতে? পারবেন না। একটি স্পেসিফিক কথা বলছি যে, পশ্চিমবঙ্গে ড্রাগ অ্যাডিকটেড লোকের সংখ্যা বেড়ে যাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের স্কুল, কলেজ এবং ইউনিভার্সিটির ছাত্রদের মধ্যে ড্রাগ অ্যাডিকশন বাড়ছে। সমাজকল্যাণ দপ্তর কি পারেন না স্পেশ্যালিস্টদের সঙ্গে কথা বলে, পশ্চিমবঙ্গের গভর্নমেন্ট হসপিটালের সাইক্রিয়াট্রিস্টদের সঙ্গে কথা বলে ওদের রিহ্যাবিলিটেশন কি করে করা যায়, কি করে রিহ্যাবিলিটেশন সেন্টার তৈরি করা যায় সেটা ভাবতে? এটা করতে পারলে এক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ কাজ করা হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, আজকে ড্রাগ অ্যাডিকশন সারা ভারতবর্ষে একাট রোগের মতো ছড়িয়ে পড়েছে এবং পশ্চিমবঙ্গে সেটা রেকর্ড হতে চলেছে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করব, ঐসব মাদকাসক্ত ছেলেগুলোর ক্ষেত্রে কি ভাবছেন? ওদের জন্য আপনার দপ্তরের অধীনে সেন্টার করা যায় কিনা, কারেকটিভ মেজার-এর কথা সেক্ষেত্রে ভাবছেন কিনা সেটা জানাবেন। আমি খুব দীর্ঘায়িত আলোচনা করব না।

আজকে ঐ যে বার্ধক্য ভাতা দেবার কথা বলেছেন, সেটা কারা পান? দায়িত্ব নিয়ে বলছি, ঐ ক্ষেত্রে লিস্টটা বি. ডি. ও.র মাধ্যমে হয় না, মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির মন্ত্রীরা লিস্টটা যেভাবে করে দিচ্ছেন সেইভাবেই দেওয়া হচ্ছে। আমি আবেদন করব, বি. ডি. ও.র মাধ্যমে ওটা করুন। এই বলে বাজেটের বিরোধিতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এখানে বামফ্রন্ট সরকারের সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষের বন্ধুরা যে সমস্ত কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করছি। সমর্থন করতে গিয়ে আমি প্রথমেই যে কথা বলতে চাই তা হল আমাদের সামনের সারিতে বিরোধী দলের বন্ধুরা এবং সুহৃদ বসুমল্লিক মহাশয় অনেক কথা বললেন, অনেক সাজেশন দিলেন এবং অনেক চোখের জল ফেললেন। প্রথমে একটা কথা বলে রাখা দরকার এই সমাজকল্যাণ বিভাগ নিয়ে মূলগত ওঁনাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির একটা তফাৎ রয়েছে। সমাজকল্যাণ বিভাগ নিয়ে ওঁনারা অনেক কথা বললেন যে অমুক করা দরকার তমুক করা দরকার। তফাৎটা কোথায়? দয়া এবং করুণা এইভাবে ওঁনারা সমাজকল্যাণকে দেখেন। ওঁনারা উচ্চাসনে বসে টাকার পাহাড় জমিয়ে কিছু কিছু টাকা বিতরণ করেন। একটা প্রশ্ন রাখি, সেই প্রশ্ন হচ্ছে যে প্রতিবন্ধীদের সম্পর্কে আপনারা কথা বলেন? এই প্রতিবন্ধীদের নিয়ে একটা কুখ্যাত ভিক্ষাবৃত্তি চলছে। কলিকাতার পথেঘাটে দেখা যায় কিছু লোক প্রতিবন্ধী করে ব্যবসা চালাচ্ছে। এটা চলছে অনেকদিন ধরে। জোর করে প্রতিবন্ধী করে ভিক্ষার পাত্র

বুকে দিয়ে ভিক্ষা করানো হচ্ছে এবং এইভাবে একটা ব্যবস্থা করা হচ্ছে। তাদের যারা প্রতিনিধিত্ব করছে তাদের সঙ্গে আপনাদের যোগাযোগ আছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই দিকে একটু নজর দেবেন। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে আমাদের এখানে গত কয়েক বছর ধরে আমরা যেটা করতে পেরেছি যে কেবলমাত্র কতিপয় ব্যক্তি যারা সমাজের নিম্ন স্তরে থাকে কেবলমাত্র শহরে নয়, নগরে নয়, গ্রামেও, সরকার থেকে যাতে সঠিক ব্যক্তিদের বার্ধক্যভাতা, বিধবাভাতা দেওয়া যায় তার ব্যবস্থা করা হয়েছে। সকলের মনে আছে নিশ্চয়ই এর আগে যখন আগের অধিবেশনে ভাতা দেবার ব্যবস্থা হয়, কৃষি পেনশন, বার্ধক্যভাতা, বিধবাভাতা এবং বেকারদের জন্য বেকার ভাতা দেবার ব্যবস্থা হয় তখন ওনারা তারস্বরে চেঁচিয়ে বলেছিলেন এটা ভাতা দেবার সরকার তৈরি হয়েছে। এখন ওনারা বলছেন ভাতা দিতে হবে, যারা অসহায়, যাদের কেউ নেই তাদের ভাতা দিতে হবে। এখন বলছেন যা ভাতা দেওয়া হচ্ছে তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল, আরও বেশি দিতে হবে। যাই হোক এটা ঠিক যে দ্রব্যমূল্য যেভাবে বেড়েছে, কেন্দ্রীয় সরকার যেভাবে দ্রব্যমূল্য বাড়িয়ে যাচ্ছেন তাতে বর্তমানে যেটা দেওয়া হচ্ছে সেটা বেশি নয়। তবে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় ভাবনাচিন্তা করছেন বলেছেন যে এই অর্থের মধ্যে কতটা কি করা যায় সেটা তিনি দেখছেন। তিনি বলেছেন আগে যেটা দেওয়া হচ্ছিল সেটার থেকে বাড়িয়ে ৬০ টাকা করে দেবেন বলেছেন। এইজন্য তাঁকে ধন্যবাদ জানাই। এটা যাতে উনি দ্রুত কার্যকর করেন তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আই. সি. ডি. এস. প্রকল্প যেটা শিশুবিকাশ প্রকল্প, এটা আগে ছিল কিনা জানি না কিন্তু আমরা আসার পর থেকে দেখতে পাচ্ছি, কেন্দ্রীয় সরকারের প্রকল্প হলেও অন্যান্য রাজ্যে গিয়ে দেখেছি এই প্রকল্পের কাজ কতিপয় মাত্র হয়েছে। সেখানে সো হিসাবে দেখানো হয়, আমি একটা কমিটির মাধ্যমে গিয়েছিলাম, সেখানে আমাদের এই ব্যাপারে সেটা হিসাবে দেখানো হল। পরে জানলাম ছেলেগুলিকে ধরে আনা হয়েছে। কিন্তু এখানে যে শিশু প্রকল্পের কাজগুলি হচ্ছে সেখানে নিয়মিত শিশু থাকে এবং নিয়মিতভাবে কাজ করা হয়।

কিন্তু সেই সঙ্গে একটি কথা, মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, সেখানে যে সমস্ত কর্মী আছে, সেই কর্মীদের ভাতা দেওয়া হয়, কোনও বেতন নেই। কিন্তু বর্তমান অবস্থায় তাদের ভাতার পরিমাণ নিতান্ত অপ্রতুল, এটা একটু বাড়ানো যায় কিনা তা আপনি বিবেচনা করে দেখবেন। আর একটি কথা বারবার করেই সুহৃদবাবু বলেছেন, বিরোধী বেঞ্চে অন্য যাঁরা আছেন তাঁরাও বারবার করে বলেন, ত্রাণের কথা বলতে গিয়ে বলেছেন, অন্য বিষয়ে বলতে উঠেও বলে থাকেন—'ক্যাডার পোষার জন্য করা হচ্ছে।' হ্যাঁ, ঠিকই তো। ওঁরা ক্যাডার বলতে কি বোঝেন আমি জানি না। এর আগে মন্ত্রী মহাশয় ভালভাবেই বলেছেন, গ্রামের গরিব মানুষ, নিচু তলার প্রতিনিধি হিসাবে বামফ্রন্ট এখানে এসেছে, কোনও কালোবাজারি, জোতদার বা একচেটিয়া পুঁজিপতির প্রতিনিধি হিসাবে এখানে বসেনি। সমাজের নিচুতলার মানুষ যা চায়, সবাই যা চায়, সেই নিচুতলার প্রতিনিধি হিসাবে নিচুতলা থেকে যা গ্রহণ করা হয়, তাদের তা দিতে হবে। এটাকে আপনারা যদি ক্যাডার বলেন তাহলে তাই-ই। এই বিষয়ে আমরা হতাশ, এ ছাড়া অন্য কিছু করা যাবে না। ওঁদের এই দৃষ্টিভঙ্গির পার্থক্যের জন্যই এখানে আজ কয়েকজনে পরিণত হয়েছেন এটা ওঁদের ভেবে দেখার দরকার

আছে। একটা কথা এখানে বলা হয়েছে—ভবঘুরেদের ধরে ধরে এনে রাখা হয়। এই ভবঘুরে কারা? এটা তো প্রথম কথা নয়? এরা কোথা থেকে আসছে? এর আগে বিভিন্ন আলোচনায় আমরা দেখেছি, পশ্চিমবাংলার বিভিন্ন রাস্তাঘাটে যে সমস্ত লোক ঘুরে বেড়ায় তাদের অধিকাংশই অন্য রাজ্যের লোক। যারা অন্য রাজ্যের লোক, সেখানে জীবিকার কোনও সংস্থান না করতে পেরে—সেই রাজ্যগুলি হচ্ছে বিহার, উত্তরপ্রদেশ প্রভৃতি কংগ্রেসি রাজ্য—এখানে আসছে। আপনারা আপনাদের সহকর্মীদের বলুন না, এখানে যাতে তারা না আসে? সেই ব্যবস্থাটা তাঁদের করতে বলুন না, আমাদের না বলে তাঁদের বলুন। দায়িত্ব তো তাঁদেরই। স্বাধীনতার ৪০ বছর পরেও আজ 'ভবঘুরে, অমুক তমুক' কথা, সমাজের কল্যাণের জন্য কেন্দ্রীয় সরকারকে বারেবারে বলতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার সামগ্রিকভাবে কি পরিকল্পনা করেছেন? একটা রাজ্য সরকার কী করতে পারে? ওঁরা তো নিজেরাই বলেছেন, কেন্দ্রীয় সরকারের বাঁধা ছকে বামফ্রন্ট সরকার চলছেন। বলুন না, এই তো ব্যবস্থা, এখানে এ ছাড়া আর কী করা যায়? তবে একটু তফাৎ আছে কংগ্রেসি সরকারগুলো থেকে। তাঁরা অন্য জায়গায় কাজগুলো করেন না, স্বজন-পোষণ করে নেতারা নিজেদের পেট ভরান, পরিকল্পনা জলে ডুবে যায়। কিন্তু আমরা নিষ্ঠাসহকারে সবগুলো কার্যকর করি, এই তফাৎ নিয়েই বামফ্রন্ট সরকার এখানে চলছে। এখানে বিধবাদের জন্য পেনশন ব্যবস্থা আছে। আমি মন্ত্রী মহাশয়কে একটি কথা বিবেচনার জন্য অনুরোধ জানাই, ক্ষেতমজুর প্রচুর আছেন, কৃষি পেনশন আছে একটা, কিন্তু তারা যখন বৃদ্ধ হয়ে যায় তখন তাদের আর্থিক অবস্থা খুব ভাল থাকে না, তাদের জন্য কিছু করা যায় কিনা একটু ভেবে দেখবেন। পরিশেষে কংগ্রেসি বন্ধুদের বলি, আপনারা যে দৃষ্টিভঙ্গি নিয়েছেন তা থেকে সরে আসুন, কারণ 'ক্যাডার, ক্যাডার' কথাটা খুব ভাল লাগছে না। মন্ত্রী মহাশয় সমাজকল্যাণ দপ্তরের জন্য যে মঞ্জুরি চেয়েছেন তা যথাযথ, আমি একে পরিপূর্ণ সমর্থন করে সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ ও কল্যাণ বিভাগীয় মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে বাজেট ভাষণ এখানে পেশ করেছেন ১৯৮৮-৮৯ সালের জন্য আমি সেই ভাষণটি পড়ে ছিলাম এবং পড়ে সমর্থন করার মতো কিছু দেখতে পেলাম না। মাননীয় মন্ত্রী মহাশয় দপ্তরের কাজকর্মে সচেষ্ট আছেন এবং সুদূর নর্থবেঙ্গল থেকে পাড়ি দিয়ে কলিকাতায় এসেছেন। যদিও আমরা জানি মন্ত্রী মহাশয় সবচেয়ে বেশি দপ্তরে থাকেন এবং চেষ্টা করেন অন্যান্য মন্ত্রীদের তুলনায় ভালভাবে চালানোর জন্যে কিন্তু এমন একটা প্রশাসনিক অবস্থা যাকে ভেদ করে তিনি যেতে পারবেন না। তিনি ঠিক লাল ফিতের মতো রয়েছেন। সরকারি দপ্তরের ফাইলে যেমন লালফিতে লাগানো থাকে এবং সেই ফাইলকে যেমন এক দপ্তর থেকে আরেক দপ্তরে যেতে গেলে হিমসিম খেতে হয় ওঁনার অবস্থাও তাই হয়েছে। উনি প্রশাসনিক ব্যবস্থায় লালফিতের বাঁধনে জড়িয়ে গেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় 'সমাজকল্যাণে পশ্চিমবঙ্গ' বলে একটি বই বার করেছেন এবং প্রত্যেকটি বিধায়কদের ওই বই দিয়েছেন। তার ওই বইটির কথার সঙ্গে বাজেট ভাষণের একটা ফারাক রয়ে গেছে। সেখানে যে কমিটমেন্ট করা আছে সেই কমিটমেন্টের কথা পর্যন্ত আজকের বাজেট ভাষণে কোনও আলোকপাত করা হয়নি। আমার যদি সময় থাকে তাহলে আমি একটার পর একটা তুলে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। আপনি বলেছেন আই. সি. ডি. এস. অর্থাৎ সুসংহত শিশুবিকাশ প্রকল্প—এই প্রকল্পের আওতায় ৬ বছর বয়সের শিশু যারা মূল্যবান

শিশু, জাতির ভবিষ্যৎ 'সম্পদ' শক্তির উৎস সেইসব শিশুদের শতকরা ৮০ ভাগ অপুষ্টির শিকার হচ্ছে এবং ফলে লক্ষ লক্ষ শিশু অকালে ঝরে যাচ্ছে। আমরা সকলেই জানি যথেষ্ট চেষ্টা করা সত্ত্বেও আপনি আপনার দপ্তরকে এগিয়ে নিয়ে যেতে পারছেন না। আপনার দপ্তরে প্রোগ্রাম অফিসার জেলা পর্যায়ে থাকার কথা, সেখানে প্রোগ্রাম অফিসার না থাকার জন্যে কোথায় কোথায় অসুবিধা সেগুলো বলার চেষ্টা করছি এবং আশা করি মন্ত্রী মহাশয় এর উত্তর দেবেন। প্রোগ্রাম অফিসার জেলা পর্যায়ে থাকার কথা এবং তার সঙ্গে ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার অফিসার থাকবে এবং এই প্রোগ্রাম অফিসার কেন্দ্রীয় সরকার দিয়ে থাকে। আপনি এই ক্ষেত্রে এই দুটি পদে একজন লোককে দিয়ে কাজ করাচ্ছেন। আপনি প্রোগ্রাম অফিসার পোস্টের জন্যে কোনও পদ রাখেননি। একটি লোক দুটি পদের কাজ করে চলেছে। ফলে কি হচ্ছে—সরকারি টাকা অপচয় হচ্ছে অথচ কাজ কিছু হচ্ছে না। যে উদ্দেশ্যে করা হয়েছে তা সাধন হচ্ছে না। টোটাল ব্যাপারটিই ব্লকেড হয়ে যাবে। আপনার শিশুবিকাশ প্রকল্পে অনেক বিভাগেই কর্মচারির সংখ্যা কম। রিক্রুটমেন্ট এই বিভাগে হচ্ছে না। এই বিভাগের প্রতি আরও বেশি নজর দিতে হবে। অত্যন্ত শ্লথ গতিতে এই বিভাগের কাজ চলছে ফলে এই বিভাগের উদ্দেশ্য সফলতা লাভ করছে না।

আমার দ্বিতীয় কথা হল আমার একটু আগে আমাদের সহকর্মী বিধায়ক সুহৃদবাবু বলেছেন কিভাবে ইন্দিরা গান্ধী চেষ্টা করে ইউনিসেফকে এনে ভারতবর্ষের বুকে কাজ করার চেষ্টা করেছেন। ইউনিসেফ যে গাড়ি দিয়েছেন আপনি খবর নিয়ে দেখুন সেই গাড়ি আপনার প্রকল্প অফিসার ঠিকমতো ব্যবহার করতে পারছে কিনা। প্রকল্প অফিসারদের জন্য অ্যালটমেন্ট করা গাড়ি রিক্যুইজিশন করেছে কখনও ডি. এম. কখনও এস. ডি. ও. কখনও বি. ডি. ও.। প্রকল্প অফিসার ঠুঁটো জগন্নাথের মতো বসে আছেন, তাঁরা গাড়ি পাচ্ছে না। এটা কেন হচ্ছে ডি. এম., এস. ডি. ও., বি. ডি. ও. ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে বলে গাড়ি পেতে পারে। সুতরাং আপনার প্রকল্প অফিসার যাতে গাড়ি পান সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। এই প্রকল্প আধিকারিক, সি. ডি. পি. ও এঁরা কত টাকা মাইনে পান—কেন্দ্রীয় সরকারের সাজেশন আছে এঁদের মাইনে বি. ডি. ও.র সমান হওয়া উচিত, কিন্তু কেন বিগত কয়েক বছর ধরে এই প্রকল্প আধিকারিকদের মাইনে বাড়াননি? মহারাষ্ট্র, পাঞ্জাব, হরিয়ানা, গুজরাটের প্রকল্প আধিকারিকরা বি. ডি. ও.র সমান মাইনে পেতে পারেন তাহলে আপনারা পশ্চিমবঙ্গে এই প্রকল্প আধিকারিকদের কেন বি. ডি. ও.র সমান মাইনে দিচ্ছেন না? কাজের এনার্জি কোথা থেকে তাঁরা পাবেন? আপনার যেসমস্ত প্রকল্প আছে সেই প্রকল্পগুলি বাস্তবে রূপায়ণ করতে এঁরা মুখ্য হাতিয়ার, তাই আপনার কাছে অনুরোধ আপনি এই দিকটা ভেবে দেখবেন। যাঁরা এই প্রকল্প চালাতে চাইছেন তাঁরা যাতে অবহেলিত না হন তারজন্য কেন্দ্রীয় সরকার যে সাজেশন দিয়েছেন সেই সাজেশন অনুযায়ী বি. ডি. ও.র সমান এঁদের মাইনে করে দিলে আমার মনে হয় দপ্তরের কাজ আরও বেশি সচল হবে। স্যার, ট্রান্সফারের ক্ষেত্রে আমি দেখছি মাননীয় মন্ত্রী সঠিক পদ্ধতি পালন করেন না। মুখ্য সেবিকা প্রতি ৩ বছর অন্তর ট্রান্সফার হওয়া উচিত, উনি নীতিগতভাবে স্বীকার করবেন এই ট্রান্সফার হওয়া উচিত, অর্ডার হল ট্রান্সফারের, কিন্তু দেখা গেল যার মামার, দাদার জোর আছে তাকে হাওড়া থেকে ট্রান্সফার করে কলকাতায় আনা হল বা কলকাতা থেকে হাওড়ায় নিয়ে যাওয়া হল। কিন্তু নর্থ বেঙ্গলে যারা ৩ বছর পড়ে আছে তাদের কেন সাউথ বেঙ্গলে আনা হচ্ছে না, বা সাউথ বেঙ্গলে

যারা ৩ বছর পড়ে আছে তাদের নর্থ বেঙ্গলে কেন নিয়ে যাওয়া হচ্ছে না? এটা হওয়া উচিত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি আপনি ফাইল নিয়ে দেখুন আমার কাছে প্রমাণ আছে যে ৩ বছরের বেশি বহু জায়গায় গ্রামের দিকে পড়ে আছে, অথচ শহর এলাকায় বা কাছাকাছি আপনার অফিসার আছে, মুখ্য সেবিকা আছে, মামার দাদার জোরে তাদের শহরে পোস্টিং হয়ে আছে। স্যার, বাজেট বইতে দেখুন বিধবা ভাতা সম্বন্ধে বলেছেন ৬০ টাকা বাড়াবার চেষ্টা করছেন। আমি তারজন্য সাধুবাদ জানাই, কিন্তু কত বাড়াবেন, কবে থেকে কার্যকর করবেন সেটা এখানে নেই। স্যার, নিঃসহায় বৃদ্ধাদের ক্ষেত্রে উনি সমাজকল্যাণ বইতে বের করেছেন, তার কথা বাজেট বক্তৃতায় নেই, সেখানে বিধবা ভাতার ক্ষেত্রে একটা ফারাক থাকছে। কর্মরত মহিলাদের হোস্টেলের কথা বলেছেন, সেটা হওয়া উচিত। এই হোস্টেল ইমিডিয়েটলি হওয়া উচিত। যে প্রকল্পের শতকরা ৭৫ ভাগ কেন্দ্র এবং ২৫ ভাগ বেসরকারি সংস্থা থেকে দেয় আমি অনুরোধ করব এই প্রকল্প যেন তাড়াতাড়ি রূপায়ণের চেষ্টা হয়।

[5-00–5-10 P.M.]

সর্বশেষে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি বোরস্টাল হোস্টেল বলে মুর্শিদাবাদে যেটা রয়েছে সেখানে শুনছি যতজন আবাসিক রয়েছে তার ডবল হচ্ছে স্টাফ। লিলুয়া হোম সম্বন্ধে কাগজে দেখি বিয়ে দিয়ে অনাথদের ব্যবস্থা করা হচ্ছে। ওখানকার অবস্থা শুনি আবাসিক বেশি কিন্তু স্টাফ কম। ওখানকার পরিবেশ ভাল করার ব্যবস্থা করুন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৮৮-৮৯ সালের জন্য তাঁর দপ্তরের বাজেট যেটা উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী সুহৃদ বসুমল্লিক এবং শ্রী অশোক ঘোষ এখানে কিছু কথা বলেছেন। আমি শুধু তাঁদের একটা প্রশ্ন করছি, সমাজকল্যাণ বিভাগে যে সমস্ত কাজকর্ম হয় সে সম্বন্ধে তাঁদের আমলে গ্রামের জনসাধারণ বিন্দুমাত্র অবহিত ছিলেন কি? শুধু কয়েকটা অনাথ আশ্রম পরিচালনা করা ছাড়া আরও যে সমস্ত কাজ রয়েছে সে সম্পর্কে গ্রামের মানুষ কোনও খবর তখন পেত না। এই দপ্তরের মাধ্যমে পঙ্গু ব্যক্তিরা যে একটি বিশেষ প্রকল্পের মাধ্যমে উপকৃত হতে পারে এটা কেউ জানতই না। ফিজিক্যালি হ্যান্ডিক্যাপ্‌ড যারা স্কুলে পড়াশুনা করে তার যে এই দপ্তর থেকে মাসিক বৃত্তি পাবার অধিকার এই খবর গ্রামের মানুষ জানতই না। শুধু তাই নয়, এই দপ্তরের সামাজিক নিরাপত্তা প্রকল্প যেটা রয়েছে তার মাধ্যমে কেউ দুর্ঘটনায় মারা গেলে, খুন হলে বা আত্মহত্যা করলে এককালীন একটা থোক টাকা সাহায্য পেতে পারে এটা গ্রামের মানুষ জানত না। এই বিভাগের বহুবিধ কাজ যা রয়েছে সেগুলি পুস্তক আকারে প্রকাশিত করে পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয়েছে, সেটা অশোকবাবু এখানে দেখালেন। এই বই-এর মাধ্যমে গ্রামের মানুষ ওয়াকিবহাল হবার সুযোগ পাবে যে এই বিভাগের মাধ্যমে কি কি সাহায্য পাওয়া যাবে। অনেকে এখানে সুসংহত শিশু বিকাশ প্রকল্প নিয়ে অলোচনা করেছেন। এটা আলোচনা করার একটা বিষয়। এই প্রকল্প গ্রামাঞ্চলে একটা বিরাট সাড়া জাগিয়েছে। এই বিরাট কাজে এখন গোড়ায় জল ঢালা হচ্ছে। আমরা সাধারণতঃ আগায় জল ঢালা

দেখতে অভ্যস্ত। আগে দেখেছি রোগ হলে ঔষধ দেওয়া হত, কিন্তু এখন রোগ যাতে দেখা না দেয় সেই ব্যবস্থা করা হচ্ছে।

[5-10–5-20 P.M.]

শৈশব থেকেই যাতে তাদের অল রাউন্ড ডেভেলপমেন্ট হয় তার জন্য শিক্ষা, স্বাস্থ্য, পুষ্টি ইত্যাদি এই সমস্ত বিষয় একটা সুষ্ঠু ব্যবস্থার মাধ্যমে যে গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে, এটা সত্যিই অভিনন্দনযোগ্য এবং গ্রামের মানুষ খুব আগ্রহের সঙ্গে এটাকে গ্রহণ করেছে এবং তা দু'চার বছর পূর্বে যেসমস্ত আই. সি. ডি. এস. প্রকল্প আরম্ভ হয়েছিল, সেইগুলির ফলাফল আজকে আমরা দেখতে পাচ্ছি। তখন যে শিশুগুলি যোগদান করেছিল তাদের ৬ মাস থেকে ৬ বছর বয়স ছিল। এই দু'বছরের মধ্যে তাদের চেহারার কিছুটা পরিবর্তন করা সম্ভব হয়েছে। এইগুলি রূপায়ণের ক্ষেত্রে কিছু কিছু অসুবিধা আছে। যেমন জনসংখ্যা অনুপাতে এক একটি কেন্দ্র গঠিত হবার কথা, সেটা এখনও করা যায়নি। সংখ্যাটা অনেক কম আছে। এক একটি কেন্দ্রকে বিস্তীর্ণ এলাকা পড়ে রয়েছে। সেখানে এক একটি কেন্দ্রে ৪/৫টি গ্রাম থাকলে তার এক প্রান্ত থেকে আর এক প্রান্তের দূরত্ব ১।।/২ মাইল হয়ে যাচ্ছে। তার ফলে এই ৩ থেকে ৬ বছরের শিশুরা সেখানে যেতে পারে না, এই সুযোগ থেকে তারা বঞ্চিত হচ্ছে। কাজেই জনসংখ্যা অনুপাতে এই সংখ্যাটা ঠিক করে দেওয়া দরকার এবং এই অনুযায়ী এই সেন্টার মঞ্জুর করার ব্যবস্থা করা দরকার। সেই দিকে আপনাকে বিশেষভাবে নজর দিতে হবে। সেই সঙ্গে আর একটি কথা বলা দরকার—সুপারভাইজার যারা নিযুক্ত হচ্ছে তাদের অধিকাংশই দেখা যাচ্ছে শহরাঞ্চল থেকে নির্বাচিত হয়ে আসছে। আমার বক্তব্য হচ্ছে সংশ্লিষ্ট কেন্দ্র এলাকা থেকেই যাতে নির্বাচিত হতে পারে, তার ব্যবস্থা আপনাকে করতে হবে। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বাজেট ভাষণটি ৫ মিনিটের মধ্যে পড়ে দেখে মনে হল, এটা বাজেট ভাষণ নয়, এটা হল একটা মাসোহারা ভাষণ। যাই হোক, আমরা দেখতে পাচ্ছি, আবাসিক প্রকল্পে প্রতিবন্ধীদের ভরণপোষণ, শিক্ষা ও পুনর্বাসনের উদ্দেশ্যে দুটি সরকারি হোম আছে, অন্ধ বিদ্যালয়, কুচবিহার, এর আসন সংখ্যা ৫০, আর একটি হল মূক ও বধির বিদ্যালয়, রায়গঞ্জ, পশ্চিমদিনাজপুর, এর আসন সংখ্যা হল ১০০। এই দুটিই উত্তরবঙ্গে অবস্থিত। আমরা দাবি করছি অনুরূপ প্রকল্প দক্ষিণবঙ্গেও চালু করার ব্যবস্থা করা হোক। দ্বিতীয় কথা হচ্ছে এই, প্রতিবন্ধী ছাত্র, যারা স্কুলে পড়ে তাদের ২৫/৩০ টাকা করে স্টাইপেন্ড দেওয়া হয়। সব প্রতিবন্ধী ছাত্র এই এই স্কীমের সুবিধা পায় না, সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। আর অক্ষম ভাতা প্রকল্পে বলা হয়েছে, অক্ষম ব্যক্তিদের মাসিক ৬০ টাকা হিসাবে অক্ষম ভাতা দেবার ব্যবস্থা আছে। কিন্তু সংখ্যাটা কত, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলেননি। আমি আর একটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী এখানে নেই, তাঁর অবর্তমানে মাননীয় স্পিকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের বিশ্বনাথপুরে একটি ওমেন'স হোম আছে। সেখানে মাত্র ৫/৬ জন ওমেন থাকে। সংখ্যাটা খুবই কম। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়টি একটু তদন্ত করে দেখুন এবং সুষ্ঠু পরিচালন ব্যবস্থা করুন, যাতে

এটা ভাল হয়। আর অনাবাসিক প্রকল্পে দুঃস্থ নারীদের প্রশিক্ষণ দিয়ে উপার্জনক্ষম করে তোলার প্রচেষ্টা চলছে। এই বিষয়ে দর্জি বিদ্যা শিক্ষা দেবার যে ব্যবস্থা আছে, এই ব্যবস্থা আরও প্রসারিত হওয়া দরকার বলে আমি মনে করি। এছাড়া অক্ষম বৃদ্ধাদের জন্য আপনি যে ব্যবস্থা করেছেন তাতে বলেছেন, ৩০ হাজার বৃদ্ধ, বৃদ্ধাকে মাসিক ৬০ হিসাবে বার্ধক্য ভাতা দেওয়া হবে। কৃষক ভাতা, কৃষি ভাতা, বার্ধক্য ভাতার সংখ্যা বাড়ানো দরকার। কৃষক ভাতা, কৃষি ভাতা কনসাইজ করে যাবে। এইগুলিকে সব একসঙ্গে করে নিয়ে একটা স্কীম করা উচিত। বার্ধক্য ভাতা, কৃষি ভাতা, পেনশন ইত্যাদি এইগুলিকে নিয়ে একটা কম্প্রিহেনসিভ পেনশন স্কীম করা উচিত বলে আমি মনে করি। আর পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ পর্ষদ রিকনস্টিটিউট করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। আর যেসমস্ত মহিলা কয়লা কুড়ায় রাস্তা-ঘাটে, তাদের আর কোনও উপায় নেই। তাদের কথাও একটু ভেবে দেখা দরকার। এছাড়া যারা ব্ল্যাক মার্কেটে বিক্রি করার জন্য চাল আনে, সেই মহিলারা খুবই অসহায়। ডায়মণ্ডহারবার, লালগোলা ট্রেনে যাতায়াতের পথে আমি দেখেছি ঐ সমস্ত মহিলারা একবার টিটির গুঁতো খায়, একবার পুলিশের গুঁতো খায়, আবার কখনও কখনও যাত্রীদের গুঁতোও খায়। এদের জন্য কোনও রকম স্কীম করতে পারেন কিনা সেটা একটু বিবেচনা করে দেখুন। এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের মাননীয় সদস্যরা যেসব বক্তব্য রেখেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। সমাজকল্যাণ পর্ষদ সম্পর্কে যে কথা বলেছেন সে সম্পর্কে আমি ওঁদের জানাতে চাই যে, এই সমাজকল্যাণ পর্ষদের মোট সদস্য সংখ্যা হচ্ছে ৩০ জন। এই ৩০ জনের মধ্যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ১৫ জনকে দেওয়া হয় এবং বাকি ১৫ জনকে রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়। সেখানকার চেয়ারম্যান মনোনীত হন কেন্দ্রীয় বোর্ডের সঙ্গে পরামর্শ করে। আমি বুঝতে পারলাম না কিভাবে বিরোধী দলের মাননীয় সদস্যরা এইসব কথা বললেন। সেখানে তাঁদের লোকও আছেন, কাজেই কোনও কিছু দেখবার যদি থাকে তাহলে সেটা দেখবার জন্য তাঁরাও আছেন, তবে বিশেষ কোনও ক্ষেত্রে যদি কোনও ত্রুটি থাকে এবং সেটা যদি আমার কাছে জানান তাহলে সেটা আমি দেখবার চেষ্টা করব। খড়গপুরের প্রোজেক্ট অফিসারের সম্পর্কে একটি কথা বলা হয়েছে। এ সম্পর্কে আমি বলতে চাই যে, এটা ঠিক নয়। এর আগে একবার এ সম্পর্কে এনকোয়ারি হয়েছে এবং সেন্ট্রাল মিনিস্টারের কাছে সে সম্পর্কে রিপোর্টও পাঠিয়ে দেওয়া হয়েছে। একজন মাননীয় সদস্য কিছু রিক্রুটমেন্টের কথা এবং গাড়ির কথা বলেছেন। আমাদের দপ্তরের পক্ষ থেকে রিক্রুটমেন্টের যে কাজ সেই কাজ প্রায় আমরা শেষ করে ফেলেছি এবং বিভিন্ন জায়গায় লোক দেবার কাজ ইতিমধ্যেই আমরা করবার চেষ্টা করছি। মাননীয় সদস্যরা একথা জানেন যে সমাজকল্যাণের ব্যাপারটা অত্যন্ত কঠিন ব্যাপার। দীর্ঘদিন ধরে সমাজ যে জায়গায় দাঁড়িয়ে আছে, এর অর্থনৈতিক অবস্থা যে জায়গায় দাঁড়িয়ে আছে এবং যে ভাবে তার বুনিয়াদ ভেঙ্গে পড়েছে দীর্ঘদিন ধরে ওঁদের শাসনকালে তার ফলে স্বাভাবিকভাবে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ যারা আছেন সেই মানুষদের সঠিক জায়গায় দাঁড় করানোর যে কাজ সেই কাজ কঠিন কাজ। সেই কাজের সাথে সাধারণ মানুষের পরিচয় ঘটানো এবং সাধারণ মানুষদের পাশে দাঁড়িয়ে আমাদের দপ্তর যাতে এই কাজ চালাতে পারেন

এবং সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষরা যাতে আরও বেশি করে এর সঙ্গে যুক্ত হতে পারেন তারজন্য আমাদের এখানে একটা বই ছাপিয়ে মাননীয় সদস্যদের হাতে তা দেওয়া হয়েছে। এছাড়া গ্রামপঞ্চায়েত স্তরে ও পৌরসভাগুলিকে সেটা আমরা দিয়েছি। এই বই-এর মধ্যে আমাদের যে সমস্ত পরিকল্পনা আছে সেগুলি এবং বিভিন্ন ফরম সেগুলি ছাপিয়ে দেওয়া হয়েছে যাতে সাধারণ মানুষরা বুঝতে পারেন বা জানতে পারেন যে কিভাবে স্কীমগুলি ইমপ্লিমেন্ট করা যেতে পারে। আমি আশা করি এতে বিশেষভাবে জনসাধারণ উপকৃত হবেন এবং মাননীয় সদস্যরা এতে সহযোগিতা করবেন।

[5-20–5-30 P.M.]

মাননীয় সদস্যরা সে ব্যাপারে আশা করি সহযোগিতা করবেন। আপনারা জানেন যে আমাদের যে সমস্ত হোমগুলি আছে সেই হোমগুলিতে প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে কিছু কিছু অসুবিধা বহু জায়গায় দেখা দেয়। সেই অসুবিধাগুলিকে দূরীকরণ করতে গেলে একটা পার্টলি ব্যবস্থা করলে ঠিক হবে না বলে আমরা ইতিমধ্যে মানিক রায়কে চেয়ারম্যান করে একটা হোম রিফর্মস কমিটি তৈরি করেছি। সেই কমিটি কাজ শুরু করেছে। সেই কমিটি তাদের কাজের রিপোর্ট দিলে এই সম্পর্কে আরও সুস্পষ্ট ব্যবস্থা নেওয়া সম্ভব হবে। এখানে আর একটা কথা হ্যান্ডিক্যাপডদের সম্পর্কে বলা হয়েছে। আপনারা জানেন, প্রতিবন্ধীদের যে পরিমাণ সুযোগ-সুবিধা থাকা দরকার সেই পরিমাণ সুযোগসুবিধা থেকে বহু জায়গায় তারা বঞ্চিত হন এবং সেটা না জানার জন্যই বেশি বঞ্চিত হন। সে জন্য এই দপ্তর থেকে বিভিন্ন জায়গায় রেপুটেড যে সমস্ত হ্যান্ডিক্যাপড-এর অর্গানাইজেশন আছে তাদের যুক্ত করে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসারদের এবং লীড ব্যাঙ্ক, তাদের নিয়ে কমিটি করে সেখানে তাদের যে সমস্ত সুযোগসুবিধা প্রয়োজন সেগুলি যাতে বেশি করে তারা পেতে পারেন সেই নির্দেশ ইতিমধ্যে পাঠিয়েছি। এছাড়াও আপনারা জানেন যে আবাসিক প্রকল্পে প্রতিবন্ধীদের ভরণ-পোষণ, প্রতিপালন ইত্যাদির জন্য আমাদের ২টি হোম আছে। একটি অন্ধ বিদ্যালয়—কুচবিহার, আর একটি মুক ও বধির বিদ্যালয় রায়গঞ্জ। আমরা ইতিমধ্যে কুচবিহারে একজন বিশেষজ্ঞ প্রিন্সিপালের পদ সৃষ্টি করেছি। এতে আশা করছি যথেষ্ট সুবিধা হবে। এছাড়া রায়গঞ্জে যেখানে ৫০ আসন ছিল সেখানে ১০০ আসন করা সম্ভব হয়েছে। এছাড়া আমরা প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য মাসিক বৃত্তি পঞ্চম শ্রেণীতে যারা পাঠ নিচ্ছেন তাদের জন্য ২৫ টাকা এবং ষষ্ঠ থেকে অষ্টম শ্রেণীতে পাঠরত ছাত্রছাত্রীদের জন্য ৩০ টাকা করে দিচ্ছি। এছাড়াও শিশুবিকাশ প্রকল্পের কাজ আমার দপ্তর থেকে অতি গুরুত্ব সহকারে করা হচ্ছে। এতে ইতিমধ্যে ১৪ লক্ষ শিশু এবং মায়েরা উপকৃত হচ্ছেন এবং ১২৯টি প্রকল্প আছে। আমি আপনাদের সামনে একটা হিসাব দিচ্ছি। ১৯৮৭-৮৮ সালের অঙ্গনওয়াড়ি কর্মী হিসাবে ২৪৫৪ জন মহিলাকে এবং সমসংখ্যক মহিলাকে সহায়িকা হিসাবে নিয়োগ করা সম্ভব হয়েছে। এতে একদিকে মায়েরা উপকৃত হচ্ছেন, অপর দিকে শিশুরাও উপকৃত হচ্ছে এবং সঙ্গে কর্মসংস্থানেরও একটা ব্যবস্থা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে মোট যেখানে অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকার সংখ্যা ছিল ১৩ হাজার ৩৮১ সেখানে ১৯৮৭-৮৮ সালের শেষে এই সংখ্যা গিয়ে দাঁড়িয়েছে ১৫ হাজার ৮৩৫। এছাড়াও সুপারভাইসর হিসাবে ১৯৮৬-৮৭ সালে যেখানে ৬০২ জন মহিলাকে নিয়োগ করা হয়েছিল, সেখানে ১৯৮৭-৮৮ সালে এই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৮৪৬ জন এবং ২৯

জন সহকারি শিশুবিকাশ প্রকল্প আধিকারিক ও ৯৯ জন শিশুবিকাশ প্রকল্প আধিকারিক নিয়োগ করা হয়েছে।

**Mr. Speaker :** The time allotted for this matter will end at 5-27.

*কিন্তু দেখা যাচ্ছে যে এর মধ্যে শেষ হবে না। কাজেই আধ ঘন্টা সময় বাড়ানো হল, আশা করি সকলের মত আছে। (সকলের সম্মতি জ্ঞাপন) আধ ঘন্টা সময় বাড়ানো হল।*

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়াও আরও যে কাজ আমরা করবার চেষ্টা করেছি সেটা হচ্ছে, ধুম্রহীন উন্নত চুল্লী প্রকল্প আমরা হাতে নিয়েছি। মাননীয় সদস্যরা শুনলে নিশ্চয়ই খুশি হবেন যে সারা ভারতবর্ষে এই প্রকল্পে আমরা দ্বিতীয় স্থান অধিকার করতে পেরেছি। এছাড়াও বিভিন্ন জায়গায় যে সমস্ত মহিলা আছেন, অবহেলিত শিশু আছে, অবহেলিত অপরাধী শিশু আছে, কিশোর-কিশোরী আছে, তারা যাতে কোনও রকম শোষণের শিকার না হয়, তারা যাতে ন্যায় বিচার পায় তার জন্য সারা রাজ্যে অবহেলিত শিশুদের বিচারের জন্য জুভেনাইল ওয়েলফেয়ার বোর্ড গঠনের যে সিদ্ধান্ত ছিল সেটা আমরা নিয়েছি। একজন মাননীয় সদস্য ড্রাগ সম্পর্কে বলেছেন। এই ড্রাগের ব্যাপারে আমরা কতটা কি করতে পেরেছি, আমরা দপ্তরের পক্ষ থেকে কতটা কি করতে পেরেছি সে সম্পর্কে মাননীয় সদস্যদের সুবিধার্থে কিছু জানাতে চাই।

ড্রাগের ব্যাপারে বিভিন্ন দপ্তরের মধ্যে একটা সমন্বয় গড়ে তোলার জন্য সমাজকল্যাণ বিভাগের মন্ত্রীর সভাপতিত্বে পুলিশ এবং অন্যান্য আরও কয়েকটি দপ্তরকে নিয়ে রাজ্য পর্যায়ে একটা কন্ট্রোল কমিটি গঠন করা হয়েছে। ইতিমধ্যে কমিটির দুটি মিটিং হয়ে গেছে। সেই মিটিং-এ কিছু সিদ্ধান্ত গ্রহণ করে কার্যকর করা হচ্ছে। কলকাতা শহরের বিভিন্ন প্রেক্ষাগৃহে আমরা সিনেমা স্লাইড প্রদর্শনের ব্যবস্থা করছি। ড্রাগ বিরোধী পোস্টার ছাপিয়ে সেগুলি বিভিন্ন জায়গায় লাগাবার ব্যবস্থা করেছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অ্যাপ্লায়েড সাইকোলজি বিভাগকে দিয়ে কলকাতা শহরকে কয়েকটি জোনে ভাগ করে স্টাডি করানো হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে ড্রাগের ওপর একটা পুস্তিকা প্রকাশ করবার ব্যবস্থা করা হয়েছে। আমরা স্বাস্থ্য দপ্তরের সঙ্গে কথাবার্তা বলে ড্রাগ সংক্রান্ত রোগীদের জন্য বিভিন্ন জায়গায় ২৫টি বোর্ডের ব্যবস্থা করেছি। আজকে বিভিন্ন প্রতিষ্ঠান, বিভিন্ন গণসংগঠন এ বিষয়ে আমাদের সাহায্য করতে এগিয়ে আসছে। আমি বিশ্বাস করি এবং আশা রাখি মাননীয় সদস্যরা বিভিন্নভাবে আমাদের সাহায্য করলে আমরা যে কাজে হাত দিয়েছি নিশ্চয়ই সেই কাজে আমরা এগিয়ে যেতে পারব। এই সমস্যাটা একটা বিরাট, ব্যাপক সমস্যা, কিন্তু একে অবশ্যই মোকাবিলা করতে হবে। এখানে একজন সদস্য দর্জী বিজ্ঞান বা সৌচিক শিল্পের বা সীবন শিক্ষণ প্রকল্পের কথা বললেন। আমি তাঁকে বলছি যে, এই সমস্ত কাজের এবং প্রশিক্ষণের পরিবেশ যাতে আরও বৃদ্ধি করা যায় তার জন্য আমাদের দপ্তরের পক্ষ থেকে চিন্তা ভাবনা করা হচ্ছে। এবং নতুন আরও কিছু কিছু প্রকল্প হাতে নেওয়ার বিষয়েও চিন্তাভাবনা করা হচ্ছে, যাতে অসহায় মহিলাদের উপকার হতে পারে। ১৯৮৭-৮৮ সালে ২৬০ জন দরিদ্র অসহায় মহিলাকে আর্থিক দিক দিয়ে স্বনির্ভর করে তোলা সম্ভব হয়েছে। আমাদের পণপ্রথা নিরোধক যে আইন আছে তাকে কার্যকর করবার জন্য প্রতিটি জেলার জেলা সমাজকল্যাণ আধিকারিকদের দায়িত্ব দেওয়ার

জন্য আমরা চিন্তাভাবনা করছি এবং এবিষয়ে বিভিন্ন জায়গায় বোর্ড গঠন করার জন্য আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি। তবে আজকে বিভিন্ন ক্ষেত্রে দুঃস্থ মহিলাদের আমরা যে সমস্ত ভাতা, অনুদান বা বৃত্তি দিয়ে থাকি তা নিশ্চয়ই আমরা মনে করি না যে, যথেষ্ট। কাজেই এসব কিভাবে বাড়ানো যায় তার জন্য আমরা চিন্তাভাবনা করছি। আমাদের দেশের কর্মরত মহিলাদের বাসস্থানের যথেষ্ট অভাব আছে। আপনারা শুনলে খুশি হবেন যে, সেই অভাব পূরণ করার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ইতিপূর্বে কর্মরত মহিলাদের জন্য আমাদের রাজ্যে মাত্র চারটি আবাসন বা হস্টেল ছিল। ১৯৮৭-৮৮ সালে আমাদের দপ্তরের পক্ষ থেকে আরও ৬টি আবাসন করার জন্য অর্থ মঞ্জুর হয়েছে। সমাজকল্যাণের ক্ষেত্রে স্টেট প্রোগ্রাম, যেগুলি কেন্দ্রীয় সরকার অনুমোদন করে দেন সেগুলি আমরা বিভিন্ন জায়গায় চালু করবার চেষ্টা করেছি। তবে সেগুলি ছাড়াও আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে অনেকগুলি স্কীম কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি, কিন্তু এখনও পর্যন্ত সে সমস্ত স্কীমের অনুমোদন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া হয়নি। আজকে বিভিন্ন জায়গায় আমাদের যে সমস্ত হোম আছে এবং সেই সমস্ত হোমে যে-সমস্ত মহিলারা আছেন তাঁদের এক দিকে যেমন সেখানে রেখে লেখা-পড়া ও অন্যান্য শিক্ষার সুযোগ দেওয়া হচ্ছে, তেমন অপর দিকে তাঁদের জীবনে প্রতিষ্ঠিত করার জন্য বিবাহ দেবারও চেষ্টা করা হচ্ছে। ইতিমধ্যে আমাদের দপ্তরের পক্ষ থেকে ২১ জন মহিলাকে বিবাহ দেওয়ার কাজ করে ফেলা হয়েছে।

[5-30–5-40 P.M.]

মাননীয় সদস্যরা নিশ্চয়ই এবারে সবাই একমত হবেন। আমরা মিলিতভাবে যদি এ ব্যাপারে চেষ্টা করি তাহলে অসহায় যে সমস্ত মহিলারা আজকে হোমে থাকেন তাঁরা যথেষ্ট উপকৃত হবেন। এছাড়া আমি আর একটি কথা বলব, এখানে একজন মাননীয় সদস্য আই. সি. ডি. এস.-এর ব্যাপারে খড়গপুরের কথা বলেছেন, আমি বলতে চাই, আই. সি. ডি. এস. প্রকল্পে যে রিক্রুটমেন্ট করা হয় সেই রিক্রুটমেন্ট রাজ্যস্তর থেকে করা হয় না। সেখানে অঙ্গনওয়াড়ির জন্য যে কর্মী যে সহায়িকা নিয়োগ হয় তারজন্য সিলেকশন কমিটি আছে। লিখিত এবং মৌখিক পরীক্ষার ভিত্তিতে নিয়োগ করা হয়। এই নিয়োগ কমিটিতে এম. এল. এ. আছেন, পঞ্চায়েত সমিতির সভাপতি আছেন, বি. ডি. ও. আছেন, ব্লক মেডিক্যাল অফিসার আছেন. সি. ডি. পি. ও. আছেন। তাঁরা মিলিতভাবে এই কাজ করেন। কাজেই মাননীয় সদস্য যিনি এই কথা বলেছেন আমি তাঁকে বিনয়ের সাথে বলতে চাই, তিনিও সেখানে আছেন, তিনি এ ব্যাপারে দেখবেন। যাই হোক, আমাদের দপ্তর থেকে আরও যে কাজ করবার চেষ্টা করছি সেটা হচ্ছে, অসহায় যে সমস্ত মহিলারা আছেন তাঁদের যে সমস্ত পরিকল্পনাগুলি আছে সেই পরিকল্পনাগুলি আরও কিভাবে বাস্তবায়িত করা যায়, আরও কিভাবে ভালভাবে করা যায়া তারজন্য চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমি আশা করি, সবাই যদি মিলিতভাবে এ ব্যাপারে চেষ্টা করেন তাহলে নিশ্চয়ই আমরা এগিয়ে যেতে পারব এবং আগামীদিনে এই কাজ ভালভাবে করা সম্ভব হবে। এই কথা বলে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলির সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য মাননীয় সদস্যদের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 42**

The motion (Cut Motions No. 1 to 23) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Biswanath Choudhuri that a sum of Rs. 53,99,22,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)" (This is inclusive of a total sum of Rs. 13,49,81,000 already voted on account in March, 1988) was then put and agreed to.

**Demand No. 43**

The motions (Cut Motion No. 1 to 4) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Biswanath Choudhuri that a sum of Rs. 4,07,80,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition."

(This is inclusive of a total sum of Rs. 1,01,95,000 already voted on account in March, 1988) was then put and agreed to.

**Mr. Speaker :** Shri Deba Prasad Speaker, M. L. A. has given a notice of privilege against the daily newspaper "Aajkal". The privilege notice was sent to the Chief Editor, Aajkal for his comments and the Editor has replied to the effect which runs as follows :

Dear Sir,

This is in reference to your Letter No. 660-L. A. Dated 13th April, 1988.

Actually, the report published in Aajkal on 9-4-1988 regarding the stand taken by the SUCI-MLA Shri Deba Prasad Sarkar in respect of bomb blast incident in the State Assembly was not in conformity with facts.

This was so because there was a communication gap between the two reporters who covered the Assembly—news in two parts. When Shri Debaprasad Sarkar pointed out that the news regarding his statement published in Aajkal was misleading, on the very next day (i.e., 10-4-88) on page 5 under the headline 'SUC' Aajkal published a news-item where the correct version of Shri Sarkar's statement was highlighted. I have enclosed a clipping of that news-item for your kind perusal.

We are always aware of the privileges enjoyed by the Assembly or its members. We have no intention to encroach shed inadvertently

we have no hesitation to apologies.

With thanks,
Yours truly,
Sd/- Asoke Das Gupta
Editor.

As the editor has apologised, there is no need to proceed further. So, the matter may be dropped. I think I have the consensus of the House.

(**Voice**–"Ayes")

So, the matter is dropped.

Next, I propose to move the following resolutions :

"This House is of opinion –

(1) that an Assembly Committee to be called the Committee on the Entitlements of the Members be constituted consisting of not more than fifteen members including the Chairman. The members of the Committee including the Deputy Speaker, the Chief Government Whip, the Leader of the Opposition and the Whip of the Opposition shall be nominated by the Speaker. The Speaker shall be the ex-officio Chairman of the Committee.

(2) that the functions of the Committee shall be to examine the proper implementation of the Acts, Rules and Orders relating to facilities and amenities available to the legislators and recommend modifications thereof in a way as the Committee thinks fit and proper.

(3) in other respects the general rules applicable to Assembly Committees mentioned in Chapter XXV of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly shall apply with such adoptations, whether by way of modification, addition or omission, as the Speaker may consider necessary or convenient."

I think we have the consent of the House.

(**Voices**–"Ayes")

So, the resolution is adopted.

I would like to move another resolution for Constitution of the Committee on Education which runs as follows :

"This House is of opinion —

(1) that an Assembly Committee to be called 'the Committee on Education' be constituted consisting of not more than 19 members nominated by the Speaker;

Provided that a Minister shall not be nominated as a member of the Committee and that if a member after his nomination to the Committee, is appointed a Minister, he shall cease to be a member of the Committee from the date of such appointment;

(2) that the term of office of the members of the Committee shall not be more than one year;

(3) that the Chairman of the Committee shall be appointed by the Speaker from amongst the members of the Committee;

(4) That the functions of the Committee shall be—

(a) to examine the working of the Government in relation to Education as a whole;

(b) to review the implementation and monitoring of the plans and programmes relating to all branches of Education,

(c) to report to the Assembly on the action taken by the State Government on different welfare measures relating to Education suggested by the Committee, and

(d) to examine such other matters on Education as may be deemed fit by the Committee or specially referred to it by the house or by the Speaker;

(5) that the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly relating to Assembly Committee shall apply to the Committee subject to such variations and modifications as the Speaker from time to time direct."

I think I have the consent of the House on this resolution.

(**Voices**—"Ayes")

Very well. The resolution is adopted.

Shri Sudip Bondyopadhyay, M.L.A. has given a notice of privilege relating to be matter arising out of a premature announcement regarding the policies of the State Government relating to the Relief and Welfare Branches of the Relief and Welfare Department apearing in the 'Ananda Bazar Patrika' today. It does not make out a case of privilege. So, it is rejected. A similar notice of privilege has been given by Shri A.K.M. Hassan Uzzaman which also rejected.

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি জেনেশুনেই অ্যালাউ করেছিলেন।

**Mr. Speaker :** Mr. Saugata Roy, when you give a notice of Adjournment Motion you must consider whether you have the requisite strength to sustain that notice and whether you could rely on the ruling party. So, you are under the apprehension that it would not be allowed. Very good Parliamentary practice and procedures should go on its own way.

I have received a similar notice of Privilege from Shri Sudip Bondyopadhyay regarding the statement made by Shri Nirmal Kumar Bose, Minister-in-charge of Food & Supplies Department in response to a Calling Attention Notice on 26-4-88 given by Shri Saugata Roy, M.L.A. The notice is accompanied by the supporting document as required under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. It is difficult to examine whether the Minister made any statement to mislead the House. Moreover, in-correct statements made by a Minister cannot make any bassis for a breach of privilege as per p.234 of Kaul and Shakdhar, Vol. , 3rd revised Edition. As such, the notice is disallowed

**Adjournment**

The House was then adjourned at 5-41 p.m. till 1 p.m. on Wednesday, the 4th May, 1988 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta on Wednesday, the 4th May, 1988 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 4 Ministers of State and 173 Members.

[1-00 — 1-10 P.M.]

## OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Premendra Mitra, Bengali Literature.

Shri Premendra Mitra, the eminent literature died on 3rd May, 1988 at his South Calcutta residence after a protracted illness. He was 84.

Born in September 1904 at Benaras, Shri Mitra started his academic education at South Subarban School in Calcutta. He also got educated from Scootish Church College, Callcutta and Jagannath College, Dhaka and Sriniketan, Bolepur.

In 1923 he served Chakraberia E.M.I. School in Calcutta as Assistant Headmaster. In 1925 he accepted a Ramtanu Lahiri Research Assistantship. In 1928 he became the Assistant Editor of the daily "Banglar Katha". He edited Rangmashal in 1933 and Nabashakti in 1936. From 1938 to 1954 he worked in Films as a Story and Script Writer, Director and Lyricist. His last appointment was in All India Radio as a Producer and Adviser.

He wrote more than 150 books including short stories, poems and novels etc.

"Shudhu Kerani", "Pank", "Telenapota Abisker" are his famous stories. His work covered a wide spectrum from literary works of highest quality to. Science Fiction for children.

In 1957 he attended the World Poetry Festival in Belgium. He received Padmashree in 1973, the Sahitya Akademi Awrard, and Rabindra Puraskar in 1958, the Soviet Land Award in 1975 and Sarat Puraskar in 1981. Calcutta University honoured him with the Jagattarini Medal. Viswa Bharati conferred "Desikottam" on him in 1987.

At the demise of Shri Mitra, a void has been created in Cultural and Literary field of the State which is hard to fill.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

...(At this stage all the Members stood in silence for two minutes)...

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the Members of the family of the deceased.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রেমেন্দ্র মিত্র মারা গিয়েছেন, এটা দুঃখের বিষয় এবং তারই জন্য আপনি এখানে শোক প্রস্তাব নিয়েছেন। আজকে রবীন্দ্রত্তোর যুগের এতবড় সাহিত্যিক আমরা আর দেখতে পাবো না। তার মৃত্যু জাতির পক্ষে অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। তার সম্মানার্থে আজকে যদি সরকার পক্ষ থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে প্রেমেন্দ্র মিত্র স্কলারশিপ আমরা চালু করতে পারি, এটা বিরাট টাকার ব্যাপার নয় তাহলে তা গুরুত্ব এবং সম্মানের দিক থেকে যথেষ্ট গুরুত্ব পাবে এবং বাঙালি তথা জাতির প্রতি তা সম্মানজনক হবে। এটা আজকে না করে দশদিন পরে করলে গুরুত্ব অনেক কমে যাবে। সেজন্য আপনি দেখুন, আজকেই সরকারের পক্ষ থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সাহিত্য বিভাগে প্রেমেন্দ্র মিত্র স্কলারশিপ চালু করা যায় কি না?

**Mr. Speaker :** Mr. Mukherjee, the Chief Minister is out of station. Unless he returns, the discussion cannot take place and it is impossible to announce it before his return.

## Starred Question

## (to which oral answers were given)

### তিস্তা বাঁধ প্রকল্প

*৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৩।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে তিস্তা বাঁধ প্রকল্পের সেকেন্ড স্টেজ অফ ফেজ আই-এর ২য় পর্ব শুরু হয়েছে কিনা; এবং

(খ) না হলে, তার কারণ কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) তিস্তা প্রকল্পের দ্বিতীয় পর্বের কাজ প্রথম পর্বের ধারাবাহিক সম্প্রসারণ। কাজেই প্রথম পর্বের সমাপ্তি পর্যায়ের আগে ২য় পর্বের কাজ শুরু করা যাবে না।

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনি জানাবেন কি - যোজনার প্রথম পর্বের কাজ শেষ হবার কোনও সময় নির্দ্ধারিত ছিল কিনা, এবং ২য় পর্বের কোনও সময় নির্দ্ধারিত ছিল কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** প্রথম পর্যায়ের কাজ শেষ হবার কথা ছিল ৭ম পর্যায়ের শেষের দিকে, অর্থাৎ সামনের বছরের মধ্যে আমরা করতে পারছি না। আমরা আশা করছি ৭ম পর্যায়ের স্পিল ওভারের কাজটি এইটথ প্ল্যানের মধ্যেই শেষ করতে পারবো।

**শ্রী সুব্রত মুখার্জি :** তিস্তা প্রকল্পের ব্যাপারে সরকারের প্রচন্ড গাফিলতির ফলে এর উপরে হোল নর্থ বেঙ্গলের ইকনমি নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের টাকা ফেরত গিয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তিস্তা সংক্রান্ত কোনও টাকা ফেরত যায় নি। বরং কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আমাদের অভিযোগ, আজ পর্যন্ত ২৮৪ কোটি টাকা যা আমরা খরচ করেছি তা তারা দেন নি।

**শ্রী সুব্রত মুখার্জি :** যোজনা ইনিশিয়েট করার সময়েই কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন। আপনি একটু দেখে বলুন, তারপর তিস্তা প্রকল্প আউটরাইট রাজ্য সরকারের প্রকল্প নয়, এতে কেন্দ্রীয় সরকারের যথেষ্ট পরিমাণে সাহায্য আছে। প্রধানমন্ত্রী যখন এই রাজ্য ভিজিট করেছিলেন তখন তিনি বলেছিলেন দেড় হাজার কোটি টাকা অনুদানের মধ্যে তিস্তা প্রকল্প রয়েছে।

(গোলমাল)

It is a serious matter এই প্রকল্পের উপরে নর্থ বেঙ্গলের ইকনমি ভীষণ ভাবে নির্ভর করছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** সুব্রতবাবু, আপনি কোশ্চেন করেছেন, মন্ত্রীকে উত্তর দিতে দিন। আপনি বসুন, মিঃ মুখার্জি You have asked a question to the Honourable Minister. So, let him give the replies.

**শ্রী সুব্রত মুখার্জি :** তিস্তা প্রকল্প বেসিক্যালি এসেছিল কেন্দ্রীয় সরকারের টাকায়।

(গোলমাল)

(শ্রী সুব্রত মুখার্জি বলতে থাকেন)

**মিঃ ডেপুটি স্পিকার :** Mr. Subrata Mukherjee, you have asked a question to the Honourable Minister. So, let him give the replies.

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য প্রশ্ন করেছেন তার উত্তরে আমি বলছি বিশেষ করে তিস্তা প্রকল্প আমাদের পশ্চিমবঙ্গের অর্থনীতিতে অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প। এই প্রকল্প ১৯৭৫ সালে অ্যাপ্রুভ হয়েছিল যখন মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় মুখ্যমন্ত্রী ছিলেন এবং ১৯৭৬ সালে এই প্রকল্পের কাজ শুরু হয়েছিল আর ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত এই দীর্ঘ ১১ বছর বামফ্রন্ট সরকার খরচ করেছে ২৮৪ কোটি টাকা। আমার জানা নেই ১৯৭৬ সালে কোনও টাকা স্যাংসান হয়েছিল কি না। প্র্যাকটিক্যালি কাজ

শুরু হয়েছিল ১৯৭৭ সাল থেকে এবং মাননীয় সদস্য .......... (গোলমাল)

(এমন সময়ে শ্রী সুব্রত মুখার্জি বলতে ওঠেন)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Mr. Mukherjee, I would request you not to make any disturbance. Let the Minister give his replies. Please take your seat.

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এর আমি উত্তর দিতে চাই তবে মাননীয় ডেপুটি স্পিকার যদি নিষেধ করেন তাহলে আমি বলবো না। তবে আমি মনেকরি ওদের বিষয়টা জানা দরকার। মাননীয় সদস্যকে সমস্তটা শুনতে হবে এবং আমার বক্তব্য শেষ হলে তবে উনি বলবেন এটাই হচ্ছে পদ্ধতি। প্রথম নং ১৯৭৬ সালে তিস্তা প্রকল্প অ্যাপ্রুভ হয়েছিল এবং অ্যাপ্রুভ হওয়ার সঙ্গে সঙ্গেই কাজ শুরু হয়নি। ১৯৭৬ সালে কাজ শুরু হয় এবং সুব্রতবাবু বললেন যে অনেক আগেই কাজ শুরু হয়েছিল এবং ১৯৭৬ সালের শেষের দিক থেকে ৪ মাস কোন কাজ করা সম্ভব হয়েছিল তা যদি উনি জানাতে পারেন তাহলে আমি বাধিত হব। ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত ২৮৪ কোটি টাকা খরচ করা হয়। এই কাজগুলি মাননীয় সদস্য জানবেন বড় বড় কাজ যথা তিস্তা ব্যারেজ, মহানন্দা ব্যারেজ, তিস্তা-মহানন্দা লিঙ্ক ক্যানেল, অ্যাকুইডাকট মহানন্দায় প্রভৃতি তৈরি হয়েছিল। এইভাবে ১২টি বড়রকমের কাজ বামফ্রন্ট সরকারের আমলে ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সালের মধ্যে হয়েছে। একটি শিলিগুড়িতে কাজ ছিল হেড রেগুলেটার তৈরির কাজ সেটাও চলছে। আমার জানা নেই যে ১৯৭৬ সালের শেষের দিকে ৪ মাসে এই কাজগুলি করা হয়েছিল কিনা। দ্বিতীয়ত যে প্রশ্ন তোলবার চেষ্টা করেছেন তাতে আমি প্রধানমন্ত্রী অসত্য ভাষণ বলেছেন একথা বলবো না। কিন্তু প্রধানমন্ত্রীর নাম করে যা বলেছেন এবং যদি প্রধানমন্ত্রী তা বলে থাকেন তাহলে তা ঠিক কথা বলেন নি। আমাদের পরিকল্পনা যখন রচিত হয় তখন স্কিম ছিল ৬৯ কোটি টাকার, তারপর জিনিসপত্রের দাম বেড়ে যায়, তারফলে ১৯৭৬, ১৯৭৭, ১৯৭৮ সালে এটা বহুল পরিমাণে রিভাইজড হয়েছে। আমার কাছ থেকে যেন জেনে নেন প্রোজেক্টটা কখন কিভাবে রিভাইজড হয়েছে। ১৯৭৫-৭৬ সালে স্কিমটার এসটিমেট ছিল ৬৯ কোটি টাকা, সেটা আজকে দাঁড়িয়েছে ৫১০ কোটি টাকা, সেখানে ইরিগেশান পোটেনশিয়াল হচ্ছে ৮ কোটি ৪৫ লক্ষ একর। যেকথা বার বার বলেছি বাম সাইড তিস্তা নদীর বাঁধ দেওয়া ছিল, সেটাকে ইনক্লুড করে আগামি বছর ৯৫ লক্ষ একর কুচবিহারে ২০ লক্ষ একর এবং জলপাইগুড়িতে ৭৫ লক্ষ একরে প্রথম স্টেজে জল দিতে অঙ্গীকার বদ্ধ। আমরা দ্বিতীয় স্টেজে গিয়ে করব ৫ লক্ষ একর। এই পিরিয়ডের মধ্যে ১৩ লক্ষ একরের যে কথাটা বলার চেষ্টা করব কেন পারলাম না সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় তার মানে দেড় বছরে আমাদের ফার্স্ট সাব-টেজে এটা শেষ করার কথা ছিল, আমরা সেটা পারিনি। এবারে (খ) প্রশ্নের উত্তর দেবার চেষ্টা করছি, প্রথম নম্বর হচ্ছে কেন্দ্রীয় সরকারের সাহায্য প্রথমে যদি পেতাম তাহলে বেশি করতে পারতাম। দ্বিতীয় নম্বর হচ্ছে আমরা যে টাকাটা খরচ করেছি ২৮৪ কোটির মধ্যে ২৭০ কোটি টাকা তাতে বেশি জমিতে জল দিতে পারিনি, কারণ জমি অধিগ্রহণ করতে বিলম্ব হয়েছে। জমি অধিগ্রহণের জন্য যে শর্তগুলি থাকে অর্থাৎ ৮০ ভাগ কমপেনসেসান

অসুবিধা দেখা দেওয়ায় কাজটা পিছিয়ে গেছে। তারপর ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার ব্যাপারেও কিঞ্চিত বিলম্ব হয়েছে। তা সত্ত্বেও বাজেট ভাষণে সমস্ত সদস্যদের কাছে এইকথা বলেছি এই বছরের মধ্যে অন্ততঃ ১/১।। লক্ষ একর জমিতে ১৯৮৮-৮৯ সালে জল দেওয়া হবে।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় সদস্য মুখার্জি মহাশয় বলেছেন তিস্তা প্রকল্পে কেন্দ্রীয় সরকারের যথেষ্ট আর্থিক সাহায্য রয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় সেই যথেষ্ট আর্থিক সাহায্যের পরিমাণ জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে কোনও আউটরাইট গ্রান্ট নেই, অ্যাডভান্স অ্যাসিস্ট্যান্স হিসাবে ১০ কোটি টাকা দিয়েছেন।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে উত্তর দেবেন কি এই যে ২৮৪ কোটি টাকা খরচ করা হয়েছে এরমধ্যে কত শো কোটি টাকা কেন্দ্রীয় সরকারের মাননীয় রাজীব গান্ধী দিয়েছেন?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার ২৮৪ কোটি টাকার মধ্যে মাত্র ১০ কোটি টাকা আমাদের সাহায্য করেছেন আউটরাইট গ্রান্ট হিসাবে নয়, অ্যাডভ্যান্স অ্যাসিসটেন্স হিসেবে দিয়েছেন, বাকি টাকা আমরা দিয়েছি।

**শ্রী সৌগত রায় :** তিস্তা প্রকল্প নিয়ে সুব্রতবাবু যে প্রশ্ন দিয়েছিলেন মন্ত্রী মহাশয় তার জবাব দিতে চেয়েছিলেন, কিন্তু পুরোটা দেওয়া হয়নি। যা হোক, ১৯৬৭ সালের শেষের দিকে তিস্তা প্রকল্পের ননপ্ল্যান এক্সপেনডিচার শুরু হয়েছিল অর্থাৎ ষ্টাফ ইঞ্জিনীয়ার দের কোয়ার্টার তৈরি হয়েছে। মন্ত্রী মহাশয় বললেন ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, আপনি কি তিস্তা প্রকল্পের ব্যাপারে প্ল্যানিং কমিশন এবং ইরিগেশন মিনিষ্ট্রির কাছ থেকে অ্যাপ্রোভ্যাল পেয়েছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন, সেন্ট্রাল ওয়াটার কমিশন এবং শেষ পর্যন্ত প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভ্যাল নিতে হয়।

(গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বিরোধী দল এখানে অহেতুক গোলমাল করছেন, মন্ত্রী মহাশয় তার কালচার বজায় রাখার জন্য বলেছেন, বিরোধী দল ঠিক কথা বলেন নি। যাহোক আমার প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকার এই যে ১০ কোটি টাকা দিয়েছেন তা ছাড়া আর টাকা দেবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য জয়ন্তবাবু এবং সৌগত বাবুকে জানাতে চাই, ৬৯ কোটি টাকার প্ল্যান অ্যাপ্রুভ করা মানে কেন্দ্রীয় সরকার ৬৯ কোটি টাকা দেয়নি। বর্তমানে রিভাইজড বাজেট হয়েছে এবং কেন্দ্রীয় সরকার আউটরাইট গ্র্যান্ট হিসাবে মাত্র ১০ কোটি টাকা দিয়েছেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ফার্স্ট ফেজে সেন্ট্রাল ওয়াটার কমিশন এবং প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভ্যাল নিয়ে ৬৯ কোটি টাকা বরাদ্দ ধরে কেন্দ্রীয় সরকারের অ্যাপ্রুভ্যাল নিয়ে কাজ শুরু হয়েছিল। বর্তমানে প্রাইস এসকেলেসনের জন্য তিস্তা প্রকল্পের বাজেট ৫১০ কোটি টাকায় দাঁড়িয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, প্রাইস এসকেলেসনের জন্য এই যে টাকার অঙ্ক বেড়ে গেল সেই ব্যাপারে প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভ্যাল নিয়ে টাকা ইনভেষ্ট করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্ল্যানিং কমিশনে এটা নিতেই হবে, এবং সেই অনুসারে ২৮৪ কোটি টাকা আমরা খরচ করেছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি বিষয় আমি সুনির্দিষ্টভাবে জানতে চাই যে, ২৮৪ কোটি টাকা এই তিস্তা প্রজেক্টে খরচ হয়েছে, তারমধ্যে ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। নিশ্চয়ই এই ১০ কোটি টাকা দেওয়াটা'ও একটা খুব গুরুত্বপূর্ণ কাজ, পশ্চিমবাংলার অনেক প্রজেক্টে'ও সেটা পাওয়া যায় না। নিশ্চয়ই আমরা কেন্দ্রীয় সরকারকে অভিনন্দন জানাব যে তারা ১০ কোটি টাকা দিয়েছেন ২৮৪ কোটি টাকার মধ্যে। আমি যেটা জানতে চাচ্ছি তা হল এই, এ পর্যন্ত তিস্তা প্রজেক্টের জন্য কেন্দ্রীয় সরকারের টাকার কোনও কমিটমেন্ট আছে কিনা বা আপনার কোনও সুনির্দিষ্ট দাবি কেন্দ্রীয় সরকারের কাছে আছে কিনা, সেটা বলতে পারবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে প্রতি বছর ২০ কোটি টাকা করে চেয়েছেন এবং এখনো পর্যন্ত তাদের কাছ থেকে নির্দিষ্ট কোনও কমিটমেন্ট পাওয়া যায় নি। তারা এখনো পর্যন্ত ১০ কোটি টাকা দিয়েছেন।

## হলদিয়ায় পরিবেশ দপ্তরের রিজিওন্যাল অফিস

***৬৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ায় পরিবেশ দপ্তরের রিজিওন্যাল অফিস খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) পরিবেশ বিভাগের অফিস খোলার কোনও প্রস্তাব নাই, তবে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের একটি রিজিওন্যাল লেবরেটরি সেখানে আছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়াতে একটি লেবরেটরি আছে। সেটা কিন্তু ঐ ওয়াটার পলিউসানের ব্যাপারেই আছে। হলদিয়াতে রাসায়নিক শিল্প'ই বেশি এবং একটি বিস্তীর্ণ এলাকায়

এয়ার পলিউসান হচ্ছে এরজন্য। এই বাতাস দূষণ প্রতিরোধ করার জন্য এই ধরনের কোনও লেবরেটরি বা অফিস খোলার প্রস্তাব বিবেচনা করবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা আপাতত একটি লেবরেটরি ওখানে করেছি। লেবরেটরি অগমেন্ট করবার চেষ্টা আমরা করব। কারণ, হলদিয়া গঙ্গা পরিকল্পনার সঙ্গে সংযুক্ত। সুতরাং এই ব্যাপারে আমাদের নিরন্তর প্রচেষ্টা আছে। আমরা এটা ইমপ্রুভ করার চেষ্টা করব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** হলদিয়াতে বিভিন্ন কেমিক্যাল ইন্ডাষ্ট্রি হয়েছে। তারফলে বিস্তীর্ণ এলাকার বাতাস দূষিত হচ্ছে। এরজন্য মানুষের বিভিন্ন ধরনের অসুখ হচ্ছে। এই বিষয়ে আপনার কাছে কোনও খবর আছে কিনা এবং থাকলে তা প্রতিরোধ করার জন্য আপনি কি পদক্ষেপ গ্রহণ করছেন, সেটা জানাবেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই সংবাদ আমাদের আছে। আমি আগেই বলেছি, এই পরিবেশ দূষণ মুক্ত করার দায়িত্ব হচ্ছে সেই কারখানার। সেইজন্য সেই কারখানার সঙ্গে আমরা বার বার আলোচনা করছি এবং তাদের উপর চাপ সৃষ্টি করছি। আর দু নং হচ্ছে, ওখানে অন্যান্য দূষণ'ও আছে। তা মুক্তির জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে একটা পরিকল্পনা দিয়েছিলাম। সেটা মঞ্জুর হয়নি। পরবর্তীকালে ওরা একটা কনসালট্যান্সি নিয়োগ করেছিলেন। সেই রিপোর্টের উপর ভিত্তি করে এখনো কিছু অ্যাকশন নেওয়া হয়নি। তবে আমরা হাল ছাড়িনি। এটা গঙ্গা অ্যাকশন প্ল্যানের সঙ্গে সংযুক্ত। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রেখে চলেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠ মহাশয় হলদিয়ার পরিবেশ দূষণ নিয়ে খুবই উদ্বিগ্ন। মাননীয় বিধায়কের নেতৃত্বে ওখানে যে মার্কসবাদী অত্যাচারের ফলে হিউম্যান রিলেসান ইকোলজিক্যাল ডিসব্যালেন্স হয়েছে, সেই দূষণ প্রতিরোধ করার জন্য কোনও ব্যবস্থা নেবেন কি?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দিস কোশ্চেন ইজ ডিসঅ্যালাউড।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় পরিবেশ দূষণ সম্পর্কে নতুন নতুন আইন করবার চেষ্টা করছেন, কিছু কাজ করবার চেষ্টা করছেন। কলকাতা এবং হলদিয়া ইন্ডাষ্ট্রিয়াল জোনে যেমন চেষ্টা করছেন। আমি এরসঙ্গে যুক্ত করে দিই, রাইটার্স বিল্ডিংসে যে পরিবেশ দূষণ হয়ে গেছে, এই সম্পর্কে আপনি কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা, অনুগ্রহ করে জানাবেন কি?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দিস কোশ্চেন ইজ ডিসঅ্যালাউড।

### সরকার নিয়ন্ত্রিত ইন্ডাস্ট্রিয়াল এস্টেট

***৬৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৩।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে সরকার নিয়ন্ত্রিত ইন্ডাস্ট্রিয়াল এস্টেট-এর সংখ্যা কত; এবং

(খ) এই এস্টেট গুলিতে শিল্প স্থাপনের জন্য কি পদ্ধতি অবলম্বন করা হয়?

[1-30 — 1-40 P.M.]

**অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) ১৯টি।

(খ) এস.এস.আই. রেজিস্ট্রেশন আছে এমন শিল্পোদ্যোগীদের কাছ থেকে দরখাস্ত আহ্বান করা হয়।

সিলেকশন কমিটি আবেদনকারিদের মধ্য থেকে যোগ্যতা ও সম্ভাবনার ভিত্তিতে শিল্পোদ্যোগীদের মনোনয়ন করে সরকারের অনুমোদনের জন্য প্রেরণ করেন।

সরকারি অনুমোদনের পর মনোনীত শিল্পোদ্যোগীদের একটি এগ্রিমেন্ট বন্ডে সরকারের সাথে আবদ্ধ করা হয়।

**শ্রী সুখেন্দু খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি যে ইন্ডাষ্ট্রিয়াল এসটেটের কথা বললেন এতে কতগুলি কারখানা করার মতন শেড আছে এবং বাঁকুড়ার বড়জোড়াতে এরকম শিল্প এসটেট করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এখন পর্যন্ত এই সমস্ত ইন্ডাষ্ট্রিয়াল এসটেটে ৪৯০ টির মতন শেড আছে আর বড়জোড়ার কথা যেটা বললেন সে সম্পর্কে জানাচ্ছি। বড়জোড়াতে ইন্ডাষ্ট্রিয়াল এসটেট করার জন্য একটি জমি নির্দ্ধারিত হয়েছে কিন্তু সেখানে জলের দুষ্প্রাপ্যতার জন্য এখনও সেটা পরিকল্পনার স্তরে আসে নি।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ইন্ডাষ্ট্রিয়াল এসটেটগুলি আছে এগুলি কি কোনও শিল্পের ভিত্তিতে ইয়ারমার্ক করা আছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** বেশিরভাগই কিন্তু শিল্প করার জন্যই এসটেট করা হয়েছে। তবে এরমধ্যে দু/একটি আছে যা কমারসিয়াল এসটেট হিসাবে বিক্রি করার জন্য শেড ভাড়া দেওয়া হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** এই ইন্ডাষ্ট্রিয়াল এসটেটে শেড যা অ্যালটমেন্ট হয় সেখানে অনেক সময় দেখা যায় সেই অ্যালটমেন্ট নিয়ে অন্য লোককে সাব-টেনেন্ট করে অথবা ফেলে রাখে। শিল্প স্থাপন না করে যারা ফেলে রাখে তাদের সম্পর্কে বা এ সম্পর্কে কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এ সম্পর্কে খবর এলে আইনগতভাবে উচ্ছেদ করে যারা শিল্প করতে চান সেটা তাদের ভাড়া দেওয়া হয়।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়ার ওন্দাতে এইরকম শিল্প এসটেট করার কোনও সম্ভাবনা আছে কি না?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এ সম্পর্কে প্রস্তাব আসে নি, প্রস্তাব এলে নিশ্চয় হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে বাঁকুড়া হচ্ছে শিল্পে সবচেয়ে পেছিয়ে পড়া জেলা। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে শিল্প এসটেট স্থাপনের অসুবিধার কথা বলতে গিয়ে জলের সমস্যার কথা বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, শুধুমাত্র এইজন্যই কি সেটা আটকে আছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** একটা এসটেট করতে গেলে সেখানে যতগুলি কারখানা হবে তাদের জলের প্রয়োজন হবে। প্রথম পর্যায়ে দেখা গেল সেখানে মাটির তলায় জলের যে সোর্স আছে তা পর্যাপ্ত নয়। তারপর দামোদর থেকে পাইপ লাইন করে জল এনে এটা যাতে করা যায় তারজন্য পি.এইচ.ই'র সঙ্গে আলোচনা চলছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** এই সমস্ত শিল্প এসটেটে ভাড়া বেশি হলে সাধারণ মানুষরা এগিয়ে আসতে পারবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখানে যে শেড দিচ্ছেন তার পার স্কোয়ার ফিট কত করে নিচ্ছেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সারা পশ্চিমবঙ্গের জন্য একরকম নিয়ম নেই। এটার কষ্ট বা তৈরি করার জন্য যেরকম খরচ পড়ে সেই হিসাবে পড়ে। তবে সব সময় কম ধরা হয় যাতে শিল্পদ্যোগীরা এগিয়ে আসতে পারেন।

**পদ্মা নদীর তীরবর্তী কয়েকটি গ্রামের ভাঙ্গন প্রতিরোধ**

***৬৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৬।) **শ্রী আতাহার রহমান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জেলার রানিনগর থানায় পদ্মা নদীর তীরবর্তী চররাজানগর, চরমুন্সীপাড়া প্রভৃতি গ্রামগুলির অধিকাংশ নদীগর্ভে বিলীন হতে চলেছে; এবং

(খ) সত্য হলে, ঐ গ্রামগুলি রক্ষা করার কোনও পরিকল্পনা সরকার নিয়েছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, ঐ অঞ্চলে পদ্মানদীর ভাঙনের প্রকোপ দেখা দিয়েছে।

(খ) হ্যাঁ। একটি প্রকল্প রচনা করা হয়েছে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ঐ এলাকায় গিয়েছিলেন এবং জনসাধারণের কাছে কথা দিয়েছিলেন যে পদ্মা নদীতে জমি ভেঙে চলে যাচ্ছে, স্কুল, হাসপাতাল সমস্ত কিছু ভেঙে চলে যাচ্ছে, এগুলি দ্রুত রক্ষা করার ব্যবস্থা করবেন। আপনি বলেছেন যে পরিকল্পনা করা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, এই পরিকল্পনা কতদিনের মধ্যে কার্যকরী করবেন সেটা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সেই কথা অনুসারে খানিকটা এগিয়ে গেছি। সেইভাবে ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে চীফ ইঞ্জিনিয়ার্স কমিটিতে পাশ হয়েছে, রেকমেন্ড হয়ে গেছে। এখন টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটির কাছে পেশ করা হয়েছে। এটা আশা করছি খুব তাড়াতাড়ি হয়ে যাবে। এইপ্রকল্পের পিছনে ৬৯ লক্ষ ৮০ হাজার টাকা আমরা চেয়েছি।

**শ্রী আতাহার রহমান ঃ** *মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এইবছর কাজ শুরু করবেন কি না?*

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটির ক্লিয়ারেন্স হয়ে গেলে এ বছরই কাজ শুরু হবে।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পদ্মা নদী ভাঙনের জন্য মুর্শিদাবাদ জেলার গোপালপুর, দৌলতপুর প্রভৃতি গ্রামের কয়েক হাজার একর জমি পদ্মার ভাঙনের এবং বন্যার ফলে চাষের অযোগ্য হয়ে গেছে। সেখানে বালি সরিয়ে চাষের উপযোগি করার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা সেজন্য আরও পরীক্ষা নিরীক্ষা করছি এবং সেই অনুসারে স্কিম তৈরি করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পদ্মা নদীর ভাঙনের জন্য মুর্শিদাবাদ জেলার ব্যাপক অঞ্চল গ্রাস করেছে। আজকে মে মাস হতে চলেছে পদ্মা নদী, জলঙ্গী নদীর ইত্যাদি কাজের ব্যাপারে এখনো কোনও টেন্ডার হয়নি। কাজেই আপনি আপনার দপ্তরকে এই বিষয়ে যথাযথ নির্দেশ দেবেন কি যাতে এই কাজগুলি দ্রুত ব্যবস্থা করার জন্য?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** চেষ্টা করা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই পদ্মার ভাঙনের ফলে মুন্সিপাড়া সহ যে সমস্ত এলাকা ভেঙে পদ্মার ওপারে অর্থাৎ আন্তর্জাতিক সীমারেখা অতিক্রম করে বাংলাদেশে চলে যাচ্ছে, সেগুলি রক্ষা করার ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি—

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চলছে।

**বনরক্ষা ও বনসংরক্ষণে গ্রামবাসীদের ভূমিকা**

*৬৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৫।) **শ্রী রামপদ মান্ডি ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনরক্ষা ও বনসংরক্ষণে স্থানীয় গ্রামবাসীদের উদ্যোগ ও উৎসাহদানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আশা করা যায় ১৯৮৮-৮৯ সাল থেকে উক্ত পরিকল্পনা অনুযায়ী কাজ শুরু করা হবে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কি ধরনের উদ্যোগ নেওয়া হয়েছে?

[1-40 — 1-50 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমত আমরা মনেকরি যে জঙ্গল রক্ষা করে মানব বেষ্টন তৈরি করতে হবে এবং তারসঙ্গে জঙ্গল রক্ষার সম্পর্ক আমরা স্থাপন করবার চেষ্টা করছি। এই সম্পর্কে দক্ষিণবঙ্গে বিশেষ সাড়া পেয়েছি। ইতিমধ্যে ৬৫৯টি নুতন কমিটি তৈরি করা হয়েছে। তারা দিবা-রাত্র সেখানে পাহারা দিচ্ছে। তারা যে দিবারাত্র পাহারা দিচ্ছে তারজন্য তাদের কিছু সুযোগ-সুবিধা থাকা দরকার। এই ব্যাপারে জ্বালানি হিসাবে কিছু সুবিধা তাদের দেওয়া হচ্ছে। এইভাবে তাদের উৎসাহ দেওয়া হচ্ছে। ইন্টার ক্রপিং'এ আমরা তাদের উৎসাহ দিচ্ছি। এছাড়াও বনের একটা অংশ যাতে তাদের দেওয়া যায় তার জন্য আমরা একটা স্কিম করেছি। শালবন এবং অন্যান্য বনগুলিকে আমরা অবক্ষয়ের হাত থেকে রক্ষা করা এবং পুনরুদ্ধার করার কথাও বিবেচনা করছি। এরজন্য একটি প্রকল্প করেছি। মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম জেলাকে এই প্রকল্পের আওতায় আনা হচ্ছে। কারণ এই জেলা গুলিতেই শালফরেষ্ট রয়েছে। জঙ্গল পুনরুজ্জীবনের জন্য আমরা ১০ বছর মেয়াদি পরিকল্পনা গ্রহণ করেছি। পলি কালচার, বাদাম, তসর, লাক্ষা প্রভৃতির চাষ পশু খাদ্য উৎপাদন, গাছের চারা বিতরণ ইত্যাদি বহুবিধ কর্মকান্ড এই পরিকল্পনার মধ্যে আছে। এই প্রকল্পগুলি ছাড়াও পঞ্চায়েত এবং জনসাধারণের সহযোগিতায় আমরা বন-কমিটি গঠন করেছি, তারা সমস্ত কিছু দেখাশুনা করছেন। ৬৫৯টি কমিটি এই কাজের দায়িত্বে আছে। আরাবাড়ি মডেলের জন্য আমরা বিক্রমাদিত্য, ইন্দিরা প্রিয়দর্শিনী অ্যাওয়ার্ড পেয়েছি। সেই মডেলে কাজ হচ্ছে। যারা জঙ্গলের ভেতরে বা আসেপাসে থাকে তাদের মধ্যে আমরা ১/৪ অংশ বিলি করছি তালিকা করে। ভারত সরকার আমাদের এই কাজের স্বীকৃতি দিয়েছেন এবং বিভিন্ন রাজ্য সরকারও স্বীকৃতি দিয়েছেন। আমরা সেই মডেলে কাজ করবার চেষ্টা করছি। জঙ্গল রক্ষণা-বেক্ষণের সাথে সাথে জঙ্গলের আশেপাশে বসবাসকারী দরিদ্র মানুষদের যাতে দারিদ্র একটু দূর করতে পারি তারজন্য আমরা চেষ্টা করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বনের আশেপাশের লোকেদের দিয়ে বন যাতে ঠিকভাবে রক্ষিত হয় তারজন্য যে উদ্যোগ নিয়েছেন তার ফলে ফরেষ্ট রেভিনিউর কোনও উন্নতি হয়েছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটা পুরোপুরি অ্যাসেসমেন্ট করা যায় না। এ ব্যাপারে অনেকগুলি স্টাডি হয়েছে। বিশ্বব্যাঙ্ক সমীক্ষা করেছে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে স্টাডি হয়েছে। ডাঃ কমল চৌধুরী সমীক্ষা করেছেন। সবাই একই সুপারিশ করেছেন যে, যদি এইভাবে জঙ্গল রক্ষা করা যায় তাহলে ভাল হয়। ১/৪ ভাগ অংশ যারা এইভাবে রক্ষণা-বেক্ষণ করবেন তাদের দিতে হবে। তারা ইন্টার ক্রপিং করার সুযোগ পাবে এবং তারফলে রেভিনিউ বাড়বে। আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, দিল্লিতে ফরেষ্ট মনিটরিং-এর একটা মিটিং হয়েছিল, সেখানে আমাদের প্রাইম মিনিষ্টার রাজীব গান্ধী ছিলেন এবং তিনি বলেছিলেন কমপ্লিট মনিটরিং করা যায় কিনা তা দেখতে হবে। সে ব্যাপারে আমরা মোটামুটি ঐক্যমত হলেও কতগুলি প্রশ্ন এসে যায়—কমপ্লিট মনিটরিং মানে সাইন্টিফিক অপারেশন হবে, কি হবে না? কারণ ফরেষ্ট বিজ্ঞান আজকে অনেক উন্নত হয়েছে। যে সমস্ত দুষ্প্রাপ্য গাছ আজকে মারা যাচ্ছে বা রোগাক্রান্ত হয়ে পড়েছে তাদের বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ

করা হবে? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে রেভিনিউ লসের কি হবে? ওরা বলেছিলেন,—সরকার দেখবেন। আমি সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে চিঠি দিয়েছি। তারপরে জঙ্গলের মধ্যে যারা আছে তাদের কি হবে? ফ্রিঞ্জ এরিয়ায় যে সমস্ত সিডিউল্ড কাস্ট এব সিডিউল্ড ট্রাইবরা আছে তাদের কি হবে? এটা বিরাট ব্যাপার। এইসব নিয়ে এখনো আমাদের দিল্লির সঙ্গে আলোচনা চলছে এবং অন্যান্য রাজ্যের সঙ্গেও আলোচনা চলছে। সুতরাং এটা একটা খুবই বড় প্রশ্ন, আপনারাও সেইভাবে এই ব্যাপারটাকে নেবেন।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন জঙ্গল ছাড়াও নতুন জঙ্গল তৈরি করার চেষ্টা করছেন। কিন্তু রাস্তার ধারে যে সমস্ত বড় বড় গাছ আছে সেই সমস্ত গাছের মধ্যে কিছু গাছ গ্রামের কিছু মানুষ কেটে ফেলছে, এই ধরনের অভিযোগ এসেছে কিনা এবং এসে থাকলে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমত আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, জ্বালানীর প্রশ্ন একটা আছে, জ্বালানী কি করে পাওয়া যাবে, ওয়ারমিং অফ হাউস কি করে হবে, এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস কোথা থেকে পাওয়া যাবে, ঘরগুলি কি করে হবে, এইসব প্রশ্ন আছে। তার উপর দারিদ্রতা আছে। এগুলি মাথার মধ্যে রেখে জঙ্গল যাতে রক্ষা করা যায় তারজন্য চেষ্টা করছি। আপনারা জানেন এ ব্যাপারে পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়া হয়েছে রক্ষণা-বেক্ষণের জন্য। মুস্কিল হচ্ছে, আপনি তো জনগণের ভোটে নির্বাচিত, জনগণের নির্বাচিত প্রতিনিধি আপনি আপনার একটা পপুলারিটি আছে, জনগণের প্রতিনিধিত্ব আপনি করছেন, সুতরাং সেই অধিকার থেকে আপনি বঞ্চিত করতে পারবেন না। Ultimately you are responsible to the people. আমরা এ ব্যাপারটা পঞ্চায়েতের হাতে দিয়েছি। আমার মনে হয় এরফলে ক্রাইমের সংখ্যাটা কমছে, তবে একেবারে নতুন ফরেষ্ট সব রক্ষা করা গেছে এই দাবি করছি না। কিন্তু গোটা ভারতবর্ষের ছবি যদি দেখেন তাহলে আপনি খুশি হবেন, যেমনভাবে খুশি হয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, যেমনভাবে খুশি হয়েছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, যেমনভাবে নো-হাউগুলি আজকে বাইরে যাচ্ছে, ইন্টারন্যাশনাল অ্যাসেসমেন্ট কমিটি আজকে জানবার চেষ্টা করছে। আমরা জঙ্গলকে রক্ষা করার ব্যাপারে জনগণের উদ্যোগকে সামিল করেছি, পঞ্চায়েতকে সামিল করেছি, ভলেনটারি অরগানাইজেশন আছে। এদের মাধ্যমে রক্ষণা-বেক্ষণের চেষ্টা করা হচ্ছে এবং ক্ষয়-ক্ষতির হার সবচেয়ে কম। তবে যেখানেই জানা যায় আমরা অ্যাকশন নিই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এলাবরেট উত্তর দিলেন। পলিসিটা ক্লিয়ার-কাট বুঝতে পারলাম না। জঙ্গলে যারা বাস করে, ঐ আদিবাসি শ্রেণীর মানুষ তারা ঐতিহাসিক কাল থেকেই জঙ্গলের কাঠ-কুটো কুড়িয়ে, ডাল কেটে জ্বালানির জন্য ব্যবহার করে, ঘর তৈরির জন্যও ব্যবহার করে। আমার প্রশ্ন হচ্ছে, বন সংরক্ষণ সম্পর্কে সরকারের ক্লিয়ার-কাট সিদ্ধান্ত কি? আপনি কতটা অধিকার দিতে চান বা আদৌ অধিকার দেবেন কিনা সে ব্যাপারে দয়া করে জানাবেন কি?

[1-50 — 2-00 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমি এ সম্পর্কে বাজেটে বলবো, তবুও আপনাকে

জানাই, বামফ্রন্ট সরকার আসার পর তাদের যে অধিকার ছিল সেই অধিকার টেনান্সি অ্যাক্ট এবং স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট (পার্ট ২) আসবার পর তাদের যে ক্ষতিপূরণ, সরবরাহের রাইটস বা অন্যান্য যে রাইটস সেই রাইটসগুলি অস্বীকার করা হলেও পরবর্তী সময়ে আলোচনা করে অরন্যের অধিকার ফিরিয়ে দিয়েছি বাই ওয়ান গভর্নমেন্ট অর্ডার। তাতে সবকিছু পাবে সে দাবি করছে না, তবে অরন্যের অধিকার আছে, কিছু গাছ, শালপাতা, কাঠ এইসব অধিকার ফিরিয়ে দিয়েছি। আমি মনে করছি, জঙ্গল রক্ষা করার ব্যাপারে সিডিউল কাষ্টস, সিডিউল ট্রাইবস যারা অ্যাট দি বটম অফ দি ল্যাডার রয়েছে তাদের পভার্টি অ্যালিভিয়েশন প্রোগ্রামে যুক্ত করতে না পারলে আমরা গরিব মানুষদের বলতে পারবো না জমি রক্ষা করো, স্টেট এক্সচেকারে রেভেনিউ বাড়াও, এইজন্য আমরা সব সময় তাদের যুক্ত করেছি, তাদের কল্যাণের কথা সব সময় আমাদের মাথার ভিতর আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, বন সংরক্ষণের জন্য স্থানীয় গ্রামবাসীদের উৎসাহ এবং পরিকল্পনা আছে, এই পরিকল্পনা বাস্তবায়িত করতে আনুমানিক কত ব্যয় হবে?

**শ্রী অম্বরীশ মুখোপাধ্যায় :** আমি আগেই বলেছি যে, আমরা জনগণের উদ্যোগ সৃষ্টি করেছি বলাটা একটু বেশি বলা হবে। আমরা জনগণের মধ্যে চেতনা সঞ্চার করতে পেরেছি। ইকলজিক্যাল সিসটেম হচ্ছে এর অনিবার্য অংশ, এটা বোঝাতে পেরেছি। কিছু কিছু জায়গায় বন রক্ষা কমিটি হয়েছে এবং কোনও কোনও জায়গায় অর্ডিনান্স করা হয়েছে। আমরা এদের সঙ্গে বার বার বসেছি, যারা বন রক্ষা করছেন তাদের মধ্যে সোসাল ফোর্সকে ২৫ শতাংশ, আর এল.ই.জি.পি.কে ৫০ শতাংশ দিয়েছি। অন্যান্য ক্ষেত্রে জঙ্গল রক্ষার জন্য ট্রান্সফার ফোর্স ন্যাচারাল ফোর্স উদ্যোগ নিয়েছেন। আমরা যখন নূতন ফরেষ্ট করব তখন এরা শুকনো কাঠ, পাতা, ফল মূল ইত্যাদি পাবেন, এমন কি জ্বালানি কাঠও পাবেন। তারপর আমরা যখন এসব বিক্রি করে রেভিনিউ আর্ন করব তখন তাদের তারও একটা অংশ দোব। আমরা এটা মোটিভেট করেছি, এ নিয়ে মিটিং করেছি। অন্যান্য সুযোগ সুবিধার মতো সরকার এদের আর্থিক সুবিধার কথা ভাবছেন। এর অর্ডারও বেরিয়েছে।

**শ্রী সুধন রাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি বনরক্ষী বাহিনী নিয়োগ করে সরকারের লক্ষ কার্যকরী হয়েছে কিনা, না হয়ে থাকলে কার্যকরী করার কি ব্যবস্থা আছে এবং এ ছাড়া ফরেষ্টের ভিতর যে ফরেষ্ট ভিলেজারসরা থাকে তাদের জীবন জীবিকা যেমন, মজুরি, গৃহনির্মাণ এবং স্বাস্থ্য রক্ষার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** প্রশ্নটা খুবই বড়। এর অনেকখানিই আপনারা বাজেট প্রস্তাবে দেখতে পাবেন। এই কমিটিগুলি তাদের অসুবিধার কথা আমাকে বলেছেন কিন্তু আপনি যে প্রোটেকসন ফোর্সের কথা বলছেন তাদের ব্যবস্থা করতে হবে। ওখানে কিছু মাফিয়া দায়িত্বে আছে। অনেকদিন থেকেই তারা নিজেরা সংগঠিত হয়ে কোনও কোনও জায়গায় ফোর্স জোগাড় করেছে। এদের সঙ্গে মোকাবিলা করার জন্য নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হচ্ছে, (১) ফায়ার আর্ম তৈরি করে ফরেষ্ট অ্যাক্ট অনুযায়ী আমরা সমস্ত কাজ করার চেষ্টা করছি, (২) স্পেশাল প্রোটেকশান ফোর্স তৈরি করছি, (৩) আইনগত ব্যবস্থা নেওয়া

হচ্ছে এবং কার্যকরী করার চেষ্টা করা হচ্ছে। কনসাস মাস্ট মুভমেন্ট করে আমরা এই কাজগুলিকে সমর্থন করে সাহায্য এবং পরিপুষ্ট করার চেষ্টা করছি।

**চককাশীতে শিল্প পরিমন্ডল**

*৬৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৬।) **শ্রী রাজকুমার মন্ডল :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার চককাশীতে শিল্প পরিমন্ডল গঠনের পরিকল্পনা গৃহিত হইলেও এখনও পর্যন্ত বাস্তবায়িত হয় নাই;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি; এবং

(গ) উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হাওড়া জেলার বাউড়িয়াতে (চককাশীর নিকটে) শিল্প পরিমন্ডল গঠনের উদ্দেশ্যে ২১.৩৪ একর জমি অধিগ্রহণ করা হয়েছে ঐ জমিতে এ পর্যন্ত ২১ জন শিল্পোদ্যোগীদের মধ্যে প্লট বিলি করা হয়েছে। প্রয়োজনীয় রাস্তা তৈরির কাজ সম্পূর্ণ ২ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহের জন্য কলকাতা বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠানের সাথে যোগাযোগ করা হয়েছে।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—ওখানে রাস্তা তৈরি হয়ে গেছে। বিদ্যুৎ ব্যবস্থা এবং জমি প্লটিং করে দেওয়া হয়েছে। তাহলে ওখানে শিল্প তৈরি করার জন্য আর কতদিন সময় লাগবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** আমরা আশা করছি, যে পাঁচ-ছয়জন শিল্পোদ্যোগী এই বছর এগিয়ে এসেছেন তারা এই বছরের মধ্যেই উৎপাদন শুরু করবেন।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** কে কে এগিয়ে এসেছেন, তাদের নামগুলো বলবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** নামগুলো মনে নেই, নোটিশ দেবেন।

**কাঁথি পৌরসভা এলাকায় জল-নিষ্কাশনের ব্যবস্থা**

*৬৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৬।) **শ্রী রামশঙ্কর কর :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি পৌরসভা এলাকায় জল-নিষ্কাশনের কোনও স্থায়ী পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ পরিকল্পনা রূপায়ণের জন্য সরকার ১৯৮৭-

৮৮ আর্থিক বছরে মোট কত টাকা বরাদ্দ করেছেন; এবং

(গ) পরিকল্পনাটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত মুখোপাধ্যায় ঃ**

(ক) না;

(খ) এবং

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি, পৌরসভাগুলিকে আপনার দপ্তর থেকে কোনও অর্থ সাহায্য করা হয় কিনা এবং যদি করে থাকেন, কতগুলি পৌরসভাকে করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণভাবে জল নিষ্কাশনের ব্যবস্থা আমরা করি না, তবে এক্সট্রা অর্ডিনারি সিচুয়েশন ডেভেলপ করলে কোনও কোনও ক্ষেত্রে এগিয়ে আসি। আপনাদের কাঁথির রুরাল এলাকার জল নিষ্কাশনের প্রকল্পটি তৃতীয় স্তরে রয়েছে যেটা 'কন্টাই ড্রেনেজ স্কিম' নামে পরিচিত। এর সঙ্গে আরবান এলাকাটাকেও যুক্ত করা যায় কিনা সে-ব্যাপারে আমার কাছে দুই-একটা চিঠি এসেছে। ব্যাপারটা আমাদের চিন্তা-ভাবনার মধ্যে রেখেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যদিও এটা কাঁথির উপর প্রশ্ন, তবু আমি ডায়মন্ডহারবার শহরে সিভিল কোর্টের কাছের জল নিষ্কাশনের ব্যবস্থা সম্বন্ধে আপনার কাছে কোনও তথ্য আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নোটিশ চাই।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** কাঁথি শহরের জল নিষ্কাশনের জন্য যে নমুনা প্রকল্প গ্রহণ করা হয়েছে তাতে গোটা শহরকে কভার করা হচ্ছে না। এছাড়া শহরের ড্রেনগুলি নয়নজলীগুলি সমস্তই সিনেমা হল এবং দোকান পাটে বিপর্যস্ত করে ফেলছে। এটা বন্ধ করবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** শহরের ক্ষেত্রে জল নিষ্কাশনের কাজগুলি লোকাল গভর্নমেন্ট, আর্বান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট করে থাকে, কিন্তু কোনও কোনও বিশেষ ক্ষেত্রে ইরিগেশন ডিপার্টমেন্ট এগিয়ে আসে। ওখানে রুরাল এলাকার ঐ কন্টাই ড্রেনেজ স্কিমের সঙ্গে ওটাকে যুক্ত করার ব্যাপারে আমার কাছে দুই-একটা চিঠি এসেছে। ব্যাপারটা আমাদের চিন্তা-ভাবনার মধ্যেই আছে।

## ফারাক্কায় "ডিয়ার পার্ক" স্থাপন

*৬৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৬।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফারাক্কায় একটি "ডিয়ার পার্ক" করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) না; এবং

(খ) প্রশ্ন ওঠে না।

**আপার কংসাবতী প্রকল্প**

***৬৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৭।) **শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আপার কংসাবতী পরিকল্পনার কাজ কবে আরম্ভ হবে বলে আশা করা যায়; এবং

(খ) ঐ পরিকল্পনায় কতগুলি মৌজার কত জমি সেচ-সেবিত হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) জানা নেই।

(খ) জানা নেই। তবে পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় সর্ব মোট ৪৫,৩৫০ হেক্টর জমিতে সেচের সম্প্রসারনের প্রস্তাব আছে।

**শ্রী সুখেন্দু খান ঃ** প্রশ্নটা ছিল, আপার কংসাবতী পরিকল্পনার কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায় অর্থাৎ পরিকল্পনাটা আছে কি না?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপার কংসাবতি প্রোজেক্টের ব্যাপারে সেন্ট্রাল ওয়াটার কমিশনের ক্লিয়ারেন্স এখনও আমরা পাইনি। তবে আশা করছি শীঘ্র পেয়ে যাবো। এর পেছনে ৪৩ কোটি টাকার পরিকল্পনা রয়েছে। আমরা বলেছি বোরো এবং খারিপ মিলিয়ে সবশুদ্ধু দুটি জেলার ৪৫,৩৫০ হেক্টর জমি সেচের সম্প্রসারনের ব্যবস্থা হবে।

**শালবনী ব্লকে বুনো হাতির আক্রমণ**

***৬৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯০।) **শ্রী সুন্দর হাজরা ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বছরে মেদিনীপুর জেলার শালবনী ব্লকে বুনো হাতির আক্রমণে কতজনের জীবন হানি হয়েছিল; এবং

(খ) ঐ বুনো হাতির আক্রমণে ফসলের ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) ১৯৮৭-৮৮ সালে প্রাণহানির সংখ্যা ৩টি।

(খ) এই অঞ্চলে হাতির উপদ্রবে ফসলের ক্ষয়ক্ষতির মূল্যায়ন এখনও সম্পূর্ণ হয় নাই।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শালবনীর উপদ্রুত এলাকায় কতদিন হাতিরা ওখানে ছিল?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** তিন মাসের কাছাকাছি হবে, ঠিক কতদিন সেটা গোনা হয়নি।

**শ্রী সুদীপ্ত রায় ঃ** বুনো হাতি নিয়ন্ত্রণ করার জন্য কোনও ওয়াইল্ড লাইফ এক্সপার্ট পশ্চিমবঙ্গ সরকারের নেই। কলিকাতা থেকে প্রকাশিত টেলিগ্রাফ পত্রিকায় দেখা যায় ২৫শে ফেব্রুয়ারি লালগড় ফরেষ্টের বুনো হাতির আক্রমণ থেকে ওই অঞ্চলের পাশাপাশি মানুষকে রক্ষা করার জন্য আসাম থেকে ওয়াইল্ড লাইফ এক্সপার্টদের আনা হয়েছিল। পশ্চিমবঙ্গ সরকারের ওয়াইল্ড লাইফ এক্সপার্ট তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রশ্নটা খুব কৌতুহলোদ্দীপক। আমাদের এখানে ওয়াইল্ড লাইফ অরগানাইজেশান আছে তাতে এডিশনাল সি.সি.এফ, সি.সি.এফ এবং অন্যান্য অফিসার আছেন। দ্বিতীয় কথা হচ্ছে আমাদের এখানে হাতি এক্সপার্ট আছেন, তারা আমাদের সঙ্গে কাজ করেন। আমাদের এখানে একজন প্রফেসার আছেন এবং তিনি ওয়াইল্ড লাইফ ইনটারন্যাশনাল সংস্থার সঙ্গে যুক্ত, তিনি হলেন দলবদ্ধভাবে। তারা এখানে এসে এক-একটা নয়, ৬টি বাচ্ছা দিয়ে তারা যেতে চাচ্ছে না, এটা একটা ইউনিক ফেনোমেনান। আমরা বার বার তাড়িয়ে দিয়েছি আবার তারা এসেছে। কত শষ্য হানি হয়েছে, প্রাণ হানি হয়েছে তবু সেখানকার মানুষ ধৈর্য ধরে অপেক্ষা করছে। আমরা মনে করলাম পাশাপাশি যারা আছে তাদের নিয়ে কাজ করবো। ওদের বারে বারে তাড়িয়ে দেওয়া হচ্ছে আবার আসছে এবং ঢুকে পড়ছে। সেইজন্য আমরা অন্যান্য ইন্টারন্যাশনাল এক্সপার্টদের ডেকেছি, বাইরের এক্সপার্টদের ডেকেছি তাদের, বিচার বুদ্ধি নিয়েছি এবং মিটিং করে এইসব করছি। এরমধ্যে অপরাধটা কি আছে?

## কংসাবতী সেচ প্রকল্প

***৬৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭০।) **শ্রী উপেন কিস্কু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী সেচ প্রকল্পে কি কি উন্নয়নমূলক কাজ করার পরিকল্পনা আছে; এবং

(খ) উক্ত পরিকল্পনার জন্য কত টাকার প্রয়োজন?

**শ্রী দেবব্রত মুখোপাধ্যায় ঃ**

(ক) মূল কাজের অধিকাংশ শেষ হয়েছে। বাকি কাজ প্রধানত ঃ—

(১) ১৬ কিঃমিঃ দীর্ঘ শাখা খাল,

(২) ৬৫টি বিভিন্ন ষ্ট্রাকচার,

(৩) ৫টি স্ট্রাকচারের পুনর্গঠন।

(৪) ৩০ কিঃমিঃ দীর্ঘ খালের ক্ষমতা ও উচ্চতা বৃদ্ধির কাজ,

(৫) জলাধার ও সম্মিলিত কাঠামোর এবং সমগ্র খাল ব্যবস্থার রক্ষণাবেক্ষণের কাজ।

(খ) ১৪,২৪,০০,০০০ টাকা (চোদ্দ কোটি চব্বিশ লক্ষ টাকা)।

## Starred Question

### (to which written answers were laid on the Table)

### তমলুক মাস্টার প্ল্যান

*৬৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫১।) শ্রী **বঙ্কিমবিহারী মাইতি** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে তমলুক মাস্টার প্ল্যানের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল;

(খ) তমলুক মাস্টার প্ল্যানের অন্তর্ভুক্ত কোন কোন খালের খনন কার্য হইয়াছে; এবং

(গ) ঐ বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫ লক্ষ টাকা।

(খ) বর্তমানে সোয়াদীঘি এবং ততসংলগ্ন কামিনাখাল ও জফুলি খালের কাজ চলছে।

(গ) প্রায় ১৩০ লক্ষ টাকা।

### পলিউশন কন্ট্রোল বোর্ড-এর অফিস

*৬৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮২।) শ্রী **সত্যেন্দ্রনাথ ঘোষ** ঃ পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের কোন কোন জেলায় 'পলিউশন কন্ট্রোল বোর্ড'-এর অফিস আছে;

(খ) উক্ত প্রত্যেকটি অফিসে কতজন বিশেষজ্ঞ আছেন; এবং

(গ) রাজ্যের সমস্ত জেলায় এরূপ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার প্রধান কার্যালয় ছাড়া উত্তর ২৪-পরগনা (ব্যারাকপুর) মেদিনীপুর (হলদিয়া) এবং বর্দ্ধমান (দুর্গাপুর) জেলায় রোডের আঞ্চলিক অফিস ও ল্যাবরেটরী আছে।

(খ) বিশেষজ্ঞদের বিবরণ দেওয়া হল,

কলকাতা — ২৫ জন

[কেন্দ্রীয় ল্যাবরেটরী ও স্মোক ন্যুইসেন্স অফিস সহ]

ব্যারাকপুর — ৪ জন

হলদিয়া — ২ „

দুর্গাপুর — ৪ „

(গ) উত্তর বঙ্গের কাজকর্ম দেখাশোনার জন্য শিলিগুড়িতে একটি আঞ্চলিক অফিস খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**সাগরদীঘি ব্লকের উপ্লাই ও দামুস বিল ভিত্তিক সেচ প্রকল্প**

*৬৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৩।) **শ্রী পরেশনাথ দাস** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় সাগরদীঘি ব্লকের অন্তর্গত 'উপ্লাই' বিল সহ 'দামুস' বিলকে কেন্দ্র করে সেচ প্রকল্প তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দর্শনা চিনিকলের নির্গত পদার্থে নদীজল দূষণ**

*৬৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৭।) **শ্রী মাধবেন্দু মোহান্ত এবং শ্রী নয়নচন্দ্র সরকার** ঃ পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বাংলাদেশে অবস্থিত সীমান্তবর্তী দর্শনা চিনিকলের নির্গত দূষিত পদার্থ নদীয়া জেলার মধ্য দিয়া প্রবাহিত মাথাভাঙ্গা ও চুর্নী নদীর জল দূষিত করছে; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকারের মাধ্যমে সমস্যাটি ভারত বাংলাদেশ যৌথ নদী কমিশনের গোচরে আনা হয়। ওই কমিশনের লোকাল লেভেল কমিটি এবং স্ট্যান্ডিং কমিটি যথাক্রমে

১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাসে এবং এই বছরের মার্চ এপ্রিল উভয় দেশের প্রতিনিধিদের নিয়ে একটি যৌথ পরিদর্শনের কর্মসূচী নেন, কিন্তু দুর্ভাগ্যক্রমে বাংলাদেশ কর্তৃপক্ষ উভয় কর্মসূচীই বাতিল করে দেন। কেন্দ্রীয় সরকারের পরিবেশ ও বন মন্ত্রনালয়কে এই ব্যাপারে বিদেশ মন্ত্রনালয়ের সাথে যোগাযোগ করে বাংলাদেশ সরকারের উপর চাপ সৃষ্টি করার জন্য অনুরোধ করা হয়েছে।

**জলসম্পদ সদ্ব্যবহারে বিশেষজ্ঞ কমিটি**

*৬৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৬।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ রাজ্যে জলসম্পদের সদ্ব্যবহারের জন্য কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, ঐ কমিটি কোনও সালে গঠন করা হয়েছে; এবং

(গ) ঐ কমিটির সদস্য সংখ্যা বর্তমানে কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৪ সালের মে মাসে।

(গ) প্রশ্ন ওঠে না। কারণ কমিটির কার্যকালের মেয়াদ ইতিমধ্যে শেষ হয়েছে এবং একটি রিপোর্ট সরকারের নিকট পেশ করেছেন।

**রতুয়া বিধানসভা কেন্দ্রে বাঁধ সংস্কার ও জলনিকাশী পরিকল্পনা**

*৬৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬২।) **শ্রীমতী মমতাজ বেগম ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার ৪৩-রতুয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত কাহালা গ্রাম পঞ্চায়েত সংলগ্ন শিবপুর বাঁধের সংস্কার ও জলনিকাশী ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকলে, এই সংস্কারের কাজ কতদিনের মধ্যে আরম্ভ হবে; এবং

(গ) ঐ বাবদ কত টাকার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এবং

(গ) প্রশ্ন ওঠে না।

### আলিপুর চিড়িয়াখানার আয়

***৬৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩২।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ আর্থিক বছরে আলিপুর চিড়িয়াখানা হতে কত টাকা আয় হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৭-৮৮ আর্থিক বছরে আলিপুর চিড়িয়াখানার ৩৪.৭৬২.৪৬.৩২ টাকা আয় হয়েছে।

### সরকারি চাকুরিতে তফসিলি ও আদিবাসিদের আসন সংরক্ষণ

***৬৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৮।) **শ্রী রামপদ মান্ডি ঃ** তফসিলি জাতি ও আদিবাসি কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, তফসিলি জাতি ও আদিবাসিদের সরকারি চাকুরিতে বর্তমান সংরক্ষণ হার বাড়াবার কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কিনা?

**তফসিলি জাতি ও আদিবাসি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) বর্তমানে নেই।

### শালবনী ব্লকে গোদাপিয়য়াশাল পলিথিন কারখানা

***৬৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯২।) **শ্রী সুন্দর হাজরা ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শালবনী ব্লকের অধীন গোদাপিয়াশাল পলিথিন ফ্যাক্টরিতে বিদ্যুৎ সংযোজন হয়েছে কিনা; এবং

(খ) ঐ কারখানায় বছরে কি পরিমাণ পলিথিন ব্যাগ তৈরি হয়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও পর্যন্ত বিদ্যুৎ সংযোজন হয়নি। ট্রান্স ফরমারের জন্য অর্ডার দেওয়া হয়েছে। এটা পাওয়া গেলেই বিদ্যুৎ সংযোজন হবে।

(খ) বিগত আর্থিক বছরে ১৯৮৭-৮৮ সালে ২৮.৮৯৫ কেজি। পলিথিন টিউব তৈরি হয়েছে।

### রাজাপুর ক্যানেলের স্লুইসের সংরক্ষণ

***৬৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৯।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় রাজাপুর ক্যানেলের স্লুইসের সামনে রিটেনিং ওয়াল দিবার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## গঙ্গা অ্যাকশন প্ল্যানে বৈদ্যুতিক চুল্লী

*৬৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৩।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে গঙ্গা অ্যাকশন প্ল্যান-এ কোথায় কোথায় কতগুলি বৈদ্যুতিক চুল্লী তৈরি হবে;

(খ) ঐ বাবদে কত টাকা ব্যয় ধার্য করা হয়েছে; এবং

(গ) বর্তমানে শ্মশানগুলি বিজ্ঞানসম্মতভাবে সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে Ganga Action Plan-এ নিম্নলিখিত স্থানে বৈদ্যুতিক চুল্লী নির্মাণের কাজ হবে—

(১) উত্তর পাড়া-কোতরং

(২) হালিশহর

(৩) বৈদ্যবাটী

(৪) কামারহাটি

(৫) ভাটপাড়া

(৬) গাড়ুলিয়া

(৭) ভদ্রেশ্বর

(৮) শ্রীরামপুর

(৯) বালি

(১০) ব্যারাকপুর

(১১) হুগলি-চুচুড়া

(১২) শালকিয়া

(১৩) বাঁশতলা

(১৪) শিবপুর

(১৫) খাগরা

(১৬) গোরাবাজার

(১৭) নবদ্বীপ

(১৮) রামকৃষ্ণ মহাশ্মশান

(১৯) কাশিমিত্র

(২০) বিরজুনালা

(খ) এই বৈদ্যুতিক চুল্লীগুলি নির্মাণের জন্য মোট ৫,৭০,৪৯,০০০ টাকা ধার্য করা হয়েছে।

(গ) CMDA এলাকার বাইরে পৌর সংস্থাগুলিকে এই জন্য কোনও পৃথক অনুদান মঞ্জুর করা হয়না। পৌরসভাগুলিকে সার্বিক উন্নয়নের জন্য যে অনুদান দেওয়া হয়ে থাকে তা থেকে পৌর সভাগুলির শ্মশান সংস্কারের জন্য খরচ করতে কোনও বাধা নাই।

**সাগরদীঘি ব্লকের দুইটি নালা বন্ধ করায় চাষের ক্ষতি**

*৬৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৪।) **শ্রী পরেশনাথ দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় সাগরদীঘি ব্লকের অন্তর্গত চাঁদপাড়া উপ্লাই বিল নালা এবং গাদী নালা মাটি দিয়ে বন্ধ করার ফলে চাষের ভীষণ ক্ষতি হচ্ছে—এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কিনা; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Deputy Speaker :** To-day I have received three notices of adjournment motion. The first is from Shri Mannan Hossain on the subject of reported death of 15 persons in a bus accident at Manikpur, Howrah, the second is from Dr. Sudipto Roy on the subject of alleged defalcation of fund from Alipur Treasury and the third is from Shri A.K.M. Hassan-Uzzaman on the subject of alleged forcible occupation of WAKF property at Dhulagari village of Howrah district.

The Members will get opportunity to raise the matters during discussion on the Appropriation Bill which will be held shortly. Moreover

the members may call the attention of the Minister concerned through *calling attention, mention etc.*

I therefore withhold my consent to all the motions.

One member of the party may however read out the text of his motion as amended.

**Dr. Sudipto Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, - Defalcation of funds from the Alipore Treasury and siphoning off of over Rs.65,000/- meant to be distributed as grants to the relatives of motor vehicles accident case victims in 24-Parganas district.

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল - হাওড়া জেলার সাঁকরাইল থানার ধূলাগুড়ি গ্রামে (ই.সি. নং ৭৮৭) কোবাদ আলি মোল্লা ওয়াকফ এষ্টেটের অন্তর্গত ২৩ বিঘারও বেশি জমি জবরদখল করিয়া কতিপয় ব্যক্তি বেআইনী ভাবে বসবাস করিতেছে। ওয়াকফ কমিশনারের নির্দেশ সত্ত্বেও উক্ত ওয়াকফ সম্পত্তি এখনও জবরদখল মুক্ত হয়নি।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

| | Subject | | Name |
|---|---|---|---|
| 1. | Reported death of 15 persons and injury of several others in the bus accident of Manikpur on 3rd May, 1988 | : | Dr. Manas Bhunia,<br>Shri A.K.M. Hassan Uzzaman,<br>Dr. Sudipto Roy,<br>Shri Asok Ghosh, and<br>Shri Saugata Roy. |
| 2. | Alleged hardship of sugarcane growers of Murshidabad district due to closure of Beldanga Sugar Mill | : | Shri Mannan Hossain |
| 3. | Increase in the rate of death from Cancer at Harishchandrapur, Malda | : | Shri Birendra Kumar Moitra |

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri A.K.M. Hassan Uzzaman, Dr. Sudipto Roy, Shri Asok Ghosh, and Shri Saugata Roy on the subject of Reported death of 15 persons and injury of several others in the bus accident of Manikpur on 3rd May, 1988.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyam Molla :** Sir, on the 10th of May, 1988.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটি পার্সোনাল এক্সপ্লানেশান আছে। সেচমন্ত্রী চলে গিয়েছেন, আপনি তারপর আমাকে বলতে দিলেন। তারসঙ্গে যখন কথা চলছিল, সেই সময়ে তিনি বলতে দেওয়ার জন্য বলেছিলেন, কিন্তু আপনি তখন আমায় বলতে দেন নি। এটা খুবই দুঃখের এবং নজিরবিহীন ঘটনা। যাইহোক, আমি যেটা তখন বলতে চেয়েছিলেন তা হল, ৭ম যোজনার কাজটি ৯ম যোজনায় চলে গিয়েছে। এটি সরকারের গাফিলতি এবং ঔদাসীন্যের ফলেই হয়েছে এবং এরফলে যারজন্য ৭৯ কোটি টাকা ধার্য ছিল, এখন সেই জায়গায় প্রায় হাজার কোটি টাকায় গিয়ে পৌঁছুবে। এটি মাননীয় মন্ত্রী নিজে স্বীকার করেছেন। আমার অভিযোগে আমি বলেছিলাম যে কেন্দ্রীয় সরকারের টাকা নিয়ে এটি শুরু হয়েছিল।

(এই সময়ে মাইক অফ হয়ে যায়)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, না, এইভাবে পার্সোন্যাল এক্সপ্লানেশান হয় না। সুব্রতবাবু, আপনি বসুন।

[2-10 — 2-20 P.M.]

## MENTION CASES

**শ্রী অরুন গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার এলাকা শ্রীরামপুর থানার ভেতরে ৩টি কারখানা যথা ইন্ডিয়া কটন মিল, ন্যাশানাল গ্লাস এবং শ্রীরাম সিল্ক দীর্ঘ ৮ বছর ধরে বন্ধ রয়েছে। ইন্ডিয়া কটন মিলের আড়াই হাজার কর্মচারী এবং শ্রীরাম সিল্কের দেড় হাজার কর্মচারী রাস্তায় ভিক্ষা করে বেড়াচ্ছে। সরকার পক্ষ থেকে কোনওরকম চেষ্টা করা হচ্ছে না বা কর্তৃপক্ষের সঙ্গে কোনও কথা বলা হচ্ছে না। আমি এই ব্যাপারে শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি এই কারখানাগুলির শ্রমিক ভিক্ষা করছে সেই বিষয়ে একটা ব্যবস্থা নিন। ৩টি কারখানা ইন্ডিয়া কটন মিল, ন্যাশনাল গ্লাস কোম্পানি এবং শ্রী রাম সিল্ক আর একটি রিষড়া স্টিল - এগুলো খোলার ব্যবস্থা করুন এবং শ্রমিকদের দিকে একটু দৃষ্টি দিন।

**শ্রী মাধবেন্দু মহান্তি ঃ** মাননীয় অধক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি তেহট্ট ১নং ব্লকে প্রাইমারি কোয়াপারেটিভ সোসাইটি পশ্চিমবঙ্গ বীজ নিগমের কাছ থেকে যে ১০০ কুইন্টাল বীজ কিনেছে এবং কৃষকদের মধ্যে সেই বীজ বিক্রি করা হয়েছে তা অতি নিম্নমানের। দেখা যাচ্ছে এই বীজের ভেতরে যে প্যাকেট আছে তার ভেতরে সাদা রঙের ২ কিলোগ্রামের যে প্যাকেট তাতে জার্মিনেট হচ্ছে না। এরফলে কৃষকদের আবার নতুন করে বীজ কিনে চাষ করতে হচ্ছে। এই কারণে কৃষকদের মধ্যে একটা বিক্ষোভ সৃষ্টি হয়েছে। তারা গরিব মানুষ তাদের পক্ষে পুনরায় বীজ কেনা সম্ভব নয়। সুতরাং তাদের যদি একটা কমপেনসেসানের ব্যবস্থা করা হয় তা হলে ভালো হয়। এই ব্যাপারে কৃষকরা কোয়াপারেটিভ সোসাইটিকে লিখিতভাবে অভিযোগ করেছে। এই বিষয়ে আমি আপনার কৃষিমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করতে চাই যে অবিলম্বে যাতে ওই সমস্ত কৃষকদের কমপেনসেসান দেওয়া হয় এবং ভবিষ্যতে যাতে ওই ধরনের নিম্নমানের বীজ সরবরাহ না করা হয়।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সি সাহানগর রোড, নেপাল ভট্টাচার্য ফাস্ট লেন, গোপাল ভট্টাচার্য লেন, শ্রী মোহন লেনে খাবার জল নেই এই ব্যাপারে পৌরসভা কোনও ব্যবস্থা করছে না। মেয়রকে আবেদন করা হয়েছে, লোকাল কাউন্সিলারকে অনুরোধ করেছি এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, ওয়াটার ওয়ার্কস বিভাগকে বলা হয়েছে কিন্তু কেউ কোনও নজর দিচ্ছে না। ফলে কয়েক হাজার মানুষ ভীষণভাবে জলকষ্ট পাচ্ছে। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সেইসব এলাকায় জল সরবরাহের ব্যবস্থা করা হয়।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার ক্রান্তি বিধান সভা কেন্দ্রে মাল পঞ্চায়েত সমিতির অধীন পার্বত্য খরস্রোতা নদী চেল প্রবাহিত। গত ১০ বছর ধরে এই নদীর ভাঙনে ওদলাবাড়ি, রাজারাঙ্গা, কুমলাই ও ক্রান্তির এক অংশের প্রায় ৩ হাজার একর জমি নদী গর্ভে বিলীন হয়ে গেছে। এর সঙ্গে যুক্ত রয়েছে আফলাচাঁদ ফরেস্টের কিছু প্ল্যানটেশান যেটা কয়েক শত একর সেটা নষ্ট হয়ে গেছে। এতে কয়েক লক্ষ টাকা সরকারের ক্ষতি হয়েছে। এরসঙ্গে যুক্ত রয়েছে নেওয়া নদীর চা-বাগান, সেই চা-বাগান রক্ষা করবার জন্য প্রোটেকশান বাঁধ দিয়েছে। সেচ দপ্তরকে বার বার বলা সত্ত্বেও আজ পর্যন্ত কোনও পরিকল্পনা এই ব্যাপারে গ্রহণ করা হয়নি। গত ১৯৮৭ সালের আগস্ট মাসে বর্তমানে সেচমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা বলেছিলাম যখন তিনি জলপাইগুড়িতে গিয়েছিলেন, এই ব্যাপারে তার সেচ দপ্তরে নির্দেশ দেওয়ার কথা, কিন্তু কি নির্দেশ দিয়েছেন আমরা জানি না। এই নদীর উভয় পার্শ্বে বাম এবং দক্ষিণ পার্শ্বে যদি বাঁধ দেওয়া না হয় তাহলে ৩টি গ্রাম পঞ্চায়েতের মানুষ বিপন্ন হয়ে পড়বে। এই বাঁধ দিলে কয়েক হাজার একর আবাদি জমি রক্ষা পাবে এবং তাতে মানুষের জীবিকার সংস্থান হবে। কাজেই এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এস এস কে এম হাসপাতালের চরম দুরবস্থার কথা জানাতে চাই। আপনি জানেন ডাঃ ফুলরেনু গুহের চিকিৎসার ব্যাপারে মাননীয় মন্ত্রী এখানে ভাষণ দিয়েছিলেন এবং তাতে কিছু ডাক্তার বাবুকে সাসপেন্ড করেছেন। তারপর থেকে মন্ত্রী এবং ডাক্তারদের মধ্যে একটা যুদ্ধ চলেছে। আমি আজ সকালে সেখানে একজন রোগীকে দেখতে গিয়েছিলাম, দেখলাম বারান্দায় মেঝেতে ১০০ রোগিকে শুইয়ে রেখে দিয়েছে। কাল থেকে তাদের খাওয়া-দাওয়া হচ্ছে না। রাত্রে তাদের খাওয়া হয়নি, তাদের কোনও ট্রিটমেন্ট হচ্ছে না। এত রোগি ভর্তি হয়েছে যে পা ফেলার জায়গা নেই। এস এস কে এম হাসপাতাল পশ্চিমবাংলার একটা শ্রেষ্ঠ হাসপাতাল, সেখানে যদি এইরকম চরম দুরবস্থা হয় তাহলে আমি জানি না অন্যান্য হাসপাতালে কি হচ্ছে। এখানে যে সমস্ত রোগি ভর্তি হয়েছে নিশ্চয়ই ডাক্তার বাবুরা সঙ্গত কারণেই ভর্তি করেছেন, বুঝতে হবে এদের ভর্তি হবার প্রয়োজনিয়তা আছে, সেজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব এই সমস্ত রোগিদের অন্যত্র সরিয়ে নিয়ে গিয়ে চিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মহিষাদল ১নং ব্লকের প্রতাপ খালের অবিলম্বে সংস্কার দরকার। মহিষাদল ১নং ব্লক, তমলুক ১নং ব্লকের ১২টি মৌজার জল এখান দিয়ে নিষ্কাশিত হয়। আমরা লক্ষ করেছি সামান্য বৃষ্টি হলে এই খালে জল জমে যায় এবং পাশাপাশি মৌজাগুলি ডুবিয়ে দেয়। এই নিয়ে সেখানে ২ বছর আগে মামলা-মোকদ্দমা হয়েছে। এই খাল তমলুক মাষ্টার প্ল্যানে নেওয়া হয়েছে, কিন্তু আজ পর্যন্ত এই খাল সংস্কারের ব্যাপারে কোনও উদ্যোগ নেওয়া হয়য়নি। তাই আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে আবেদন অবিলম্বে যেন এই খাল সংস্কারের কাজে হাত দেওয়া হয়।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা প্রতি বছরই দেখি পশ্চিমবাংলার চাষিরা সাধারণত জুট কর্পোরেশনের কাছে পাট বিক্রি করে। কিন্তু দেখা যাচ্ছে সব জায়গায় জুট কর্পোরেশনের উপযুক্ত গোডাউন না থাকার ফলে তারা উপযুক্ত পরিমাণ পাট কিনতে পারেনা। সম্প্রতি কেন্দ্রীয় সরকার জুট কর্পোরেশন অব ইন্ডিয়াকে উপযুক্ত গোডাউন তৈরি করবার জন্য ১০ কোটি টাকা দিয়েছেন। কিন্তু রাজ্য সরকার জুট কর্পোরেশনকে উপযুক্ত জমি দিচ্ছেনা এই গোডাউন তৈরি করবার জন্য। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, পাট চাষিদের স্বার্থের দিকে তাকিয়ে জুট কর্পোরেশনকে যেন প্রতি জেলায় বা ব্লকে উপযুক্ত গোডাউন তৈরি করবার জন্য যে জমি প্রয়োজন সেটা সত্বর দেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শীশ মহম্মদ, ইওর মেনসন ইজ আউট অব অর্ডার।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচন কেন্দ্র বীরপাড়ায় একটি স্টেট জেনারেল হাসপাতাল রয়েছে। এর অবস্থা খুবই সাংঘাতিক— গত ৩/৪ বছর ধরে একই অবস্থায় পড়ে রয়েছে। সেখানে মাত্র ৩ জন ডাক্তার রয়েছেন, রোগিদের অস্বাস্থ্যকর খাদ্য দেওয়া হয় এবং রোগিরা গরু, ছাগল, ভেড়ার সঙ্গে একই জায়গায় ঘোরাফেরা করছে। ২২.৪.৮৮ তারিখে একটা ব্যাপারে ডেপুটেশন দেওয়া হয়। ঘটনাটা হচ্ছে, রোগিদের যে খাবার দেওয়া হয় তারমধ্যে পাওয়া গেল কাগজ এবং সিগারেটের টুকরো। আমরা যখন এই ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করলাম তখন একজন ক্লার্ক আমাদের চ্যালেঞ্জ করলেন। তখন থানায় গিয়ে এই ব্যাপারে রিপোর্ট করা হয়। আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি এই ব্যাপারে হাসপাতালে গিয়ে যেন তদন্ত করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সবং এ যে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি রয়েছে তাকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করবার ব্যাপারে ভয়ানক বিলম্ব হচ্ছে। প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনায় এই স্বাস্থ্য কেন্দ্রটি তৈরি হয়েছিল। বর্তমানে হাসপাতালের যে অবস্থা তাতে দেখা যাচ্ছে বাড়িটি ভেঙে পড়ছে, মেয়েদের ওয়ার্ড ভেঙে পড়েছে এবং তার ফলে মেয়েদের বারান্দায় নিয়ে গিয়ে চিকিৎসা করা হচ্ছে। এই স্বাস্থ্য কেন্দ্রের ব্যাপারে অর্থ দপ্তর থেকে স্বাস্থ্য দপ্তর — স্বাস্থ্য দপ্তর থেকে অর্থ দপ্তর এইভাবে ১০ বছর ধরে ফাইল চালাচালি হচ্ছে,

আসল কাজ কিছুই হচ্ছেনা। আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে তিনি যেন এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করেন, নতুবা সেখানে কিন্তু গনআন্দোলন হবে।

**শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ঘটনাটি আমি গত অধিবেশনেও বলেছিলাম, জনগণের দাবিকে সামনে রেখে পুনরায় বলছি। রাধানগর নারাজল, ভায়া কুটিঘাট এটি একটি বন্যা কবলিত এলাকা। এই অঞ্চলের যোগাযোগ ব্যবস্থা খুবই গুরুত্বপূর্ণ কারণ হাজার হাজার কৃষক তাদের কৃষি বিপননের সুযোগ পান এই রাস্তার মাধ্যমে। শুধু তাই নয়, এর মাধ্যমে ঘাটাল এবং মেদিনীপুরের সঙ্গে যোগাযোগ সংক্ষিপ্ত হবে। বর্তমানে এই রাস্তা "ছালাদহ" নামে পরিচিত। আমি অনুরোধ করছি অবিলম্বে এই রাস্তা সংস্কার করার ব্যবস্থা করুন।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আগামি ২৫শে মে, ১১ই জৈষ্ঠ্য সেই মানুষটির জন্মদিন যিনি বর্ধমানের চুরুলিয়া গ্রামে জন্মগ্রহণ করে বর্তমানে বাংলাদেশে ঢাকা বিশ্ববিদ্যালয়ের সামনে সমাহিত আছেন। এই বিদ্রোহি কবি কাজী নজরুল ইসলাম বর্তমান শাসকদলের নেতা কমরেড মুজাফফর আমেদের সহকর্মী ছিলেন। আমি প্রস্তাব রাখছি, তার স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে বর্ধমান ইউনিভার্সিটির নাম পরিবর্তন করে নজরুল ইউনিভার্সিটি করা হোক। অগ্নিবীনা, বিষের-বাঁশি ইত্যাদি তার লিখিত সাহিত্য সম্ভার যাতে সাধারণ মানুষ পড়তে পারে সেইজন্য সরকারের পক্ষ থেকে সুলভ সংস্করণ প্রকাশ করা হোক, আপনার মাধ্যমে এই দাবি রাখলাম।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জনস্বার্থে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি রাস্তা সংস্কারের জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ছাতনা থানার ঝাঁটিপাহাড়ি রাস্তাটি ঝাঁটিপাহাড়ি বাজার, রেলওয়ে ষ্টেশন ও স্বাস্থ্যকেন্দ্র সংযোগ রক্ষাকারি এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। গত ২০/২৫ বছর আগে কোনও এক সময়ে জেলা পরিষদ এই রাস্তাটি নির্মাণ করেছিল। তারপর থেকে আর রাস্তাটির কোনও সংস্কার হয়নি। এই রাস্তা দিয়ে লরি, টেম্পো, রিক্সা চলাচল করে। এই রাস্তাটির মা, বাবা কেউ নেই। ওখানে বেশ কয়েকটি চাল, তেলের কল আছে। বর্তমানে ওখান দিয়ে যান বাহন চলাচলের খুবই অসুবিধা হচ্ছে। বারে বারে জনসাধারণ এই রাস্তাটি সংস্কারের জন্য বিভিন্ন কর্তৃপক্ষের কাছে দাবি জানাচ্ছে। কিন্তু তাদের সেই দাবি উপেক্ষিত হয়ে আছে। অবিলম্বে এই রাস্তাটির প্রয়োজনীয় সংস্কার সাধনের জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল জল পরিবহন সমস্যা। স্যার, আপনি জানেন মেটিয়াবুরুজ থেকে হাওড়া সরাসরি ফেরি সার্ভিস নেই। আমি অনুরোধ করছি এই ফেরি সার্ভিস চালু করা হোক। মেটিয়াবুরুজ থেকে একজন লোককে হাওড়ায় আসতে হলে তাকে ফেয়ারলি প্লেসে আসতে হবে, তারপর জিনিসপত্র নিয়ে ষ্টিমার চেঞ্জ করে হাওড়ায় আসতে হবে। এর ফলে সময়'ও দ্বিগুন লেগে যায় এবং পয়সা'ও ১।। টাকার মত লাগে। তাই আমার প্রস্তাব হচ্ছে মেটিয়াব্রুজ থেকে হাওড়া সরাসরি ফেরি সার্ভিস চালু করা হোক এবং

ভাড়া ১ টাকা ধার্য করা হোক।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটি করুণ কাহিনি এই সভায় রাখতে চাইছি। একটি ছেলে তার চোখের সামনে কিভাবে এস.এস.কে.এম. হাসপাতালে তার বাবার মৃত্যু দেখল সেটাই আমি তুলে ধরছি। স্যার, এই এস.এস.কে.এম. হাসপাতালকে পি.জি. হাসপাতাল বলা হয়। আমরা দেখছি ওখানে একের পর এক ঘটনা ঘটে যাচ্ছে। এখন পি.জি. হাসপাতাল মানেই হচ্ছে পরলোক গমনের হাসপাতাল। গত ২৯/৪/৮৮ তারিখে পীযুশকান্তি গাঙ্গুলি নামে এক ভদ্রলোককে ভোর ৪।। টার সময়ে পি.জি. হাসপাতালে নিয়ে যাওয়া হয় ইমার্জেন্সীতে। তাকে বলল ইমিডিয়েট অন্ত্র পচার করা দরকার। কিন্তু তাকে পাঠিয়ে দেওয়া হল কার্জন ওয়ার্ডে। বেড নং হচ্ছে এফ. ২। এর ইমিডিয়েট অপারেশন দরকার ইমার্জেন্সীতে বলে দেওয়া হল। কিন্তু এখান থেকে তাকে বেলা ৪।। টার সময় অপারেশন থিয়েটারে নিয়ে যাওয়া হল। ও.টি.তে নিয়ে যাওয়ার আগে ৮০০/১০০০ টাকার ওষুধ নিয়ে আসতে বলা হল। অপারেশনের পর বেডে দেওয়ার সময় দেখা গেল অক্সিজেন সিলিন্ডার নেই। অক্সিজেন দেওয়ার ব্যবস্থা করা দরকার। প্রত্যেকেই আলাপ আলোচনা করছেন। চিকিৎসক দরকার। ডাক্তার কোথায়? হাউস ষ্টাফ দু'জন এলেন। নার্স বললেন অক্সিজেন সিলিন্ডার আনতে হবে। প্রথম অক্সিজেন সিলিন্ডার যেটা নিয়ে আসা হল দেখা গেল সেটা এম্পটি। পর পর ৪টি সিলিন্ডার এম্পটি দেখা গেল। পঞ্চম সিলিন্ডার যখন নিয়ে আসা হল তখন দেখা গেল তাতে অক্সিজেন আছে, কিন্তু রোগি পরলোকগমন করেছে। এই অবব্যবস্থা ওখানে চলেছে। প্রশান্তবাবু নেই, দীপকবাবু আছেন, আমি তাকে ব্যাপারটি এনকোয়ারি করে দেখতে অনুরোধ করছি যে, এইগুলি সত্যি কি না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আমার কন্সটিটিউএনসির একটি রাস্তা সম্পর্কে কয়েকদিন আগে আলোচনা হয়েছে। এটা এমনই একটা কনসটিটিউএন্সি যার সঙ্গে জেলার কোনও যোগাযোগের রাস্তা নেই। একমাত্র হলদি নদী দিয়ে পেরতে হয়। সেই হলদি নদীতে পলি জমে গেছে। এক কিলোমিটার রাস্তা পার হতে অনেক সময় লাগে। মা, বোনদের যেতে অসুবিধা হয়। রাস্তা কবে হবে জানি না। ২৬ বছর ধরে রাস্তা তৈরি হচ্ছে। হলদি নদীর উপর পুল তৈরি করার দাবি জানাচ্ছি। পুলে করতে খরচ বেশি লাগবে, তাই সর্বাগ্রে জেটি করার জন্য দাবি জানাচ্ছি জনসাধারণের পক্ষ থেকে। কম খরচে এটা নির্মাণ করা যেতে পারে। পূর্তমন্ত্রীকে এটা বিবেচনা করে দেখতে আবেদন জানাচ্ছি।

[2-30 — 2-40 P.M.]

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত কয়েকদিন ধরে মেডিক্যাল কলেজে প্রচন্ড পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। মেডিক্যাল কলেজের ইডেন হসপিট্যাল, গ্রীন ওয়ার্ড, ডাক্তারদের কোয়ার্টার, নার্সদের কোয়ার্টার এবং ছাত্রদের হোষ্টেলে কোনও জল নেই। সব মিলিয়ে মেডিক্যাল কলেজের প্রায় ১৪শো লোক জলের অভাবে দিন কাটাচ্ছেন। এক বালতি জল সেখানে এক টাকাতে বিক্রি হচ্ছে। মেডিক্যাল কলেজে এরকম একটা অবস্থা চলছে।

শোনা যাচ্ছে কলকাতা পৌরসভার সঙ্গে মেডিক্যাল কলেজের পি.ডব্লিউ.ডি'র শাখার ঝগড়াঝাটি চলছে এবং সেইজন্যই জলের কষ্ট। স্যার, এরজন্য অপারেশান বন্ধ হয়ে যাচ্ছে এবং এমন কি এমারজেন্সী অপারেশানগুলিও হচ্ছে না। সেখানে দুষিত জল রোগীদের মধ্যে সরবরাহ করা হচ্ছে। স্যার, এতে যে কোনও মুহূর্তে আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়তে পারে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় এ সম্পর্কে আমি দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী সুকুমার মন্ডল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি নৃশংস ও পাশবিক বধু হত্যার ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অপরাধিদের গ্রেপ্তার করে কঠোর শাস্তি দানের দাবি জানাচ্ছি। স্যার, নদীয়া জেলার হাঁসখালির অধীন খামার শিমুলিয়া গ্রামের শ্রী বুদ্ধিশ্বর বিশ্বাস তার যথাসর্বস্ব বিক্রি করে ১০ হাজার টাকা নগদ এবং দান সামগ্রি সহ ৩০ হাজার টাকা খরচ করে রাণাঘাট থানার অধীন হিজুলি গ্রামের বিশ্বনাথ বিশ্বাসের সঙ্গে তার কন্যা আন্না বিশ্বাসের গত ১৬ই শ্রাবন আনুষ্ঠানিক বিবাহ দেন। বিবাহের এক মাস যেতে না যেতেই ছেলের বাড়ি থেকে আরও ২০ হাজার টাকা দাবি করা হয় এবং পরে ভাদ্র মাসে শ্রী বুদ্ধিশ্বর বিশ্বাসের মেয়ে আন্না বিশ্বাসকে তার বাপের বাড়িতে রেখে যায়। শ্রী বুদ্ধিশ্বর বিশ্বাস তার মেয়েকে নিয়ে যাবার জন্য অনুরোধ, উপরোধ করে ব্যর্থ হওয়ার পর গত ১৭/১১/৮৭ তারিখে সুবিচার চেয়ে রাণাঘাট মহকুমার মহকুমা শাসকের কাছে দরখাস্ত করেন। সেই দরখাস্তের পরিপ্রেক্ষিতে রাণাঘাটের ডেপুটি ম্যাজিস্ট্রেট শ্রী এম.এস.দত্ত, শ্রী বিশ্বনাথ বিশ্বাস এবং তার স্ত্রী শ্রীমতী আন্না বিশ্বাসকে ডাকেন এবং তাদের কথা শোনেন। সেখানে লিখিতভাবে শ্রী বিশ্বনাথ বিশ্বাস তার স্ত্রী আন্না বিশ্বাসের উপর কোনও অত্যাচার হবে না এবং তার ভরণপোষণের দায়িত্ব নিচ্ছেন বলে জানান এবং আন্না বিশ্বাসকে তার হিজলীর বাড়িতে নিয়ে যান। তারপর গত ১লা মে তারা আন্না বিশ্বাসকে গলা টিপে হত্যা করে এবং প্রমাণ লোপের জন্য তার গলায় দড়ি বেঁধে ঝুলিয়ে দেয়। স্যার, এই নৃশংস হত্যার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে অপরাধীদের গ্রেপ্তার করে কঠোর শাস্তি দানের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী আরতী দাশগুপ্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন যে আমাদের প্রধানমন্ত্রী বার বার বলেছেন যে ২ হাজার সালে আমাদের নিয়ে যাবেন। এখন তিনি আবার বেকারি হটানোর শ্লোগান দিয়েছেন। আমি আই.এল.ও-এর একটা সমীক্ষার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আই.এল.ও, এশিয়ান রিজিওন্যাল টীম ফর এমপ্লয়মেন্ট প্রোমোশনের জন্য একটা সমীক্ষা করেছিলেন এবং তাতে তারা বলেছেন যে ২ হাজার সালে এশিয়াতে ৬৩২ জন তরুন বেকার থাকবে। আর তরুন বেকারদের মধ্যে ভারতবর্ষে থাকবে ৩১৩ মিলিয়ন বেকার। এতে ২ হাজার সালে বেকার শুন্য ভারতবর্ষে কি করে নিয়ে যাবেন আমরা ভাবতে পারছি না। এর মধ্যে একটা তবে, একটা কিন্তু রয়েছে। তবে হচ্ছে, ৩১৩ মিলিয়ন যে বেকার এই বেকার আরও বাড়বে যদি জন্ম নিয়ন্ত্রণ ব্যবস্থাটা আরও পাকাপোক্ত করা না যায়। আর ৩১৩ মিলিয়ন থাকবে না যদি দিল্লিতে মার্কসবাদীরা পাওয়ারে আসে তখন তারা সেন্ট্রাল প্লানিং করে ভারতবর্ষে একজনও বেকার রাখবেন না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ

দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ক্ষুদ্র সেচ দপ্তরের একটা অন্যতম উইং হচ্ছে এগ্রি ইরিগেশান দপ্তর। এই দপ্তরের অধীনে স্যালো টিউবয়েল, ডিপ টিউবয়েলগুলি রয়েছে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে ডিপ টিউবয়েল, স্যালো টিউবয়েল-এর অগ্রগতি ঘটেছে। কিন্তু অপারেশান এবং মেনটেনেন্স-এর জন্য যে দপ্তর রয়েছে সেখানে অপারেশান হলেও, মেনটেনন্সের ক্ষেত্রে প্রচন্ড গাফিলতি হচ্ছে। কারণ বিভিন্ন জায়গায় এই দপ্তর যেগুলি রয়েছে সেখানে কোনও মেনটেনেন্স ষ্টাফ নেই। যারফলে সেচের জলের সঙ্কটের সময়ে যে ডিপ টিউবয়েল, স্যালো টিউবয়েলগুলি খারাপ হয় সেগুলি সারানোর জন্য কোনও লোক পাওয়া যায় না। আমার বিধানসভা এলাকায় যে সদর দপ্তর আছে সেখানে মেনটেনেন্স ষ্টাফ নেই। ডিপার্টমেন্টকে বার বার লেখা হয়েছে। কিন্তু জানা গেছে যে এই ব্যাপারে কোনও ষ্টাফ স্যাংশান নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এগুলি সুষ্ঠুভাবে পরিচালনার জন্য যাতে মেনটেনেন্স ষ্টাফ এই দপ্তরগুলিকে অনুমোদন দেওয়া হয় তারজন্য ব্যবস্থা করেন।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় নদীয়ার আড়ংঘাটায় একটা বিদ্যুতের সাব-ষ্টেশান তৈরি হয়েছিল দীর্ঘদিন ধরে। সেই সাব-ষ্টেশানে এখন পর্যন্ত কাজ শুরু হয়নি। যাতে এই কাজ দ্রুত শুরু হয় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কাজ না হওয়ার ফলে ঐ এলাকার সাধারণ মানুষের এবং কৃষি ক্ষেত্রে ভীষণ অসুবিধা হচ্ছে। কাজেই এর প্রতিকার করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক নৃশংস ঘটনার কথা এর আগেও আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু সম্প্রতি একটা ব্যাপার যা হয়েছে সেটা ইদানিংকালের সব কলঙ্ক জনক অধ্যায়কে ছাড়িয়ে গেছে। আমরা নিজেরাই গণতান্ত্রিক ব্যবস্থা করেছি এবং এই সরকার তাদের বলে সবচেয়ে গণতান্ত্রিক সরকার। স্যার, গত পঞ্চায়েত নির্বাচনের আগে ২ জন মানুষ সি.পি.এম থেকে ছেড়ে চলে যায়। মেদিনীপুরের দাঁতনে এই মানুষ ২টি সি.পি.এম থেকে ছেড়ে চলে গেছে বলে সেখানে গণ-আদালত বসানো হয়েছে। সংবিধানে কোনও রাইট আছে এই গণ-আদালত বসানোর? তাদের দুটো গাছের সঙ্গে বেঁধে রেখে দেওয়া হয়েছে এবং সারাদিন ধরে পেটান হয়েছে। পরে গণ-আদালতের রায়ে সি.পি.এম -এর যে মিটিং হয় সেই মিটিংয়ে তাকে খুন করা হয়। পুলিশ বলেছে যে এই মারমুখি জনতা শেখ ইসমাইল ও মকুয়া খাঁন, এই ২ জনকে চোখ বন্ধ করে মারে। পুলিশ সেখানে কিছু বলতে পারেনি। আবার পাবলিককে ডেকে এনে দেখানো হয়েছে যে সি.পি.এম-এর বিরুদ্ধে গেলে এইভাবে গণ-আদালতে খুন করা হবে। গত ফেব্রুয়ারি মাসে, পুলিশ রিপোর্টে বলা হয়েছে যে, পঞ্চায়েত নির্বাচনের কয়েক দিন আগে ঐ দুই ব্যাক্তি সি.পি.এম ছেড়ে নির্দল প্রার্থির পক্ষে কাজ করেন, তার জন্যই এই মৃত্যু-দন্ড। আমি জানতে চাই কোন অধিকারে গণ-আদালত গঠন করা হয় এবং তাদের কে অধিকার দিয়েছে মৃত্যুদন্ড দেবার? এটা কি জঙ্গলের রাজত্ব চলছে? এই সরকারের পদত্যাগ করা উচিত। আমরা কোন রাজ্যে বাস করছি? আজকে এই প্রশ্নের জবাব দিতে হবে? আজকে এখন এখানে একজনও মন্ত্রী নেই। একজন মন্ত্রীকে এখানে এসে বলতে হবে কেন মৃত্যু-দন্ড দেওয়া হল, কেন গণ-আদালত করা

হল? এটা কোনও জঙ্গলের রাজত্ব চলছে? স্যার, আপনি কি এই কাজকে সমর্থন করেন? একদিন আপনার ওপরও এই জিনিস হবে। আপনাদের অপরাজিতা গোষ্ঠীর ওপর আক্রমণ হয়েছে। আপনার ওপরও আক্রমণ হবে।

(গোলমাল)

**শ্রী নারায়ণচন্দ্র সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ এবং হাঁসখালির মধ্যে দিয়ে চূর্ণী নদী প্রবাহিত। সেই চূর্ণী নদীর ব্যাপক ভাঙনের ফলে ঐ এলাকার কৃষ্ণপুর গ্রামের বেশ কিছু বাড়ি এবং একটা গুরুত্বপূর্ণ রাস্তা ভেঙে গেছে, চাষীদের ফসল নষ্ট হয়ে গেছে। চাষীরা চাষ করতে পারছে না। তারা খুবই অসুবিধায় পড়েছে। ফলে ওখানে মানুষের মধ্যে ব্যাপক অসন্তোষ দেখা দিয়েছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে অবিলম্বে নদী ভাঙন প্রতিরোধ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। অবিলম্বে সেই কাজ করার জন্য আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনি জানেন যে কলকাতার শিয়ালদায় একটা ফ্লাইওভার আছে। তার ওপর সব সময় বাস দাঁড়িয়ে থাকার ফলে শ্যামবাজারের দিকে নামার মুখে বটল-নেকের সৃষ্টি হচ্ছে। অথচ মির্জাপুর স্ট্রীট'এ হ্যারিসন রোড থেকে এ.পি.সি. রোডের দু'দিকে নো এন্ট্রি করা আছে। ওটা তুলে নিয়ে হ্যারিসন রোড থেকে শ্যামবাজার-মুখি বাসগুলিকে মির্জাপুর স্ট্রীট দিয়ে এ.পি.সি. রোডে পাশ করিয়ে দিলে শিয়ালদা ফ্লাই-ওভারের নীচের দিকের বটল-নেক দূরিভূত করা যায়। সুতরাং আমি এই বিষয়টির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

(গন্ডগোল)

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গে ১০'টি সূতা-কল বন্ধ হয়ে আছে। ফলে প্রায় ২১ হাজার শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে। বন্ধ মিলগুলি হচ্ছে, যথাক্রমে (1) Bangaday (2) Sreehanuman (3) Shreedurga (4) Mayurakshmi (5) Kessaram (6) Dunbar (7) Basanti (8) India Jute Cotton Mills (9) Hada Textiles (10) Poddar Project. এই ১০'টি মিল প্রায় দেড় বছর ধরে বন্ধ হয়ে আছে। আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি, তারা অবিলম্বে এই মিলগুলি খোলার ব্যবস্থা করুন। সেই সঙ্গে এই সমস্ত বন্ধ মিলগুলির অনাহারক্লিষ্ট শ্রমিকদের ডোল দেবার ব্যবস্থা করা হোক। যে সমস্ত মিল লক আউট হয়ে আছে সে সমস্ত মিলের শ্রমিকদের ডোল দেবার ব্যবস্থা করা হোক। বন্যা, খরায় যদি মানুষকে ডোল দেওয়া যায়, তাহলে এই সমস্ত শ্রমিকদেরও ডোল দেওয়া প্রয়োজন। আমি তাই দাবি করছি অবিলম্বে এই সমস্ত শ্রমিকদের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখে মানিকতলা রোডের ভাঙামহল্লা অঞ্চলে কংগ্রেস-আইয়ের একজন কাউন্সিলর এবং একজন অন্ডারম্যান- তারমধ্যে একজন বিধানসভার মধ্যে বোমা ছুড়েছিলেন - তারা বোমা এবং সোর্ড নিয়ে বাড়ির মধ্যে ভোরবেলায় ঢুকে

সাধারণ মানুষের উপর অত্যাচার করে এবং একজনকে নৃসংশভাবে মারধোর করে। তার অপরাধ হচ্ছে, তিনি আগে কংগ্রেস আই করতেন, এখন সৎ হবার জন্য কংগ্রেস ছেড়েছে। সেইজন্য একজন কংগ্রেস কাউন্সিলর এবং একজন অন্ডারম্যান বোমা এবং সোর্ড নিয়ে ঐ প্রাক্তন কংগ্রেস কর্মির বাড়িতে ঢুকে তাকে টেনে নিয়ে এসে মারধোর করে এবং ঐ অঞ্চলে সন্ত্রাস সৃষ্টি করে। পুলিশ এখন এদের গ্রেপ্তার করেনি। আমি আপনার মাধ্যমে একটি কথা বলতে চাই, জনপ্রতিনিধি নির্বাচিত হলেও সে যদি সমাজ বিরোধী হয় তাহলে সে সমাজ বিরোধীই থাকে। বাই নেচার সে সমাজবিরোধী থাকে, কংগ্রেসের নেতা হলেও সমাজবিরোধী থাকে। আমি এদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি উদ্বেগজনক ঘটনার প্রতি। কাগজে বেরিয়েছে, কল্যাণীর বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা বিহার এবং উড়িষ্যাতে ইন্টারভিউ দিতে চাইছেন কিন্তু ইন্টারভিউ দিতে পারছেন না, কারণ তাদের বাধা দেওয়া হচ্ছে। আমি বলছি, রাজ্যে রাজ্যে সম্প্রিতি বজায় রাখা হোক। এ ব্যাপারে মাননীয় রাজীব গান্ধীর দৃষ্টি আকর্ষণ করা দরকার যে, অন্য রাজ্যে এখানকার ছাত্ররা গিয়ে যাতে ইন্টারভিউ দিতে পারে, তানাহলে ব্যাপারটি অন্যদিকে মোড় নেবে। পশ্চিমবাংলায় আমরা জাতীয় সংহতি চাই, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সাথে সম্প্রিতি বজায় রাখতে চাই। ঐসব দুস্কৃতকারিদের পিছনে যারা আছে বিহার এবং উড়িষ্যা রাজ্য সরকারের ক্ষমতা নেই বাইরের ঐসব দুস্কৃতিকারিদের শাস্তি বিধান করা এবং ছাত্রদের পরীক্ষার ব্যবস্থা করা। কিন্তু এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার না দেখলে পরবর্তীকালে বিপদ দেখা দেবে। সেইজন্য এই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের ছাত্রেরা যাতে সহজে ইন্টারভিউ দিতে পারে বিহার এবং উড়িষ্যাতে তারজন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বিনোদ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাজি নজরুল ইসলাম হুগলি জেলার চুঁচুড়া পৌর এলাকায় চক বাজারে বাস করতেন এবং দেশবাশিকে দেশাত্মবোধে উদ্বুদ্ধ করার জন্য সেখান থেকে বহু অগ্নিগর্ভ কবিতা রচনা করেন। আমি নজরুল গবেষণা কেন্দ্র স্থাপনের জন্য সেই স্থানটি অধিগ্রহণের দাবি জানাচ্ছি এবং আপনার মাধ্যমে ভূমি রাজস্ব দপ্তরের কাছে এই আবেদন জানাচ্ছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি করুণ, দুঃখের কথা মাননীয় মুখ্যমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী, পরিবহণমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে এবং বিভিন্ন গণমাধ্যমের মধ্যে দিয়ে জানতে পেরেছি গতকাল আমার বিধানসভা কেন্দ্র মানিকতলায় একটি বাস দুর্ঘটনা ঘটেছে। সেই দুর্ঘটনায় প্রায় ১৫ জন লোক নিহত হয়েছে। আমি এ ব্যাপারে নিহত এবং আহত ব্যক্তিদের পরিবারবর্গের আর্থিক ক্ষতিপূরণের দাবি করছি। সেই সঙ্গে যে সমস্ত ব্যক্তিরা আহত হয়ে হাসপাতালে আছেন তাদের যাতে সুচিকিৎসা হয় সেই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। যাতে ঐ রুটে বাস সার্ভিস নিয়মিত হয় সেই ব্যাপারে আমি মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যে রাস্তায় দুর্ঘটনা ঘটে সেই রাস্তাটি অত্যন্ত খারাপ এবং বাস চলাচলের পক্ষে উপযুক্ত নয়। ঐ রাস্তাটি যাতে বাস চলাচলের উপযুক্ত হয় সেজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিশেষ করে প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করতে চাই এই কারণে যে আজকে ঐ রুটে যে বাসগুলি চলাচল করছে না আগামি কাল থেকে যাতে চলাচল করে তারজন্য প্রশাসনিক ব্যবস্থা যাতে অবিলম্বে নেওয়া হয় সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

(তুমুল হট্টোগোল)

**Shri Deokinandan Poddar :** Mr. Deputy Speaker, Sir, I beg to draw the kind attention of Government through you towards the pathetic condition of more than 10,000 workers and 50,000 dependents of Kesoram Cotton Mill. The Mill is closed since last 15 months as it was declared closure on 15.2.1987. It was deliberately closed by the management and it is the Government's failure, and because of that the workers are starving and suffering from hunger. As you will see from their Annual Report 1986-87, Annual Report of Kesoram Industries Limited, and Kesoram Cotton Mill is part of that Industries - they have clearly mentioned : "The crisis in textile industry not only in West Bengal but in whole of India depened as the cotton prices increased by about 50% during the last few months and dearness allowance also increased by 15% besides increase in other input costs. On the other hand, the selling prices of cloth remained more or less stagnant. Demand recession aggravated further due to large scale inflow of smuggled fabrics. Unfortunately power cirsis in West Bengal continues to plague the industries."

Sir, they have closed the industry and they are not interested to reopen it. Sir, it can be evident from one another line of the report, I quote, "In spite of conciliation efforts of the Government of West Bengal and the Management, the lock-out/strike is still continuing. The management sincerely hope that good sense will prevail upon the workmen and they will act constructively in their own interest." Sir, the management has no interest to reopen the industry because the management is playing with the public money. They are playing with the money of the shareholders, suppliers and several financial institutions. Sir, the management has no interest to look after the workmen who are starving.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর জেলায় জেলায় বইমেলা চলছিল। এটা অত্যন্ত ভাল উদ্যোগ। এরফলে জেলাতে একটা

সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছিল। আজকে এই বইমেলা সাংস্কৃতিক আন্দোলনের অঙ্গ হিসাবে দেখা দিয়েছে। কিন্তু বর্তমান বছরে দেখছি এই বইমেলা পরিচালনার ব্যাপারে কোন্দল বেড়েছে এবং তাতে করে বামফ্রন্ট সরকারের এই সাংস্কৃতিক আন্দোলনের উদ্দেশ্যই ব্যাহত হচ্ছে। বহরমপুরের বইমেলায় দেখেছি, জেলা সমাজশিক্ষা অধিকারিক তিনিই মেলা কমিটির সম্পাদক হতেন। সমস্ত জেলাতেই জেলা সমাজশিক্ষা আধিকারিকগণ পদাধিকার বলে বইমেলার সম্পাদক হয়ে এসেছেন, কিন্তু এবারে দেখছি, বেসরকারি লোকেরা এই কমিটি নিয়ন্ত্রণ করছেন। আজকে ঐসব লোকের হাতে বইমেলার কর্তৃত্ব পড়ায় এর আসল উদ্দেশ্যই নষ্ট হয়ে যাচ্ছে। মাননীয় গ্রন্থাগার বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, আজকে প্রকৃতপক্ষে সাংস্কৃতিক চেতনাসম্পন্ন মানুষ শিক্ষক, অধ্যাপক, জেলা সমাজশিক্ষা আধিকারিক, এদেরকে নিয়ে এর পরিচালন কমিটি গঠন করুন এবং এটা করলে বামফ্রন্ট সরকারের বইমেলা করার যে আসল উদ্দেশ্য সাংস্কৃতিক আন্দোলন, সেটা সফল হবে।

## ZERO HOUR MENTION

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগে সুব্রত মুখার্জি মেদিনীপুরে সি.পি.এম.এর গণ-আন্দোলনের রায়ে দুই-একজনকে খুনের কথা উল্লেখ করেছেন। আমি সেই বিষয়ে উল্লেখ করছি না। আমি দৃষ্টি আকর্ষণ করছি, পানিহাটি পৌরসভা নির্বাচন উপলক্ষ করে সেখানে যে একটা অত্যন্ত টেন্স অবস্থা সৃষ্টি হয়েছে তার প্রতি। আপনি জানেন, সাধারণত পৌর নির্বাচনে কংগ্রেসের সঙ্গে সি.পি.এম-এর বা কংগ্রেসের সঙ্গে বামফ্রন্টের লড়াই হয়; কিন্তু পানিহাটিতে দেখতে পাচ্ছি, কংগ্রেস ছাড়া সি.পি.এম থেকে যারা পদত্যাগ করেছেন তাদের সঙ্গে সি.পি.এম-এর লড়াই হচ্ছে, যাদের মধ্যে পানিহাটি মিউনিসিপ্যালিটির প্রাক্তন চেয়ারম্যান এবং সি.পি.এম-এর ২৪ পরগনা জেলা কমিটির একজন মেম্বারও রয়েছেন। আজকে তারা সি.পি.এম থেকে পদত্যাগ করে নাগরিক কমিটি নাম নিয়ে সি.পি.এম-এর বিরুদ্ধে লড়ছেন। কিন্তু এরফলে সেখানকার গণতান্ত্রিক পরিবেশ ক্ষুণ্ণ হচ্ছে। সেখানে প্রতিদ্বন্দ্বীদের প্রার্থিপদ উইথড্র করতে বাধ্য করা হচ্ছে। সেখানে ১০ নং ওয়ার্ডের প্রার্থি শ্রী কমল ব্যানার্জিকে নাম উইথড্র করতে বাধ্য করা হয়েছে। আজকে বিভিন্ন কলকারখানাতেও 'সিটু' এটা চালাচ্ছে। আজকে সি.পি.এম থেকে পদত্যাগ করলে যদি গণ-আন্দোলনের রায়ে মানুষের মুন্ড কাটা যায়, যদি চাকরি চলে যায়, তাহলে কিন্তু দেশে গণতন্ত্র থাকবে না।

[3-00 — 3-10 P.M. including adjournment]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মাত্র যারা গণতন্ত্রের কথা বললেন এবং আর একজন আপনার কানের কাছে গিয়ে কি সব বললেন তারা গণতন্ত্র কতটা বোঝেন সেটা সকলেই জানেন। ওদের মুখে গণতন্ত্রের কথা সাজে না। আমি একটা বিষয়ে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই, বিশেষ করে চিফ ইলেকটোরাল অফিসারের দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং ইলেকশান কমিশনের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কারণ একটা গুরুতর ঘটনা ঘটতে চলেছে এবং ঘটানোর ষড়যন্ত্র চলেছে। আমার কাছে নির্দিষ্ট খবর আছে যে আজকে দিল্লি থেকে ওনাদের একজন মন্ত্রী ওনাদের একজন বিধায়ক সিকি মন্ত্রী বলেন, এখান থেকে নির্বাচিত একজন সিকি মন্ত্রী দিল্লিতে আছেন তার প্রিয়ভাজন বিধায়ক এবং তার সঙ্গে কিছু লোক নিয়ে কিছু আই.এ.এস. অফিসারের সঙ্গে

যোগাযোগের ব্যবস্থা হয়েছে, নূতন যে ভোটারলিষ্ট হচ্ছে লোকসভায় সেই লোকসভার ভোটারলিষ্টে ম্যানুপুলেট করবে। এইসব ষড়যন্ত্র, এইসব চক্রান্ত চলছে, এইসব আলোচনা করছে নির্দিষ্টভাবে। সেইজন্য এনুমারেটরদের প্রভাবিত করবে, ডিসট্রিক্ট ইলেকট্রোরাল অফিসারদের প্রভাবিত করবে, এইসব কাজ, এইসব ষড়যনত্র চলছে। গণতন্ত্রকে জবাই করার চেষ্টা ওনারা করছেন। আমি এর তীব্র প্রতিবাদ করছি।

(গোলমাল)

(Shri Subrata Mukherjee and several other Members of the congress(I) party rose to speak)

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আপনাকে বলি সুমন্ত হীরা মহাশয় যেটা বলেছেন আপনি সেটা এক্সপাঞ্জ করবেন। কারণ ইলেকসান কমিশনের কাজ নিয়ে বিধানসভায় আলোচনা হয় না, ইলেকশান কমিশন সম্পর্কে কোনও কথা বলা যায় না। আপনি এটা এক্সপাঞ্জ করবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা আমি পরে দেখবো, আপনার বক্তব্য শেষ হোক, আমি এটা দেখবো।

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার বক্তব্য হচ্ছে আপনি এটা এক্সপাঞ্জ করবেন, ওনাকে হাউসে এইসব করতে দেবেন না। আপনি উপাধ্যক্ষ মহাশয়, সেইজন্য আপনি এইসব জানেন না, এটা অন্যায়, এটা বলতে দেবেন না এবং এটা এক্সপাঞ্জ করবেন।

আমি যেটা বলতে চাই সেটা মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় বলেছেন। বিধানসভা চলছে, আমরা বিধানসভায় আছি, এখানে সবরকম হয়। যেখানে মুখ্যমন্ত্রী চরম দুর্নীতিগ্রস্ত, যেখানে মুখ্যমন্ত্রীর দল সারা পশ্চিমবাংলায় গুন্ডামি করে বেড়ায় সেখানে গণআদালতে খুন হওয়া স্বাভাবিক। আমি আপনার কাছে বলি এই গণআদালতে হত্যা একটা সভ্য জগতে একটা ইতিহাস, নজীর। এই কলঙ্ক আমি আপনাকে বলি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যতদিন থাকবেন ততদিন গণআদালতে হত্যা চলবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মেদিনীপুরের কলেজ একটা ঐতিহ্যপূর্ণ কলেজ। এই কলেজের অধ্যাপক গত কয়েক বছর ধরে কি ধরনের ডাকাতি করছে কসানমানির টাকা তুলে, ছাত্রদের ডেভেলপমেন্ট ফান্ডের টাকা তুলে, নিজের বেতন চোরাই পথে বাড়িয়ে ডি.পি.আই. এর মাধ্যমে কিভাবে টাকা তুলছে, টেলিফোনের বিল বাড়িয়ে কিভাবে টাকা চুরি করছে এবং প্রত্যেক দিন গোপনে তার বয়কে দিয়ে ৩০ টাকা করে টিফিন আনছে কলেজের ডেভেলপমেন্ট ফান্ডের টাকা তুলে সেটা একটু দেখুন। কয়েক বছরে কয়েক লক্ষ টাকা মেদিনীপুর গরীব কলেজ থেকে কিভাবে চুরি করছে সেটা একটু দেখুন। মেদিনীপুর কলেজ একটা ঐতিহ্যমন্ডিত কলেজ, এই কলেজ থেকে হাজার হাজার ছাত্রছাত্রী কলিকাতা বিশ্ববিদ্যালয়ে এক নম্বর স্থান দখল করে স্নাতোকত্তর হয়। এই কলেজে এই বামফ্রন্টের জামানায় একটা

[**] বসিয়ে রেখে দিয়েছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী তথা মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাই যে এই ব্যাপারে তদন্ত হোক এবং এই [**] কলেজ থেকে বহিস্কার করুন।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। পি.জি. হাসপাতাল কলকাতা তথা পশ্চিমবাংলার সকল মানুষের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ হাসপাতাল। সেই হাসপাতালে আজকে এক অরাজক অবস্থা চলছে। ডাঃ ফুলরেনু গুহকে ভর্তি না করার ঘটনাকে কেন্দ্র করে ডাক্তার কমল বসুকে (জুনিয়র ডাক্তার) সাসপেন্ড করা হয়। জুনিয়র ডাক্তাররা এরজন্য সেখানে আন্দোলন করছিলেন। এমার্জেন্সিতে সমস্ত রোগিকে ভর্তি করার ফলে, পি.জি. হাসপাতালে একশ'র মত রোগিকে ট্রলিতে এবং মাটিতে শুয়ে থাকতে হচ্ছে। গতকাল আমাদের একজন মাননীয় সদস্য বলেছেন যে, সেখানে অক্সিজেনের অভাবে এবং ওষুধের অভাবে মাত্র দশ ঘন্টার মধ্যে রোগি মারা যান। আজকে সার্জেন সুপারিনটেনডেন্ট একটা অর্ডার দিয়েছেন যারফলে সেখানে সমস্ত রোগি ভর্তি বন্ধ করে দেওয়া হয়েছে। এরফলে অনেক মরনাপন্ন রোগি সেখানে ভর্তি হতে পারছেন না। স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে জুনিয়র ডাক্তারদের মন কষাকষির ফলে এইরকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাই, তিনি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন, এবং তিনি যদি তা না পারেন, তাহলে মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন আমাদের বিরতি। আমরা আবার ৩-৩০ মিনিটে সকলে এখানে আসবো।

(এই সময়ে ৩-৩০ মিঃ পর্যন্ত হাউস মূলতুবী হয়)

(After Adjournment)

[3-30 — 3-40 P.M.]

**Mr. Deputy Speaker :** Today is the last day on voting on Demands for Grants. There are 26 Demands for grants for disposal. In conformity with the previous practice and in pursuance of Rule 209(3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I fix that the House will sit today upto 8 p.m. and also fix that the guillotine will fall at 7 p.m. Immediately after 7 p.m. I shall put all the outstanding grants to vote without any debate. I hope the members will try to be brief in their speeches.

Now regarding the points raised by Mr. Satya Ranjan Bapuli on the mention of Shri Sumanta Kumar Hira I have seen rule 328, there is no question of point of order.

(Mr. Satya Ranjan Bapuli rose to speak)

**Mr. Deputy Speaker :** Please take your seat. Now Demand No. 52.

---

** **Note :** Expunged as ordered by the Chair.

The Minister-in-charge may now move his grant.

## VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No.52

Major Heads : 2406-Forestry and Wild Life, (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) and 4406-Capital Outlay on Forestry and Wild Life.

The Printed Speech of Dr. Ambarish Mukhopadhyay is taken as read.

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 30,55,12,000 be granted for expenditure under Demand No.52, Major Heads: "2406-Forestry and Wild Life (Excluding Zoological Park and Llyod Botanic Garden, Darjeeling) and 4406-Capital Outlay on Forestry and Wild Life." (This is inclusive of a total sum of Rs. 7,63,78,000 already voted on account in March, 1988.)

2. Out of the total sum of Rs. 30,55,12,000/- (Rupees thirty crores fifty five lakhs and twelve thousand) only an amount of Rs. 30,25,12,000/ - (Rupees thirty crores twentyfive lakhs and twelve thousand) only has been proposed for provision under the said Major Heads: "2406-Forestry and Wild Life (excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" and the balance amount of Rs. 30,00,000/- (Rupees thirty lakhs) only under the Major Head: "4406-Capital Outlay on Forestry and Wild Life" both under the common Demand No.52. Of the total sum of Rs. 30,25,12,000/- (Rupees thrity crores twentyfive lakhs and twelve thousand) only, an amount of Rs. 17,71,12,000/- (Rupees seventeen crores seventyone lakhs and twelve thousand) only has been proposed for non-Plan expenditure, non-Plan (Developmental) and Committed expenditure for maintenance of assets created during the previous plan period and the balance amount of Rs. 12,54,00,000/- (Rupees twelve crores fiftyfour lakhs) only for the development schemes including Centrally-sponsored and Central Sector schemes.

3. Sir, there has been further aggression and erosion of the Indian Forests and the conditions detrimental to the conservation of the forests and preservation of the eco-system has been a matter of concern.

4. The factors leading to such a sorry state of catastrophe remains almost the same, if not sharpened because of the flood and drought in the last financial year. With the Demand on the forest increasing by leaps and bounds because of the price hike of coal and kerosine and

iron and other house-building materials as well because of scant attention to exploring and harnessing other infinite source of energy, the forest had to cope with the demand far exceeding the sustainable surplus. This takes its own toll in the forest.

5. Poverty is the cause and effect of deforestation and environmental degradation and there is no sight of abatement.

6. The mafias that were plundering the forest for personal gains though have been cut to size a bit, yet this is a factor to be reckoned with, for the unscrupulous traders take advantage of the deprivation and resultant poverty of the people in and around the forest and make a substantial loot of forest sometimes with a show of fire arms.

7. Sir, in absence of a holistic approach of Government of India for conservation of forests, its flora and fauna, the biosphere and geosphere, a planned conservation of forests and afforestation suffer from limitations and, as a consequence the environment, the ecology, the eco-system and its management congenial for the healthful living suffer from ad hocism.

8. Sir, is it not alarming that if a fuel policy based on low energy scenario and energy economy is not implemented in all seriousness at our command, the entire forest might be burnt in another twenty years and FAO suggested in 1980, 'About 1.3 billion people lived in wood deficit areas' and when we hear that in 2000 AD at least 2.40 billion of people in the whole world will not have adequate fuel in the near vicinity and that too if available, at a quotation beyond their reach, possibly reversion and restoration will be all the more difficult, if not impossible. The afforestation programme, even the Social Forestry efforts have suffered at the All-India Plane and success in West Bengal that has been acclaimed by the international agencies is no consolation for us, for that will mean eventually a drain from West Bengal forests and the complications arising thereof sometimes is apt to put the cart before the horse in our efforts. Is it not enough testimony when it is seen that New Delhi gets its fuel from the logs supplied by Assam over one thousand kilometer away ? Sir, the half-hearted search for modern fuel in utter neglect of the traditional fuel has resulted in energy crisis on all fronts,–cooking energy flaming inter-alia. The cost benefit and the cost advantages of different energy strategies have also been neglected in assessing the feasibility study.

9. In poor countries like ours, environment is the sole source of subsistence and due to lack of imagination and political will the planners have failed to make an assessment of the environmental destruction and

consequent human impoverishment. The highlight has been that felling of trees for urban fuelwood consumption continues to be a major source of destruction and three-fourth of this is in the form of logs. So, our emphasis this time has been for cultivating in the degraded forest and waste lands a sufficient quantum of trees for forest fuel within a definite timeframe which might take care of the degraded soil, consequent drought and flood and go in for soil formation, conservation of moisture and Nitrogen fixation besides generating employment as an adjunct to different poverty alleviation programmes. As a matter of fact, this has been major thrust in our Forest Policy in the year under review.

10. Fodder too is one of the important areas that has been neglected and this itself leads to a chain of reactions simply because of the reasons that the animal energy continues to offer half of the energy supply in the Indian farm. Loss of pasture land is responsible for desertification and consequent environmental hazards. We propose that proper emphasis and attention should be diverted to this area.

11. Drought has been a cause of concern. Drought means more than meteorological drought, and sub-soil and underground water level too are equally important, if not more. Here too, plants and vegetation on the earth surface also contribute enormously. A National Water Policy and a crash programme for increased production of foodgrains in the coming years as advocated by the Government of India might have some bravado, but the fact of the matter is, as evident, that the national and international agencies have very much advocated dry farming or low irrigation farming as an important adjunct in the entire third world countries, including India. Here too plantation fodder-cultivation in the forests and the waste land, dry or wet, has got a special significance. It is proposed to be translated into action even within the limitations and the appropriate action plan has been directed to cover more areas this year.

12. That protection of natural forest as well as plantation is as indispensable as plantation itself, and herein also the experience, the success and failures of our Department has been assessed and the concensus is that the forest shall have to be protected by human walls. The Arabari model which has not only enriched the forest potential of that area, but also contributed enormously in poverty alleviation gamut and appreciation of the Government of India by awarding Indira Priyadarshini Brikshamitra award this year and the involvement of the people, new orientation in the information management and social engineering has inspired us to involve the people, the Panchayat Raj Institutions at the grass-root level in institutionalised frame-work in forest

protection and conservation.

13. Sir, we cannot ask the poor to remain poor and protect environment. That will be an insult to the poverty, as rightly stated by Mrs. Brundtland, Norwegian Prime Minister while heading a United Nation Commission on Environment. As such, we propose that a considerable quantum of forest produce based on a scientific operation on a rotational basis should be handed over to them besides offering employments, usufructuary rights as well as a considerable quantum of fuel as will be available by thinning and cleaning of a scientific operation and this will naturally cover considerable section of people who live in the forest or in the fringe and predominantly belong to Scheduled Tribes and Scheduled Castes and no doubt at the bottom of the economic ladder.

14. The wild life is equally important. Even the mite and insects of economic importance contribute to the coffer and have a bearing on the environmental protection and contribute to Nature's self-healing and purifying processes. There has been a major onslaught on all-India Plane because of indiscriminate killing of wild lives by unscrupulous traders quite in disregard to the environmental hazards. The modern technology, indiscriminate use of pesticides and insecticides also contributed to this plundering. The only silver lining is that there has been arousal for protection of wild life and it has started giving dividends. The administrative actions and contribution of the medias also are the factors that deserve mention. We propose to preserve some virgin geosphere possibly for promotion and protection of diversity of the Nature and its ecology so that we fall upon when we will have to search for non-infected seeds.

15. A good administration, specially its liaison with the people at large has been our constant endeavour and while we propose to have additional teeth for the Indian Forest Act to increase its biting power, we are led to believe that an enactment by itself may be helpful only if it is backed by a powerful mass movement.

16. Sir, while the entire Forest programme this year has been monitored to FOREST FOR FUEL, the question of construction of house for the homeless also warrants our attention. The supply of bio-mass for industries too cannot be neglected and efforts are also addressed to that direction.

17. In fine, while we are very much concerned about environmental deterioration that has already eaten much of the vitals of our economy and good health, productivity and production, we propose a holistic

approach based on an objective estimation of our total need, recycling of the resources, energy economy and no doubt low-cost technology that suits the socio-economic parameter.

18. Sir, the very subsistence of the poor people who live in the forest villages and fringe areas depends on forest which provide them the money to buy their food and supplies them fuelwood and fodder for their cattle. Our strategy, therefore, has been to wean away from the forest through alternative means of livelihood and also promote in them the consciousness that the people and the forest are made for each other. With this end in view, we have already decided to grant some share in the forest produce to the people living around the forest for maintaining and protecting the plantation. This experiment was given a trial in Arabari where 1,200 hectares of sal forest have been resuscitated with the help of the local people. The success of this novel management technique has encouraged us to extend it in other areas. We firmly believe that this partnership with the people will help us in achieving our goal of greening West Bengal.

19. As I have said before that economic upliftment of the people particularly of the Scheduled Tribes and Scheduled Castes living in and around the forest is a sine-qua-non for maintenance of forest. We have, therefore, drawn up a pilot project for some tribals in the districts of Purulia, Bankura and Midnapore at an estimated cost of Rs.60 lakhs. These tribals who were once governed by Criminal Tribes Act will be helped back to normal healthy life and in the main stream of society. We have also in mind an integrated project for development of the fringe population in the Ajodhya hills in Purulia district.

20. Simultaneously, we are harnessing all our efforts for raising new plantations not mearly for the sake of ecology but also to meet the requirements of the people for firewood, timber and other raw materials for industry. There is no denying the fact that the industries have in a great measure contributed to the depletion of the forest. Here our approach is not to kill industries so that the forest may live but to persuade the men of industries to switch over to new techniques of production and diversify the use of raw materials by reducing the consumption of wood. For this purpose, we are also considering import of timber from Malayasia and other places.

21. I now come to the role of the Government on this vital issue. Government of India is toying with the idea of putting a ban on felling of forest and compensate the State for the loss of revenue on that score. Even if this is done, there will remain gap between the demand

of the people and supply of firewood and timber not only for the industries but also for the common people to build houses and for other agricultural purposes. We in the Forest Department are drafting a Forest Policy for the State keeping all these facts in view. The main plank of our policy is to create the forests with the help of the people, maintain them with their co-operation and multiply them with their active participation.We will spread the message of Arabari in the districts of Midnapore, Bankura, Purulia, Burdwan and Birbhum and regenerate 2,500 Sq. kilometers of sal forest within a period of 10 years for which we have a project on "Resuscitation of Sal forests of South West Bengal through people's participation" in hand.

22. During 1988-89, we shall continue our work mainly under the following schemes:

(a) *Social Forestry Project :* The performance of my Department in the IDA-assisted Social Forestry Project has earned plaudits from all quarters including the World Bank. The project has been extended up to 31.12.88 and is likely to go even beyond for one year. Numerous small and marginal farmers specially of South West Bengal have started reaping the economic benefit of the plantation through implementation of this programme. The public participation for planting tree, protection and management of trees has been very encouraging. This novel management strategy has earned four Indira Priyadarshini Brikshamitra Awards to some farmers and non-Government organisation of this State recently made by the National Waste Land Development Board. During 1987-88 a provision of Rs. 540.00 lakhs was kept under this project. The physical achievement during the year has been 16,875 ha. The physical target for the Phase-I of the project has already been exceeded. Against a target of 93,000 ha. an area of 1,17,983 ha. has so far been covered. In 1988-89 13,000 ha. is expected to be covered by the activities of the project against a provision of Rs. 690.00 lakhs. Some new features of this project will be introduction of schemes on Summer Garden, Dry Farming and People's Extension Club in order to sustain the spirit of planting even during the dry season as also to encourage rural clubs for participating in the planting and extension programmes.

(b) *Rural Fuelwood Plantation :* This is an on-going Centrally-sponsored scheme for which an outlay of Rs. 46.00 lakhs has been provided in 1988-89 Budget. An equal amount will come

as Central Grant. An area of about 1,400 ha. is proposed to be planted under this scheme during this year. The scheme is in operation in five identified districts of Southern West Bengal Viz. Bankura, Midnapore, Burdwan, Birbhum and 24-Parganas.

(c) *Plantation of Quick-growing Species :* This is also an on-going State Plan scheme under which plantation of fast growing species suitable for industrial raw material for supply of pulpwood are raised. During 1988-89, a provision of Rs. 50.00 lakhs has been kept against physical target of 350 ha.

(d) *Economic Plantation :* An area of approximately 1,000 ha. to 1,200 ha. of productive forests of North and Central Bengal is clear-felled every year and artificially regenerated immediately thereafter with valuable trees of economically important species like Sal, Teak, Champ, Gamar, Chikrassi, etc in accordance with sound forestry management practices. The harvest from such plantations are used as raw materials of industries like saw milling, plywood manufacture, matchwood and furniture industries. Part of the produce is also used for other purposes like transmission poles, house building, etc. The physical and fiinancial targets during 1988-89 are 1,000 ha. and Rs. 55.00 lakhs only.

(e) *Departmental Timber Operation Scheme :* This is an important on-going scheme as 75% of the total revenue earned by the State comes from the timber harvested under this scheme. Harvesting of timber by this Department which was confined in North Bengal only has been extended to South and Central Bengal also, thereby eliminating Contractors completely from this operation all-over the State. During 1988-89, a provision of Rs. 135.00 lakhs has been kept against a target of 65,000 $m^3$ of timber.

(f) *Soil Conservation Scheme :* The two schemes of "Protective afforestation" and "Externally-aided (EEC) Pilot Project of Soil and Water Conservation" will continue during the year 1988-89. The physical target during 1988-89 has been kept at 900 ha.. against a provision of Rs. 90.00 lakhs. In addition to these two schemes, four Centrally-sponsored schemes of soil conservation will also continue during the year 1988-89. Under these schemes, Rs. 256.00 lakhs have been proposed as Central assistance in the form of 50% grant and 50% loan. The

physical targets of afforestation under these four schemes is 4,432 ha. for 1988-89.

(g) *Agro-Silviculture and Silvo-Pisciculture Project* : This is an on-going externally-aided project for which the assistance comes from SIDA. Under this project, intercultivation of cash crop like cotton, oilseeds, citronella grass, turmeric, arhar, etc. is carried on with plantation of trees in North Bengal and silvo-pisciculture units are created in the Sundarbans. During the year 1988-89, intercultivation to the extent of 300 ha. and establishment of six silvo-pisciculture units are envisaged with the proposed outlay of Rs. 35.00 lakhs.

(h) *Creation and Improvement of Parks and Gardens* : This scheme aims at improvement of the bio-aesthetics in urban and semi-urban areas and development and maintenance of greeneries and open recreation areas for the inhabitants of such areas. During 1988-89, a provision of Rs. 30.00 lakhs has been kept for this purpose.

(i) *Forest Protection Force and Economic Rehabilitation of Fringe Population* : The forests of North and South Bengal are under the constant threat of plunder by organised gangsters. The spiralling price of timber and fuelwood and poverty of the people living in the fringe areas are indirectly aggravating the situation. In order to combat this menace a two-pronged approach is necessary. While the existing arrangements for protection need to be reinforced, at the same time, economic rehabilitation of people living in fringe areas must also engage our serious attention. With the help and co-operation of Home (Police) Department, a Forest Protection Force is being raised with four units in North Bengal for the present. Constitution of such a protection force for South Bengal is also contemplated.

During 1988-89, an outlay of Rs. 60.00 lakhs have been proposed for the protection force, Rs. 33.00 lakhs for implementing various schemes for "Economic Rehabilitation of the Fringe Population". Both these schemes have been proposed for inclusion in the Seventh Five-Year Plan with 50% Central assistance.

(j) *Establishment of Silvo-Pastural Farm* : This is a new Centrally-sponsored scheme with 50% Central assistance. The Government of India has approved the scheme. The Forest

*Department has taken up this establishment of silvo-pastural farm on private and Government land covering an area of 5,100 ha. to tackle the shortage of fodder in the rural areas.* The project will be operated in the districts of Purulia, Bankura, Midnapore, Birbhum, Nadia, West Dinajpur, Jalpaiguri, Cooch Behar and Darjeeling. During 1988-89, a provision of Rs. 40.00 lakhs has been provided in the Budget against this project. 50% of the project cost will come from the Government of India as Central assistance.

23. *Wasteland Development Corporation*

My Department has established a Corporation for reclamation of degraded wasteland in the districts of Purulia, Bankura and part of Midnapore and to uplift the economic condition of the local people in the process. The major thrust will be on land-based socio-economic programmes like block forest and tree-lot plantations and reforestration of degraded forest, fodder cultivation, agro-forestry and horticulture. The project envisages covering about 1.18 lakhs ha. at an estimated cost of Rs. 40.00 crores over a period of 10 years.

24. *Socio-economic Project at Arabari (Midnapore District)*

This project was experimentally taken up in early seventies over an area of 1,200 ha. to study the possibility of rejuvenating the degraded forests in the southwestern districts of the State with active participation of the people adjoining forests. The socio-economic angle was taken care of by arranging diverse employment to these people through forestry and allied schemes in lieu of income otherwise derived by uncontrolled cutting and sale of forest produce. The forests have flourished through the active co-operation and protection of the forests by the people. The Government have ordered that 25% of the value of the forest produce from the project area would be given to the people who have actually participated in protecting the forests. Success of this pilot project has encouraged the Forest Department to formulate a new project on the same line over a large area in various parts of the State, if necessary with institutional finance from nationalised Banks.

25. *Wild Life Conservation and Development*

There is a global concern for the maintenance of life support systems and the preservation of habitat, particularly for the endangered species assume paramount importance. With the adoption of the second Tiger Reserve viz, the Buxa Tiger Reserve and Jorepokhri Salamandar Sanctuary, the wild life preservation areas in the form of sanctuaries

and reserves have already been extended to 2,79 sq. km. The tiger, rhinoceros, crocodile and Olive Ridley Trutle have been proposed to be given special attention in their habitat, considering their endangered status. Management plans for two high altitude National Parks–Neora Valley and Singalilla in the Darjeeling Hills are also under consideration. We are also contemplating to set up a Lion Safari Park in Purulia where a site has already been selected by the experts. During 1988-89, a provision of Rs. 77.00 lakhs has been kept for improvement of wild life in State Sector. Besides, during the year 1988-89 the following schemes will also be in operation with a total Outlay of Rs. 100.00 lakhs with 50% Central assistance–

(1) Tiger Reserve in Sundarbans;

(2) Tiger Reserve in Buxa;

(3) Development of National Parks and Sanctuaries–Jaldapara Sanctuaries;

(4) Captive breeding of endangered and threatened species;

(5) Control of poaching and illegal trade in wild life;

(6) Creation of Singalilla Park; and

(7) Nature Education and Interpretation.

*26. West Bengal Forest Development Corporation*

The West Bengal Forest Development Corporation Ltd. continued various types of activities like timber harvesting, replanting, saw milling and made necessary arrangement for sale of different products by auction from depot by allotment to industries, railways, West Bengal State Electircity Board, etc. and to the consumers through the State and also from its own sale centre at Salt Lake, Calcutta.

In the year 1987-88 the activities of the Corporation in Darjeeling district where it holds lease of about 83,000 ha. of forest land, have suffered a great deal on account of the agitation in the hills. A gross profit of Rs. 34.30 lakhs is nevertheless expected due to better marketing and sale of various forest produce and other industrial activities in greater scale.

During 1988-89 the Corporation besides raising plantation in 990 ha. has set the following target of production in physical terms :

(i) Round timber ... ... 25,400 $m^3$

(ii) Sawn timber ... ... 16,100 $m^3$

| | | | |
|---|---|---|---|
| (iii) Firewood | ... | ... | 29,000 $m^3$ |
| (iv) Charcoal | ... | ... | 75,000 bags |
| (v) Citronella Oil | ... | ... | 100 Kgs. |
| (vi) Polythene Tubes | ... | ... | 40,000 Kgs. |
| (vii) Battans | ... | ... | 350 $m^3$ |

The Alokudyog Vanaspati & Plywood Ltd. an industrial unit–under the authorised control of the West Bengal Forest Development Corporation Ltd. has set a target of producing 0.90 million standard square metres of laminated wood during the year 1988-89.

27. *Ther West Bengal Pulpwood Development Ltd.*

This Joint Sector Company was set up in 1982. The West Bengal Forest Development Corporation Ltd. has been participating in this Joint Sector Undertaking with the Titaghur Paper Mills Company Ltd. on 50:50 equity contribution basis. The main object of this Corporation is to raise pulpwood plantations on various types of non-forest lands which are marginal and unfit for profitable agricultural purposes to cater to the requirement of raw materials for Paper Mills of the State.

Up to 1987 this Corporation has raised pulpwood plantation over 5,006 hectares and target for 1988 plantation is 1,900 hectares.

28. I may emphasis that the main thrust of our forestry activities is on development of uncultivated lands by bringing them under trees and rehabilitation of degraded Forest. These activities have generated considerable employment to the rural population and made the forestry programmes meaningful to them.

29. In conclusion, the description and the thrust areas identified as above is only a glimpse of the plan of action that has been earmarked for this year. But the idea has been to have a holistic approach keeping in view the need of the common people and our contribution to the poverty alleviation programme. Sir, any strategy based on Forest, present and future, cannot be divorced from environmental strategy and I might be submitting the total concensus when I say that hardly any technology or consultancy available in the far and near, say the whole world, for combating the increase in Carbon-dioxide component in the atmosphere with its diverse menacing dimensions and the tree only is the cheapest anti-pollutant in this respect. As such, any environmental protection programme is apt to be based on conservation of the green and augmenting the same by afforestation programme and, as such, our dedi-

cation to the cause of Forestry. The execution of our programme also stems from this conceptual understanding and herein comes the idea of urban forestry, summer garden, avenue plantation and the like. And I submit that based on concensus and conscience and, above all, co-operation of the entire people the democratic organisations inter-alia, a well-planned programme and action within a definite time-frame can salvage us from the predicament that we are in.

30. The task no doubt sounds ambitious. Yet there is no escape. We have to face the stern realities of life and dedicate to this cause before it is too late.

31. Sir, in these important areas of activities and the task ahead may I be ensured of the support of this august House, including our Friends Opposite. With these words I place the proposal for the grant of Rs. 30,55,12,000/- (Rupees thirty crores fiftyfive lakhs and twelve thousand) only under Demand No.52, Major Heads: "2406-Forestry and Wild Life (excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)" and "4406-Capital Outlay on Forestry and Wild Life".

**Mr. Deputy Speaker :** There are five cut motion on Demand No. 52. All the cut motions are in order. I now request Shri Apurbalal Majumder to take part in the discussion.

**Shri Deokinandan Poddar** : Sir, I beg to move that the
**Shri Apurbalal Majumder** : amount of the Demand be
**Shri Gobinda Chandra Naskar** : reduced by Rs. 100/-.
**Shri Saugata Roy** :

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি এই বাজেটের বিরুদ্ধাচারণ করে যে কাট মোশন দেওয়া হয়েছে সেই কাট মোশনের সমর্থনে কিছু কথা বলতে চাই। প্রথমেই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ফরেস্ট বিভিন্ন সম্পদ রাজ্যকে দেয় এবং সেই সম্পদ সংগ্রহ করে আমরা আমাদের দেশের সম্পদ বাড়াতে পারি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** One minute Mr. Majumdar, the speech before the Recess, Dr. Manas Bhunia said that 'Principal' is thief. That will be expunged from the proceedings. Yes, Mr. Majumdar, speak.

[3-40 — 3-50 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** ফরেস্টকে যে দৃষ্টিভঙ্গি দিয়ে আমাদের দেখা উচিত তার সংরক্ষণ ব্যবস্থা, তার উন্নতি করন, সরকারি উদ্যোগে তার প্রসারণ ঘটানো, বক্তব্যের মধ্যে প্রথম ১,২,৩ পাতায় মন্ত্রী মহাশয় অনেক ফিলোজফাইজ করেছেন, অনেক সুন্দর সুন্দর কথা বলেছেন, কিন্তু তারমধ্যে আসল সারমর্ম কিছু নেই। আমি তারমধ্যে চোখ বুলিয়ে দেখলাম

*এত ফিলোজফাইজ করার দরকার ছিল না,* হার্ড ফ্যাক্টস যেগুলি সেগুলি আমাদের সামনে *আসা উচিত ছিল। পশ্চিমবঙ্গে আমাদের দুর্ভাগ্য বনাঞ্চলে বা তার আশে-পাশে যারা বসবাস* করে তাদের স্ট্যাটুটরী রাইটস নেই। একটু আগে কথা হচ্ছিল, একটা প্রশ্ন আমি করেছিলাম আমাদের সম্পদ কত তৈরি হচ্ছে, সে সম্পর্কে মন্ত্রী মহাশয় এখন জবাব দিতে পারবেন, তখন এই সম্পর্কে কোনও পরিষ্কার ধারনা হাউসে সদস্যদের দিতে পারেন নি। আদিবাসিদের ক্ষেত্রে শুধু এইটুকু বলা চলে বছরের পর বছর জীবনের প্রথম থেকে শেষ পর্যন্ত বংশের পর বংশ যাদের অস্তিত্ব নির্ভর করছে জঙ্গলের সাথে একসঙ্গে সমঝোতা করে আমাদের আইন তাদের সেই অধিকার থেকে বঞ্চিত করেছে। বনাঞ্চলে এবং তার আশে-পাশে যেসমস্ত আদিবাসি বাস করে তাদের স্ট্যাটুটরী রাইটস দেওয়া হয়নি। মন্ত্রী মহাশয় হয়ত একথা বলবেন তাদের জঙ্গলে কখনও কখনও ঢুকবার অধিকার দিয়েছি সামান্য কিছু কাঠ বা শুকনো ডালগুলি ভেঙে নেবার জন্য অধিকার দিয়েছি, কখনও কখনও তাদের ঘরের ছাউনি করার জন্য ঘরের পোল হয়ত ভেঙে পড়ে যায় তারজন্য সীমিতভাবে নেবার জন্য অলিখিতভাবে তাদের অধিকার দিয়েছি। কিন্তু কোনও লিখিত অধিকার স্ট্যাটুটরী রাইটস আজ পর্যন্ত তারা পায়নি। এইজন্য বিভিন্ন বনাঞ্চলের বা তার আশে-পাশে আদিবাসিদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ আছে যে বনাঞ্চল থেকে আমাদের ছিনিয়ে নেওয়া হল, আমাদের ডিপ্রাইভ করা হল। এই ডিপ্রাইভের বেদনা নিয়ে তারা সেখানে বাস করছে। আগে যখন তখন বনে ঢুকে তারা সম্পদ সংগ্রহ করত, জীবিকা অর্জনের অস্ত্র হিসাবে জঙ্গলকে তারা ব্যবহার করতে পারত, আজকে সেই অধিকার তাদের নেই। এই দুস্থ, নির্যাতিত, নিপীড়িত মানুষরা যে অনেক বঞ্চনার শিকার হয়েছে সেই দিকে মন্ত্রী মহাশয়ের এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের এখানে বনাঞ্চলে যে সম্পদ রয়েছে সেই সম্পদ আউটটার্ন অব টিম্বার এবং ফায়ার উড কত পরিমানে আমার পেয়ে থাকি, ক্রমাগত তার পরিমান বাড়ছে না কমে যাচ্ছে সেই দিকে লক্ষ রাখা দরকার। ১৯৮০-৮১ সালে টিম্বার আমরা পেয়েছিলাম আমাদের অরন্য থেকে ২ লক্ষ ৩০ হাজার ৪১৭ কিউবিক মিটার, ১৯৮৬-৮৭ সালে সেটা কমে দাঁড়িয়েছে ১ লক্ষ ৪০ হাজার ১০১ কিউবিক মিটারে। অর্থাৎ এই ৭ বছরের মধ্যে পরিমানটা ২ লক্ষ থেকে কমে ১ লক্ষ হয়ে গেল। আপনারা অজস্র টাকা ব্যয় করেছেন, বাজেটে অনেক টাকা ধরেছেন, তাহলে টিম্বার-এর পরিমাণ কমে যাচ্ছে কেন? ফায়ার উড ১৯৮০।৮১ সালে বিভিন্ন অরন্য থেকে যা সংগ্রহ করতেন তার পরিমাণ ছিল ৪ লক্ষ ৫০ হাজার কিউবিক মিটার। কিন্তু আজকে তার পরিমাণ দাঁড়িয়েছে ৩ লক্ষ ৫ হাজার ৪৫৬ কিউবিক মিটার। আপনারা "অরন্য সপ্তাহ" পালন করেছেন কিন্তু অরন্য সম্পদ বাড়ছে না। ৭ বছরে আপনাদের সংগ্রহ কমে গেছে লক্ষাধিক কিউবিক মিটার। তারপর মর্মান্তিক ঘটনা হল, অ্যানুয়াল ফরেষ্ট রেভিনিউ যেটা আদায় করেছেন তাতেও দেখছি টাকার অঙ্ক আস্তে আস্তে কমে যাচ্ছে। ১৯৮৩-৮৪ সালে ফরেষ্ট ডাইরেক্টোরেট এবং ফরেষ্ট কর্পোরেশান মিলিত ভাবে টোটাল ফরেষ্ট রেভিনিউ আদায় করেছেন ২৭.৭৭ ক্রোরস, ১৯৮৫-৮৬ সালে ৩৩.৪৬ ক্রোরস, ১৯৮৬-৮৭ সালে ২৮.৫৯ ক্রোরস। অর্থাৎ দেখা যাচ্ছে ১৯৮৫ সালের তুলনায় ১৯৮৭ সালে কমেছে ৫ কোটিরও বেশি রেভিনিউ। ফরেষ্ট ডিরেক্টার-এর হিসেব নিলে দেখবেন - ১৯৮৩-৮৪ সালে ২১.৪৬ ক্রোরস, ১৯৮৫-৮৬ সালে ২৫.১৩ ক্রোরস, ১৯৮৬-৮৭ সালে ২২.২৩ ক্রোরস। যদি টোটাল দেখেন তাহলে দেখবেন ৫ কোটি টাকার নিচে নেমে গেছেন। এত লস কেন

হচ্ছে? মন্ত্রী মহাশয় একটা জিনিস হয়ত স্বীকার করবেন, জঙ্গলের ঠিকাদারি দেবার যে ব্যবস্থা করেছেন সেখানে কর্মচারিদের সততার প্রশ্ন উঠতে পারে। আপনি একবার চিন্তা করুন এই ১ বছরের মধ্যে ৫ কোটির বেশি রেভিনিউ আর্নিং লস কেন হল? পশ্চিমবাংলায় ফরেষ্ট এরিয়া কম। আপনার বইতেই রয়েছে মাত্র ১৩.৪ পারসেন্ট। সমতলে ফরেষ্ট-এর জন্য দরকার ৩৩ পারসেন্ট এবং পাহাড় এলাকায় দরকার ৬৬ পারসেন্ট। কাজেই ফরেষ্ট এরিয়া আপনাকে বাড়াতে হবে। ৫০ বছর আগে যে ফরেষ্ট এরিয়া ছিল এখন সেটা কমেছে। ফরেষ্ট-এর গুরুত্ব রয়েছে, কাজেই নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে ফরেষ্ট এলাকা বাড়ানো দরকার। আপনারা জানেন গত দু-বছর আগে ১৯৮৫ সালে ইথিওপিয়াতে যে অতবড় ভয়ঙ্কর ড্রট হল, তার মূল কারণই হল এই ফরেষ্ট এবং ফরেষ্টগুলিকে মেরে ফেলার জন্যই সেখানে আসতে আসতে ভূমি ক্ষয় হল। সেই ভূমি ক্ষয়ের ফলে ফার্টিলিটি কমে গেল। আর এই জমির ফার্টিলিটি কমে যাবার সঙ্গে সঙ্গে ফরেষ্ট ডেষ্ট্রয় হয়ে গেল। আর তারফলে সেখানে বৃষ্টি বন্ধ হয়ে গেল। ফলে ইথিওপিয়ার ভয়ঙ্কর মর্মান্তিক মহামারি দেখা দিল। বছরের পরবছর বৃষ্টি না হবার ফলে সেখানকার মানুষ মৃত্যুর কোলে ঢলে পড়ল। সেই পর্যায়ের দিকে আমরা যাতে এগিয়ে না যাই তারজন্য এখন থেকেই আমাদের সতর্ক হবার প্রয়োজন আছে। কিন্তু সেই সতর্ক এখনো পর্যন্ত আমরা হতে পারিনি, এটা মর্মান্তিকভাবে লক্ষ করছি। এই ফরেষ্ট ভূমি ক্ষয় বন্ধ করে। এই ফরেষ্ট থেকে আমরা নানা সম্পদ সংগ্রহ করে থাকি। এই ফরেষ্ট বাড়িয়ে যদি আমরা ফসল উৎপাদনের দিকে এগিয়ে যেতে না পারি তাহলে কিন্তু সমূহ বিপদের দিকে আসতে আসতে চলে যাব। মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিকল্পনাগুলি নেবেন সেগুলি যেন অর্থবহ হয় এবং এই অর্থবহ হলেই আমরা সেটাকে সমর্থন করব। আমরা লক্ষ করে দেখছি গতবারের চেয়ে এবারে বেশি টাকা চেয়েছেন। ৫/১০ বছর আগে যা ছিল তার চেয়ে ৩ গুন বেশি টাকা চেয়েছেন। কিন্তু বাজেটের এই রিফ্লেকসন যদি আমরা জঙ্গলে দেখতে না পাই তাহলে স্বাভাবিক ভাবেই তার বিরুদ্ধে আমাদের বক্তব্য রাখতে হয়। আমাদের কত কি প্রডিউস হচ্ছে তার একটা হিসাব দিচ্ছি। ওয়েষ্টবেঙ্গলে আমাদের জঙ্গলের পরিমাণ হচ্ছে ১১ হাজার ৮৩৭ স্কোয়ার কিলোমিটার। এই এত স্কোয়ার কিলোমিটার হচ্ছে আমাদের ফরেষ্ট এরিয়া। আর কেরলের দিকে একটু দৃষ্টি দিয়ে দেখুন সেখানে কত স্কোয়ার কিলোমিটার বন আছে। সেখানে হচ্ছে ১১ হাজার ২৫১ স্কোয়ার কিলোমিটার বন। অর্থাৎ আমাদের থেকে ৫০০ স্কোয়ার কিলোমিটার ফরেষ্ট এরিয়া কম। কিন্তু মেজর প্রোডাক্ট পশ্চিমবাংলায় কত হচ্ছে? কেরলে মেজর প্রোডাক্ট কত হচ্ছে? আমাদের এখানে মেজর প্রোডাক্ট হচ্ছে ৫.৬৮ ক্রোরস, আর কেরালায় হচ্ছে ৩৬.২৩ ক্রোরস। কাজেই মেজর প্রোডাক্ট আমাদের এখানে হচ্ছে তার চেয়ে কেরালায় ৭ গুন বেশি হচ্ছে, অথচ তাদের ৫০০ স্কোয়ার কিলোমিটার বন কম আছে। এবার মাইনর প্রোডাক্টে আসুন। সেখানেও কিন্তু আমাদের কম হচ্ছে। আমাদের যেখানে মাইনর প্রোডাক্ট হচ্ছে ৩৪.১৭ লক্ষ, কেরালায় হচ্ছে ৫৯.০৪ লক্ষ। আমি এই বছরের তথ্য দিচ্ছি না, এটা ১৯৮৫ সালের তথ্য। কারেন্ট তথ্য আমি জোগাড় করতে পারিনি বলে উল্লেখ করতে পারলাম না। এখানেও আমরা দেখতে পাচ্ছি কেরলে প্রায় ডাবল প্রোডাক্ট হচ্ছে। এবারে গুজরাটের দিকে আসুন। গুজরাটে বন হচ্ছে ১৯ হাজার স্কোয়ার কিলোমিটার। মেজর প্রোডাক্ট হচ্ছে ১৮.৬৫ ক্রোরস। জম্মু কাশ্মীরে'ও আমাদের চেয়ে বেশি হচ্ছে, ডাবল হচ্ছে। জম্মু কাশ্মীরের বন হচ্ছে ২২ হাজার স্কোয়ার কিলোমিটার। মেজর

প্রোডাক্ট হচ্ছে ৪৪.৭৭ ক্রোরস, আমাদের কিছু ডাবল। আর প্রোডাকসন আমাদের চেয়ে প্রায় ৯ টাইমস বেশি। আর মাইনর প্রোডাক্টের হিসাবটা ধরলে দেখবেন সেখানে ২০.১৬ ক্রোরস হচ্ছে। হরিয়ানা ধরুন - তারপর হিমাচল প্রদেশ ধরুন। হিমাচল প্রদেশে আমাদের চেয়ে বেশি প্রোডাক্ট হচ্ছে। আমাদের ডাবল হচ্ছে। আমাদের ১১ হাজার স্কোয়ার কিলোমিটারের মত হচ্ছে এবং ওদের ২২ হাজারের মত হচ্ছে। মেজর প্রোডাক্ট ওখানে হচ্ছে ২৩ ক্রোরস আর আমাদের হচ্ছে ওনলি ৫ ক্রোরস। আর মাইনর প্রোডাক্ট হচ্ছে ২.৭৩ ক্রোরস, আর আমাদের মাইনর প্রোডাক্ট হচ্ছে ৩৪.১৭ লাখস। আমি আর তুলনা মূলক বিচারের মধ্যে যেতে চাইছি না। এটাকে যদি আপনারা প্রচেষ্টা বলেন তাহলে আমি বলব আপনাদের সেই প্রচেষ্টা কিন্তু রিফ্লেকটেড হয়নি। আমাদের পরিচ্ছন্ন রিফ্লেকসান হয়নি এবং সেখান থেকে আমরা প্রোডাক্ট পাইনি। ওখান থেকে আমাদের প্রয়োজনীয় টিম্বার পেয়ে থাকি। টিম্বার, ফায়ার উড ইত্যাদি অন্যান্য প্রয়োজনীয় সমস্ত জিনিস জঙ্গল থেকে আমরা পেয়ে থাকি। খয়ের বলুন, নানারকম ফুল ফল বলুন, ভাল ভাল গাছ বলুন, ফর ফার্নিচার, ফর কনসট্রাকসন অব হাউস ইত্যাদি এইগুলি আমরা জঙ্গল থেকে পেয়ে থাকি। সেগুলিকে যদি আমরা তুলনামূলকভাবে বিচার করে দেখি তাহলে দেখব সেখানেও আমরা অনেক পিছনে পড়ে আছি।

[3-50 — 4-00 P.M.]

শুধু জঙ্গল বাড়াবার কথাই নয়, এই প্রসঙ্গে আমি বন্য জন্তুদের কথাও কিছু বলব। আপনারা নিশ্চয় এটা স্বীকার করবেন যে পশ্চিমবাংলার বিভিন্ন এলাকা থেকে বিভিন্ন ধরনের পাখি আস্তে আস্তে আজকে বিলুপ্ত হচ্ছে। কলকাতায় যে চিড়িয়াখানাটি আছে সেটিও আপনার দপ্তরের অধীন। তার পাশেই দেখছি টাটারা বিরাট ফাইভ ষ্টার হোটেল করছে। ফলে তার অ্যাটমোশফিয়ার, ইকোলজি অব দি এরিয়া সেটা নিশ্চয় খারাপ হবে। সাইবেরিয়া ইত্যাদি জায়গা থেকে বাইরে থেকে যেসব পাখি সেখানে আসতো সেগুলি আস্তে আস্তে আসা বন্ধ করছে। আমাদের ইকোলজি, অ্যাটমোশফেয়ার যদি ঐ সমস্ত প্রাণি বা জন্তুদের থাকার পক্ষে উপযুক্ত না হয় তাহলে আস্তে আস্তে তারা সরে যাবে। অতএব এগুলি আমাদের পক্ষে ঠিক কাজ হচ্ছে বলে আমি মনে করি না। সেইজন্য বলব, কনসট্রাকসন অব মালটি ষ্টোরেড বিল্ডিং চিড়িয়াখানার পাশে গভর্নমেন্টের জমিতে হোটেলের জন্য যা করা হচ্ছে সেটা ঠিক হয়নি। তারপর সবচেয়ে বড় যে প্রকল্পটা নেওয়া হয়েছে নতুন করে গাছ লাগানোর সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। আমি মনেকরি নতুন করে গাছ লাগানোর যে ব্যাপার, যেটাকে সোশ্যাল ফরেষ্ট্রি বলা হয় সে সম্পর্কে কিছু বলা দরকার। জ্বালানির জন্য নিশ্চয় কাঠের প্রয়োজন আছে কারণ গ্রামাঞ্চলে জ্বালানির অভাব রয়েছে। কয়লা, কেরোসিন, গ্যাস সেখানে অপ্রতুল। কাজেই গ্রামাঞ্চলের জ্বালানির জন্য, ফায়ার উডের জন্য সোশ্যাল ফরেষ্ট্রির দরকার। প্রাইমারি আউটলুক, প্রথম দৃষ্টিভঙ্গিতে যখন এটা করা হয় সেখানে আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে এই জ্বালানি আমাদের দেশে যে পরিমানে দরকার সেই পরিমানে আমরা পাই না। ফরেষ্টগুলি ডিপ্লেটেড হয়ে যাচ্ছে এবং এরফলে সেখান থেকে যাবতীয় ফায়ার উড সংগ্রহ করা সম্ভব হচ্ছে না। ১৯৭০ সালে যে পরিমাণ কাঠ আমরা জঙ্গল থেকে পেতাম তার পরিমাণ কমে যাচ্ছে। ১৯৭০ এর পরিমাণ ছিল ৯৫ মিলিয়ান কিউবিক মিটার এখন এর পরিমাণ ক্রমাগত কমে যাবার ফলে ২ হাজার এ.ডি.তে এই

কাঠের অবস্থা কি হবে সেটা একটু চিন্তা করা দরকার। এটা ক্রমাগত ভাবে কমে যাবে এবং সেই সময় আমরা দেখবো যে প্রয়োজন যতটা হবে তার থেকে ১৫০ মিলিয়ান কিউবিক মিটার কম হবে বা ফায়ার উড সর্টেজ হবে। গ্রামাঞ্চলে এই সমস্যাটা একটা সাংঘাতিক সমস্যা হিসাবে দেখা দিচ্ছে। আজকাল একজন মানুষ মারা গেলে তাকে পোড়াতে গেলে গাছ কেটে কাঠ আনতে হয়। এখন দেখা যাচ্ছে ইলেকট্রিক চুল্লী না করলে আর মৃতদেহ পোড়ানো যাবে না। এই সোশ্যাল ফরেষ্ট্রির কাজ আমাদের এই রাজ্যে আমরা একটু দেরিতে শুরু করেছি। অন্যান্য রাজ্যে ১৯৮০ সালে এই সোশ্যাল ফরেষ্ট্রির কাজ শুরু হয়েছে, আমাদের এখানে ১৯৮১ সালে শুরু হয়েছে। এখানে কত প্রডিউস করছেন — রোড সাইডে ৬.৭ পারসেন্ট, ক্যানেল ব্যাঙ্ক ৫.৩ পারসেন্ট, রিভার ব্যাঙ্কে ১ পারসেন্ট, এমব্যাঙ্কমেন্টে ৩.১ পারসেন্ট, রেলওয়ে ল্যান্ড ১.৬ পারসেন্ট, ভিলেজ উড লটস ২.৩ পারসেন্ট, সবচেয়ে বেশি হচ্ছে ফার্ম ফরেষ্ট্রিতে ৬২.২ পারসেন্ট। বড় বড় জোতদার এবং চাষীদের যে সমস্ত ডিপলেটেড ল্যান্ড রয়েছে সেখানে অন্য কোনও চাষ হবে না সেখানে এরা এর চাষ করছেন এবং কমারসিয়াল ক্রপ হিসাবে এটা তৈরি করছেন। তারা যে সমস্ত পোলস তৈরি করছে সেগুলি পেপার মিলে বিক্রয় করার চেষ্টা করছে এবং সেগুলি পেপার মিলে চলে যাচ্ছে। ফলে সোসাল ফরেষ্ট্রির বিষয়ে প্রাইমারি আউটলুক থেকে আমরা সরে যাচ্ছি। আমরা এগুলি শুধু পোলস কিংবা পেপার মিলের জন্য তৈরি করছি না, আমরা ফায়ার উড করার জন্য, ফিয়েল উড করবার জন্যও তৈরি করছি। কিন্তু এক্ষেত্রে সেই প্রাইমারি দৃষ্টিভঙ্গী থেকে আমরা অনেকটা দুরে সরে গেছি। এই যে পোলস তৈরি করছি, আমাদের ফিয়েল উড যে পরিমাণ দরকার সেটাও আসছে না, এটা ডাইভার্টেড হয়ে গেছে। আমাদের যে লক্ষ সেই লক্ষ থেকে আমরা সরে গেছি। ১৯৮৫ সালে প্রাইম মিনিষ্টার একটা ম্যাসিভ অ্যাফরেষ্টোশানের প্রোগ্রাম নিয়েছিলেন। সেই ম্যাসিভ অ্যাফরেষ্টোশানের ব্যাপারে ওয়ার্ল্ড ব্যাঙ্ক স্পনসর্ড ষ্টাডি টিমের যারা এসেছিলেন তারা বলেছিলেন যে ৫ বছরে ফাইভ হানড্রেড মিলিয়ন ডলার আমরা দিচ্ছি, আপনারা অ্যাগ্রো ফরেষ্ট্রি তৈরি করুন। এই অ্যাগ্রো-ফরেষ্ট্রি তৈরি করে যদি ফিউয়েল উড তৈরি করতে না পারি তাহলে আমাদের ২০০০ এ.ডি.তে বিরাট একটা সমস্যায় পড়তে হবে এবং তখন আমাদের ঘাটতি হবে ১৫০ মিলিয়ন কিউবিক মিটার। ১৯৭০ সালে ৯৫ মিলিয়ন কিউবিক মিটার আমরা পেতাম। সেখানে যদি ডাবলও করি, যদি ২০০ মিলিয়ন কিউবিক মিটারও করি তাহলেও আমাদের ১৫০ মিলিয়ন ঘাটতি থেকে যাবে। এই দিকে দৃষ্টি আকর্ষণ করে এটা করা হয়েছিল। কিন্তু আজকে দেখা যাচ্ছে গোবরকেও আমরা অন্য বিকল্প হিসাবে নিতে পারি। ফায়ার উডের পরিবর্তে বিকল্প হিসাবে দিতে পারি। শুধু গোবর নয়, তার পাশাপাশি আমাদের অন্যান্য ফসলের থেকে খড়কুটো যেগুলি পাওয়া যায় সেগুলিও ব্যবহার করা যায় ক্রপ রেসিডিউ যাকে বলে। গোবর সার, ডাং ইত্যাদি ব্যবহার করতে পারি ফর দি ইন্টারেষ্ট অব এগ্রিকালচার। গোবরের সার হচ্ছে সবচেয়ে ভাল সার। সেটাকে আমাদের বাঁচাতে হবে। আর একটা জিনিস হচ্ছে, যে ম্যানুয়র, ক্রপ রেসিডিউ, সেই ক্রপ রেসিডিউ হবে আমাদের লাইভস্টক-এর জন্য। সেই লাইভষ্টকের খাবার আমাদের ফসল উৎপন্ন করার জন্য ভাল সার। সেগুলি সোশ্যাল ফরেষ্ট্রির মধ্যে আনা দরকার ছিল। আনফরচ্যুনেটলি আমাদের ধনিক সম্প্রদায়, বিগ ল্যান্ডলর্ড যারা তার এই পোলসগুলি তৈরি করছে এবং বাইরে কাগজ তৈরির কারখানায় বেশি করে দিয়ে দিচ্ছে এবং ক্যান ক্রপ তুলছে। আমরা

যেমন পাট, আলুকে ক্যাশ ক্রপ বলি সেইভাবে তারা এগলিকে ক্যাশ ক্রপ হিসাবে ব্যবহার করছে। আজকে আমরা সোশ্যাল ফরেষ্ট্রির প্রধান উদ্দেশ্য থেকে সরে গিয়ে ক্যাশ ক্রপের দিকে ঝুকছি। কাজেই এরফলে আমাদের সামনে একটা সাংঘাতিক বিপদ এগিয়ে আসছে। মিঃ স্পিকার, স্যার, আমি আরও কতকগুলি কথা আপনার কাছে বলছি। গ্রাম-পঞ্চায়েতকে প্লানটেশানের ব্যাপারে কাজে লাগানো হয়েছে। আপনি খবর নেবেন, আমি আপনাকে বলি report from the recently published data national council of Applied Economic Research. থেকে আপনি দেখবেন, এই সমস্ত লোকেরা পোলস এবং স্মল টিম্বার বিক্রয় করে ক্যাশ ক্রপ নেবার চেষ্টা করছে এবং সেগুলি শুধুমাত্র ফিউয়েল উড হিসাবে ব্যবহার হচ্ছে না। এর ফলে আমাদের দেশের যে ঘাটতি ছিল সেই ঘাটতি বর্তমানেও থেকে যাচ্ছে। এটা একটা মর্মান্তিক এবং বেদনা দায়ক ঘটনা। আমারা জানি মন্ত্রী মহাশয় কঠিন কাজ নিয়েছেন। মন্ত্রী মহাশয় গ্রামে গ্রামে ঘুরে এগুলি দেখাশুনার যে ব্যবস্থা করেছেন সেটা যথেষ্ট নয়। আপনি ঠিকাদারি ব্যবস্থা বন্ধ করেছেন, ভাল করেছেন। কিন্তু যাদের দিয়ে আপনি সেটা রক্ষণা-বেক্ষণ করবেন আপনি যদি ওখানে যান তাহলে দেখবেন যে পোচাররা সেখানে হাতিগুলি মারছে, আমাদের গন্ডারগুলিকে মেরে ফেলছে। সুন্দর বনের মৌমাছির চাক থেকে যে মধু সংগ্রহ করা হচ্ছে, সে সব চুরি হয়ে যাচ্ছে এবং আরও অন্যান্য জিনিস চুরি হয়ে যাচ্ছে। সেইসব জিনিস নেবার জন্য ঐ ফরেষ্টের আসেপাসের লোকেদের তারা কাজে লাগাচ্ছে। এর ফলে আমাদের ফরেষ্ট রেভিনিউ কমে যাচ্ছে, আমাদের রিসোর্স বাড়ছে না। ক্রমাগত প্রচুর টাকা খরচ করেও আমরা সেই জায়গায় পৌঁছাতে পারছি না। আপনি মহারাষ্ট্র, গুজরাট, পশ্চিমবঙ্গ যেখানেই ষ্টাডি করুন না কেন সেই একই চিত্র। কাজেই ইমিডিয়েটলি আপনি ক্যাশ ক্রপ অন্যভাবে আনতে পারেন কিনা দেখুন। সুতরাং এ এক কঠিন সমস্যা। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার বাজেট বিবৃতির প্রথম তিন চার পাতায় শুধুই ফিলোজফিসিং করেছেন। পরবর্তী পর্যায়ে আপনি যা বলছেন তারমধ্যে দিয়ে আমরা দেখছি যে, আপনি কোথাও কোনও বনাঞ্চলের উন্নতি করতে পারেন নি। এক জায়গায় শুধু কিছু বাঘ আপনি বাড়িয়েছেন। সুন্দরবনে কিছু বাঘ বাড়িয়েছেন। কিন্তু আপনি বাঘেদের খাদ্য দিতে পারছেন না। চিতল-হরিণ, বুনো শুয়োর শেষ হয়ে গেছে। এখন গ্রামে ঢুকে গৃহস্থের ঘরের গরু ও মানুষ শিকার করতে ব্যস্ত হয়ে পড়েছে। আপনি কুমির হ্যাচারি করেছিলেন, সেটা ঠিকভাবে আছে কিনা জানি না! বলা হয়েছিল,—প্রচুর কুমিরে হ্যাচারি ভরিয়ে দেওয়া হবে। কুমিরের মাংস বাইরে চালান দেবার পরিকল্পনাও করেছিলেন। আমরা জানি ইন্দনেশিয়ার আশ-পাশের দ্বীপ গুলির মানুষেরা কুমিরের মাংস সবচেয়ে বেশি ভালবাসে। তারা কুমিরের মাংস পেলে হরিণের মাংস খেতে চায় না। তারা কুমিরের মাংস ইম্পোর্ট করে। আজকে আমরা যদি সেখানে কুমিরের মাংস এক্সপোর্ট করতে পারতাম তাহলে কি ক্ষতি হত? সুতরাং সেদিকে যদি মাননীয় মন্ত্রী মহাশয় একটু লক্ষ দেন তাহলে ভাল হয়। এমন কি আমাদের আন্দামানেও কুমিরের মাংস খাওয়া চালু হয়েছে। লীটল আন্দামানে, সাউথ আন্দামানে প্রচুর পরিমাণে কুমিরের মাস খাওয়া শুরু হয়েছে।

[4-00 — 4-10 P.M.]

আমাদের আশেপাশে যে বিভিন্ন বনগুলি রয়েছে, সেগুলিকে বাঁচিয়ে রেখে এবং সেই

সমস্ত বনাঞ্চলের আশেপাশে যে সমস্ত দারিদ্র-পীড়িত অসহায় ট্রাইবালস ও তফসিলি শ্রেণীর মানুষরা আছেন তাদের যদি কিছু স্ট্যাটিউটরি রাইটস দেওয়া যায় তবেই এই দপ্তর সার্থক হয়ে উঠবে। আমরা জানি ঐ সমস্ত মানুষরা দীর্ঘদিন ধরে বঞ্চিত। ফলে ওদের ধারনা, — সরকার এবং পশ্চিমবঙ্গের অন্যান্য মানুষরা ওদের দেখছে না। স্বভাবতই ওদের মধ্যে ক্ষোভ সৃষ্টি হচ্ছে। সেই কারণেই আমরা ঝাড়গ্রাম প্রভৃতি বিক্ষোভ দেখতে পাচ্ছি। দুঃখ, দারিদ্র, লাঞ্ছনা ছাড়া ওরা কিছুই পান নি। ওদের জন্য খাদ্যের ব্যবস্থা নেই, শিক্ষার ব্যবস্থা নেই, চাকরি নেই। আগে বনাঞ্চল ওদের হাতে ছিল, এখন তাও চলে গেছে। সুতরাং আজকে ওদের বেদনা বুঝে আমাদের কাজ করতে হবে। উত্তরবঙ্গের তরাই অঞ্চলে ঐ সমস্ত যে মানুষরা বাস করছেন ওদের দুঃখ বেদনার দিকে লক্ষ রাখা দরকার। ওখানে ফরেষ্টের মধ্যে আপনি ফরেষ্ট রেষ্ট হাউস করতে পারেন। ট্যুরিষ্টদের জন্য আপনি নতুন নতুন ব্যবস্থা করে দিতে পারেন। আমি সেদিন ট্যুরিষ্ট ডিপার্টমেন্টের বাজেটের ওপরে সকল পক্ষের বক্তব্য শুনলাম। আমরা জানি ফরেষ্ট ট্যুরিষ্টদের আকর্ষণ করে। সুতরাং ঐ সমস্ত এলাকার ফরেষ্টগুলিকে আপনি ট্যুরিষ্টদের কাছে আরও আকর্ষণীয় করে তুলতে পারেন। ফরেষ্ট আমাদের একটা বড় সম্পদ, সেই সম্পদকে যদি রক্ষা করতে এবং বাড়াতে না পারেন তাহলে এমনিতেই আমরা অন্যান্য রাজ্যের তুলনায় এ-ক্ষেত্রে অনেক পিছিয়ে আছি, ভবিষ্যতে আরও পিছিয়ে যাব। আমাদের এই সম্পদ নষ্ট হয়ে যাবে, শেষ হয়ে যাবে। কেরলার সঙ্গে তুলনায় আমরা অনেক পিছিয়ে আছি। অন্যান্য ষ্টেটের তুলনায়ও অনেক পিছিয়ে আছি। আমাদের এগিয়ে যাবার চেষ্টা করতে হবে। আরও নতুন নতুন বনাঞ্চল সৃষ্টি করতে হবে। সবকটি বনাঞ্চলকে সংরক্ষিত করতে হবে। আমরা যদি আমাদের জমিকে অবক্ষয়ের হাত থেকে রক্ষা করতে চাই তাহলে নিশ্চয়ই বনাঞ্চল গড়ে তুলতে হবে। কিন্তু আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বাজেট আমাদের সেদিকে কোনও আশার সঞ্চার করছে না। সুতরাং আপনি যে ফরেষ্ট বাজেট আমাদের এখানে আজকে উপস্থিত করেছেন সেই বাজেটকে সমর্থন করতে পারছি না। আমি তার বিরোধীতা করছি এবং আমার কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## LAYING OF REPORT

### 22nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now Present the 22nd Report of the Business Advisory Committee as follows:

Thursday, 5.5.88 i) Motion under rule 185 regarding All party Delegtion against decrease in Quota of Rice and Wheat for West Bengal Notice given by Shri Niranjan Mukherjee, Shri Kripa Sindhu Saha, Shri Matish Ray, Shri Kamakhya Ghosh, Shri Prabodh Chandra Sinha, Shri Sunirmal Paik, Shri Satya Ranjan Bapuli, Shri Deba Prasad Sarkar and Shri A.K.M. Hassan Uzzaman.

... 1 hour

ii) Motion under rule 185 regarding Subsistence price for Jute Cultivators- Notice given by Shri Nani Kar, Shri Madhabendu Mohanta, Shri Birendra Kumar Moitra, Shri Jayanta Kumar Biswas, Shri Sakti Prasad Bal, Shri Sunirmal Paik and Shri Saugata Roy.

... 1 hour

iii) Motion under rule 185 regarding proposal to the State Government to take effective steps to con trol fire - notice given by Shri Saugata Roy.

... 1 hour

iv) Motion under rule 185 regarding Bakreshwar Power Project - Notice given by Shri Sumanta Kumar Hira, Shri Rabindra Nath Mondal and Shri Dilip Majumdar.

... 1 hour

v) Motion under rule 185 regarding Approval of Haldia Petro-chemical Project - Notice given by Shri Manabendra Mukherjee, Shri Subhas Goswami, Shri Kripa Sindhu Saha and Shri Surajit Swaran Bagchi.

... 1 hour

vi) Motion under rule 185 regarding Police Firing at Taratala-Notice given by Shri Satya Ranjan Bapuli.

... 1 hour

Friday, 6.5.88 -- i) The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988.

(Introduction, Consideration & Passing)

... 1 hour

ii) The Indian Forest (West Bengal Amendment) Bill, 1988.

(Introduction, Consideration & Passing)

... 1 hour

iii) The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988

(Introduction, Consideration & Passing)

... 1 hour

Monday, 9.5.88 i) The West Bengal Appropriation (No.2) Bill, 1988 (Introduction, Consideration & Passing).

... 1 hour

ii) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988.

(Introduction, Consideration & Passing)

... 1 hour

(A) The House will sit at 12 noon on the 5th May, 1988.

(B) There will be no question for oral Answer on the 5th May, 1988 and no Mention case on the 5th and the 9th May, 1988.

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the 22nd Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বনবিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা এই সভায় উপস্থাপন করছি। সারা ভারতবর্ষের ক্ষেত্রে ২২ শতাংশ জঙ্গল আছে অর্থাৎ বনভূমি যা আছে সেটা ৩৩ শতাংশ হলে মানুষের পরিবেশ বা জ্বালানির ক্ষেত্রে সবদিক থেকে সুবিধা হবে কিন্তু সেই ৩৩ শতাংশ বনভূমি নেই। পশ্চিমবাংলায় ১১ শতাংশ আছে। আজকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে "বনবীথি" নামে যে বই দেওয়া হয়েছে সেই বইতে দেখলাম একটা পরিসংখ্যান দেওয়া হয়েছে। সেখানে বলা হয়েছে, এই শতাব্দির গোড়ারদিকে সারা বিশ্বে জঙ্গল ছিল ৭ কোটি বর্গ কিলোমিটার আর সেটা ১৯৭৫ সালে কমে হয়েছে ৩ কোটি বর্গ কিলোমিটার এবং সেটা কমতে কমতে এই শতাব্দির শেষের দিকে হয়তো ২ কোটি বর্গ কিলোমিটারে হয়ে যাবে। প্রতি মিনিটে ১০০ হেক্টর করে কমে যাচ্ছে। সেখানে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য, সেই অঙ্গ রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার বনভূমি তৈরি করার জন্য সুযোগ করে দিয়েছে। গ্রামাঞ্চলের মানুষ সোশ্যাল ফরেষ্ট্রির মাধ্যমে, সামাজিক বন-সৃজন প্রকল্পের মাধ্যমে নিজেদের ভেষ্টেড ল্যান্ডে, যে পাট্টা জমি পেয়েছে সেই জায়গায় গাছপালা লাগাচ্ছে, জঙ্গলের চাষ করছে। বন বিভাগ থেকে তাদের গাছের চারা, ম্যানিওর প্রভৃতি সমস্ত কিছু সাহায্য দেওয়া হচ্ছে। গত বছর বাজেট স্পীচে দেখলাম ১৯৮৪-৮৫ সালে

প্রায় ১৬ কোটি চারা গাছ সরবরাহ করা হয়েছে সরকারের পক্ষ থেকে। অন্য রাজ্যের ক্ষেত্রে দেখা যায়, সোশ্যাল ফরেষ্ট্রির আন্ডারে যারা জঙ্গল করছে তারা সবই বেশি জমির মালিক অর্থাৎ জমিদার যাদের বলা হয় তারাই জঙ্গলের চাষ করছে। কিন্তু আমাদের এখানে যারা ল্যান্ডলেস পুওর পিপল যারা সত্যিকারের ভূমিহীন গরিব চাষী তারাই সোশ্যাল ফরেষ্ট্রির মাধ্যমে জঙ্গলের চাষ করছে। আমরা দেখতে পাচ্ছি, জঙ্গলের মধ্যে জলাশয় আছে, ক্যানেল গেছে, ইলেকট্রিক লাইন গেছে, জনবসতি গড়ে উঠেছে, কৃষিক্ষেত্র বেড়েছে, শিল্পের বিকাশ ঘটেছে। তারফলে জঙ্গলের পরিধি কিছু কিছু কমে যাচ্ছে। তবে আমরা দেখেছি, অতিতের জমানায় অর্থাৎ কংগ্রেসের যখন রাজত্ব ছিল তখন ফরেষ্ট বিভাগের বাজেটে ৮।১০ লক্ষ টাকা ধরা হত আর এখন সেই টাকা অনেকগুন বেড়ে গেছে। এখন সেটা বেড়ে হয়েছে ৩০ কোটি টাকার উপর এবং ভোট অন অ্যাকাউন্টের টাকা যদি ধরা হয় তাহলে ৪০ কোটির কাছাকাছি এই বনবিভাগের বাজেটে ধরা হয়েছে। এতে করে যারা সাধারণ মানুষ তাদের এবং ন্যাচারাল ফরেষ্টের যে ক্ষয় হয়েছিল, কিছু ছিল না সেই ন্যাচারাল ফরেষ্টকে রাখার জন্য চেষ্টা হচ্ছে। তাকে যেমন আরও নূতন করে সাজাবার চেষ্টা হচ্ছে তেমনি সেগুলি নূতন করে তৈরি করা হচ্ছে। ম্যানিওরের মাধ্যম দিয়ে ভূমিহীনদের জন্য জঙ্গল তৈরি করা হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে মোটামুটি জঙ্গলকে তিনটি এরিয়াতে ভাগ করা যায়। (১) পাহাড় অঞ্চল, উত্তরবঙ্গে যেখানে জ্বালানি কাঠ থেকে আরম্ভ করে ভাল ভাল দামি দামি কাঠ পাওয়া যায়, আর সুন্দরবনের 'ব-দ্বীপ' এলাকায় যেখানে জ্বালানি এবং বনাঞ্চলের জন্য যেখানে অল্প কিছু পাওয়া যায় এই ব্যবস্থা সেখানে আছে। আমি একটা উদাহরণ দিয়ে শেষ করতে চাই।

(সময় অতিবাহিত হওয়ায় মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন সেই ব্যয় বরাদ্দকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষের আনীত কাট মোশনের বিরোধীতা করে ২/৪টি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ভৌগলিক আয়তন সারা ভারতবর্ষে রয়েছে সেই এক তৃতীয়াংশ অন্তত বনাঞ্চল থাকা দরকার। কিন্তু আমার মনে হয় এই এক তৃতীয়াংশ কোনও অবস্থায় দাঁড়িয়েছে? যেখানে ১৩ পারসেন্ট এসে দাঁড়িয়েছে, তাতে মনে হয় এইভাবে দিনের পর দিন বনাঞ্চল নষ্ট এবং নিঃশেষ হয়ে যাচ্ছে। অদূর ভবিষ্যতে পরিবেশের অবস্থা সাংঘাতিক হয়ে যাবে। আমার এলাকা পুরুলিয়ায় বনাঞ্চল সেখানে দেখা যাবে দিনের পর দিন ওখানকার মানুষ এবং অনেক অসাধু ব্যবসায়ী জঙ্গলকে শেষ করে দিচ্ছে এবং দিনের পর দিন সেখানে কি অবস্থা হচ্ছে তার একটু উল্লেখ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্রের পাশে বাঘমুন্ডি থানায় বীরগ্রামে একটা হাতি একটা দোকানে গিয়ে একটা লাড্ডু চায়, শুঁড় বাড়িয়ে, তারপর সে দোকানদারকে পায়ে দলে পিষে মেরে ফেলে। সেই হাতিটা দোকানদারকে মারল এবং সেখানে সারাদিন সারা রাত পাহারা দিয়ে রাখল। হাতি আজকে গ্রামে নেমে এসেছে এই কথাটাই আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই। ওখানকার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ভাল করেই জানেন। গত দু-বছর বন সংরক্ষণের জন্য এলাকার মানুষ খুব সচেষ্ট হয়েছে। গ্রাম

কমিটি তৈরি করেছে। কিন্তু গ্রাম কমিটিকে বনবিভাগের কর্তৃপক্ষ সমর্থন করছেন না। আমি মন্ত্রী মহাশয়কে বলব গ্রামবাসিরা যে কমিটি তৈরি করেছেন তাকে সমর্থন জানিয়ে তাদের সহযোগিতা বন বিভাগ এবং সরকার পক্ষ থেকে পান এবং বন যাতে রক্ষা করা যায় সেদিকে নজর দেবেন। এই কিছুদিন আগে দিল্লি থেকে...

(সময় অতিবাহিত হওয়ায় মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন সেই দাবিকে আমি সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে দু-একটি কথা বলছি। আমি নর্থ বেঙ্গলের লোক, নর্থ বেঙ্গলের ফরেষ্টের কাছাকাছি আমি থাকি। সুতরাং নর্থ বেঙ্গলের ফরেষ্টের কি পরিস্থিতি, ফরেষ্ট কিরকমভাবে দিনের পর দিন শেষ হয়ে যাচ্ছে সেই বিষয়ে আমি আপনার কাছে কিছু বলতে চাই। আজকে বৈকুন্ঠপুর থেকে বক্সাদুয়ার পর্যন্ত এলাকায় ২০-২৫ বছর আগে যে জঙ্গল ছিল সেটা আজকে শেষ হতে চলেছে। তাই আজকে শুধু বড় বড় গাছ লাগালেই হবে না, সাথে সাথে বন-জঙ্গলও লাগান দরকার। বর্তমানে এই জঙ্গলের অভাবে বাঘ গ্রামে ঢুকে যাচ্ছে, ফলে মানুষের অসুবিধা হচ্ছে। কাজেই আজকে গ্রামের মানুষকে রক্ষা করতে হলে গাছ লাগানো দরকার। সুন্দরবন সম্বন্ধে আমি কিছু বলতে চাই। সেখানে আজকাল প্রায়ই বাঘ গিয়ে গ্রামে ঢুকে গরু-ছাগল খেয়ে ফেলছে। এরফলে অনেক সময় গ্রামবাসিদের হাতে বাঘ মারাও পড়ছে। সেইজন্য সেখানে বাঘকে রক্ষা করতে হলে সুন্দরবন অঞ্চলের গ্রামগুলোর চারিদিকে ফেন্সীং দিতে হবে। সুন্দরবন থেকে যারা সমুদ্রে মাছ ধরতে যান তারা অনেক সময় দিশেহারা হয়ে সমুদ্রে এক জায়গা থেকে অন্য জায়গায় চলে যান। সেইজন্য যাতে তারা দিশে ঠিক রাখতে পারেন তারজন্য ব্যবস্থা করা দরকার। আজকে নর্থবেঙ্গলে অসাধু ব্যবসায়িরা বহু গাছ বেআইনীভাবে কেটে নষ্ট করছে; কাজেই যে জঙ্গল আছে তাকে রক্ষা করা দরকার এবং সেটা আরও বাড়ানো দরকার। আজকে সেখানকার বড় বড় অসাধু ব্যবসায়িরা আদিবাসীদের বেআইনী গাছ কাটার কাজে লাগাচ্ছে। এরফলে সেখানে যে কয়টা খয়ের গাছ অবশিষ্ট আছে তাও তারা কেটে নিয়ে যাচ্ছে। কাজেই সেখানে যদি রক্ষী বাহিনী নিযুক্ত করা যায় এবং বেআইনী খয়ের ভাটাগুলো চেক করতে পারা যায় তাহলে খয়ের গাছগুলো বাঁচান যায়। সোশ্যাল ফরেষ্ট্রি সম্বন্ধে কিছু বলতে চাই। রাস্তার ধারে গাছ লাগানো হয়েছে, সেটা ঠিক আছে; কিন্তু গাড়ি যেখানে টার্ণ নেয় সেখানে রাস্তার ধারে যাতে গাছ লাগানো না হয় সেটা দেখা দরকার। আমার সময় শেষ হয়েছে। তাই সমস্ত কাট মোশনের বিরোধীতা করে এবং বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ধরিত্রীর বীর সন্তান অরন্য। এরই সবুজ স্তরে ঋতুর উৎসমঞ্চে ছন্দিত প্রাণের ইন্দ্রধনু। এরই সবুজ পটে মুক্তহয় প্রাণবায়ু, অক্সিজেন, এরই ঝরা পাতায় গড়ে ওঠে মৃত্তিকার স্তর। এরই নিবিড় বন্ধনে তীব্র বর্ষনের ক্ষয় থেকে রক্ষা পায় মৃত্তিকা। এরই সমুন্নত স্নিগ্ধ আহ্বান জোড়ে জ্বালা, নামে বর্ষা। জীবন ও সভ্যতার

প্রাণভোমরা এই অরণ্য। কিন্তু মুনাফাখোর নৃশংস লোক জারি করেছে মৃত্যুর পরোয়ানা এই অরন্যের বিরুদ্ধে। এরই কুঠারাঘাতে ছিন্নমূল অরণ্যের বুকে মরুর দারুণ জ্বালা আর তাই আজ সভ্যতা ও জীবনের সঙ্কট। সাম্রাজ্যবাদি ইংরেজ লুন্ঠন করেছিল ভারতবর্ষের বনসম্পদ। ওদের বিদায়ক্ষণে ভারতবর্ষের অরণ্য ছিল মোট ভুখন্ডের ৩১ ভাগ অথচ অরণ্যের প্রয়োজন যেখানে ৩৩ ভাগ। স্বাধীনোত্তর যুগে কংগ্রেস শাসনে ভারতবর্ষের ধনিক শ্রেণীর স্বার্থে অরন্য ধ্বংসের বেপরোয়া নীতির ফলে অরন্যের পরিমাণ শতকরা ১০ ভাগ নামিয়ে এনেছে। সেই ক্ষেত্রে আপনি যেভাবে এখানে বনসৃজন করার চেষ্টা করছেন এবং সামগ্রিক ভাবে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যে চ্যালেঞ্জ গ্রহণ করেছেন তারজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের বুর্জুয়া মুনাফাখোরী ফরেষ্ট পলিশির অনিবার্য অভিসাপের ফলে খরা হচ্ছে, ভূমিক্ষয়ের অনিবার্য ফলশ্রুতি, মোজে যাওয়া নদী-নালার ফলে বন্যার তান্ডব, বিষাক্ত পরিবেশ এবং ছিন্নমূল কোটি কোটি অরন্য নির্ভর মানব জীবন সৃষ্টি হচ্ছে। পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে আপনি যেভাবে বনাঞ্চল সৃষ্টি করে আগামি দিনের জন্য কেন্দ্রীয় সরকারের ওই মুনাফাখোরী নীতির বিরুদ্ধে যে চ্যালেঞ্জ গ্রহণ করেছেন তারজন্য আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। সর্বশেষ আমি আর একটা কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় বন্যাপ্রবণ যে সমস্ত নদীগুলি আছে সেখানে ক্যাচমেন্ট এরিয়ায় একটা পরিকল্পনা করা দরকার। আশা করি এই পরিকল্পনা আপনি গ্রহণ করবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বাজেটের জন্য যে সময় নির্ধারিত ছিল আমি দেখতে পাচ্ছি সেই সময়ের মধ্যে এটা শেষ হবে না। সেইজন্য আমি মাননীয় সদস্যদের কাছ থেকে আরও ১০ মিনিট সময় বাড়াবার জন্য অনুরোধ রাখছি। আশাকরি মাননীয় সদস্যগন এতে সম্মতি দেবেন।

(মাননীয় সদস্যগন সম্মতি দেন)

আরও ১০ মিনিট সময় বাড়লো।

[4-30 — 4-40 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই বাজেটের উপর মাননীয় বিরোধী দলের সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় যে বক্তব্য রেখেছেন তা আমি শুনেছি। আমি তাকে অভিনন্দন জানাবো এইজন্য যে সমস্যার গভীরে তার উপলব্ধি গিয়েছে। তিনি বোঝাবার চেষ্টা করেছেন, পরিসংখ্যান সংগ্রহ করেছেন বনাঞ্চল ধ্বংস হলে কি ভয়াবহ পরিস্থিতি হতে পারে। এই ব্যাপারে তার উপলব্ধি আমাকে উৎসাহিত করবে, সাহায্য করবে। তিনি যে পরিসংখ্যান দিয়েছেন সেই পরিসংখ্যানে কিছু ত্রুটি-বিচ্যুতি থাকলেও সেই ব্যাপার আমি খুব বেশি জোর দিয়ে তুলে ধরতে চাই না। প্রথমে বলা হল ফিলজফির কথা, আমি সেটা পড়েছি। যদিও আজকে বনাঞ্চলকে শুধু রেভিনিউ সংগ্রহ করার দৃষ্টিভঙ্গী নিয়ে দেখা হয়না। সারা বিশ্বে যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে ইকোলজির উপর একটা চাপ পড়ছে। আজ পর্যন্ত যত মনিষী, গুনীজন যারা এই ব্যাপারে গভেষণা করেছেন তাদের পরিসংখ্যান আমি সংগ্রহ করেছি আমার কাছে এই ব্যাপারে অনেক বই আছে, আমি নিয়ে এসেছি সময় পেলে বলবো তারা বলছেন বনাঞ্চলকে রেভিনিউ-এর দৃষ্টিভঙ্গী নিয়ে দেখলে

চলবে না। এটা একটা ইকো-সিসটেমে দেখতে হবে। যারা আমাদের জীবন ধারণের জন্য আমাদের প্রতিপালনের জন্য, আমাদের পরিবেশকে পরিশ্রুত করার জন্য হাজার হাজার বছর ধরে, কোটি কোটি বছর ধরে কাজ করছে তাকে ধ্বংস করা মানে মানব সভ্যতা, মানবতার ঐতিহ্যকে ধ্বংস করা। এটা আজকে স্বীকৃত। এই অর্থে আমাদের সমস্ত দৃষ্টিভঙ্গী সেইদিকে প্রসারিত করবার চেষ্টা করছি। আমার দ্বিতীয় কথা হচ্ছে যেটা মিসেস বাটল্যান্ড যেটা বলেছেন যে গরিব মানুষের কাছে বলতে পারো না তুমি পরিবেশ রক্ষা কর বৃহত স্বার্থে আর তুমি গরিব থাকবে। সেটা হবে দারিদ্রের উপরে চরম বঞ্চনা, চরম অপমান। এ থেকে আমরা এটুকু বুঝতে পারি যে, গরিব মানুষ পরিবেশ রক্ষা করবে এবং তাদের দারিদ্র থেকে যাবে। কিন্তু সীমাহীন যে বঞ্চনা রয়েছে, অনেকদিন'এর পুঞ্জীভূত বেদনা আছে এটা চলতে থাকবে, তা তো হতে পারে না? তাই আমরা আমাদের বন রক্ষার সঙ্গে শুধু পঞ্চায়েতকে জড়িত করিনি, এর সাথে সমস্ত মানুষ, আদিবাসি ও উপজাতি সম্প্রদায়ের মানুষ যারা বনের প্রান্তে বসবাস করে, তাদের আমরা দারিদ্র দূরীকরণ পরিকল্পনায় সাহায্য করবার চেষ্টা করেছি। আপনি স্যার, আমার সঙ্গে নিশ্চয়ই একমত হবেন, এই কাজটি অত্যন্ত দুরূহ। একটা আর্থ সামাজিক ব্যবস্থা, যা মানুষকে দিনে দিনে সীমাহীন দারিদ্রের মধ্যে নিয়ে যাচ্ছে, সেখানে দাঁড়িয়ে আমরা একা একা দারিদ্র দূরীকরণ করতে পারি না। এই প্রসঙ্গে এই কথা বলা ভালো, জঙ্গল বিভাগ কোনোদিন এই কৃতিত্ব দাবি করে না যে, আমরা প্রকৃতির ভারসাম্য রক্ষা করবার আমরা Ecological Balance রক্ষা করবার জন্য একটা প্রচেষ্টা গ্রহণ করেছি যাতে মানুষের আশির্বাদ, ভালোবাসা আমরা কখনও পেতে পারি। এই প্রসঙ্গে বলা দরকার, দিল্লির সরকার যদি না এই ব্যাপারে সম্যক উপলব্ধি করেন, যা আমরা বার বার বলবার চেষ্টা করছি যে, সমস্ত ঘটনাকে বিচ্ছিন্ন ভাবে দেখলে চলবে না, এটা এর সঙ্গে Corelated স্যার, এই বছরে খরা ও বন্যা হয়েছে। আমি একটা সোজা প্রশ্ন করি মিঃ মজুমদারকে। আমাদের জাতীয় জলনীতি আমরা কখন করলাম? তিনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন, এই বছরে। আমরা বলবার চেষ্টা করেছি, আমাদের যে Budget Speech তাতে বলেছি, জল শুধু Drinking Water নয়, Water for irrigation তার সাথে রয়েছে। তৃতীয় বিশ্বের সমস্ত দেশগুলোতে দু'হাজার খৃষ্টাব্দের মধ্যে আমরা সকলের জন্য স্বাস্থ্য'এর কথা বলছি, এরমধ্যে সেখানে বিশ্বের ২৪০ কোটি মানুষের জ্বালানি থাকবে না এবং সেই জ্বালানি যা পাওয়া যাবে তার যে মূল্য দাঁড়াবে, সেই মূল্যে তা কেনা সম্ভব হবে না। কিংবা দেখা যাবে পানীয় জলের যোগান অর্ধেক হয়ে যাবে। এই জিনিস দেখে আমরা আতঙ্কিত না হয়ে পারি না। জ্বালানির প্রয়োজন কি করে মিটবে আমরা এবারের 'বনবীথিতে' যেটা জঙ্গল বিভাগ থেকে প্রকাশিত পুস্তকে বলেছি About this subject আমাদের বাজেট ভাষণটি মিঃ মজুমদার হয়ত পড়তে পারেন নি। এবারে আমরা বলবার চেষ্টা করেছি যে, পরিবেশকে আমরা রক্ষা করতে চাই। আমরা যদি খরা-বন্যার মোকাবিলা করতে চাই, ভূমিক্ষয় যদি রোধ করতে চাই তাহলে তা এই ধরনের প্রচেষ্টার ফলেই সম্ভব হতে পারে। সেজন্য আমাদের জঙ্গল সৃষ্টি করতে হবে এবং এই বছরের মধ্যে অনেকখানি এগিয়ে যেতে হবে। আমরা গত বছরে বলেছিলাম, আমাদের ফরেষ্ট ডিপার্টমেন্টের পক্ষ থেকে বলেছিলাম 'অরণ্যের অন্বেষণে অরণ্য'। এবারে আমরা বলছি 'আগুন অন্বেষণে অরণ্য।' কারণ আমরা জানি, আমি হিসাবের মধ্যেও দিয়েছি, সারা ভারতবর্ষে যেভাবে জঙ্গল শেষ করা হচ্ছে, এইভাবে চলতে

থাকলে তৃতীয় বিশ্বের দেশগুলি থেকে আমরা সমস্ত জঙ্গল শেষ করে ফেলবো Forest for fuel. এই কথা বলতে হয় যে এনার্জি পলিসি আমাদের দেশে ১৯৭৪ সালে নেওয়া হয়েছিল, সেখানে বলা হয়েছিল যে, মূল জ্বালানি হিসাবে কয়লার ব্যবহার আছে। আজকে এখানে দাঁড়িয়ে বলতে হয় যে, কয়লার দাম আগুন হয়ে যাচ্ছে, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। স্বেচ্ছায় কেউ গোবর পোড়াতে চায়? গরিব, নিম্ন মধ্যবিত্ত কৃষক, মার্জিন্যাল ফার্মারের সংখ্যা ক্রমশ বৃদ্ধি হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে, জাতীয় অর্থনীতি, বননীতি, জলনীতি, ভূমিনীতি আমাদের দেশের যা, তারমধ্যে দিয়ে আমরা চেষ্টা করছি। এই ব্যাপারে বেশি কথা বলার অবসর না থাকলেও আপনি স্যার, আমাকে একটু অনুমতি দেবেন।

আমি একটা স্টেটমেন্ট পড়ছি The State of India's Environment - 1984-85: The Second Citizens' Report : Centre for Science and Environment এটা অত্যন্ত বিখ্যাত বই। এই বইতে বলা আছে যে In Communist ruled West Bengal the best State according to the World Bank, the creation of village woodlots by the forest department has fared well, achieving 109 per cent of the target. But these are not self help community woodlots. The landless families have been given small plots of government waste-lands for tree planting. The Marxist lead United Front Government has also ensured involvement of its party cadres in the programme, thus evoking a good grassroots response. Even then farm forestry in West Bengal has fared better, achieving 200 per cent of its target শুধু এই নয়, ভারত সরকার আমাদের কাছে যে চিঠি পাঠিয়েছেন সেই চিঠি আমার কাছে আছে। তাতে বলা হয়েছে পশ্চিমবঙ্গ সব থেকে বেশি উন্নত। আমি এই ব্যাপারে দুটি উদাহরণ দিয়ে ছেড়ে দেব, ওই চিঠি লিখেছেন জয়েন্ট সেক্রেটারি, তাতে লেখা আছে I am writing this letter in order to apprise you of the steps taken by West Bengal Government for promoting afforestation and wastelands development by involving people's participation. Since the measures taken by the State Government are not noteworthy, I am bringing the same to your notice for similar action in your State as deemed fit চিঠিটি এসেছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার, মিনিষ্ট্রি অফ এনভায়োরেনমেন্ট অ্যান্ড ফরেষ্টস ডিপার্টমেন্ট থেকে তারা লিখেছে (A) Firstly, the State has decided to give 25% share of the forest produce that is obtained by reforesting degraded forests land by involving people's effort, to such local people who work in these degraded forest lands; i.e. degraded forests are being reforested with the efforts of the local people by making them partners to the tune of 25% share with the State Government in the total forest produce. (B) Secondly, strip plantations raised by Forest Department on road side and canal banks etc. are to be handed over to the Panchayats for their protection and management, and distribution of its usufructs to landless and poor people after their proper identification as beneficiaries under this scheme. (C) Wastelands that are under the control of the State are allotted to land-

less agricultural labourers to bring such lands under farm forestry. These people also become owners of the land thus having complete possession of the land rather than the assignment of development of land। এই চিঠি এসেছে জয়েন্ট সেক্রেটারির কাছ থেকে এবং তাতে বলা হয়েছে সারা ভারতবর্ষকে জানিয়ে দেওয়া হয়েছে যে এই জিনিস যেন সর্বত্র অনুসরণ করা হয়। এখানে ,মাননীয় অপূর্ববাবু অনেক প্রশ্ন রেখেছেন আমি মনেকরি তার সব উত্তর দেওয়া প্রয়োজন, কিন্তু সময় কম বলে আমি তাকে অনুরোধ করছি পরবর্তী কালে যেন তিনি আমার সঙ্গে দেখা করেন আমি সব বসে আলোচনা করবো। উনি যে ব্যাপারগুলি জানতে চেয়েছেন সেগুলো জানবার আছে এবং পরবর্তীকালে ওনাকে জানিয়ে দেব। পরিশেষে একটি কথা বলে শেষ করবো ঋকবেদের একটি অংশ পড়ে বক্তব্য শেষ করবো 'আনো বাদ্রা ক্রতাবো য়ন্তু বিশ্বতাহ্য' অর্থাৎ লেট Knowledge and noble thoughts come of us from all sides. এই কথা বলে সমস্ত কাটমোশনের বিরোধীতা করে আমি যে বাজেট উপস্থাপিত করেছি তা গ্রহণ করার জন্যে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

The motions of Shri Deokinandan Poddar (1), Shri Gobinda Chandra Naskar (3-4), excepting the motions of Shri Apurbalal Majumdar (2) and Shri Saugata Roy (5) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion (cut motion No.2 & 5) That the amount of the Demand be reduced by Rs.100/- was then put and a division taken with the following results :-

NOES

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Abdur Razzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Anisur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Bimal Kanti

Bera, Shri Bishnupada

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Bora, Shri Badan

Chaki, Shri Swadesh

Chakrabortty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Surya

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shrimati Santi

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Sibendranarayan

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Paresh Nath

Das Gupta, Shrimati Arati

Das Mahapatra, Shri Kamakshyanandan

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Duley, Shri Krishna Prasad

Dutta,Dr. Gouri Pada

Ghosh, Shrimati Minati

Goswami, Shri Subhas
Hajra,Shri Sachindranath
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Kisku, Shri Lakhi Ram
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Let, Shri Dhirendra
M. Ansuruddin, Shri
Mahato, Shri Kamala Kanta
Mahato, Shri Satya Ranjan
Mahamuddin, Shri
Majhi, Shri Raicharan
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Malick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Phadikar. Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Hemanta
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sunil
Satpathi, Shri Abani Bhusan
Sayed, Md. Masih, Shri

Sayed Wahed Reza, Shri

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Tudu, Shri Durga

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Roy, Dr. Sudipto

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

Singh, Shri Satya Narayan

The Ayes being 12, and the Noes 105, the motion was lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 30,55,12,000 be granted for expenditure under Demand No.52, Major Heads : ''2406-Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) and 4406-Capital Outlay on Forestry and Wild Life.'' (This is inclusive of a total sum of Rs. 7,63,78,000 already voted on account in March, 1988), was then put and agreed to.

[4-40 — 4-50 P.M.]

**DEMAND No.82**

Major Head : 3402-other Scientific Research.

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,08,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : ''3425-other Scientific

Research''. (This is inclusive of a total sum of Rs. 52,000 already voted on account in March, 1988)

২। উন্নয়ন প্রকল্পসমূহের অনুমোদন ও রূপায়ণের আগে পরিবেশের উপর সেগুলির প্রভাব নির্ধারণের জন্য পরিবেশ বিভাগ নির্দেশিকা জারি করেছেন। এই কারণে, এসব প্রকল্পের সঙ্গে জড়িত পরিবেশসংক্রান্ত বিষয়গুলির প্রারম্ভিক মূল্যায়ন করা, পোষাকতাকারী বিভাগসমূহের সঙ্গে যোগাযোগ করা, প্রয়োজনমতো বিশেষজ্ঞের সহায়তা নেওয়া এবং প্রভাব-মূল্যায়নের কাজ সম্পূর্ণ করতে সাহায্য করার জন্য প্রয়োগকুশলী কর্মিমন্ডল নিয়ে একটি প্রারম্ভসূচক কেন্দ্র গঠনের প্রয়োজনিয়তা অনুভূত হচ্ছে। রাজ্যের পরিবেশ বিভাগকে আরও কর্মক্ষম করার জন্য ভারত সরকারের পরিবেশ বিভাগ রাজ্য সরকারের কাছে প্রস্তাব চেয়ে পাঠিয়েছেন। তদনুসারে পরিবেশ বিভাগ প্রয়োগকুশলী কর্মিবর্গ ও সহায়ক কর্মিবর্গ নিয়ে সচিবালয় পর্যায়ে একটি পরিবেশ-প্রভাব-নির্ধারণ 'সেল' গঠনের কর্মপ্রকল্প পাঠিয়েছে। ভারত সরকার এই বিভাগে প্রায়োগিক সেল গঠনের উদ্দেশ্যে ১৯৯০ সালের ৩১ শে মার্চ পর্যন্ত কালপর্বে ব্যয়নির্বাহের জন্য ৭,৪২,৪০০ টাকা দিতে সম্মত হয়েছেন।

এই যে সেলটি ইতিমধ্যে গঠিত হয়ে গিয়েছে, তারজন্য ১৯৮৮-৮৯ সালের বাজেটে ১,৬৮,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে। এই খাতে অতিরিক্ত মহার্ঘ ভাতা এবং অন্তবর্তী সাহায্য বাবদ আরও ১২,০০০ টাকা বরাদ্দ আছে।

বিভিন্ন ধরনের বৈজ্ঞানিক গবেষণা ও পর্যবেক্ষণে নিরত বেসরকারি প্রতিষ্ঠানসমূহ ও সোসাইটিকে অনুদান দেওয়ার জন্য ১৯৮৮-৮৯ সালের বাজেটে এই খাতের অধীনে আরও ২৮,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ৮২ নং দাবির অধীনে মুখ্যখাত "৩৪২৫-অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ (ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে পাওয়া ৫২,০০০ টাকা সমেত) মোট ২,০৮,০০০ টাকা (দুই লক্ষ আট হাজার টাকা) ব্যয়-মঞ্জুরির প্রস্তাব পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There is one cut motion on the demand. The cut motion is in order.

**Dr. Sudipto Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**DEMAND No.89**

Major Heads : 2215-Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406-Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden Darjeeling)

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,54,21,000 be granted for expenditure under Demand No.89, Major Heads : ''2215- Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406-

Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) (This is inclusive of a total sum of Rs. 38,56,000 already voted on account in March, 1988.).

২। মহাশয়, ভারতীয় জনসাধারণ যে তমসাচ্ছন্ন দিগন্তে আবেষ্টিত ছিলেন তা আরও ঘনীভূত হয়েছে। যে বছরটি অতিক্রান্ত হল সে বছরে জি ডি পি-এর আরও ক্ষয় হয়েছে এবং এর ফলে জীবনযাত্রার মান অধোমুখী হয়েছে।

গত পাঁচ বছর ধরে কৃষি উৎপাদনের পরিমাণ প্রায় একই রয়ে গেছে। বিগত বছরের খরা ও বন্যায় দুর্দশা চরমে পৌঁছেছিল। মূল্যবৃদ্ধি বেকারি এবং অত্যাবশ্যক পণ্যদ্রব্যের অপ্রতুল সরবরাহ গুরুতর আকার ধারণ করেছে।

পুঁজিবাদী দুনিয়ার বাজারে মন্দার পরিপ্রেক্ষিতে বৈদেশিক বাণিজ্যে ঘাটতি ও ভারত যে-সব দেশের সঙ্গে বাণিজ্য করে সেই সব দেশের প্রধান প্রধান মুদ্রার তুলনায় টাকার অবমূল্যায়ন এই অবস্থাকে আরও ঘোরালো করে তুলেছে।

ভারত সরকারের শিল্প-নীতির দরুন শিল্পসমূহের ক্রমবর্ধমান রুগ্নতা যে মহামারীর রূপ নিয়েছে তাও এক্ষেত্রে উল্লেখনীয়।

দারিদ্রই যে পরিবেশগত অবনতির হেতু ও পরিণাম এ-কথা বলাই বাহুল্য। অন্যদিকে, যে-সব বহুজাতিক ও একচেটিয়া শিল্প জাতীয় প্রয়োজনের সম্পূর্ণ পরিপন্থী মনোভাব নিয়ে মুনাফা ও অতি-মুনাফা অর্জন করতে আগ্রহী সেইসব শিল্পই আর্থনীতিক ক্ষেত্রে আধিপত্য বজায় রেখেছে।

মহাশয়, এই পরিপ্রেক্ষিতে বলা যায়, প্রকৃতি, বাস্তব্যবিদ্যা ও প্রাণীজগতের সঙ্গে পারিপার্শ্বিকতার ব্যবস্থাকে এমনভাবে লুণ্ঠন করা হয়েছে যেন প্রকৃতির পুনরুজ্জীবন ও পুনরুদ্ধার-প্রক্রিয়ার পুরোটাই খেয়াল-খুশি মতো পরিহার করা যায়।

এই সত্য আজ সর্বজনবিদিত যে, প্রাণিজগৎ ও উদ্ভিদজগতের মধ্যে কোনও বিরূপ প্রতিক্রিয়া না ঘটিয়েও উন্নয়ন সম্ভব।

"আমরা যেখানে বাস করি সেটাই পরিবেশ এবং সেই বাসস্থানে আমাদের জীবনধারণের মানোন্নয়নের প্রয়াসে আমরা সকলে যা করি তাকেই উন্নয়ন বলা যায়। এই দুটি বিষয় অবিচ্ছেদ্য।"

মহাশয়, "প্রাণিকুলের উন্নয়ন ও জীবনধারণকে প্রভাবিত করে এমন সব শর্ত ও প্রভাবের যোগফলকেই" পরিবেশ হিসাবে সংজ্ঞা দেওয়া যায় ও বর্ণনা করা যায়। এই সব শর্ত ও প্রভাবের উপর আক্রমণের ক্ষেত্রগুলি চিহ্নিত করা এবং আমাদের সামাজিক, সাংস্কৃতিক ও আর্থনীতিক পরিমন্ডলের উপর ভিত্তি করে প্রতিকারমূলক ব্যবস্থাদি নির্দেশ করাই আমাদের কাজ।

পরিবেশ বিভাগ ইতিমধ্যেই যে-সব রিপোর্ট পেয়েছে তা থেকে দেখা যাচ্ছে যে, এর মধ্যেই ভূমি, বায়ু ও জলের অনেক ক্ষতি হয়ে গেছে এবং এ-বিষয়ে আমাদের এখন থেকেই

সচেতন হতে হবে। অন্তর্লীন দূষণ-প্রতিরোধক পন্থাদি স্থাপন ও সেগুলির রক্ষণাবেক্ষণের জন্য যে মূলধনের প্রয়োজন তার অপ্রতুলতার কথা মনে রেখেও মূল্যবৃদ্ধির কথা ভুললে চলবে না। বড় শিল্পগুলি যাতে বিশুদ্ধতার জাতীয় নিম্নতম মান (MINAS) মেনে চলে সেজন্য তাদের বুঝিয়ে বা চাপ দিয়ে রাজি করাতে হবে এবং প্রয়োজনে কঠোর হতে হবে। এ-কথা অস্বীকার করা যায় না যে, প্রবাহমান বর্জ্য পদার্থ শোধন করার প্ল্যান্ট স্থাপন করতে যে অর্থের প্রয়োজন তার সংস্থান করা শিল্প তালুকগুলির অধীনে যে শিল্পগুচ্ছ রয়েছে এবং পুরানো ও নূতন কুটির ও ক্ষুদ্র শিল্পগুলির পক্ষে কষ্টকর। সম্প্রতি ভারত সরকারের পরিবেশ ও বন মন্ত্রকের অধীনস্থ কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পশ্চিমবঙ্গ সরকারের পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে চেয়ারম্যান করে একটি কমিটি গঠন করেছেন। উপযুক্ত প্রতিকারমূলক ব্যবস্থাদি নির্দেশ করার জন্য কমিটিকে অনেক কাঠখড় পোড়াতে হয়েছে এবং আমরা কাজ শুরু করে দিয়েছি। গার্হস্থ্য আবর্জনা ও তরল বর্জ্য পদার্থ দূষণের একটি বড় উপাদান। এগুলিকে স্বল্প-ব্যয় প্রযুক্তি ও সম্পদের চক্রাকারে পুনর্ব্যবহারের মাধ্যমে শোধন করতে হবে। শহরাঞ্চলে সংশ্লিষ্ট পৌরসঙ্ঘ ও পৌরনিগমগুলি এ-বিষয়টি দেখবে। গ্রামাঞ্চলে পঞ্চায়েতের সক্রিয় সহযোগিতায় সমষ্টি উদ্যোগের মাধ্যমে সম্ভবত এটা করা যেতে পারে।

শক্তির ক্ষেত্রে ব্যয়-সঙ্কোচের পরিপ্রেক্ষিতে স্বল্প শক্তি ব্যবহার এবং উপযুক্ত প্রযুক্তির ও আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে যথাযথ এন্ড-ইউজ ইনস্ট্রুমেন্ট প্রবর্তনের কথা বলা হচ্ছে। শিল্পগত বা গার্হস্থ্য সূত্র থেকে যে দূষণ ঘটছে তার সম্পূর্ণটাই যাতে কমানো যায় এবং খুব বেশি দেরি হওয়ার আগেই যাতে বিষয়টি নিয়ন্ত্রণে আনা যায় সেই উদ্দেশ্যে এই ক্ষেত্রে ক্রমশ সচেতনতা বৃদ্ধি করার চেষ্টা করা হচ্ছে। এই পরিস্থিতিতে যতটা ভালভাবে করা সম্ভব প্রকৃতি ও প্রাকৃতিক পরিমন্ডল পুনরুদ্ধার করার উপর আমরা গুরুত্ব দিচ্ছি। আমরা পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন বিভাগের ঘনিষ্ঠ সহযোগিতায় কাজ করছি।

মহাশয়, আমরা ন্যূনতম জাতীয় মান অর্জনের জন্য একদিকে যেমন দূষণ-প্রতিরোধক ব্যবস্থাদি গ্রহণ ও তদারকির কথা ভাবছি, সেইসঙ্গে উৎপাদন ও উৎপাদনশিলতা, স্বাস্থ্য ও জীবনের মানের উপর দূষণের প্রভাব পরিমাপ করার এবং যোজনা ও উন্নয়নের প্রক্রিয়ায় বিষয়টিকে অগ্রাধিকার দেওয়ারও প্রস্তাব করছি।

মহাশয়, কাজটি সুকঠিন আর এতে সংশ্লিষ্ট সকলেরই ঐক্যবদ্ধভাবে প্রয়াসি হওয়ার প্রয়োজন, এবং এজন্য বিভিন্ন বিভাগের নিকট আমরা উপস্থিত হয়েছি। উত্তরোত্তর এই অধোগতি বা অবনমন রোধ এবং প্রাকৃতিক নিরাময়কারী প্রক্রিয়ায় যে স্বাভাবিকতা ও পুনরুজ্জীবন লাভ বিজ্ঞান ও প্রযুক্তির কাছ থেকে প্রাপ্ত প্রয়োজনীয় উপাত্তর (Inputs) সহযোগে সম্ভব হয়, সেজন্য আমরা একত্রে কাজ করছি।

৩। পরিবেশ-দূষণ হ্রাস করার জন্য যে-সব ব্যবস্থা নেওয়া হয় সেগুলির সমন্বয়সাধন, পরিবেশ রক্ষণ এবং পরিবেশ সংরক্ষণের সঙ্গে সুসমঞ্জস উন্নয়ন সম্পর্কিত কাজকর্ম তদারকির জন্য সন্ধিসাধক বিভাগ হিসাবেই এই বিভাগের পরিচয়।

৪। এই বিভাগ যে-সব সংস্থার কাজকর্ম দেখাশোনা করে সেগুলির নাম নিচে দেওয়া হচ্ছে ঃ

(ক) পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ;

(খ) পশুশালাসমূহ ঃ

(অ) পশুশালা, আলিপুর;

(আ) পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক, দার্জিলিং;

(গ) বটানিক্যাল গার্ডেন—লয়েড বটানিক গার্ডেন, দার্জিলিং।

(৫) পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের উপর জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪, বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১, বেঙ্গল স্মোক ন্যুইসেন্স আইন, ১৯০৫ এবং জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) সেস আইন, ১৯৭৭-এর বিধানসমূহ কার্যকর করার দায়িত্ব ন্যস্ত হয়েছে।

১৯৮৬ সালের পরিবেশ প্ররক্ষণ আইনের কিছু কিছু কার্যকর করার জন্যও পর্ষদকে ক্ষমতা দেওয়া হয়েছে।

পর্ষদের কার্যাবলী যে সমস্ত ক্ষেত্রাভিমুখী হবে সেগুলি নিচে সংক্ষিপ্তভাবে দেওয়া হল ঃ

(১) জল দূষণের সঙ্গে সম্পর্কিত যে-সব বিষয় নিয়ে পর্ষদ কাজ করছে সেগুলি নিচে দেওয়া হচ্ছে ঃ

(ক) ১৯৭৪ সালের জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন-এর ২৫ ও ২৬ ধারার অধীনে অনুমতি প্রদান। প্রায় ১,৭০০ শিল্পকে প্রশাসনিক অনুমতির আওতায় নিয়ে আসা হয়েছে।

(খ) **নিকৃষ্টরূপে জল দূষণ ঘটাচ্ছে এরূপ শিল্পগুলি চিহ্নিতকরণ ঃ** এ পর্যন্ত ১০০টি শিল্পকে চিহ্নিত করা হয়েছে, আর বিভিন্ন সময়ে তালিকাটি হালফিল করা হয়।

(গ) এ রাজ্যে বর্তমান যে ছয়টি জল দূষণকারী শিল্প রয়েছে সেসব স্থানে ট্রিটমেন্ট প্ল্যান্টগুলির কাজ তদারক করা হচ্ছে এবং চালু হওয়ার পর সেগুলি সন্তোষজনকভাবে কাজ করছে। ঐরকম ৩টি শিল্প চলতি ট্রিটমেন্ট প্ল্যান্ট বৃদ্ধির হাতে নিয়েছেন। ৩টি শিল্প সম্প্রতি বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট চালু করেছে এবং এগুলি এখন পরীক্ষামূলকভাবে চলছে। ৪টি শিল্পে বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট চালু হয়েছে বলে জানা গিয়েছে, কিন্তু চূড়ান্ত ফলাফল এখনও পরীক্ষিত হয়নি।

(ঘ) **বর্তমানে দূষণকারী যে-সব শিল্প রয়েছে সেগুলির বর্জ্য পাদার্থের ট্রিটমেন্ট-এর জন্য যে-সব কর্মপ্রকল্প রয়েছে সেগুলির সমীক্ষা ঃ** নিকৃষ্টরূপে জল দূষণ করছে এরূপ ১৪টি শিল্প বর্জ্য পদার্থের ট্রিটমেন্ট প্ল্যান্ট নির্মাণের কাজ হাতে নিয়েছে। অপর ৬টি শিল্প সময়-সীমা বিহীন কর্মপ্রকল্প পেশ করেছে আর ৫টি শিল্পের ক্ষেত্রে সময়-সীমা বেধে দেওয়া হয়েছে। কর্ম-প্রকল্প না পেশ করার জন্য বা দূষণ-আইন না মেনে চলার জন্য ৩২টি শিল্পের ক্ষেত্রে আইনগত নোটিশ জারী করা হয়েছে।

(ঙ) **শিল্পে বর্জ্য পদার্থের তদারকি ঃ** কেন্দ্রীয় ল্যাবরেটরী ছাড়াও, পর্ষদ ব্যারাকপুর,

*হলদিয়া এবং দুর্গাপুর* শিল্পে বর্জ্য পদার্থের বিশ্লেষণের জন্য তিনটি আঞ্চলিক ল্যাবরেটরী স্থাপন করেছে। নিকৃষ্টরূপে জল দূষণকারী ১০০টি শিল্পে নিয়মিতভাবে বর্জ্য পদার্থসমূহের তদারকি চলছে। এদের মধ্যে গঙ্গা নদীর পার্শ্বস্থ ২৯টি শিল্পও রয়েছে। সংগৃহীত নমুনাসমূহের সরেজমিন বিশ্লেষণের জন্য পর্ষদকে একটি ভ্রাম্যমাণ ল্যাবরেটরীও সরবরাহ করা হচ্ছে।

(চ) **যে-সব আইন-লঙ্ঘনকারী শিল্পের বিরুদ্ধে জল আইনের বিধানাবলীর আওতায় আইনগত ব্যবস্থা নেওয়ার প্রয়োজন সেগুলিকে চিহ্নিতকরণ ঃ** ১৪টি ক্ষেত্রে আদালতে মামলা রুজু করা হয়েছে।

(ছ) **প্রধান প্রধান শিল্পে ন্যূনতম গ্রাহ্য জাতীয় মান রূপায়িত করা হচ্ছে কিনা তা তদারকি করা ঃ** বিশেষ কয়েকটি প্রধান শিল্পের ক্ষেত্রে পর্ষদ ন্যূনতম জাতীয় মান স্বীকার করে নিয়েছে আর রূপায়ণের এই কর্মসূচী এগিয়ে চলেছে।

(জ) **১৯৮৬ সালের পরিবেশ (প্ররক্ষণ) আইনের ৫ ধারার অধীনে আইন-লঙ্ঘনকারী শিল্প-সমূহের ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের জন্য সুপারিশ করা ঃ** রাজ্য পর্ষদের সুপারিশক্রমে কেন্দ্রীয় সরকার ৫টি শিল্পে ৫ ধারার অধীনে নোটিশ জারী করেছেন। এ ছাড়া, পর্ষদের সুপারিশক্রমে ভারত সরকার আইন-লঙ্ঘনকারী শিল্প-ইউনিটগুলিকে বন্ধ করার নির্দেশ দিয়েছিলেন।

(ঝ) **বিপজ্জনক রাসায়নিক পদার্থ নিয়ে কাজকর্ম করে এরূপ শিল্পসমূহে দূষণ-প্রতিরোধ ব্যবস্থাদির তদারকি করা ঃ** সারা রাজ্যে এ পর্যন্ত ৩২টি শিল্প এরকমভাবে চিহ্নিত হয়েছে।

(ঞ) রাজ্যের জল দূষণ সংক্রান্ত অভিযোগগুলি জেনে নিয়ে সেগুলির যথাযথ প্রতিবিধান করার জন্য প্রাধিকারের নিকট সুপারিশ করা।

(ট) **রাজ্যের প্রধান প্রধান নদ-নদীগুলির জলের মান তদারক করা ঃ** চূর্ণী নদীর জলের মান সমীক্ষা করা ছাড়াও পর্ষদ গঙ্গা নদীর অববাহিকায় ৪টি নির্বাচিত সংযোগস্থলে জলমানের ব্যাপক সমীক্ষার কাজ শুরু করেছে।

(ঠ) পর্ষদ দুর্গাপুর-আসানসোল শিল্পাঞ্চলে ধাতব দূষণের বিষক্রিয়ার উপরও এক সমীক্ষার কাজ হাতে নিয়েছে।

(২) বায়ু-দূষণ নিয়ন্ত্রণ সম্পর্কে কয়েকটি প্রধান কাজ হল ঃ

(ক) **বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১-র অধীনে সম্মতি প্রদান ঃ** প্রায় ৪৫০টি শিল্পকে প্রশাসনিক অনুমতির আওতায় আনা গিয়েছে।

(খ) **বায়ু-দূষণকারী শিল্পগুলির দ্বারা চিমনির ধোঁয়া নিয়ন্ত্রিতভাবে ছাড়া ঃ** প্রত্যেক বৃহৎ বায়ু-দূষণকারী শিল্পকে চিমনি থেকে ধোঁয়া ছাড়ার ব্যাপারে নিরন্তর তদারকি বজায় রাখতে বলা হয়েছে।

(গ) **সমস্ত প্রধান বায়ু-দূষণকারী শিল্পের চিহ্নিতকরণ ঃ** ১০৮টি শিল্পকে প্রধান বায়ু-দূষণকারী হিসাবে চিহ্নিত করা হয়েছে।

(ঘ) যাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হবে বলে স্থির করা হয়েছে সেই সমস্ত আইন-ভঙ্গকারী ইউনিটগুলির চিহ্নিতকরণ।

(ঙ) **বিভিন্ন বায়ু-দূষণকারী শিল্পের জন্য ধূম-নির্গমের মান স্থিরীকরণ ঃ** ১৭টি শ্রেণীর শিল্প এবং শিল্প-বয়লার-এর জন্য ধূম-নির্গমের মান স্থির করা হয়েছে। এ ছাড়া, মোটরগাড়ি প্রভৃতির জন্য (পেট্রল ও ডিজেল চালিত যানসমূহ) ধূম-নির্গমন-মান বিজ্ঞাপিত হয়েছে।

(চ) **আকাশস্থ বায়ুর উৎকর্ষ তদারকি ঃ** ১৯৮৬ সালের জানুয়ারি মাস থেকে হাওড়ার পাঁচটি কেন্দ্রে একটি সমীক্ষা চালানো হচ্ছে। পর্ষদ কর্তৃক হলদিয়ার আকাশে বায়ুর উৎকর্ষ তদারকির কাজ তিনটি কেন্দ্রে হাতে নেওয়া হয়েছে। দুর্গাপুরে তদারকির কাজ খুব শীঘ্র হাতে নেওয়া হবে বলে স্থির করা হয়েছে।

(ছ) গ্যাস লীক/দুর্ঘটনার তদন্ত এবং উপযুক্ত/প্রতিরোধক/প্রতিষেধক ব্যবস্থার সুপারিশ।

(জ) রাজ্যে বায়ু-দূষণ সংক্রান্ত অভিযোগ এলে তার তদন্ত এবং প্রতিষেধক পদক্ষেপের সুপারিশ।

(ঝ) যে সমস্ত শিল্প ইউনিট বিপজ্জনক রাসায়নিক পদার্থ নিয়ে কাজ করে তাদের নিয়ন্ত্রণ।

(ঞ) প্রত্যেকটি বায়ু-দূষণকারী শিল্পকে তাদের কারখানা-চত্বরে একটি নিরাপদ অঞ্চল নির্দিষ্ট রাখতে বলা হয়েছে যেটির আয়তন কারখানা বা তার চত্বরের অন্তত দশ শতাংশ হয়। বিশেষত আসানসোল-দুর্গাপুর অঞ্চলের মত কয়েকটি স্থানের শিল্পসমূহ এ ব্যাপারে রীতিমত অগ্রগতি ঘটিয়েছে।

৫.২। **পরিবেশ সংক্রান্ত বিষয়ে "অনাপত্তি" সার্টিফিকেট দেওয়ার কাজ ঃ** একটি নির্দিষ্ট জায়গায় শিল্পসমূহের ঘন-অবস্থান সাধারণত বায়ু, ভূমি, বনসম্পদ ও জীবজন্তু এবং মনুষ্যবসতি প্রভৃতির বিশুদ্ধতার উপর প্রভাব ফেলে। তদনুসারে পরিবেশের কথা বিবেচনা করে শিল্প-স্থাপন এবং পুনঃস্থাপন করার প্রয়োজন রয়েছে। বর্তমান শিল্প লাইসেন্সিং পদ্ধতিতে এই সংস্থান রাখা হয়েছে যাতে শিল্প-উদ্যোক্তা কোনও শিল্প-স্থাপনের পূর্বে অন্যান্য বিষয়ের সঙ্গে পরিবেশ সংক্রান্ত বিষয়েও অনাপত্তিমূলক অনুমতি-পত্র নেবেন। এই কারণে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে অনাপত্তি সার্টিফিকেট বিতরণ করার দায়িত্ব অর্পণ করা হয়েছে। এ ছাড়া, নির্দিষ্ট কয়েক প্রকার তীব্রদূষণকারী শিল্পকে পরিবেশ দপ্তর থেকে "স্থান অনাপত্তি সার্টিফিকেট" নিতে হবে। প্রায় ১৯০টি শিল্পকে "অনাপত্তি সার্টিফিকেট" দেওয়া হয়েছে।

৫.৩। **জলকর আদায়-সম্পর্কিত কাজকর্ম ঃ** জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) সেস আইন, ১৯৭৭-এর আওতায়, পর্ষদের সহায়-সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে বিশেষ কয়েকটি শিল্প এবং স্থানীয় সংস্থা যে জল খরচ করে তার পরিমাণের উপর কর নির্ধারণ ও আদায়ের দায়িত্ব পর্ষদকে দেওয়া হয়েছে। চলতি বছরে এবং ১৯৮৮ সালের জানুয়ারি মাস পর্যন্ত আদায়িকৃত জলকর-এর মোট পরিমাণ হল ২২.৫০ লক্ষ টাকা; এই টাকার ৮০ শতাংশ পর্ষদের তহবিলে জমা দেওয়া হবে। এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার পর্ষদের তহবিলে ৩০ লক্ষ টাকা জমা দিয়েছেন। জলকর আদায় দিচ্ছে না এমন কতিপয় শিল্প-ইউনিটের বিরুদ্ধে বেশ

কিছু মামলা দায়ের করা হয়েছে এবং আমরা আদালতে মামলাগুলি চালিয়ে যাচ্ছি।

৫.৪। **জনশিক্ষা এবং গণচেতনা ঃ** এখানে তালিকাভুক্ত নৈমিত্তিক কাজকর্মগুলি ছাড়াও জন-শিক্ষা এবং গণচেতনা-র ক্ষেত্রেও পর্ষদের গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। এজন্য পর্ষদ জুন মাসের পাঁচ তারিখে 'বিশ্ব পরিবেশ দিবস' পালন করেছে। উপরোক্ত উদ্দেশ্যে পর্ষদ বিভিন্ন গণতান্ত্রিক এবং স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানসমূহের সহায়তা নিয়ে বিভিন্ন সেমিনার/ওয়ার্কশপ/প্রদর্শনীতে অংশগ্রহণ করছে এবং আমরা এ-বিষয়ে চেতনা বৃদ্ধির ব্যাপারে সন্তোষজনকভাবে সাফল্যলাভ করেছি।

৫.৫। পর্ষদের পূর্বোক্ত উন্নয়নমূলক কাজকর্মের জন্য ১৯৮৮-৮৯ সালের বাজেট যোজনায় ৩০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৬। গঙ্গা সংস্কার পরিকল্পনায় ভূগর্ভস্থ পয়ঃনালীর পতনমুখকে আটকে ও উপযুক্ত স্থানাভিমুখে সেগুলিকে পরিশোধনের উদ্দেশ্যে চালিত করার জন্য চেষ্টা করা হচ্ছে যাতে জল পরিশোধিত করা যায় ও ঐ পরিশোধিত জল বিদ্যুৎশক্তি উৎপাদন, সেচ ও মৎস্য চাষের কাজে লাগানো যায়। তাছাড়া, ভূগর্ভস্থ পয়-নালী নেই এমন শহরাঞ্চলে টু-পিট পোর ফ্লাশ ওয়াটার সীল পায়খানা নির্মাণ করা হচ্ছে। অস্বাস্থ্যকর পায়খানা ও মেথরপ্রথা সম্পূর্ণভাবে উচ্ছেদ করা অল্পব্যয়বিশিষ্ট অনাময় কর্মসূচীর লক্ষ। পরন্তু, নদীক্ষেত্র উন্নয়ন কর্মপ্রকল্পসহ বৈদ্যুতিক শবদাহ চুল্লী নির্মাণের কাজও হাতে নেওয়া হচ্ছে। কেন্দ্রীয় গঙ্গা প্রাধিকার কর্তৃক অনুমোদিত সপ্তম যোজনা কালপর্বে রূপায়ণ কর্মসূচীর দরুন মোট অর্থের পরিমাণ হল ১৩৪ কোটি টাকা। গঙ্গা সংস্কার পরিকল্পনার বর্তমান পর্যায়ে পশ্চিমবঙ্গে কর্মসূচীর আওতায় যে কাজ হাতে নেওয়া হবে বলে স্থির করা হয়েছে তার মধ্যে পড়ছে ১৫টি প্রথম শ্রেণীর শহরে ভূগর্ভস্থ পয়ঃনালী নির্মাণের মত বড় কাজ। বিভিন্ন কর্মপ্রকল্প রচনা ও রূপায়ণের দায়িত্ব বিভিন্ন রাজ্য এজেন্সীর ওপর ন্যস্ত করা হয়েছে। এদের মধ্যে পড়ছে কলকাতা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথরিটি ও অন্যান্য সহায়ক সংগঠন, যেমন কলকাতা মেট্রোপলিটান ওয়াটার ও স্যানিটেশন অথরিটি, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগ, বিভিন্ন পৌর প্রতিষ্ঠান ও পৌর ইঞ্জিনিয়ারিং ডাইরেকটরেট এবং সেচ জলপথ বিভাগ।

৬.১। ২য় শ্রেণীর কিছুসংখ্যক শহরসহ ১৫টি ১ম শ্রেণীর শহর ও ছোট ছোট শহরাঞ্চলকে গঙ্গা সংস্কার পরিকল্পনার আওতায় আনা হয়েছে। ১৮টি ভূগর্ভস্থ পয়ঃনালী ট্রিটমেন্ট প্ল্যান্ট এবং সেইসঙ্গে নব রূপায়ণের জন্য ৫টি চালু ট্রিটমেন্ট প্ল্যান্টকে গঙ্গা সংস্কার পরিকল্পনাধীনে আনা হয়েছে। কলকাতা পৌরাঞ্চলে, ৬টি অন্যান্য ১ম শ্রেণীর শহর ও ১২টি ২য় শ্রেণীর শহরে অল্পব্যয়ে ২০ হাজারেরও বেশি স্যানিটারি পায়খানা নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। কলকাতা ও হাওড়াসহ ১৫টি শহরে ২০টি বৈদ্যুতিক শবদাহ চুল্লীও নির্মাণ করা হচ্ছে। এই কর্মসূচীর অধীনে ৪০টিরও বেশি স্নানের ঘাটকে উন্নত করার প্রস্তাবও রয়েছে। বহরমপুর, নবদ্বীপ ও হুগলির সীমায়িত অঞ্চলে নদীর তীরভূমি সংরক্ষণের কর্মপ্রকল্পগুলিকে বাস্তবায়িত করার কাজ হাতে নেওয়া হয়েছে। টিটাগড়ে যে ভূ-গর্ভস্থ পয়ঃনালী প্ল্যান্টটি রয়েছে তার নবরূপায়ণ করা হয়েছে ও সেটির কাজও শুরু হয়েছে। গঙ্গা প্রকল্প অধিকার এ পর্যন্ত ৯৫ কোটি টাকার কর্মপ্রকল্প অনুমোদন করেছে। এখনও ২৪ কোটি টাকার কর্মপ্রকল্প অনুমোদনের

অপেক্ষায় আছে। গত আর্থিক বৎসর পর্যন্ত গঙ্গা প্রকল্প অধিকার এই সমস্ত কর্মপ্রকল্প কার্যকর করার উদ্দেশ্যে ২৩ কোটি ৩৫ লক্ষ টাকা দিয়েছে।

৭। পরিবেশকে অবহেলা করা এবং দূষিত করার দীর্ঘ ইতিহাস আজ আমাদের পরিবেশ সংরক্ষণ এবং উন্নয়নের জন্য সর্বরকমের প্রয়াসে উদ্যোগী হতে বাধ্য করেছে। প্রথমেই যা দরকার তা হল পরিবেশ সম্পর্কে জনসাধারণকে সজাগ করে তোলা। আলোচনা, প্রদর্শনী এবং অন্যান্য গণ-জাগরণমূলক কর্মসূচীকে সংগঠিত করার জন্য বেসরকারি সংস্থাগুলিকে অনুদান দেওয়া হয়ে থাকে। জনগণের মধ্যে বিলি করার জন্য পরিবেশ-সম্পর্কিত পোস্টার লীফলেট ইত্যাদি বিভাগ থেকে প্রকাশ করা হচ্ছে। এই সম্পর্কে নিম্নলিখিত পুস্তিকাগুলি ইতিমধ্যেই বের করা হয়েছে ঃ

(১) পশ্চিমবঙ্গে কয়েকটি নির্দিষ্ট শিল্পে বিপজ্জনক রাসায়নিক পদার্থ ও প্ল্যান্ট সম্পর্কিত নিরাপত্তা পরিচালন ব্যবস্থা।

(২) পরিবেশ-সম্পর্কিত সংক্ষিপ্ত পথ-নির্দেশক পুস্তক।

৭.১। আরও কয়েকটি বই প্রকাশের পথে। এই কর্মসূচী বাবদ ১৯৮৮-৯৮ সালে ৪ লক্ষ টাকার বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

৭.২। বিভিন্ন গণ-জাগরণমূলক কর্মসূচী গ্রহণ করার জন্য পরিবেশ বিভাগ পরিবেশ সংরক্ষণের ব্যাপারে আগ্রহি বিশ্ববিদ্যালয়, বিদ্যায়তন ও অন্যান্য স্বতঃপ্রবৃত্ত সংগঠনগুলিকে অনুঘটক সহায়তা দেওয়ার ব্যবস্থা গ্রহণ করেছেন। বস্তুত, যাদবপুর ও বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়, খড়গপুরের ইন্ডিয়ান ইনস্টিটিউট অব টেকনোলজি, দুর্গাপুরের রিজওনাল ইঞ্জিনীয়ারিং কলেজ—শুধু কয়েকটি নাম উল্লেখ করা হল। বিভিন্ন বিদ্যালয় বায়ু ও জল-দূষণ নিয়ে আলোচনা-চক্র ও কর্মোদ্যোগ সংগঠিত করেছে যাতে জনগণকে পরিবেশ সম্পর্কিত বিভিন্ন দিক সম্পর্কে সুশিক্ষিত করে তোলা যায় ও পরিবেশকে সংরক্ষিত করার ব্যাপারে তাদের কর্তব্য বিষয়ে সচেতনতা সৃষ্টি করা যায়। অনেক স্কুল ও কলেজ তাদের জয়ন্তী উৎসবে পরিবেশ সম্পর্কে আলোচনার আয়োজন করা অবশ্য পালনীয় করেছে। বর্ধমান ও মেদিনীপুরের গ্রামাঞ্চলে পঞ্চায়েত সংস্থাগুলি পরিবেশ বিষয়ক কর্মোদ্যোগ সংগঠিত করেছিল এবং তার সঙ্গে গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির প্রতিনিধিদের যুক্ত করেছিল। সমস্ত জেলায় পঞ্চায়েত সংস্থাগুলি এইরকম অসংখ্য আলোচনা-চক্র সংগঠিত করছে।

৭.৩। পরিবেশের মর্মসত্য বহনকারী একটি চলমান প্রদর্শক তথা চিত্রন সম্বলিত ভ্যানগাড়ি বিভিন্ন জেলায় ঘোরানোর ব্যবস্থা করা হয়েছিল। এই ব্যাপারে জনসাধারণের মধ্যে যে সাড়া পাওয়া গেছে তা উৎসাহব্যঞ্জক।

বৈজ্ঞানিক প্রতিষ্ঠানসমূহ যেমন পশ্চিমবঙ্গ বিজ্ঞান মঞ্চ, ইনস্টিটিউট অব পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব পাবলিক হেলথ অ্যান্ড হাইজিন ও অন্যান্য একই ধরনের প্রযুক্তিবিষয়ক প্রতিষ্ঠানসমূহ রাজ্যের পরিবেশ বিভাগের সক্রিয় সহযোগিতায় পরিবেশ দূষণ ও তার প্রতিকারের ব্যবস্থাসমূহ সম্পর্কে আলোচনা-চক্র সংগঠিত করেছে।

৭.৪। পরিবেশ সংক্রান্ত যথোপযুক্ত মর্মসত্য তথ্য ও সংস্কৃতি দপ্তরের সক্রিয় সহায়তায়

প্রতিটি জেলা এবং মহকুমা শহরে হোর্ডিং-এ তুলে ধরার জন্য এই বিভাগ ব্যবস্থা নিয়েছে।

৭.৫। মহাশয়, শব্দ-দূষণ নিয়ন্ত্রণের জন্য এ পর্যন্ত কোনও বিধি প্রণীত হয়নি। ফলে শব্দদূষণ সহ্যের সীমা অতিক্রম করে মানুষের স্বাস্থ্যের উপর বিভিন্ন ধরনের বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করতে পারে এবং প্রত্যেকের নিজস্ব বিকাশের পথে প্রতিবন্ধকতাস্বরূপ হয়ে উঠতে পারে। বঙ্গীয় মোটরযান নিয়মাবলী কেবল জেলা এবং মহকুমা শহরগুলিতে এয়ার-হর্ণের আওয়াজ নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করতে পারে। পরিবেশ (সংরক্ষণ) আইন, ১৯৮৬-তে কোলাহলকে দূষণকারী বলে চিহ্নিত করা হয়েছে তবে কোনও নির্দিষ্ট মানের কথা সেখানে এখনও উল্লেখ করা হয়নি। কলকাতায় কোলাহলের মাত্রার উপর এ পর্যন্ত তিনটি সমীক্ষা করা হয়েছে। একজন চক্ষু-কর্ণ-নাসিকা বিশেষজ্ঞ ডাঃ আবীরলাল মুখার্জি এরূপ একটি সমীক্ষার সঙ্গে যুক্ত ছিলেন। সম্প্রতি এই বিভাগের সক্রিয় সহায়তায় সাইক্র্যারিংগোলজিস্টদের দ্বারা কোলাহল সংক্রান্ত দূষণ সম্পর্কে একটি আলোচনা-চক্র সংগঠিত হয়েছিল। এই আলোচনা-চক্রে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন বিশেষজ্ঞ কানাডার অধ্যাপক আলবের্তি ভাষণ দেন।

৭.৬। যদিও ইতিমধ্যেই বিদ্যালয়গুলিতে পরিবেশ সম্পর্কে জ্ঞান দেওয়া হচ্ছে তবু মাধ্যমিক স্তরের শিক্ষার জন্য পরিবেশ সংক্রান্ত একটি নিয়মিত পাঠ্যক্রম নির্দিষ্ট করার উদ্দেশ্যে শিক্ষা বিভাগের মাধ্যমে প্রয়াস চালানো হয়েছে।

৭.৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই রাজ্যের পরিবেশ সংক্রান্ত সমস্যাগুলি সমীক্ষা করে দেখবার জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটি কমিটি গঠন করে সত্যি সত্যিই একটি উপকার করেছেন। এটাও খুব আনন্দের কথা যে, কমিটির মাননীয় সদস্যগণ এই ব্যাপারে উৎসাহজনক এবং সক্রিয় উদ্যোগ নিয়েছেন ও দুর্গাপুর হলদিয়াতে পরিদর্শন করতে গিয়েছেন। তারা সেখানকার শিল্পাঞ্চলগুলি পরিদর্শন করেন ও ঐ সমস্ত এলাকায় যে-সব সমস্যার সম্মুখীন হতে হচ্ছে সেই সব সমস্যার বিষয়ে প্রাথমিক তথ্য সংগ্রহ করার উদ্দেশ্যে স্থানীয় জনসাধারণ এবং বিভিন্ন শিল্পের প্রতিনিধিদের সঙ্গেও আলাপ-আলোচনা করেন। এই ব্যাপারে মাননীয় সদস্যগণ যে তীব্র উৎসাহ দেখিয়েছেন তারজন্য আমি মাননীয় সদস্যদের কাছে অত্যন্ত কৃতজ্ঞ।

৮। পরিবেশ সংক্রান্ত গবেষণা ও সমীক্ষার কর্মসূচী এই দপ্তরের অপর একটি প্রধান দায়িত্ব। যে সমস্ত অঞ্চলে জরুরি পরিবেশ সংক্রান্ত উন্নতির প্রয়োজন সেই সমস্ত অঞ্চলে গবেষণা এবং সমীক্ষা নির্বাহ করবার জন্য বিভিন্ন গবেষণা প্রতিষ্ঠান এবং বিশ্ববিদ্যালয়ের বৃত্তিভোগী গবেষকদের অর্থ প্রদান করা হয়।

৮.১। নিম্নোক্ত গবেষণা পরিকল্পসমূহ যথা মাথাভাঙ্গগা-চূর্ণী নদীর দূষণ সমীক্ষা এবং রিজিওনাল ইঞ্জিনীয়ারিং কলেজ, দুর্গাপুর-এর সহযোগিতায় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ কর্তৃক সন্নিহিত বায়ুর ধর্ম-সম্পর্কিত সতর্কীকরণ সংস্থা স্থাপন করার কাজ হাতে নেওয়া হয়েছে।

৮.২। ১৯৮৮-৮৯ সালের বার্ষিক যোজন্নার অঙ্গীভূত গবেষণা পরিকল্পনাসমূহ রাজ্য পরিবেশ সংক্রান্ত সমীক্ষা পরামর্শদাতা সমিতি কর্তৃক পরীক্ষিত হবে। এগুলি হচ্ছেঃ

১। কীটনাশক বস্তু/ক্ষারীকীট সম্পর্কিত সমীক্ষা এবং সাধারণ পরিবেশ ও জনস্বাস্থ্যের

উপর এগুলোর প্রভাব।

২। দার্জিলিং শহরের চতুঃপার্শ্বস্থ পরিবেশ সংক্রান্ত প্রভাব বিশ্লেষণ।

৩। নূতন পুকুর ও অন্যান্য জলাশয়ের বিশেষত ভোজ্য মাছের উপর কীটনাশক বস্তু ও ক্ষারীকীটসমূহের অবশেষাংশ বিষয়ে সতর্ক করা।

৪। কলকাতা এবং কলকাতার সন্নিহিত কতিপয় প্রধান হ্রদসমূহে জল-দূষণের পরিমাণ ও এর প্রতিক্রিয়া সম্পর্কে সমীক্ষা।

গবেষণা সম্পর্কিত কর্মসূচীর জন্য ৬ লক্ষ টাকা সংস্থানের প্রস্তাব করা হয়েছে।

৯। সাম্প্রতিককালে দুটি উদ্যান যথা আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিং-এ পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক এই দপ্তরের প্রশাসনিক নিয়ন্ত্রণে রয়েছে।

৯.১। আলিপুর চিড়িয়াখানা দেশের সর্বাপেক্ষা পুরাতন পশুশালার অন্যতম এবং বর্তমান সাধারণ সুযোগ-সুবিধা যথা প্রাণীদের জন্য ঘেরাও করা স্থান, জলের সংস্থান, রাস্তাঘাট, আলোর ব্যবস্থা ইত্যাদির প্রভূত উন্নতির প্রয়োজন। আলিপুর চিড়িয়াখানা বর্তমানে কলকাতার একটি জনাকীর্ণ অঞ্চলে অবস্থিত। এই পশু-উদ্যানের বর্তমান অঞ্চলে অধিক সম্প্রসারণের অবকাশ নেই। এই জনাকীর্ণ শহরের গোলমালে চিড়িয়াখানার প্রাণীরা অত্যন্ত পীড়িত হয়। অতএব কলকাতার নিকট বর্তমান চিড়িয়াখানার সম্প্রসারণের প্রয়ো অনুভূত হচ্ছে, যাতে করে এটা অধিক সুযোগ-সুবিধা প্রদান করবার জন্য এবং পীড়িত প্রাণীদের নিমিত্ত ও আনুষঙ্গিক গবেষণার জন্য বিকল্প স্থান হিসেবে কাজ করবে। পরীক্ষামূলক দুটো স্থান সনাক্ত হয়েছে। আবদ্ধ "প্রাণীর স্বভাব পর্যবেক্ষণ করবার জন্য পরীক্ষামূলক কেন্দ্র" স্থাপন করার প্রস্তাব করা হয়েছে। দ্বিতীয় পশু-উদ্যানের জন্য ২,০০০.০০ লক্ষ টাকা ব্যয় হবে বলে নির্ধারিত হয়েছে বেং পরীক্ষামূলক কেন্দ্রের জন্য ৬০০.০০ লক্ষ টাকা ব্যয় হবে বলে নির্ধারিত হয়েছে। এই দ্বিতীয় পশু-উদ্যান ও পরীক্ষামূলক কেন্দ্র অধিগ্রহণ করবার ও আর্থিক সহায়তা প্রদানের জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

৯.২। পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক প্রধানত হিমালয়ের জীবজন্তু অনুধ্যান এবং বিশেষ করে অধিক উচ্চতাস্থ পরিবেশমন্ডলে প্রাণীআচরণ, জীবজন্তু ও শারীরবৃত্ত সম্পর্কে গবেষণার কাজে জড়িত। এই পার্ক পরিবেশ দপ্তরের কয়েকটি গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্প রূপায়ণের কাজ হাতে নিয়েছে, যথা—তুষার চিতা প্রজনন কেন্দ্র স্থাপন, বন্দী অবস্থায় উসুরি বাঘের প্রজনন এবং ফেজ্যান্ট প্রজনন খামার চালু করা ইত্যাদি।

৯.৩। ধসপ্রবণ এলাকাগুলিতে প্রতিরোধক দেওয়াল নির্মাণ, পয়প্রণালী ব্যবস্থার উন্নয়ন সীমানা দেওয়াল এবং বেড়াগুলিকে আরও মজবুত করে তোলা, পরিবেশ উন্নয়ন, কর্মিদের জন্য কোয়ার্টার (কাঠের) নির্মাণ, পক্ষী আবাস নবীকরণ ও সম্প্রসারণ এবং ফেজ্যান্ট ফার্ম পুনর্গঠন জুওলজিক্যাল পার্ক উন্নয়ন কর্মসূচীর অন্তর্ভুক্ত।

৯.৪। ১৯৮৮-৮৯ সালের যোজনা বাজেটে পূর্বোল্লিখিত খাতে ১৫.০০ লক্ষ টাকা সংস্থান রাখা হয়েছে।

১০। লয়েড বোটানিক গার্ডেন আমাদের দেশের একমাত্র অধিক উচ্চতাস্থ বোটানিক গার্ডেন। দার্জিলিং-এ এটি ভ্রমণার্থীদের অন্যতম দর্শনীয় স্থান হলেও এর মুখ্য উদ্দেশ্য ছাত্র এবং গবেষকদের গবেষণা এবং সংরক্ষণের সুযোগ-সুবিধা দিয়ে সাহায্য করা। এরজন্য চিহ্নিত উন্নয়ন কর্মপ্রকল্পগুলি হল ঃ (১) গ্লাস-হাউসের সম্প্রসারণ, (২) নিরাপত্তামূলক ব্যবস্থাদি এবং জল সরবরাহ। এখানে গুল্মাবাস, অর্কিড হাউস, নার্সারি ইত্যাদির নবীকরণ ও পুনর্গঠনের প্রস্তাব দেওয়া হচ্ছে।

১০.১। ১৯৮৮-৮৯ সালের যোজনা বাজেটে এই গার্ডেনের জন্য উদ্দিষ্ট বিভিন্ন উন্নয়ন কর্মপ্রকল্প খাতে ৪.০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

১১। সুন্দরবন এলাকার জন্য উদ্দিষ্ট ম্যানগ্রোভ ফরেস্ট ডেভেলপমেন্ট স্কিম রূপায়ণের দায়িত্ব এই বিভাগের ওপর ন্যস্ত হয়েছে। ১০০% কেন্দ্রীয় অনুদানমূলক এই প্রকল্পটির জন্য ভারত সরকার ৩১.০০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন যার ৫০% ১৯৮৭-৮৮ সালে দিয়ে দেওয়া হয়েছে। রাজ্য মুখ্যসচিবের সভাপতিত্বাধীনে একটি স্টিয়ারিং কমিটি এর জন্য একটি কর্মপ্রকল্প (অ্যাকশান প্ল্যান) রচনা করার কাজে নিযুক্ত রয়েছে। এছাড়াও 'বাইওস্ফীয়ার রিজার্ভ' শীর্ষক আর একটি ১০০% অনুদানমূলক প্রকল্পের প্রাথমিক ছক তৈরির কাজ চলছে।

১১.১। 'রাজ্য পরিবেশ সংরক্ষণ সংসদ' নামাঙ্কিত উচ্চক্ষমতাসম্পন্ন সংস্থাটি এই দপ্তরের কাজকর্মের জন্য প্রয়োজনীয় নির্দেশনা দিতে পারে। এর প্রথম অধিবেশন পশ্চিমবাংলার মহামান্য রাজ্যপালের সভাপতিত্বে সম্প্রতি অনুষ্ঠিত হয়। কয়েকটি মূল্যবান সুপারিশও পাওয়া যায়, যেগুলি এই দপ্তরের দ্বারা রূপায়িত হওয়ার আগে খতিয়ে দেখা হচ্ছে।

১২। মহাশয়, পরিবেশ তথা পরিবেশমন্ডলের সংস্কার, জল, বাতাস ও মাটি দূষণমুক্ত রাখা এবং পরিবেশকে স্বাস্থ্যকর জীবনচর্যার উপযোগী করে তোলা শুধুমাত্র রাজ্য সরকারের দায়িত্ব নয়, কেন্দ্রীয় সরকারও এ ব্যাপারে নিজের দায় অস্বীকার করতে পারেন না, যেহেতু ভারতীয় সংবিধানের রাজ্য সমূহের নীতি প্রণয়নের নির্দেশক নীতিসমূহ ৪৮(ক) সংখ্যক ধারা শীর্ষক সংবিধানের ১৯৭৬ সালে গৃহিত ৪২তম সংশোধনীতে এই দায়িত্ব সুনির্দিষ্টভাবে চিহ্নিত করা হয়েছে এবং ভারত সরকারেরও এ ব্যাপারে অনেক করণীয় আছে, কারণ ১৯৭২ সালের স্টকহোম-এ অনুষ্ঠিত রাষ্ট্রসঙ্ঘ পরিবেশ বিষয়ক কর্মসূচীতে গৃহিত সাধারণ নির্দেশগুলি পালন করার ব্যাপারেও ভারত সরকার প্রয়োজনীয় অর্থের সংকুলানে অক্ষম। তা সত্ত্বেও আমরা এই নিশ্চয়তা দিতে পারি যে বিকেন্দ্রীভূত যোজনা-প্রস্তুতি, স্ব-শাসিত সংস্থা তথা পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠানসমূহ এবং সর্বোপরি বর্তমানে বহু-প্রসারিত গণতান্ত্রিক চেতনা এ ব্যাপারে গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে সক্ষম এবং আমরাও তার সম্পূর্ণ সুযোগ গ্রহণ করেছি। যদিও আমরা খুব অল্প পরিমাণ এলাকা আমাদের কাজের আওতায় আনতে পেরেছি এবং এক বিরাট অংশ এই কর্মসূচীর বাইরে থেকে গেছে তা সত্ত্বেও আমাদের ইতিমধ্যে গড়েতোলা অন্তর্কাঠামো, তথা যথাযথবাবে কাজে লাগানো বৈজ্ঞানিক প্রকৌশলের যথাযথ প্রয়োগে এবং পশ্চিমবাংলার জনসাধারণের সহযোগিতায় এগিয়ে যেতে আমরা দৃঢ়প্রতিজ্ঞ।

মহাশয়, এই গুরু দায়িত্ব সুষ্ঠুভাবে পালন করার জন্য আমি এই মহতী সভার মাননীয় সদস্যদের, বিশেষত বিরোধী সদস্য বন্ধুদের সহযোগিতার আশ্বাস পেতে পারি কি!

১৩। উপরোক্ত বক্তব্য উপস্থাপনান্তে আমি ৮৯ নং দাবির অধীনে "২২১৫-জল-সরবরাহ এবং স্যানিটেশন (জল ও বায়ু-দূষণ প্রতিরোধ)" এবং "২৪০৬-বন ও বন্যপ্রাণী (জুওলজিক্যাল গার্ডেন ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং)" শীর্ষক দাবিদ্বয় সমেত এবং ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে মঞ্জুর হওয়া ৩৮,৫৬,০০০ টাকা সমেত মোট ১,৫৪,২১,০০০ টাকা (এক কোটি চুয়ান্ন লক্ষ একুশ হাজার টাকা) ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য পেশ করছি।

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions on the demand. The cut motions are in order.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[4-50 — 5-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পরিবেশ দূষণ সম্পর্কে যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তার বিরোধিতা করে আমাদের Cut motion এর পক্ষে কিছু বক্তব্য রাখছি। পরিবেশ দূষণ একটি জরুরি বিষয়। সমগ্র ভারতবর্ষ ব্যাপি এর প্রয়োজনিয়তা এবং গুরুত্ব উপলব্ধি করছে।

পশ্চিমবঙ্গ সরকার এর গুরুত্ব উপলব্ধি করে যে বাজেট প্রস্তাবনা উপস্থিত করেছেন তাতে কিন্তু বাস্তবের সঙ্গে পার্থক্য পরিলক্ষিত হচ্ছে। ১৯৭২ সালে ষ্টকহোমে United Nations এর উদ্যোগে পৃথিবীর মানুষকে পরিবেশ সম্পর্কে সচেতন করবার উদ্দেশ্যে একটা সম্মেলন হয়েছিল এবং ভারতবর্ষ তাতে অংশগ্রহণ করেছিল। এরপর দেখা গেছে আমাদের দেশের প্রধানমন্ত্রী স্বয়ং পরিবেশ দপ্তরের দায়িত্ব নিজের হাতে রেখেছেন। পরিবেশ দূষণ সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রথমেই বলতে চাই, এই কলকাতা শহরের চৌরঙ্গীতেই বায়ু দূষণ সর্বাধিক পরিমাণে হচ্ছে। Bus-এর ধোঁয়া, চিমনির ধোঁয়া, Electric Horn প্রতিদিন আমাদের জনজীবন ব্যাহত করছে এবং এই ধরনের ধোঁয়া আমাদের শরীরের পক্ষে প্রচন্ড ক্ষতিকারক। অবশ্য ভূপালে Gas দুর্ঘটনার পর থেকেই আমরা এই ব্যাপারে বেশি করে গুরুত্ব দিচ্ছি। পৃথিবীর পরিবেশ দূষণ সম্পর্কে আমেরিকা থেকে যে রিপোর্ট বেরিয়েছিল তাতে বলেছে, T.V. এবং Radio চালাবার জন্য Switch দেবার সঙ্গে সঙ্গে যে আলো বিচ্ছুরিত হয় সেটা শিশুর শরীরের পক্ষে ভয়ানক ক্ষতির কারণ হয়। আজকে পৃথিবীর বিভিন্ন দিকে এই পরিবেশ দূষণ নিয়ে গবেষণা চলছে অথচ আমরা Bus থেকে যে ধোঁয়া নির্গত হয় সেটাকে বন্ধ করতে পারছিনা এবং কলকারখানা থেকে যে ধোঁয়া নির্গত হয় তাতে সংশ্লিষ্ট শিল্পকে Control করতে পারছিনা। আমি অম্বরীশবাবুর কাছে কয়েকটি প্রশ্ন রাখতে চাই। পলিউসান কনট্রোল বোর্ডের সমীক্ষায় বলা হচ্ছে কলকাতা শহর এবং তার পার্শ্ববর্তী এলাকার ১০০টি শিল্পকে আপনারা চিহ্নিত করেছেন, যে শিল্পগুলির দ্বারা পরিবেশ দূষিত হচ্ছে। কিন্তু আপনারা মাত্র দুটি থেকে তিনটি শিল্পের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন। ১০০টি কোম্পানীকে পলিউসান কন্ট্রোল বোর্ড চিহ্নিত করল যে, এরা পরিবেশ দূষণ করছে, অথচ সরকার মাত্র ২/৩ টির বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন। আপনার দপ্তর সম্ভবত ভাবছে যে, পরিবেশ দূষিত হচ্ছে

বলে যদি কোনও কারখানাকে বন্ধ করে দেওয়া হয় তাহলে সেই কারখানার শ্রমিকদের কি অবস্থা হবে। এই ভাবনা স্বভাবতঃই আমাদের মনে আসতে পারে যে, এ কারখানাটির নির্গত ধোঁয়া যদি সেই এলাকার পরিবেশ দূষিত করে তাহলে সেই কারখানাটি বন্ধ করে দিলে সেই কারখানার শ্রমিকদের রুজিরোজগার বন্ধ হয়ে যাবে। এই ভাবনা থেকে অনেক ক্ষেত্রেই হয়ত আপনার সিদ্ধান্ত নিতে গিয়ে একটু ঢিলেমি হয়ে যাবে। কিন্তু আমি আপনার কাছে আবেদন করতে চাই যে, কারখানার চিমনির ধোঁয়া যদি পরিবেশ দূষিত করে এবং সেই ধোঁয়ায় মানুষের শরীরের যদি ক্ষতি হয়, এই ধোঁয়ায় ক্যানসার রোগ হতে পারে, এটাই যদি কোথাও কোথাও মানুষের স্বাস্থ্যের শারীরিক কারণ হয়ে থাকে তাহলে সেই কারখানা বন্ধ করে দিতে পিছপা হবেন না। তাদের বিকল্প ব্যবস্থা নিয়ে আমরা সকলেই ভাবব, কি করা যায় না যায়। কিন্তু এই সমস্যাটা সামনে রেখে ১০০টি কারখানার বিরুদ্ধে পলিউসান কন্ট্রোল বোর্ড, অভিযোগ কার সত্ত্বেও আপনার দপ্তর তাদের বিরুদ্ধে কেন ব্যবস্থা নিল না, এই বিষয়ে আপনার মতামত জানার ইচ্ছা আমাদের রইল। এই কারখানা বন্ধ করে দিতে আপনার দপ্তর কেন কুণ্ঠিত হচ্ছে, সেটা আমাদের জানা দরকার। এটা জানা দরকার যে, এই ব্যবসায়ীরা হচ্ছে সুযোগ সন্ধানী লোক। তারা দেখছে এই কারখানা দিয়ে যদি কিছু বিষাক্ত ধোঁয়া নির্গত'ও হয় তাহলে কারখানাগুলি বন্ধ করে দিলে শ্রমিক ছাঁটাই হবে রাজনৈতিক দলগুলি স্বাভাবিক কারণে এই শ্রমিকদের পাশে এসে দাঁড়াবে, অতএব কারখানা বন্ধ করতে কেউ সাহস পাবে না। এই অসাধু ব্যবসায়িরা তার পূর্ণ সুযোগ নিতে চাইবে। এইভাবে রাজনৈতিক দলগুলির সমর্থন নিয়ে তারা মনে করছে যেমন চলছে তেমনিই চলবে, কারখানা বন্ধ করার কোনও সাহস কেউ দেখাতে পারবে না। কারখানা বন্ধ করে দিলে রাজনৈতিক দলেরই অসুবিধা হবে, এই সুযোগ অসাধু ব্যবসায়ীরা বিষাক্ত ধোঁয়া নির্গত হওয়া সত্ত্বেও কারখানাগুলি বন্ধ করে দিচ্ছে না। আর আপনার দপ্তর'ও আইন অনুযায়ী ব্যবস্থা নিতে পারছে না, ঠুঁটো জগন্নাথ-এর মত বসে থাকছে। আমি রাজ্য সরকারের কাছে একটি হিসাব তুলে ধরে জানাতে চাই, এটার সত্য, মিথ্যা জানি না, তিনটি কোম্পানী বন্ধ করে দিয়েছেন। এরমধ্যে একটি মদের কারখানা কেন্দ্রীয় সরকারের পলিউসান বোর্ড বন্ধ করে দিয়েছে। আর একটি কারখানা রাজ্য সরকারের পরিবেশ দপ্তর বন্ধ করে দিয়েছে, সেটি হল কেশরাম রেয়ন। আর একটা হচ্ছে গ্যালভানাইজ প্ল্যান্ট। আমি আপনাকে শুধু এটুকু বলতে চাই, পি.অ্যান্ড টি, গ্যালভানাইজড প্ল্যান্ট যেটা বন্ধ করে দিয়েছেন সেটা হচ্ছে চিড়িয়াখানার সামনে টাটার যে পাঁচ তালা হোটেল হচেছ তার সামনে অবস্থিত। আপনি কি টাটার পাঁচ তারা হোটেলকে রক্ষা করবার জন্য এটাকে বন্ধ করে দিলেন, না, সত্যি সত্যি পলিউসান কন্ট্রোল বোর্ড-এর এ সম্পর্কে প্রকৃত রিপোর্ট ছিল, ওরা দূষিত পরিবেশ সৃষ্টি করছিল বলেই ওটাকে বন্ধ করে দিলেন? কলকাতা সহ সারা পলিশ্চবাংলায় এই দূষিত আবহাওয়া সৃষ্টি করছে এই কারখানাগুলি। সেখানে ১০০টি কারখানার মধ্যে টাটার পাঁচ তারা হোটেলের সামনে যে কারখানাটি ছিল সেটাকেই আপনার দপ্তর বন্ধ করল কেন? তাহলে এরমধ্যে কোনও লেনদেনের ব্যবস্থা নেই তো? পলিউসান কন্ট্রোল বোর্ডের সিদ্ধান্ত অনুযায়ী আপনারা এই সিদ্ধান্ত নিয়েছেন, না অন্য কিছু ব্যাপার আছে? দূষণ প্রতিরোধ করতে গেলে আপোষহীন মনোভাব নিয়ে চলতে হবে। পরিবেশ দূষণ প্রতিরোধ করার জন্যই একটা পরিবেশ দপ্তর এই রাজ্যে খোলা হয়েছে। সেই দপ্তর যথাযথ যোগ্য দায়িত্ব পালন করতে ব্যর্থ হয়ে যাবে যদি তা না করা

হয়। আমি একটা উদাহরণ দিয়ে এই প্রসঙ্গে বলতে চাই। দমদমের মেকলি কেমিক্যালসের খবর নিশ্চয় আপনি জেনেছেন যে কি ভয়াবহ পরিস্থিতির সেখানে সৃষ্টি হয়েছে। সেই কারখানা থেকে ধোঁয়া বেরুনোর ফলে সেই ধোঁয়াতে দুশো লোক অসুস্থ হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে— এ সম্পর্কে আপনার কাছেও রিপোর্ট আছে বলে আমার দৃঢ় বিশ্বাস। স্যার, এই কারখানাটি সোডিয়াম ডেক্রোমেট তৈরি করে। এই সোডিয়াম ডেক্রোমেট তৈরি হয় মূলত একটা বিষাক্ত ক্রোমিয়াম থেকে যেটা জল থেকে বেরোয়। সেই ক্রোমিয়াম থেকে এরা সোডিয়েম ডেক্রোমেট তৈরি করে। কিন্তু সেই কারখানার ব্যাপারে কি ঘটলো? সেই কারখানার ধোঁয়া থেকে দেখা গেল কিছুদিন পরে আশপাশের যতগুলি কুয়ো ছিল তার প্রতিটির জল হলুদ হয়ে গেল। তারপর সেই কুয়োর জল যারা পান করলো তাদের গায়ে প্রথমে চুলকানি, পরে ফুসকুড়ি এবং পরিশেষে অসুস্থ হয়ে তাদের হাসপাতালে শয্যা নিতে হল। ডাক্তাররা বলছেন তাদের চর্মরোগ হয়েছে এবং তাদের কারুর কারুর মধ্যে ক্যানসারের জার্মও খুঁজে পাওয়া গিয়েছে এবং এর ফলে সেখানে একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এই কারখানা সম্বন্ধে পলিউসান কন্ট্রোল বোর্ড রিপোর্ট দিল যে এই কারখানা অবিলম্বে বন্ধ করা দরকার। সেই কারখানার ব্যাপারে যে অ্যানোলেটিক্যাল রিপোর্ট তৈরি হল সেই অ্যানালেটিক্যাল রিপোর্টের ভিত্তিতে পলিউসান কন্ট্রোল বোর্ড বললো যে এই কারখানা বন্ধ হওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা, দুবার আপনার দপ্তর থেকে নির্দেশ গেল এই কারখানা বন্ধ করা হোক। বাগজোলা খালের ধারের সেই কারখানার অসাধু মালিক দুবার এই কারখানা সাময়িকভাবে বন্ধ করার পর কোর্ট থেকে আদেশ নিয়ে এসে সেই কারখানা চালিয়ে যাচ্ছে। এই কারখানাটিতে ইউনিয়ান হচ্ছে সিটুর। স্যার, এখানে সি.পি.এমের মধ্যে দুটি মতামত পরিষ্কার হয়ে উঠলো। ওখানকার সি.পি.এমের আঞ্চলিক কমিটির সেক্রেটারি বললেন যে এই কারখানা বন্ধ হওয়া দরকার অথচ মাননীয় মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাই শেষ পর্যন্ত ঐ কারখানার গেটে এমন বক্তব্য রাখা হল যে, এই কারখানা বন্ধ করার জন্য যদি কোনও উদ্যোগ নেওয়া হয় তাহলে যারা এই চেষ্টা করবে তাদের মায়ের কোল খালি করে আসতে হবে। সেখানকার পরিবেশ অত্যন্ত আতঙ্কজনক। মাননীয় মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাই, দুবার এই কারখানাটি আপনার দপ্তর বন্ধ করলেও সেই ব্যবসায়ী নতুন করে এই কারখানা খুলেছে। সেই কারখানা বন্ধ করার জন্য স্থানীয়ভাবে যিনি এর নেতৃত্ব দিচ্ছিলেন সেই ডাঃ দিপালী মজুমদার যিনি আর.জি.কর মেডিক্যাল কলেজ হসপিট্যালে চাকরি করতেন তাকে হঠাৎ করে আসানসোলে বদলি করা হলো। মাননীয় মন্ত্রী মহাশয় আগে স্বাস্থ্যদপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি যদি খোঁজ নেন তাহলে জানতে পারবেন এই ডাঃ দিপালী মজুমদার যিনি স্থানীয়ভাবে ওখানে এই কারখানা বন্ধ করার জন্য নেতৃত্ব দিচ্ছিলেন তাকে আসানসোলে বদলি করা হয়েছে। যেখানে স্যার, এই অসাধু ব্যবসায়ীর বিরুদ্ধে রাজ্য সরকারের মামলা লড়ার কথা সেখানে তা না করে আমরা দেখলাম যিনি এর নেতৃত্ব দিচ্ছিলেন তাকেই বদলি করে দেওয়া হলো। সেখানকার মানুষরা বলছেন যে এতবড় ব্যবসায়ির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আমাদের নাভিশ্বাস উঠছে, আমরা পেরে উঠছি না, তারা বার বার এ ব্যাপারে রাজ্য সরকারকে এগিয়ে আসার জন্য আবেদন জানাচ্ছেন। সেখানে ঐ মালিক আদালতের আশ্রয় নেওয়ায় এ ব্যাপারে আইনগত যে লড়াই চলছে মালিকের বিরুদ্ধে সেই লড়াই- এর সমস্ত ব্যয়ভার কি আজ রাজ্য সরকার বহন করতে পারেন না? মাননীয়

মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে আপনাদের কাছে যে রিপোর্ট আছে তাতে ক্যালকাটা ইউনির্ভাসিটির সায়েন্স ডিপার্টমেন্ট, সায়েন্স কলেজ, মেরিন সায়েন্স কলেজের বিভাগীয় রিপোর্টে কি আছে। সেই সমস্ত রিপোর্ট আমাদের কাছেও আছে, মাননীয় মন্ত্রী মহাশয় যদি চান তাহলে সেই সমস্ত রিপোর্ট আমরা দিয়ে দিতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, পরিবেশ দুষণ সম্পর্কে যে ১০০ কারখানা সম্পর্কে আপনার কাছে অভিযোগ আছে সে সম্পর্কে সুস্পষ্টভাবে আপনি সিদ্ধান্ত গ্রহণ করুন। সেখানে অসাধু ব্যবসায়ীদের চাপে না পড়ে আপনি তাদের বিরুদ্ধে প্রত্যক্ষভাবে বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে লড়াই চালিয়ে যান। আপনি যদি সেই পদক্ষেপ নেন তাহলে আপনার সেই উদ্যোগে বিরোধীপক্ষে থেকেও আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, মানুষ এখনও পরিবেশ দুষণ সম্পর্কে সচেতন নন। ভূপালে যখন গ্যাস দুর্ঘটনা হলো তখন মানুষ জানতে পারলো যে গ্যাস থেকে কি হয়। দুর্গাপুর ক্যামিক্যালে মাঝে মাঝে গ্যাস লিক হচ্ছে এবং মানুষ হঠাৎ আতঙ্কিত হয়ে পড়ছে। অর্থাৎ মানুষকে পরিবেশ দুষণ সম্পর্কে সচেতন করতে গেলে সকলকে সামিল করে আলাপ-আলোচনার মাধ্যমে এগিয়ে যেতে হবে।

আমি এর পরে আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই যেটা হচ্ছে কলকাতা শহরের সবুজকে নষ্ট করে দেবার একটা চেষ্টা চলছে। এই সম্পর্কে বুদ্ধদেববাবু বার বার বলেছেন যে তারা এই উদ্যোগের বিরোধী। কিন্তু আমরা জানি কলকাতা শহরের বিতর্কিত পার্ক রডন স্কোয়ারে সেখানে সবুজকে নষ্ট করে দেওয়া হচ্ছে। আমরা রাজ্য সরকারের কাছে জানতে চাই যে সত্যি সত্যি রডন স্কোয়ার নিয়ে রাজ্য সরকারের কোনও সিদ্ধান্ত হয়েছে কিনা। তারা এটা বন্ধ করে দিয়েছেন কি দেন নি? রডন স্কোয়ার প্রকল্পের যে উদ্যোগ, সেই উদ্যোগ সাময়িক ভাবে স্থগিত রাখা হবে বলে মাননীয় পৌরমন্ত্রী এখানে ঘোষণা করেছেন। কিন্তু বিষয়টা যেহেতু পরিবেশ দপ্তরের সঙ্গে যুক্ত সেজন্য পরিবেশ দপ্তরের এখানে একটা ভূমিকা আছে পৌর দপ্তরের সঙ্গে কথা বলা। ক্যালকাটা কর্পোরেশানের মেয়র একরকম কথা বলছেন, আর পৌরমন্ত্রী আর একরকম কথা বলছেন। আমরা আপনার কাছে যেটা জানতে চাই, রডন স্কোয়ারের এই যে সবুজকে নষ্ট করে দেওয়া হচ্ছে, ধ্বংস করে দেওয়া হচ্ছে, এটা কিসের জন্য, কিসের বিনিময়ে হচ্ছে? একটা পার্কে একটা বাণিজ্য কমপ্লেক্স যদি না হতে পারে, কলকাতা শহরের এই রডন স্কোয়ারে যে ব্যবস্থা হচ্ছে, এই ব্যবস্থা না হলে কি ক্ষতি হয়? আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে মেয়র-এর একটা প্রেস কনফারেন্সের রিপোর্ট আমার কাছে আছে। আমি বুদ্ধদেববাবুকে অনুলিপি দিয়েছি সে সম্পর্কে আমাদের বক্তব্য রেখে। তিনি বলেছিলেন যে এটা তিনি খতিয়ে দেখবেন। কর্পোরেশনের উদ্যোগ হয়ত এখনও সফল হতে পারেনি যেহেতু এখনও সরকারি ভাবে কোনও সিদ্ধান্ত ঘোষিত হয়নি। তবে কোথায় একটা উদ্যোগ চলছে যে রডন স্কোয়ারে হবে। রডন স্কোয়ারে কি হতে চলেছিল? রডন স্কোয়ারের ব্যাপারে তিনি বলেছেন যে সরকার এখনও সিদ্ধান্ত নেন নি, কর্পোরেশান সিদ্ধান্ত নিয়েছে। সেখানে একটা সংস্থা থেকে সাংস্কৃতিক কেন্দ্র তৈরি হচ্ছে। সেই সাংস্কৃতিক কেন্দ্র তৈরি হবে তারজন্য ১ লক্ষ ৩৮ হাজার বর্গ ফুট জমি দেওয়া হবে এবং একজন ব্যবসায়িকে বলা হয়েছে। সে একটি সাংস্কৃতিক কেন্দ্র বানিয়ে দেবে তারজন্য রাজ্য সরকার একটি পয়সাও দেবেনা। তার বিনিময়ে কি পাওয়া যাবে? তার বিনিময়ে ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুটের একটি বাণিজ্য কমপ্লেক্স তৈরি হবে সেই রডন স্কোয়ারের উপরে। একটা ১০

বিঘার উপরে বড় সবুজ পার্ক, এই পার্কে ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুটের উপরে একটা কমপ্লেক্স তৈরি হবে। যদি আমি ধরে নেই যে সেখানে সবুজ নেই তাহলেও কি সেখানে সবুজ করা যায় না? একটা পার্কে যদি সবুজ না থাকে তাহলে তাকে নতুন করে সিদ্ধান্ত নিয়ে সবুজ করা যায় না? একটা পার্কের সবুজ যদি নষ্ট হয়ে যায় তাহলে পরিবেশ দপ্তর থেকে সেটাকে নতুন করে তৈরি করা যায় না? তা যদি না করতে পারা যায় তাহলে সেটা পরিবেশ দপ্তরের ব্যার্থতা। ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুটে বাণিজ্য কমপ্লেক্স হচ্ছে। আপনার অবগতির জন্য জানাচ্ছি যে এখানে ১ লক্ষ ৩৮ হাজার বর্গ ফুট সাংস্কৃতিক কেন্দ্র তৈরি হচ্ছে। কেন আমরা বাধা দিচ্ছি? এটা শুধু আমাদের কথা নয়। আপনি নিশ্চয়ই জানেন যে মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে ডাঃ ভবতোষ দত্তকে চেয়ারম্যান করে আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান, ওয়ার্ড নং ৬৩, একটা রিপোর্ট তৈরি হয়েছিল সি.এম.ডি.এ থেকে। সেই আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান, ওয়ার্ড নং ৬৩-তে মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে ভারতবর্ষের প্রখ্যাত অর্থনীতিবীদ ডাঃ ভবতোষ দত্ত, তিনি চেয়ারম্যান ছিলেন, কি বলা হয়েছিল? কলকাতার কতকগুলি জায়গা সম্পর্কে কি সিদ্ধান্ত হয়েছিল তার বিস্তারিত রিপোর্ট আছে। সেখানে বলা হয়েছিল যে এই এই জায়গায় কিছু করা যাবেনা পরিবেশের ভারসাম্যকে বজায় রাখতে। আপনি যদি চান আমি সমস্ত পেপারের কপি আপনার কাছে দিতে পারি। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, সেখানে বলা হয়েছিল প্রহিবিটিং চেঞ্জ অব হাউস। মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে চেয়ারম্যান, ডাঃ ভবতোষ দত্ত কি রিপোর্ট দিয়েছিলেন? সেখানে বলা হয়েছিল From environmental considerations in the following properties no change of use from the present use shall be permitted. The uses indicated below are in accordance with the provisions of Calcutta Municipal Corporation Act, 1980. La-Martiniere Boys and Girls School, Hindi High School, Sree Shikshayatan, Sakhawat Memorial Govt. Girls High School, Rani Birla Collage, Bharatiya Bhasha Parishad, St. Xavier's School and College, Loreto School and College, Bengal Club Calcutta Turf Club, Aurobinda Bhawan, Gyan Mancha, Saturday Club, Outram Club, International Club, Gorkey Sadan, Kalamandir, Hotel New Kenilworth, Hotel Astor, Rutt Deen Hotel, Church Adjoining Loreto College, Seventh Day Adventist Mission, Allen Garden Square, Victoria Square, Sahid Bhagat Singh Square.

[5-00 — 5-10 P.M.]

It is enlisted in the serial No.29 where C.M.D.A's Metropolitan Planning Act has without any hegitation, categorically announced that it should be restricted because environmental policy may take place, if this park is made and if any building construction takes place inside the campus. এত বড় একটা তথ্য থাকা সত্ত্বেও এত হেজিটেশন কেন? স্যার, আপনি নিশ্চয়ই জানেন মুখ্যমন্ত্রী বিশেষ অনুরোধ করে ডাঃ ভবতোষ দত্তকে সি এম ডি এ'র প্ল্যানিং কমিটির চেয়ারম্যান করেছিলেন, কিন্তু ডাঃ ভবতোষ দত্ত চেয়ারম্যানের পদ থেকে পদত্যাগ করেছিলেন। আজকে খতিয়ে দেখার দরকার আছে যে, পরিবেশের ভারসাম্য যদি বজায় না থাকে তাহলে

কি অবস্থা হবে! সত্যনারায়ণ পার্কেও একই জিনিস হয়েছে। রডন স্কোয়ার সম্বন্ধে আমাদের অভিযোগ হচ্ছে,—ওখানে ১ লক্ষ ৩৮ হাজার বর্গ ফুট জায়গায় ব্যবসায়ী সাংস্কৃতিক কেন্দ্র করতে খরচ করছে প্রতি বর্গ ফুটে ৪০০ টাকা করে মোট ৫ কোটি ৫২ লক্ষ টাকা। কলকাতা কর্পোরেশনের মেয়র প্রেস কনফারেন্স করে যা বলেছিলেন তার কপি আমার কাছে আছে। তিনি বলেছিলেন, "ব্যবসায়ীরা ৯ কোটি টাকা খরচ করে সাংস্কৃতিক কেন্দ্র তৈরি করে আমাদের কাছে হ্যান্ড ওভার করে দেবেন, ওটা আমাদের সম্পদ হবে।" কিন্তু ব্যবসায়ীরা তার বদলে কি পাচ্ছে? ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুট জায়গায় বাণিজ্য কেন্দ্র তৈরি করে বিক্রি করবে। স্যার, আপনি হিসাব করুন, ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুটে প্রতি বর্গ ফুট ৪০০ টাকা করে বাণিজ্য কেন্দ্র তৈরি করতে খরচ হয় ৮ কোটি ২০ লক্ষ ৮০ হাজার টাকা। তাহলে সাংস্কৃতিক কেন্দ্র এবং বাণিজ্য কেন্দ্র মিলিয়ে দুটি কেন্দ্র করতে ব্যবসায়ির খরচ পড়বে ১৪ কোটি টাকা। সেখানে লাভ কত হবে? বীরেন'দা এখানে আছেন, তিনি দক্ষিণ কলকাতার মানুষ তিনি নিশ্চয়ই জানেন পার্ক স্ট্রীট সংলগ্ন এলাকা রডন স্কোয়ারে আগামি ৪ বছর পরে কত টাকা করে বর্গ ফুট বিক্রি হবে। ব্যবসায়ির সঙ্গে চুক্তি হয়েছে, সে যেহেতু সাংস্কৃতিক কেন্দ্র বিনা পয়সায় তৈরি করে দেবে, সেহেতু বাণিজ্য কেন্দ্র সে নিজের পছন্দ মত দরে এবং নিজের পছন্দ মত ব্যক্তিকে বিক্রি করতে পারবে। দর কত হবে? সে তখন ৪ হাজার টাকা করে প্রতি বর্গ ফুটের দর পাবে। তাহলে ২ লক্ষ ৫ হাজার বর্গ ফুটের জন্য সে ৮০ কোটি টাকা দাম পাবে। অর্থাৎ সে সাংস্কৃতিক কেন্দ্র এবং বাণিজ্য কেন্দ্র মিলিয়ে ১৪ কোটি টাকা খরচ করে ৮০ কোটি টাকা পাবে। ৬৬ কোটি টাকা মুনাফা করবে রডন স্কোয়ার থেকে। কলকাতার সবুজ হত্যা হয়ে যাবে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সবুজ নাই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** সবুজ না থাকলে, সবুজ করুন। অম্বরীশবাবু কি এ-টুকুও করতে পারেন না? একটা পার্ককে সবুজ করতে পারেন না? যদি তিনি না পারেন, তাহলে আমাদের, বিধানসভার সদস্যদের দায়িত্ব দিন, আমরা ওটাকে সবুজ করে দেব। ১ লক্ষ, ২ লক্ষ টাকা খরচ করে ঘাসের বীজ কিনে দিন, জমি চষার ব্যবস্থা করে দিন, আমরা রডন স্কোয়ারকে সবুজ করে দিচ্ছি। অসাধু ব্যবসায়ীদের হাতে একটা পার্ককে হস্তান্তর করছেন সবুজকে হত্যা করার জন্য। আমরা লক্ষ করছি মানুষের চাপে, ভয়ে অসাধু ব্যবসায়ীরা একের পর এক সেখান থেকে সরে যাচ্ছে, কিন্তু কর্পোরেশন কর্তৃপক্ষ নিজেদের জেদ থেকে সরছে না। কিন্তু এখন জেদ করে বসে আছেন কলকাতা কর্পোরেশন। সেই জেদ থেকে সরছে না পরিবেশ দূষণ থেকে মুক্ত করার জন্য। এই ৬৬ কোটি টাকার হাফ টাকা পার্টি ফান্ডে চলে যাবে। তাই বলছি এই প্রকল্প থেকে মুক্ত থাকুন। এই কথা বলে এই বাজেটের বিরোধীতা করে এবং আমাদের কাট-মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পরিবেশ দপ্তরের মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং যে কাট-মোশন এখানে উপস্থিত হয়েছে তার বিরোধীতা করে আমি দু-চারটি কথা বলতে চাই। আমরা সকলেই

জানি, শুধু পশ্চিমবাংলার মানুষ নয়, গোটা পৃথিবীর মানুষ আজকে পরিবেশ দূষণের আওতার মধ্যে পড়েছে। সারা পৃথিবীর সর্বস্তরের মানুষ এই পরিবেশ দূষণের হাত থেকে মুক্তির জন্য তৎপর হয়েছে, উদ্যোগ গ্রহণ করেছে। আমি সুদীপবাবুর বক্তৃতায় শুনলাম ১৯৭২ সালে যে অধিবেশন হয়েছিল সেই অধিবেশনে ভারতবর্ষ প্রতিনিধিত্ব করেছেন। কিন্তু আমরা এটা উদ্বেগের সঙ্গে লক্ষ করেছি, ভারতবর্ষে পরিবেশ দূষিত করার কাজ যখন থেকে শুরু হয়েছে তখন থেকে গোটা দেশ জুড়ে এই দূষণ মুক্ত করার যে প্রক্রিয়া সেই প্রক্রিয়া শুরু করা হয়নি। তারফলে আমরা জল দূষণ বলুন, বা বায়ু দূষণ বলুন কোনোটার হাত থেকে রক্ষা পাইনি, বরং এইসব দূষণ আমাদের দেশে ক্রমাগত বাড়ছে এবং আমরা তার শিকার হয়েছি। আমরা পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মানুষ লক্ষ করতে শুরু করলাম দেশের বিপদ কত ভয়াবহ হতে পারে, আমরা দেখেছি কত দুর্ঘটনা ঘটেছে পৃথিবীতে। আমরা দেখেছি পারমানবিক যে বিক্রিয়া তার প্রতিক্রিয়া আমরা লক্ষ করেছি। এইসব দেখে আমরা তখন উদ্বিগ্ন হয়েছি এবং মূল ত্রুটিটা খুঁজে বার করার চেষ্টা করছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমাদের বুঝতে হবে, ভাবতে হবে, আমাদের ভারতবর্ষের মানুষের যে অর্থনৈতিক অবস্থা সেই অবস্থার কথাটা চেতনার মধ্যে রেখে পরিবেশ দূষণ মুক্ত করার যে প্রক্রিয়া সেই প্রক্রিয়া অবলম্বন করতে হবে। কারণ আমরা জানি, আমাদের দেশে সীমাহীন দুঃখ-দুর্দশা রয়েছে, দারিদ্রতা রয়েছে, বেকারি প্রচন্ড পরিমানে আছে। বেকার সমস্যার সমাধানের দিকটা লক্ষ রাখতে হবে। আমরা জানি, আমাদের দেশে পুঁজিপতি গোষ্ঠী কলকারখানা তৈরি করেছেন। তারা এইসব কলকারখানা তৈরি করেছে মুনাফা করার জন্য। কিন্তু তাদের এই কলকারখানার মাধ্যমে আমাদের পরিবেশ কতটা দুষিত করছে, কতটা বায়ু দূষণ ঘটাচ্ছে সেই সম্পর্কে বিন্দু মাত্র তারা ওয়াকিবহাল ছিলেন না। থাকলেও তাকে বন্ধ করার যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেই ব্যবস্থাগুলি গ্রহণ করেনি। দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে, পশ্চিমবাংলায় এবং কেন্দ্রে দীর্ঘকাল ধরে একটানা যে কংগ্রেস দল শাসন ক্ষমতায় অধিষ্ঠিত থেকেছে তাদের তখনও কিন্তু এ বিষয়ে নড়েনি। কেন্দ্রীয় সরকার পরিবেশ দূষণ রক্ষা করার জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করেননি। আমরা লক্ষ করলাম, অনেকদিন বাদে প্রকৃতপক্ষে ভারতবর্ষের মানুষের জীবনে যখন দুর্দশা বাড়তে শুরু করেছে, যখন পরিবেশ দূষণ একটা মারাত্মক মাত্রায় গিয়ে পৌঁচেছে তখন ভারত সরকার পরিবেশ দূষণের হাত থেকে মুক্ত করার জন্য দপ্তর খুললেন শেষ পর্যন্ত এবং এই দপ্তর খুলতে বাধ্য হয়েছেন। আনন্দের কথা, আমাদের পশ্চিমবঙ্গ সরকারও এই পরিবেশ রক্ষা করার জন্য দপ্তর খুলেছেন এবং সেই দপ্তরের বাজেট আজকে মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন। এই দপ্তরের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন পরিকল্পনার কথা বলেছেন। এখানে পরীক্ষাগার তৈরি করা হয়েছে এবং নিয়মিত সেখানে পরীক্ষা করা হচ্ছে। কলকারখানার কার্যকলাপ এবং জলের ও বায়ুর দূষণ নিয়ে নিয়মিত পরীক্ষা করা হচ্ছে কি করে নিয়ন্ত্রনের মধ্যে আনা যায়। কোনও কোনও কারখানার ক্ষেত্রে ইতিমধ্যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং পরিবেশ দপ্তরের সঙ্গে বিভিন্ন দপ্তর আজকে যোগাযোগ রক্ষা করে চলছে। কোথাও নতুন কিছু করতে গেলে পরিবেশ দপ্তরের পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে অনুমোদন নিতে হয়। আজকে পরিবেশ দপ্তরকে সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে। তারফলে আগামি দিনে নূতন করে পশ্চিমবঙ্গের পরিবেশ দূষণের জন্য যে প্রতিক্রিয়া হচ্ছে তাকে ব্যাহত করে সামনের দিকে আমরা এগিয়ে যেতে পারব সে বিষয়ে কোনও সন্দেহ নেই। সঙ্গে সঙ্গে এটাও লক্ষ রাখতে

হবে যে, পশ্চিমবঙ্গ একটা সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে রয়েছে। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মানুষের এবং বেকার সমস্যার কথা চিন্তা করে এই কাজটা চালিয়ে যাচ্ছে। এরফলে নানাদিকে প্রতিবন্ধকতার সম্মুখীন হতে হচ্ছে। আমরা জানি পশ্চিমবঙ্গে অনেক রাসায়নিক শিল্প রয়েছে, সেই রাসায়নিক শিল্পগুলি শুধু জল দূষণ ঘটায় না, কোন কোনও ক্ষেত্রে বায়ু দূষণও ঘটায়। সেজন্য কোনও কোনও ক্ষেত্রে পলিউশন কন্ট্রোল করার ব্যবস্থা করা হয়েছে। আমরা লক্ষ করেছি সেইসব ব্যবস্থার ক্ষেত্রে কোথাও কোথাও টালবাহানা হচ্ছে। আমরা জানি কোনও কোনও ক্ষেত্রে জল এবং বায়ু দূষণ হচ্ছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। দূষণ মুক্ত করার জন্য যে প্রক্রিয়া অবলম্বন করা দরকার সেই প্রক্রিয়াকে বাস্তবায়িত করার জন্য বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন এবং যাদের জন্য এটা হচ্ছে সরকার সমীক্ষা করছেন এবং প্রয়োজনে তাদের বিরুদ্ধে মামলা মোকর্দমা করে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। সেই ব্যবস্থা সরকার করছেন তা আমরা জানি। সেই সঙ্গে সঙ্গে আরও একটা কথা বলতে চাই, আমাদের রাজ্যে বিশেষ করে যে ব্যাপক, বিশাল কর্মকান্ড শুরু হয়েছে এবং সেজন্য যে সাফল্য লাভ হয়েছে সেই সাফল্য ভারতবর্ষে নজিরবিহিন। জল বায়ুকে দূষণ মুক্ত করার প্রচেষ্টা যেরকম চালানো হয়েছে ভারতবর্ষে, পশ্চিমবঙ্গ ছাড়া আর কোনও জায়গায় এরকম হয়নি। ২৭৩টি গ্রাম পর্যাপ্ত বৃক্ষ রোপন পশ্চিমবঙ্গে হচ্ছে। আমরা বৃক্ষ রোপনের মধ্যে দিয়ে আগামি দিনে জ্বালানী সংগ্রহ করতে পারব এবং ভূমি ক্ষয় রোধ করতে পারব। পশ্চিমবঙ্গের বন বিভাগ একটা বিরাট ভূমিকা পালন করে সরকারের কাছ থেকে প্রশংসা পেয়েছেন, আমরা জানি। ওরা বোধহয় লজ্জায় একথাটা বলেন নি, কারণ নিলর্জ্জতার একটা সীমা আছে। ভূপালে গ্যাসে যে ক্ষতিপূরণের টাকা পাওয়া গিয়েছিল, গরিব মানুষের ক্ষতিপূরণের টাকা, সেই টাকা গরিবরা কেউ পায় নি, সেই টাকায় এয়ারপোর্ট ডেভেলপমেন্ট হয়েছিল, ট্যুরিষ্ট লজ তৈরি হয়েছিল এবং রাস্তাঘাট করা হয়েছিল। ৩০ বছর ধরে যারা গোটা দেশকে ধ্বংসের দিকে নিয়ে গেছেন তাদের মুখে এই কথা সাজেনা। পরিবেশ দপ্তর যে কাজকর্ম করেছেন তাকে সমর্থন করতে হবে। আমি বিরোধী দলের কাছে আবেদন করছি যে শুধু বিরোধীতা করার জন্য বিরোধীতা করবেন না, মানুষকে সচেতন করে, মানুষের এই অজ্ঞতাকে দূর করে প্রকৃতপক্ষে কি করে পরিবেশকে রক্ষা করা যায় তার চেষ্টা করুন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং সমস্ত কাট মোশনের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আলোচনা করবার সময় আমার বিরোধী বন্ধুরা পরিবেশের যে ভয়াবহতার কথা বলেছেন সে ব্যাপারে আমি তাদের সঙ্গে একমত না হয়ে পারছি না। বস্তুত পক্ষে আজকে জল স্থল অন্তরিক্ষ যেভাবে দুষিত হচ্ছে তাতে সারা বিশ্বের পক্ষেই সেটা উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। এই বিষয়ের উপর Miss Gro Harlem Brundland ''Our Common Future'' নামে যে বইটা লিখেছেন তার ফরওয়ার্ডে মাননীয় প্রধানমন্ত্রী নিজে যে কথা লিখেছেন সেটা আমি আপনাদের কাছে উল্লেখ করতে চাই। তিনি বলেছেন No technology corrently exists to remove $CO_2$ emissions from fossil fuel combustion. The high coal use would also

increase emissions of oxides of sulphur and nitrogen, much of which turns to acids in atmosphere. Technologies to remove these alter emissions are now required in some countries in all new and even old facilities, but they could increase investment costs by 15-25 per cent. কাজেই এক্ষেত্রে ভয়াবহতা সম্পর্কে কোনও সন্দেহ নেই। এই প্রসঙ্গে বলতে চাই, স্টকহোমেও এই বিষয়ের উপর বহু আলোচনা হয়েছে। কিন্তু তার আগে ১৯৬৬ সালে আমাদের দেশে, আপনারা জানেন, টাকার অবমূল্যায়ণ হয়েছিল এবং তখন থেকেই বস্তুতপক্ষে সায়েন্টিফিক এগ্রিকালচারের উৎপত্তি হল আমাদের দেশে এবং তার ফলে ফার্টিলাইজার এলো, ইনসেকটিসাইডস এলো। এর উদ্দেশ্য হল ফার্ম হোল্ডারদের প্রডাকশন বাড়ান; ভুখা মানুষের ভুখা মিছিল যাতে না দেখতে হয়, ভূমি সংস্কার যাতে না করতে হয় তারজন্য এসব এলো। কিন্তু ফার্টিলাইজার, ইনসেকটিসাইডস, পেস্টিসাইডস ইত্যাদি আমদানির ফলটা ভয়াবহ হয়েছে। এক সময় রবীন্দ্রনাথ ঠাকুর লিখেছিলেন 'বঙ্গের বধূ বুক ভরা মধু...', কিন্তু আজকে মায়ের বুকের যে দুধ আছে তাতে ডি.ডি.টির পরিমাণ এত বেড়ে গেছে যে সেটা শিশুর স্বাস্থ্যের পক্ষে অত্যন্ত হানীকর। আজকে ঐ জিনিস ইনসেকটিসাইডস হিসাবে চাষে ব্যবহৃত হচ্ছে এবং সেখান থেকে মায়ের দেহে আসছে। এক সময় মিডল ইষ্টে ভাল তেল পাওয়া যেত তার থেকে পেট্রোল, পেট্রো-কেমিক্যালস, ন্যাপথা এল, যা দিয়ে আজকে ইনসেকটিসাইডস, পেষ্টিসাইডস তৈরি হল। তার থেকে এল হ্যাজার্ডস অফ ইন্ডাষ্ট্রিজ এবং ভুপালের ঘটনা ঘটলো। তবে এটা ভূপালেই ঘটবে; ব্রিটেন, টোকিও বা লন্ডনে ঘটবে না। আজকে সারা তৃতীয় বিশ্বের দেশগুলিতে এই হ্যাজার্ডস অফ ইন্ডাষ্ট্রিজ গড়ে উঠেছে। এই ইন্ডাষ্ট্রি যে পরিবেশকে দূষিত করে, মাননীয় বিরোধী দলের সদস্যরা তার ভয়াবহতা এখানে তুলে ধরেছেন। তাই আর এ-বিষয়ে বেশি কিছু বলতে চাই না। আজকে Miss Brundland যে কথা বলেছেন, ইন্দিরা গান্ধীও সেই একই কথা বলেছিলেন এবং প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ঐ বই-এর ফরওয়ার্ডে সেই একই কথা লিখেছেন যে, পরিবেশ দূষণের মূল কারণ হচ্ছে গরিবি, সীমাহীণ দারিদ্র। আজকে এই অগাষ্ট হাউসে দাঁড়িয়ে তাই আমি বলতে পারি যে, আজকে দারিদ্রসীমার মাপকাঠি যা চিহ্নিত করা হয়েছে অর্থনৈতিক দিক দিয়ে, রুজি রোজগারের দিক দিয়ে সেটা যথার্থ নয়। কারণ আজকে দেশের ২৫ কোটি মানুষ খেতে পেলেও ২২ কোটি মানুষের থাকবার কোনও বাসস্থান নেই, ৩৩ কোটি মানুষের খাদ্যের কোনও সংস্থান নেই এবং তারজন্যই আজকে পরিবেশ দূষিত হচ্ছে। কিন্তু আজকে ঐ মাল্টি-ন্যাশনালদের গায়ে কি হাত দেওয়া যাবে? এটা আমাদের দায়িত্বের মধ্যে তো পড়ে না! উল্টে আজকে আরও বেশি করে তাদের জন্য দরজা খুলে দেওয়া হয়েছে মনোপোলি বাজারের জন্য এবং যার ফলে তারা হ্যাজার্ডস অফ ইন্ডাষ্ট্রিজ গড়ে তুলছে। আমাদের পাবলিক সেক্টর ইন্ডাষ্ট্রিজ সম্বন্ধে আজকে বলা হচ্ছে যে, আপনাদের প্রফিট করতে হবে। কিন্তু আমি হিসাবকরে দেখছিলাম, একটি স্টীল প্ল্যান্ট আজকে যদি ইন-বিল্ট অ্যান্টি-পল্যুশন ডিভাইগুলি রাখেন তাহলে সেক্ষেত্রে তাদের ২২ থেকে ২৫ কোটি টাকা ক্যাপিটাল এক্সপেনডিচার হবে, ২২ পারসেন্ট রেভিনিউ এক্সপেনডিচার হবে। আজকে প্রশ্ন হচ্ছে এই কারখানাগুলি থাকবে, কি থাকবে না? কিন্তু কারখানা বন্ধ হয়ে গেলে রুজি-রোজগার বন্ধ হয়ে যাবে। অবশ্য অনেক কারখানা ইতিমধ্যেই বন্ধ হয়ে গেছে। বেকারের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। দ্বিতীয়ত এই কারখানা গুলিতে

যে টাকা পয়সা খরচ করে পরিশোধনের ব্যবস্থা করতে হবে সেই টাকা জোগাড় করা মুসকিল হয়ে গেছে। ইন্টারনাল অ্যান্ড এক্সটারনাল ক্যাপিটাল মারকেট যেটা সেখানে ভেতর থেকে টাকা নেওয়ার সুযোগ কমে গেছে এবং বাইরের থেকেও কমে গেছে। সুতরাং এই প্রশ্নগুলি আমাদের সামনে এসে গেছে যে টাকা পাওয়া যাবে না এ্যান্টি পলিউসানের জন্য কিন্তু তার চেয়ে বড় কথা এইরকম যদি এ্যান্টি পলিউসান ডিভাইস করতে হয় তাহলে যে টাকা ব্যায় হবে তার ফলে আমরা হিসাব করে দেখেছি ১০ থেকে ১২ শতাংশ জিনিসের দাম বাড়বে। স্যার, আপনি জানেন অলরেডি ফাইনানসিয়াল স্ট্রিনজেন্সী প্রিডিকামেন্ট আছে। আমাদের ইকনমি অবজার্ভ করতে পারছেন না? তবে আমি এই কথা বলতে চাই এইরকম যারা পলিউট করবে সেটাও সহ্য করবো না। সমস্ত অস্তিত্ব বিলুপ্ত হয়ে যাবে এটা আমরা সহ্য করতে পারি না। আমরা তো জানি বেশ কয়েকটি ইন্ডাস্ট্রি they are already incubation period in sickness. সিকনেস এ ঢুকে পড়েছে, কবে বন্ধ হবে জানি না। আপনারা শুনলে খুশি হবেন সেন্ট্রাল পলিউসন কন্ট্রোল বোর্ডের কাছে এই প্রসঙ্গে আমি কথা তুলে ছিলাম যে এদের কি হবে, ইন্ডাস্ট্রিয়াল সেক্টার যে ইন্ডাস্ট্রি গড়ে তুলছে তার কমন অ্যাফ্লুয়েন্ট নিয়ে ট্রিটমেন্ট প্ল্যান হবে কি হবে না, ওদের টাকা কে দেবে? দিল্লিতে একটা সেন্ট্রাল ফানডিং এজেন্সী করা যায় না যেখান থেকে এরজন্য টাকা পাওয়া যাবে? স্যার, তার উত্তরে ওরা বললেন ডাঃ মুখার্জি, আপনাকে চেয়ারম্যান করে একটা কমিটি করে দিচ্ছি, আমাদের ৬ জন কমিটিতে আছেন, দিল্লির সেকরেটারী সেখানে আছেন, বিহারের মেম্বার সেকরেটারী সেখানে রয়েছে, মহারাষ্ট্র, গুজরাট পলিউসন কন্ট্রোল বোর্ডের চেয়ারম্যান সেখানে আছেন। এই সমস্তদের নিয়ে আমি কয়েকটি মিটিং করেছি, আমি ভাবছি এইগুলি নিয়ে কি করা যায়। নানারকম সিক ইন্ডাস্ট্রি নিতে আমরা পারবো কি পারবো না, এদের এ্যান্টি পলিউসন ডিভাইস-এর টাকা কোথায় পাবো? কাজেই প্রশ্ন হচ্ছে তাহলে কি ডেভেলপমেন্ট অ্যাকটিভিটিজ বন্ধ করে দেওয়া হবে? আমি মনে করি ডেভেলপমেন্ট অ্যাকটিভিটি এবং কনসারভেইসান অফ এনভারনমেন্ট দুটি একসঙ্গে চলতে পারে না। সেই ব্যাপারে কি কাজ করা হয়েছে ৪০-৪২ বছর ধরে? সুতরাং আজকে এটা নিয়ে বাক-বিতন্ডা করে কোনও লাভ নেই। কতটা এগিয়েছে আমাদের পশ্চিমবাংলা? আমি ইষ্ট জারমান ডেমোক্রেটিক রিপাবলিকের একজন এ্যামবাসাডারকে জিজ্ঞাস করেছিলাম এই ব্যাপারে তিনি কোনও নো-হাউ দিতে পারবেন কিনা। আপনারা যদি কয়লা খনি অঞ্চলে যান সেখানে আপনারা দেখবেন সেখানে পরিবেশ দুষিত হয়নি অথচ মানুষকে সরে যেতে হবে। কে দেবে ওদের কমপেনসেসানের টাকা, কে দেবে ওদের রেসটোরেসানের টাকা-পয়সা? সবদিক থেকে এটা দিল্লির করার কথা, আমাদের কথা নয়। এই ব্যাপারে চিন্তা করতে গেলে দেখা যাবে আমাদের এমন একটা জায়গা বার করতে হবে, এমন একটা নিয়ম করতে হবে যাতে করে আমাদের উন্নতি করার সঙ্গে সঙ্গে পরিবেশকেও রক্ষা করতে হবে। সেই প্রসঙ্গে আমি আমার বাজেট বরাদ্দে বলেছি, আপনারা একটু পড়ে দেখবেন। এক জায়গায় করার কথা বলেছি। সেখানে হাই এনার্জি সিনারিও হবে না লো এনার্জি সিনারিও হবে। বঞ্চনা আমাদের যেমন আছে তেমনি শতকরা ২৫ জন তারা শতকরা ৭৫ ভাগ এনার্জি ভোগ করছে। তাহলে কে করবেন? তাই আমি ভাবছি যে ২-৩টি ব্যাপারে আগে বড় ইন্ডাস্ট্রিকে প্রেসারাইজ করবো, চাপ সৃষ্টি করবো। আপনারা লক্ষ করে দেখবেন এর মধ্যে আমরা অনেক এ্যান্টি পলিউসন ডিভাইস নিতে

পেরেছি। ছোট ছোট ইন্ডাস্ট্রির কথা আমাকে ভাবতে হবে। আমি যখন চেয়ারম্যান হয়েছি তখন আমাকে সারা ভারতবর্ষের কথা ভাবতে হবে, দিল্লির সেন্ট্রাল পলিউসন 'কন্ট্রোল বোর্ড যখন আমাকে দায়িত্ব দিয়েছেন তখন আমাকে চিন্তা করতে হবে। সমস্ত তথ্য আমি সংগ্রহ করার চেষ্টা করছি যত রিপোর্ট বেরিয়েছে। শুধু এখানকার নয় বাইরেও যেটা বেরিয়েছে সেইগুলি আমি সংগ্রহ করার চেষ্টা করছি যে কিভাবে কি করা যায়। কিন্তু সব থেকে বড় কথা টাকা কোথায় পাবো। মহারাষ্ট্রের চেয়ারম্যান নলেজেবেল, গুজরাটের চেয়ারম্যান নলেজেবেল, তারাও বলেছেন কিছু করবার ইচ্ছা আছে এবং কিছু করছেন। কিন্তু ওরা কোনও প্রাইমারি ট্রিটমেন্ট-এর বাইরে যেতে পারছেন না সেই একই কারণে। এরপর আপনাকে একটি কথা বলতে হয় যে, আমরা ভেবেছি, ছোট ছোট ইন্ডাস্ট্রির ব্যাপারে একটা সেন্ট্রাল ফান্ডিং এজেন্সীর জন্য আমরা স্পেশ্যালি ফর এন্টি-পলিউশন ডিভাইসেস'এর ব্যবস্থা করেছি। আমাদের সামনে এটি আছে এবং এরজন্য দিল্লি টাকা দেবে, আমরাও কিছু টাকা দেব। এছাড়া অন্যান্য ডিপোজিট থেকে টাকা পাওয়া যাবে এবং তারজন্য একটা মোরাটোরিয়াম থাকবে সফট লোনও নেওয়া হবে এরজন্য আমরা এই ব্যবস্থা করেছি। কিন্তু তার চাইতে বড় কথা এখানে আমাদের সরকার পক্ষের সদস্যরা যা বলেছেন যে আমরা ইকোলজিকে ব্যবহার করতে পারবো কি পারবো না, স্যার, আপনি জানেন, অনেক বইপত্র আমি এখানে এনেছিলাম, সেই ধরনের আলোচনা হলে এখানে সে সম্বন্ধে বলতে পারতাম No technology currently exists to remove $Co_2$ emissions from fossil fuel combustion. আমরা এখনও ফসিল ফুয়েলের মধ্যে পড়ে কার্বন ফুয়েলের মধ্যে দাঁড়িয়ে আছি। রাশিয়ান এ্যাম্বাসেডরকে জিজ্ঞাসা করেছিলাম, 'আপনারা কি করে এগুলো করেন, কি করে আপনারা কার্বনডাইঅক্সাইড এবং কার্বন মোনোক্সাইড করেন?' তিনি বলেছিলেন, 'আমরা আজকে ডিজেল, পেট্রোল ব্যবহার করি না, আমরা এখন গ্যাস বেলুন ব্যবহার করি।' শুনতে ভালো লাগে, কিন্তু আমরা করতে পারবো? এর কোনও টেকনোলজি নেই যে আমরা High coal use would also increase emissions of Oxides of Sulphur and nitrogen, much of which turns to acides in the atmosphere. Technologies to remove these latter emissions are now required in some countries in all new and even some old facilities, but they can increase investment costs by 15 - 25% সেই কথা ভেবে এখানে এইসব বলা হচ্ছে। এখন আমরা বলছি ইকোলজির জন্য আমরা ব্যবস্থা করছি। যেমন ধরুন, সবুজ। হ্যাঁ, গাছ লাগাতে হবে, গাছ থাকবে, ফয়েলেজ থাকতে হবে, ফ্লাওয়ার সবই থাকতে হবে। আমরা তারজন্য চেষ্টা করছি। কিন্তু এগুলো তো একদিনে হয়না? সারা ভারতবর্ষ আজকে মরুভূমি হয়ে গেছে। হাতিদের কথা একবার ভাবুন, কি অবস্থা তাদের? হার্মিটেজের জন্য তারা জনবসতি এলাকার মধ্যে চলে আসছে। আমি চেরাপুঞ্জিতে গিয়েছিলাম, সেখানে সবচেয়ে বেশি বৃষ্টিপাত হত। তার পাশের জায়গা যেখানে ১৮০ল ডিক্রি থেকে ১৮৫ ডিক্রি বৃষ্টিপাত হয়, সেখানে টপ সয়েল ডিষ্টার্বের জন্য পানিয় জল নেই। সেখানে একফোঁটা জল পাওয়া যায় না, বৃষ্টির জল ধরে রাখতে হয়। দুন ভ্যালিতে টপ সয়েল ডিষ্টার্বের জন্য জল পাওয়া যায় না। এই সমস্ত দেখে আমরা মনে করেছিলাম যে আমাদের ইকলজির সাহায্য নিতে হবে। শহরে এবং শহরের বাইরে গাছ লাগাতে হবে। ইন্ডাস্ট্রির মালিকদের আমরা বলেছি যে তারা যেন ১০ পারসেন্ট গাছ লাগান। সম্প্রতি পিকিং

*একটি জিনিস করেছে, একটি প্রাচির তৈরি করে। প্রাচিরটি কিসের জানেন? এ্যাফোরেষ্টেশান করে, গাছের প্রাচির তৈরি করেছেন তারা। আমরা সেইজন্য ব্যবস্থা গ্রহণ করছি। আমরা চাপ দিচ্ছি, এরমধ্যে লেটেষ্ট টেকনিক্যাল নো-হাউদের নিয়ে করবার চেষ্টা করছি। এরমধ্যে কোনও* পার্টি ফান্ট নেই। খুবই দুঃখ জনক কথা যখন সিরিয়াস নোবেল লরেষ্ট কথাবার্তা এখানে যদি বলা হয়, তখন এইরকম ছোটখাট কথা বলা মানে মানুষের চিন্তা চেতনার ধারনাকে অন্যদিকে প্রবাহিত করা হয়। এটা গভির দুঃখের কথা, আপনি যেভাবে আরম্ভ করেছিলেন, শেষ করলেন অন্যভাবে। আমাকে নিয়ে গেলেন রডন স্কোয়ারের মধ্যে। রডন স্কোয়ারে সাট্টা খেলা হয়, সেই ব্যাপারে আমার কোনও মাথা ব্যাথা নেই। রডন স্কোয়ারে যদি দুটো গাছ লাগানো হয়, তাহলে কি পরিবেশ ঠিক হয়ে যাবে? আমরা পেভমেন্টের জন্য পলিসি গ্রহণ করেছি, ফাঁকা জায়গায় গাছ লাগাচ্ছি, পার্কস ইমপ্রুভমেন্ট হচ্ছে, ভ্যাকান্ট জায়গায় যেমন, রুফ টপ গার্ডেন, সার্ফেস গার্ডেন ইত্যাদি এখন হচ্ছে। এইরকম নানাভাবে আমরা সবুজ করবার চেষ্টা করছি। এখানে আমার একটিই বক্তব্য যে, আজকে পরিবেশের দিক দিয়ে আমরা এক ভয়াবহ জায়গায় অবস্থান করছি। সারা ভারতবর্ষে, সারা দেশে আজ এইরকম একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমরা মনেকরি, তিনটি ব্যাপারের উপরে দাঁড়িয়ে আমাদের ব্যবস্থা গ্রহণ করতে হবে ইকোলজি সিষ্টেমের সুযোগ নিয়ে আমাদের তাকে কাজে লাগাতে হবে নম্বার ওয়ান। ২য়ত আমাদের লো এনার্জি সিনারিয়ো করতে হবে। যেমন ধরুন, আমরা বলছি এনার্জি ইকনমি, 'এনডিও' ইন্সট্রুমেন্ট করতে পারেন।

[5-30 — 5-40 P.M.]

কাজেই সহজ কথা স্মোকলেস চুল্লী করতে পারলে ৪৪ পার্শেন্ট ফুয়েল কনজামশান কমে যাবে। এবং ততখানিই আমাদের পরিবেশের ক্ষেত্রে দূষণমুক্ত হতে পারবে। এছাড়া এনার্জি কনজামশান এবং রি-সাইকেল অফ রিসোর্সেস করতে হবে। এই ব্যাপারে আমাদের ক্যাপটেন ভেরী যে ফুয়েল প্ল্যান্টের কথা বলেছেন সেইভাবে আমরা কলিকাতার জলকে শোধন করতে চাই। প্রাকৃতিক যা নিয়ম সেই নিয়মের উপরে দাঁড়িয়ে সূর্য থেকে যে লাইট বেরোয় সেই লাইটকে আমাদের কাজে লাগাতে হবে। এরজন্য আমরা ইনস্টিটিউশান গড়ে তুলেছি এবং সেইসব ইনস্টিটিউশানগুলিতে পরীক্ষা চলছে। আমরা দেখেছি প্রাকৃতিক দিক থেকে যে জল পরিশোধিত হচ্ছে তাকে ইরিগেশানের সমস্ত কাজে লাগাতে পারি। সারা ভারতবর্ষে এবং ভারতবর্ষের বাইরে একটা পরিবেশ সৃষ্টি হয়েছে কি করে সূর্যের শক্তিকে কাজে লাগান যায়। এই ব্যাপারে আমেরিকাতে একটা বই বেরিয়েছে আমি সেটা পড়েছিলাম তাতে লেখা আছে তারা আজকে ভাবছেন কি করে সূর্যের এই অধিক শক্তিকে ব্যবহার করা যায় এবং তা দিয়ে জল শোধন করা যায় রি-সাইকেল করা যায়। সুতরাং আমরা সঠিক পথেই চলেছি এবং এই ব্যাপারে আমাদের বন্ধুরা যদি মনে করেন সাহায্য করবেন তাহলে আমি তাদের সাহায্য নিতে প্রস্তুত আছি। এরমধ্যে বিজ্ঞান আছে, এরমধ্যে মানুষ আছে, এরমধ্যে প্রকৃতি আছে অর্থাৎ ম্যারেজ অফ ইকোনমি এবং ম্যারেজ ইকোলজির প্রয়োজনিয়তা আছে। সুতরাং ওদের সাহায্য সর্বসময়ে চাই। আমি একটি কথা বলে শেষ করি ফ্রান্সিস টমসনের একটি কবিতা আপনারা হয়তো পড়েছেন All things by immortal Power.

Near or far Hiddenly
To each other, linked one,
That thou canst not Stir a flower
without troubling a star

এইভাবে হাজার হাজার, লক্ষ লক্ষ কোটি কোটি বছর ধরে আমাদের সমস্ত জীব জগৎ তার বৃদ্ধি রক্ষা করতে সক্ষম হয়েছে। আমি সেখানে বলবো পরিবেশ দূষণের ব্যাপারে গুরুত্ব দিয়ে ভাবতে হবে। এই অবস্থায়, এই অর্থে সামাজিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে, আমাদের বঞ্চনার এবং মুভমেন্ট ম্যাগনিফিসিয়েন্টের মধ্যে দাঁড়িয়ে কি করে পরিবেশ শোধন করতে পারি এবং এটাকে অগ্রগতির পথে নিয়ে যেতে পারি তারজন্য অনেকদিন ধরেই ভাবা হচ্ছে সব মানুষেরই সমান সুযোগ, সুতরাং আসুন সবাই মিলে এটা নিয়ে গুরুত্ব সহকারে চিন্তা করি, এই নিয়ে হাসির ছলে নেবেন না। আপনারা চোখ খুলে রাখুন এবং আপনাদের সকলের জন্যে দরজা খোলা আছে, আপনারে কি করতে চান জানাবেন। তারপরে আমাকে একজন মাননীয় বিরোধী সদস্য বললেন আমি নাকি ফিলোজফির কথা বলেছি। ফিলোজফির কথা বলেছি তো সত্যিই, ফিলোজফি না থাকলে কিছু থাকে না, সেই ফিলোজফি তুলে ধরবার চেষ্টা করছি। আর্থ সামাজিক অবস্থার মধ্যে থেকে আমরা যতদূর সম্ভব পরিবেশ দূষণ মুক্ত করতে চাইছি। এই বলে সমস্ত কাটমোশনের বিরোধীতা করে বাজেট বরাদ্দ মঞ্জুরের দাবি জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**Demand No. 82**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 2,08,000 be granted for expenditure under Demand No. 82, Major Head: "3425-Other Scientific Research", (This is inclusive of a total sum of Rs. 52,000 already voted on account in March 1988) was then put and agreed to.

**Demand No. 89**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 1,54,21,000 be granted for expenditure under Demand No, 89, Major Heads: "2215-Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406-Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling).

(This is inclusive of a total sum of Rs. 38,56,000 already voted on account in March 1988) was then put and agreed to.

**Demand No. 4 & 8**

**Mr. Deputy Speaker:** Now I shall take up Demand No. 4 and

Demand No. 8 jointly. Now I request Shri Abdul Quiyom Molla to move your Demands.

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৪নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০১৪ বিচার সংক্রান্ত প্রশাসন" বাবদ ব্যয় মেটাবার জন্য ১৭ কোটি ১৪ লক্ষ ১৯ হাজার টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে বর্তমান বছরে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে অনুমোদিত ৪ কোটি ২৮ লক্ষ ৫০ হাজার টাকাও ধরা আছে।

The Printed Speech of Shri Abdul Quiyom Molla is taken as read.

জেলাস্তর থেকে ব্লকস্তর পর্যন্ত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের বিনা ব্যয়ে আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে রাজ্য সরকার ইতিপূর্বেই "পশ্চিমবঙ্গ রাজ্য আইনগত সাহায্য ও উপদেশদান প্রকল্প—১৯৮০" নামে একটি প্রকল্প চালু করেছেন। ঐ প্রকল্প চালু করার আগে "দরিদ্র ব্যক্তিদের আইনগত সাহায্যদানের নিয়মাবলী—১৯৭৪" অনুযায়ি দরিদ্র ব্যক্তিদের আইনের সাহায্য দেওয়া হত। বর্তমানে ১৯৮০ সালের প্রকল্পটি রাজ্যের সমস্ত জেলা ও মহকুমাগুলিতে চালু করা হয়েছে।

৩। বর্তমানে কেন্দ্রীয় সরকার "আইনগত সাহায্যসেবা আধিকারিক আইন—১৯৮৭ সালে যে আইন প্রণয়ন করেছেন তাতে রাজ্য সরকারকে দরিদ্র ও দুর্বলতর শ্রেণীর মানুষের স্বার্থে এই আইনের সুষ্ঠু রূপায়ণের প্রয়োজনে প্রয়োজনীয় নিয়মাবলী তৈরি করার ক্ষমতা দেওয়া হয়েছে। সম্প্রতি দিল্লিতে এই আইনকে কার্যকরী করার আগে কিছু সংশোধন করার জন্য রাজ্য সরকারগুলির অভিমত সংগ্রহের উদ্দেশ্যে একটি অধিবেশন হয়ে গেল। আমরা সেখানে যোগ দিয়েছিলাম। উক্ত আইনের বিধান অনুসারে রাজ্য সরকার প্রয়োজনীয় নিয়মাবলী রচনার কাজ শুরু করেছেন। আশা করা যায় যে, অল্প দিনের মধ্যে এ ব্যাপারে প্রয়োজনীয় নিয়মাবলী রচনা করা সম্ভব হবে।

বর্তমানে চালু ১৯৮০ সালের প্রকল্প অনুযায়ি কর্পোরেশন বা মিউনিসিপ্যাল শহরে বসবাসকারী যে কোনও নাগরিক যার বাৎসরিক আয় ৭০০০ টাকার মধ্যে তিনিই আইনগত সাহায্য পাবার যোগ্য গ্রামাঞ্চলে বসবাস করেন এমন নাগরিক তার বার্ষিক আয় ৫০০০ টাকার মধ্যে থাকলেই এই সাহায্য প্রকল্প অনুযায়ি আইনগত সাহায্যের আবেদন করতে পারবেন।

৪। গত ১৯৮৭-৮৮ সালে এই আইনগত সাহায্যদান প্রকল্পটি জনসাধারণের মধ্যে প্রচার করা ও এর স্বপক্ষে প্রয়োজনীয় সচেতনতা তৈরি করার জন্য অনেকগুলি আলোচনা শিবির বিভিন্ন জেলায় অনুষ্ঠিত হয়েছে।

৫। মোটর দুর্ঘটনাজনিত ক্ষতিপূরণের জমে থাকা বিপুল বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির স্বার্থে ১৯৮৭-৮৮ সালে চারটি "লোক-আদালত" অনুষ্ঠিত হয়েছে। কলকাতা শহর ও উত্তর ও দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় মোটর দুর্ঘটনা-দাবি-ট্রাইবুনালের এক্তিয়ারভুক্ত মামলাগুলির জন্য কলকাতায় ২০-৯-৮৭ তারিখে, বর্ধমান জেলার বকেয়া মামলার জন্য ১৩-১২-৮৭ তারিখে দুর্গাপুরে, মেদিনীপুর জেলার জন্য মেদিনীপুরে ১৭-১-৮৮ তারিখে এবং হুগলি জেলার বকেয়া মামলার জন্য চুঁচুড়াতে ২০-৩-৮৮ তারিখে এই "লোক আদালতগুলি" অনুষ্ঠিত হয়। এই আদালতগুলিতে মোট ৩৯৪টি মামলা মীমাংসা করা সম্ভব হয়েছে এবং দুর্ঘটনায় ক্ষতিগ্রস্থদের মোট ৮৮,৭০,০০০ টাকা ক্ষতিপূরণ মঞ্জুর হয়েছে। ১৯৮৮-৮৯ সালেও এরকম অনেকগুলি "লোক-আদালত"-এর অনুষ্ঠান করার প্রস্তাব এই দপ্তরের বিবেচনাধীন রয়েছে।

৬। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে ১৯৮৮-৮৯ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ৭৬ লক্ষ ৫০ হাজার টাকার সংস্থান রাখা হয়েছে।

৭। জেলার বিচারপ্রার্থী জনসাধারণের সুবিধার জন্য মুর্শিদাবাদ জেলার কান্দীতে সহকারী জেলা জজের একটি নতুন আদালত ১৯৮৭-৮৮ সালের গঠন করা হয়েছে। দক্ষিণ ২৪-পরগনার "শিয়ালদহ"-তে, উত্তর চব্বিশ পরগনার বারাসতে, বর্ধমান জেলার বর্ধমানে এবং মেদিনীপুর জেলার কাঁথিতে ১৯৮৮-৮৯ সালে একটি করে নতুন সহকারি জেলা জজের আদালত গঠন করার প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। বীরভূম জেলার দুবরাজপুরে, বর্ধমান জেলার আসানসোলে এবং মেদিনীপুর জেলার কাঁথিতে একটি করে বিচার বিভাগীয় ম্যাজিষ্ট্রেটের আদালত স্থাপন করার প্রস্তাবও বিবেচনাধীন রয়েছে। আশা করা যায় যে, ১৯৮৮-৮৯ সালের প্রথম দিকেই এই আদালতগুলি স্থাপন করা সম্ভব হবে।

৮। ১৯৮৪ সালের ১লা আগস্ট থেকে মুর্শিদাবাদের পূর্বতন নবাব বাহাদুরের এষ্টেট, (যা সাধারণভাবে মুর্শিদাবাদ এষ্টেট নামে পরিচিত) পশ্চিমবঙ্গ সরকারের বিচার বিভাগের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে আসে এবং তারপর থেকে এই এষ্টেটের কাজ সরকার নিয়োজিত একজন এষ্টেট ম্যানেজারের দ্বারা পরিচালিত হচ্ছে।

মুর্শিদাবাদের নবাবী আমলের ঐতিহাসিক নিদর্শনগুলি দেখতে আসা পর্যটক ও দর্শনার্থি জনগণের সুবিধার জন্য বিগত বছরগুলিতে পরিসেবামূলক অনেকগুলি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পর্যটকগণের জন্য স্বল্প ব্যয়ে আবাসনের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। দর্শনার্থিদের জন্য "বন-ভোজনের" স্থান ও বাস ও মোটর গাড়ি রাখবার জায়গায় ব্যবস্থা করা হয়েছে। পর্যাপ্ত পানিয় জলের সুব্যবস্থাও করা হয়েছে। এইসব সুযোগ-সুবিধা বাড়ানোর ফলে দর্শনার্থির সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে।

আগে এস্টেটের কাজে নিয়োজিত ছিলেন যে সকল কর্মি তারা খুবই সামান্য বেতন পেতেন। অধিগ্রহণের পর সরকার উপযুক্ত সকল কর্মিগণকেই সরকারি কর্মি হিসাবে স্বীকার করে নিয়েছেন এবং তারা সরকারি কর্মিদের মতোই বেতনক্রম অনুযায়ি বেতন ও ভাতা পাচ্ছেন।

১৯৮৫ সালের আগস্ট মাসে এস্টেট সরকারের নিয়ন্ত্রণে আসার পর থেকেই এস্টেট পরিচালনার কাজে উন্নতি হতে থাকে এবং আয় বৃদ্ধির একটি আশাব্যঞ্জক লক্ষণ দেখা যায়। অধিগ্রহণের পূর্বে যেখানে আয় ছিল প্রায় ২ লক্ষ টাকার মত সেখানে ১৯৮৮-৮৯ সালের অনুমিত আদায় ৯ লক্ষ ৭৫ হাজারের মত হবে বলে আশা করা হচ্ছে। যদিও প্রশাসনিক ব্যয় ও রক্ষণাবেক্ষণের ব্যয় বৃদ্ধির ফলে মোট ব্যয় বৃদ্ধি ঘটেছে তবুও আয় ও ব্যয়ের মধ্যেকার ব্যবধান ক্রমশ কমে আসছে। মুর্শিদাবাদ এস্টেটের সুষ্ঠু পরিচালনার জন্য ১৯৮৮-৮৯ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ১০ লক্ষ ৬০ হাজার টাকার সংস্থান রাখা হয়েছে।

৯। অন্যান্য বছরের মত ১৯৮৭-৮৮ সালেও পশ্চিমবঙ্গ ওয়াকফ কমিশনারের অফিসের পরিচালনার ব্যয়ভার বহন করেছেন। ১৯৮৮-৮৯ সালের জন্য এই ব্যয় বাবদ সংশ্লিষ্ট খাতে ২৬ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে। ওয়াকফ কমিশনারের অফিসের খরচ মেটানোর জন্য দেওয়া এই সরকারি অনুদান পাওয়ার ফলে ওয়াকফ এস্টেটগুলি থেকে প্রাপ্ত আয় পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ড রাজ্যের মুশলিম জনসাধারণের উপকারের জন্য ব্যয় করতে পারছেন। সরকার মুশলিম মেয়েদের জন্য কয়েকটি হস্টেল নির্মাণ করার সিদ্ধান্ত নিয়েছেন এবং তাই কলকাতায় দিলখুশা স্ট্রীটে, বর্ধমানে, বহরমপুরে ও মালদহতে একটি করে হস্টেল নির্মিত হচ্ছে। দিলখুশা স্ট্রীটের হস্টেলের জন্য ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত সরকার ২৫-৫০ লক্ষ টাকা অনুদান দিয়েছেন এবং ১৯৮৮-৮৯ সালে আরও ১৫ লক্ষ টাকা অনুদান বরাদ্দ করা হয়েছে। বর্ধমান বহরমপুর ও মালদার হস্টেলগুলির প্রত্যেকটির জন্য ৫ লক্ষ টাকা অনুদান ১৯৮৭-৮৮ সালে দেওয়া হয়েছে। এই হস্টেলগুলির নির্মাণ শেষ হলে ওগুলি পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ড কর্তৃক নিয়ন্ত্রিত ও পরিচালিত হবে।

১০। ১৯৮৭-৮৮ সালে মোট ৫৪ জন মুন্সেফ হিসাবে পশ্চিমবঙ্গ সিভিল সার্ভিসে (জুডিশিয়াল) নিযুক্ত হয়েছেন। আশা করা হচ্ছে যে আরও ৩০ জনকে ১৯৮৮-৮৯ সালের মধ্যে মুন্সেফ হিসাবে নিয়োগ করা সম্ভব হবে।

১১। জেলাগুলিতে বিচারপ্রার্থীগণ দেওয়ানি কার্যবিধির ১১৫ ধারা অনুযায়ি মামলার পুনর্বিবেচনার জন্য আবেদন করার ক্ষেত্রে বিশেষ অসুবিধা বোধ করছেন। এই পুনর্বিবেচনার আবেদন গ্রহণ করার এক্তিয়ার বর্তমানে কেবলমাত্র কলিকাতা হাইকোর্টের আছে। হাইকোর্ট ছাড়াও এই আবেদন যাতে সংশ্লিষ্ট জেলা-বিচারকের কাছেও করা যায় সেইমর্মে প্রয়োজনীয় বিধি সংশোধনের প্রস্তাব সরকারের আছে। আশা করা যায় এ বিষয়ে সংশোধনী বিলটি বর্তমান অধিবেশনেই বিবেচনার জন্য পেশ করা হবে।

১২। যে সমস্ত ক্ষেত্রে কোনও সন্দেহভাজন অভিযুক্ত ব্যক্তি ফৌজদারি কার্যবিধির ৪৩৮ ধারা মতে আগাম জামিনের আবেদন করেন সেখানে দেখা যায় যে, সেই আগাম জামিনের আবেদনের নিষ্পত্তি হতে দীর্ঘ সময় লাগছে। আদালতের নিষ্পত্তি সাপেক্ষে থাকা এই আগাম জামিন আবেদনের ফলে পুলিশের পক্ষে উক্ত আবেদনকারীকে গ্রেপ্তার বা আটক রাখা সম্ভব হয় না, কারণ একবার আগাম জামিনের আবেদন

করলে তার নিষ্পত্তির আগে উক্ত অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করলে আদালত অবমাননা বলে গ্রাহ্য হতে পারে এবং সেই আশঙ্কায় এই সকল মামলার তদন্ত বিশেষভাবে বিঘ্নিত হয়ে থাকে। এই অসুবিধা দূর করতে সরকার ফৌজদারি কার্যবিধির ৪৩৮ নং ধারার প্রয়োজনীয় সংশোধনের জন্য একটি বিল বিধানসভার বর্তমান অধিবেশনেই উপস্থাপিত করেছেন—যাতে আগাম জামিনের আবেদনের নিষ্পত্তি অনধিক ৩০ দিনের মধ্যে করার ব্যবস্থা আছে।

১৩। আগে মুন্সেফ কোর্টের আর্থিক এক্তিয়ারের সীমা ছিল ৭৫০০ টাকা এবং কতগুলি ক্ষেত্রে ১৫০০০ টাকা। অনুরূপভাবে আপিল মামলার ক্ষেত্রে জেলা-জজের আর্থিক এক্তিয়ার সীমাবদ্ধ ছিল ২৫০০০ টাকার মধ্যে। ক্রমাগত মূল্য বৃদ্ধির ফলে সম্পত্তির মূল্যবৃদ্ধি ঘটায় মামলাকারীগণ স্থানীয় আদালতে মামলা করায় অসুবিধা বোধ করছিলেন কারণ স্থানীয় আদালতগুলির আর্থিক এক্তিয়ারের মধ্যে উক্ত মামলাগুলির বিচার যোগ্যতা ছিল না। সেজন্য আইনসভার বর্তমান অধিবেশনে বেঙ্গল আগ্রা এবং আসাম দেওয়ানি আদালত আইন (বঙ্গীয় সংশোধনী) বিধি ১৯৮৮ নামে একটি সংশোধনি আইন গৃহিত হয়েছে। এর ফলে মুন্সেফ কোর্টের আর্থিক এক্তিয়ার সাধারণভাবে ১৫০০০ টাকা ও বিশেষ ক্ষেত্রে হাইকোর্টের সুপারিশ অনুযায়ি ৩০০০০ টাকা করা হয়েছে। অনুরূপভাবে জেলা জজের নিকট আপিলের ক্ষেত্রে এই আর্থিক এক্তিয়ারের সীমা বর্ধিত করে ৬০,০০০ টাকা করা হয়েছে।

১৪। ১৯৮৭-৮৮ সালের জন্য পরিকল্পনা অন্তর্গত খাতে বিচার বিভাগের জন্য ১০২.৫০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল। ঐ বরাদ্দের মধ্যে বাসগৃহ তৈরির জন্য ৩২-৫০ লক্ষ টাকা এবং ৮টি আদালত গৃহনির্মাণের জন্য ৩২-০০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছিল। এছাড়াও বিভিন্ন আদালতে মামলাকারী জনসাধারণের সুখ-সুবিধার জন্য ৩৪টি প্রকল্পের জন্য ৩৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। অবশিষ্ট ৪ লক্ষ টাকা বিভিন্ন ছোট ছোট প্রকল্প-বাবদ বরাদ্দ করা হয়েছিল। লালবাগ, বহরমপুর, ঝাড়গ্রাম, ঘাটাল, মেদিনীপুর, গড়বেতা, আরামবাগ, ইসলামপুর, বালুরঘাট এবং রায়গঞ্জে একটি করে আদালতগৃহ নির্মাণের প্রকল্প মঞ্জুর করা হয়েছে এবং প্রতিটি প্রকল্পের জন্য ৪ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে। মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ৪৪.৭৪ লক্ষ টাকা। মামলাকারী জনসাধারণের এবং আদালতের কর্মচারিদের সুখ-সুবিধার জন্য গত আর্থিক বৎসরে ৩৪টি প্রকল্পের মধ্যে ৩০টি অনুমোদন করা হয়েছে। এবং তারজন্য মোট ৩৫.৫৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বিচারকদের জন্য ৩৬টি বাসগৃহ নির্মাণের প্রকল্প মঞ্জুর করা হয়েছে। মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ৬৪.৮৪ লক্ষ টাকা।

১৫। ১৯৮৮-৮৯ সালের জন্য পরিকল্পনা-অন্তর্গত খাতে এই বিভাগের বরাদ্দ ১১৭.০০ লক্ষ টাকা স্থিরীকৃত হয়েছে। তারমধ্যে ৮টি আদালতগৃহ নির্মাণ বাবদ ৩২.০০ লক্ষ টাকা, ২০টি বাসগৃহ নির্মাণ বাবদ ৩৯.৬০ লক্ষ টাকা এবং আদালতে বিভিন্ন সুখ-সুবিধার জন্য ৩০টি প্রকল্প বাবদ ৩০ লক্ষ টাকা খরচ ধরা হয়েছে। কলকাতার প্রধান মেট্রোপলিটান ম্যাজিস্ট্রেটের আদালত গৃহ খুবই পুরানো এবং জীর্ণ—সংশ্লিষ্ট সকলের সুরক্ষার স্বার্থে এই গৃহের মেরামতির কাজ শুরু করা হয়েছে এবং ১৯৮৮-

৮৯ সালে এ বাবাদ ৪.৩৭ লক্ষ টাকার বরাদ্দ করা হয়েছে। উক্ত আদালত ভবনের মধ্যে অবস্থিত খালি জমির ওপর একটি বহুতল ভবন নির্মাণ করার প্রস্তাব রাজ্য পরিকল্পনা পর্ষদের অনুমোদন লাভ করেছে। ঐ বাড়ি তৈরি হলে কলকাতা মেট্রোপলিটান ম্যাজিস্ট্রেটের আদালতগুলির এবং বিচার বিভাগের অধীনস্থ অনেকগুলি অফিসের স্থানাভাব জনিত সমস্যার সমাধান করা অনেকাংশে সম্ভব হবে। এই প্রকল্প বাবদ ১৯৮৮-৮৯ সালের বাজেটে ৫.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

১৬। বিচার বিভাগ রাজ্যের জেলাগুলির নিম্ন আদালতগুলির কাজকর্মে সীমাবদ্ধভাবে বাংলা ভাষার প্রচলন করার চেষ্টা করছেন। ঐ আদালতগুলিতে সাক্ষীদের জবানবন্দী গ্রহণ ও মামলার রায়দান ব্যাপারে মুন্সেফ কোর্ট ও বিচার বিভাগিয় ম্যাজিস্ট্রেটের কোর্টে বাংলা ভাষার প্রচলন যাতে হতে পারে তারজন্য রাজ্য সরকার কলকাতা হাইকোর্টের সঙ্গে প্রয়োজনীয় আলোচনা চালাচ্ছেন। বহু হিন্দী ভাষাভাষী অহিন্দী-ভাষী অঞ্চলের নিম্ন আদালতগুলিতে বর্তমানে আঞ্চলিক ভাষায় বিচারের কাজকর্ম চালু আছে। পশ্চিমবঙ্গ সরকার সংশ্লিষ্ট সকলের সহযোগিতায় নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষা চালু করতে পারবেন বলে আশা করেন।

মহাশয়, এই কথা বলে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৮নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০৩০ স্ট্যাম্প ও রেজিসট্রেশন" বাবদ ব্যয় মেটাবার জন্য ৮ কোটি ৪ লক্ষ ৮৪ হাজার টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে বর্তমান বছরে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে অনুমোদিত ২ কোটি ১ লক্ষ ২১ হাজার টাকাও ধরা আছে)।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০৩০—স্ট্যাম্প ও রেজিস্ট্রেশন" বাবদ ব্যয় মেটাবার জন্য ৮ কোটি ৪ লক্ষ ৮৪ হাজার টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে বর্তমান বছরে ভোট-অন-অ্যাকাউন্ট বাজেটে অনুমোদিত ২ কোটি ১ লক্ষ ২১ হাজার টাকাও ধরা আছে)।

২। "স্ট্যাম্প ও রেজিস্ট্রেশন" খাতে ১৯৮৬-৮৭ সালের প্রকৃত আয় ছিল ৫ কোটি ৯৮ লক্ষ ৪৯ হাজার ৮ শত ৩১ টাকা। ১৯৮৭-৮৮ সালের অনুমিত আয় ধরা হয়েছিল ৮ শত ৩১ টাকা। ১৯৮৭-৮৮ সালের অনুমিত আয় ধরা হয়েছিল ৮ কোটি ৬৫ লক্ষ টাকা। ১৯৮৬-৮৭ সালের প্রকৃত ব্যয় ছিল ৫ কোটি ৬৯ লক্ষ ৭৪ হাজার ৭০ টাকা। ১৯৮৭-৮৮ সালের অনুমিত ব্যয় ধরা হয়েছিল ৭ কোটি ২৯ লক্ষ ৪ হাজার টাকা।

৩। ১৯৮৪-৮৫ হইতে ১৯৮৬-৮৭ পর্যন্ত তিনটি আর্থিক বৎসরে নিবন্ধনকার্যে আদায়িকৃত ফী-এর পরিমাণ ছিল ঃ—

১৯৮৪-৮৫ সালে ৫, ৬১, ১৯, ৫৮৪ টাকা

১৯৮৫-৮৬ সালে ৬, ০৯, ৬৮, ২৮৫ টাকা

১৯৮৬-৮৭ সালে ৫, ৬২, ৫১, ৮৫৫ টাকা

৪। বর্তমানে কলিকাতা ও জেলা নিবন্ধকের অফিসগুলি সমেত পশ্চিমবঙ্গে ২১৪টি নিবন্ধন অফিস আছে। ঐ অফিসগুলির মধ্যে মাত্র ৪৫টি অফিস সরকারি ভবনে ও অবশিষ্ট ১৬৯টি অফিস ভাড়া করা বাড়িতে চলছে। রাজ্যের বার্ষিক পরিকল্পনায় ন্যূনতম প্রয়োজনভিত্তিক আর্থিক বরাদ্দে বৎসরে দু'একটি বিভাগীয় গৃহনির্মাণ প্রকল্প হাতে নেওয়া হচ্ছে। রাজ্যের অতি পুরাতন কিন্তু স্থায়ীভাবে সংরক্ষণযোগ্য নিবন্ধীকৃত দলিলের লেখ্য ও নথি জেলাভিত্তিক সংরক্ষণের পরিবর্তে বিধাননগরে প্রস্তাবিত কেন্দ্রীয় ভবনে সংরক্ষণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এজন্য বিধাননগরে প্রয়োজনীয় জমি পাওয়া গেছে এবং উক্ত জমিতে কেন্দ্রীয় সংরক্ষণ ভবন নির্মাণ করা হবে।

৫। দ্রুত নিবন্ধীকরণ ও মূল দলিল অতি দ্রুত প্রত্যার্পণের ব্যবস্থা হিসেবে এই রাজ্যে দ্বিতীয় পর্যায়ে মুর্শিদাবাদ নদীয়া ও হুগলি জেলায় ১৯৮৮ সালের ১লা জানুয়ারি থেকে "ফাইলিং সিস্টেম" চালু করা হয়েছে। যে সমস্ত জেলায় দলিল নকল করার বকেয়া কাজ প্রচুর পরিমাণে জমে ছিল সেখানে যান্ত্রিক পদ্ধতিতে দলিলের প্রতিলিপি তৈরি করা হচ্ছে। নিবন্ধনের নতুন পদ্ধতির প্রাকশর্তাবলীর পূরণ উদ্দেশ্যে বড় বড় নিবন্ধন অফিসগুলি বিভক্ত করার ব্যবস্থা চিন্তা করা হচ্ছে। আশা করা যায় যে, এই আর্থিক বৎসরের মধ্যেই রাজ্যের বাকি সব জেলাতেই এই নতুন নিবন্ধন পদ্ধতি চালু করা যাবে। এই লক্ষ্য সামনে রেখে এক উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি রাজ্যের বর্তমান পরিকাঠামোয় এবং আর্থ-সামাজিক অবস্থার পরিপ্রেক্ষিতে নিবন্ধনেচ্ছু জনসাধারণকে সর্বাধিক সুযোগ-সুবিধা দেবার পরিকল্পনা ও তার যথাযথ রূপায়ণের ব্যবস্থাদি বিষয়ে বিশদ পর্যালোচনা করছেন।

৬। নিবন্ধনযোগ্য দলিলের অবমূল্যায়ন এবং শুল্ক প্রদানে ফাঁকিরোধের উদ্দেশ্যে সরকার নিযুক্ত একটি কমিটি আইনের ত্রুটি সংশোধনের জন্য সুপারিশ করেছেন এবং সেগুলি সরকার বিবেচনা করছেন।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

### Demand No. 4

**Mr. Deputy Speaker :** There are 34 Cut motions on Demand No.4. All the Cut motions are in order.

**Shri Suhid Basu Mallik** (Cut motion No.1 & 2) Sir, I beg to move that the Demand be reduced to Re.1/-

| | |
|---|---|
| **Shri Saugata Roy** (Cut Motion Nos.3 to 6) | : Sir, I beg to move |
| **Shri A.K.M. Hassan Uzzaman :** | : that the amoung |
| (cut motion Nos.7 to 10) | : of Demand be |
| **Shri Amar Banerjee & Shri Sultan Ahmed** | : reduced by |
| (No.11 to 20) | : Rs.100/-. |
| **Shri Amar Banerjee :** (Nos.21 to 24) | : |
| **Shri Apurbalal Majumdar :** (Nos.29 & 30) | : |
| **Shri Deokinandan Poddar :** (Nos.31 to 34) | : |

**Demand No. 8**

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions on Demand No.8 All the cut motion are in order.

| | |
|---|---|
| **Shri Subrata Mukherjee** | : Sir, I beg to move |
| **Shri A.K.M. Hassan Uzzaman** | : that the amount |
| (Nos. 2 & 3) | : of Demand be reduced |
| **Shri Apurbalal Majumdar** (No.4) | : by Rs.100/-. |
| **Shri Amar Banerjee** (Nos.5 & 6) | : |

[5-40 — 5-50 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, যে বাজেট পেশ করা হল তার বিরোধীতা করে আমাদের কাট মোশনগুলি আমি মুভ করছি এবং অতি সংক্ষেপে আমার বক্তব্য রাখছি, কারণ, ১৫ মিঃ সময় আমাকে দেওয়া হয়েছে। আজকে সংক্ষেপে বক্তব্য রাখতে গিয়ে আমার অনেক পয়েন্ট বাদ যাবে। আমি প্রথমে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যে কেন্দ্রীয় সরকার একটা প্রস্তাব পাঠিয়ে ছিলেন সমাজ বিরোধীদের বিচারের জন্য আলাদা আদালত তৈরি করার জন্য এবং তারজন্য যাবতীয় ব্যয় কেন্দ্রীয় সরকার বহন করবেন। সমাজ বিরোধীদের সমস্যা ক্রমাগত তীব্র থেকে তীব্রতর হয়ে উঠছে, এদের সংখ্যা, এদের সংগঠন, এদের অস্ত্র-শস্ত্র, এদের অত্যাচার ক্রমাগত বাড়ছে। চুরি, ছিনতাই, ডাকাতি, নর-হত্যা, নারী ধর্ষণ এরজন্য প্রচলিত যে আইন আদালত আছে তাতে বিচার করে সুফল পাওয়া যাচ্ছে না, সেজন্য কেন্দ্রীয় সরকার একটা বিশেষ আদালত তৈরি করার কথা বলেছিলেন সমাজ বিরোধীদের বিচারের জন্য। তারজন্য সমস্ত ব্যয় কেন্দ্রীয় সরকার বহন করবেন। কিন্তু দুঃখের সঙ্গে জানাতে চাই আপনারা সেই প্রস্তাব গ্রহণ করেননি। আপনারা জানেন কোর্টের উপর দাঁড়িয়ে অনেক সময় সমাজ বিরোধীরা এত শক্তিশালি যে ধর্ষিতা নারী চোখের জল ফেলেন তবুও সেই সমাজ বিরোধীকে আইডেন্টিফাই করতে সাহস করেন না। আলিপুলে এই ঘটনা ঘটেছে। তারজন্য আলাদা বিচার চাই, আলাদা আইন চাই, সেটা আপনারা চাইলেন না। পুলিশের হাতে আইন তুলে দেওয়া চলতে পারে না। কাজেই আপনার কাছে অভিযোগ যদি সত্যই সমাজ বিরোধীদের সাজা দিতে হয়, এগুলিকে বন্ধ করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের এই ধরনের প্রস্তাবকে গ্রহণ করুন এবং তাকে কার্যকরি করার ব্যবস্থা করুন।

সম্প্রতি আরামবাগে একটা ঘটনায় একজন এম.পি যেভাবে অংশ গ্রহণ করেছিলেন তাতে আমি তার নাম বলবনা, তবে দেখলাম বিচারকের বাড়িতে গিয়ে তার কাছ থেকে নূতন অর্ডার লিখিয়ে নিলেন। অর্থাৎ পায়ের তলায় একজন বিচারককে দলিত করলেন; তিনি পুলিশের সঙ্গে সহযোগিতা করেছেন, কিন্তু কোর্টের সঙ্গে, হাকিমের সঙ্গে সহযোগিতা করেননি। আমি লজ্জার সঙ্গে বলছি এই ধরনের ঘটনার পুনরাবৃত্তি আর যেন না হয়। বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আইন প্রণয়ন করতে কেন্দ্রীয় সরকার মন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছিলেন। কিন্তু তিনি তাতে রাজি হননি। তিনি বলেছেন প্রচলিত আইনের মাধ্যমে বিচার

করে এই সমস্যার সমাধান করব। আমরা সকলেই জানি। সীমান্ত এলাকায় খোদ কলকাতায় এবং উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদ সক্রীয় অথচ আপনি সেই আইন প্রণয়নের ব্যবস্থা করলেন না। Essential Commodities Act-এর ব্যাপারে বিচার করবার জন্য বিভিন্ন জায়গায় হাকিমরা বসেছেন, কিন্তু গিয়ে দেখুন তাদের কোনও কাজ নেই, তারা অন্য মামলায় বিচার করছেন। অবস্থা দেখে মনে হয় কালোবাজারি করে, জিনিসে ভেজাল দেয় এরকম কোনও লোক আর নেই, কাজেই এই Essential Commodities Act-এর ক্ষেত্রে বিচারের জন্য হাকিমের দরকার নেই। Warrent of arrest non executed যা রয়েছে তার সংখ্যা হচ্ছে ৬০ হাজার। Court থেকে Warrent issue হয়েছে কিন্তু পুলিশ সেগুলো জারি করছেনা, Court-এর সঙ্গে সহযোগিতা করছেনা। এই অবস্থা দেখে লজ্জায় মাথা নিচু হয়ে যায়। এই কয়েকদিন আগে পুলিশ দলবদ্ধভাবে S D J M-এর Court আক্রমণ করলে তিনি পালিয়ে যান। পুলিশরা তখন কাগজপত্র ছিঁড়ে ফেলল, আসবাবপত্র ভেঙে ফেলল এবং তারপর S D J M-এর বাড়িতে গিয়ে আক্রমণ করল। তিনি তখন বাড়ি থেকে পালিয়ে গিয়ে জীবন রক্ষা করলেন। তারপর তারা Additional District Judge এবং Session Judge এর ঘরে গেল। Additional Dsitrict Judge তখন আসনে বসে রায় পড়ছিলেন। তিনি চরম অপমানিত হলেন বিচারকের আসনে বসে। এই ব্যাপারে High Court থেকে বিচারক গেলেন, enquiry করলেন তারপর কি হয়েছে সেটা তো মন্ত্রী মহাশয় জানেন। নন-গেজেটেড পুলিশ অফিসাররা যখন এই সমস্ত কাজকর্ম করে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়না, ইতিপূর্বে যে S D J M-এর কথা বললাম তিনি আর সেখানে চাকুরি করতে পারলেন না বহু দূরে আর একটা জেলায় তাকে সরিয়ে দেওয়া হল। এই সমস্ত অপরাধিদের আপনারা সাজা দেননা। বিচারের বাণি নীরবে নিভৃতে কাঁদে এই কথাই আজ বাস্তবে পরিণত হচ্ছে। বিচারক পুলিশ অফিসারকে বলেছিলেন property dress করতে। অর্থাৎ নিয়ম আছে একজন পুলিশ অফিসার যখন একজন আসামিকে কাঠগড়ায় দাঁড় করাবেন তখন তিনি তার মাথার টুপি খুলে সোজা হয়ে দাঁড়াবেন। কিন্তু এই পুলিশ অফিসার সেই নিয়ম মেনে চলেননি বলে বিচারক তাকে বলেছিলেন property dressed হতে। তাই আমি আর দীর্ঘ সময় নিতে চাই না, সময় থাকলে অনেকগুলি কথা বলতে পারতাম, সময় না থাকায় বলতে পারছি না। হাইকোর্ট থেকে সরিয়ে নিয়ে যাওয়া হয়। তাকে বলা হলো বদল করে নিয়ে যান। আপনারা তাকে অন্য জায়গায় সরিয়ে দিলেন। এখন আমাদের পশ্চিমবাংলার মানুষ কিছু সচেতন হয়েছে। এই সচেতন হবার ফলেই মামলার সংখ্যা বেড়েছে। প্রতি বছর ১৫ হাজার কেস হয় গভর্নমেন্টের বিরুদ্ধে। এই কেস কারা করেন? হেডমাষ্টার, মাষ্টার মশাইরা করেন, বিভিন্ন লোক করেন। এই জন্যই করেন যে, ন্যায় বিচার পাওয়া যায় না। ১৬ লক্ষ মামলা জমা হয়ে আছে। আপনি আরও হাকিম বাড়াতে পারতেন। সেই ব্যবস্থা করার ক্ষমতা আপনার আছে। সেই ব্যবস্থা আপনি প্রয়োগ করছেন না। হাইকোর্টে আরও বেশি বাড়াতে পারতেন, লোয়ার কোর্টে'ও বাড়াতে পারতেন, আপনি বাড়াচ্ছেন না। জাষ্টিস ডিলেড, জাষ্টিস ডিনায়েড, তাই'ই হচ্ছে। যারা আজকে উপহাস করছেন তাদের জানবার জন্য বলছি, কেস পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি হচ্ছে। মহারাষ্ট্র, গুজরাট প্রভৃতি অন্যান্য জায়গায় রাতে কেস হচ্ছে, পশ্চিমবাংলায় সেগুলি সম্ভবপর হচ্ছে না। সবচেয়ে বেশি বড় বড় কেস হয় পশ্চিমবাংলা, আর উত্তরপ্রদেশে। সেই মামলাগুলি আপনি বছরের পর বছর ট'নছেন। তাড়াতাড়ি বিচার

শেষ করবার জন্য আইনগত যে ব্যবস্থা নিতে পারতেন সেই ব্যবস্থা আপনি গ্রহণ করছেন না। আমি সংক্ষেপে আপনার কাছে আর একটি কথা নিবেদন করব। পশ্চিমবাংলায় আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে সেই অবস্থা সৃষ্টি সম্পর্কে আমি একটি লাইন শুধু পড়ে দিয়েই আমার বক্তব্য শেষ করছি। আমি একটি কোটেশন দিচ্ছি। আপনি নিশ্চয় জানবেন জুরিসপ্রুডেন্সে সারা পৃথিবীর শ্রেষ্ঠ জুরিষ্ট বুজারওয়ার্থস তার শেষ বয়সে বলছেন, হোয়াট নেক্সট ইন দি ল, এর একটি জায়গায় উল্লেখ করেছেন", Let them be warned when courts and judges, with all magisterial splendour, render themselves illegal in the eyes of the people, then they invite us the moment we are strong enough to sweep them away"

I am quite sure that our people will be able to deal with those threats. They are representative of all that is best in our people." কাজেই একটি কথা আপনার কাছে বলব যে, বিচারকরা লাঞ্ছিত, অপমানিত হচ্ছে। তাদের জীবনের নিরাপত্তা'ই যেখানে নেই, সেখানে সাধারণ মানুষের নিরাপত্তা আপনারা কি করে দেবেন? সেইজন্য এই জুডিসিয়্যাল ডিপার্টমেন্টের যে বাজেট বরাদ্দ এখানে এনেছেন তার বিরোধীতা করে আমাদের কাট মোশন সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-30 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, মাননীয় আইন ও বিচার মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সে সম্পর্কে আমি দু-একটি কথা বলতে চাই। এ্যাডমিনিষ্ট্রেশন অব জাষ্টিসের সঙ্গে রাইট অ্যান্ড ডিউটি জড়িত আছে। ওরা কমিটেড জুডিসিয়্যারি চাই বলছেন। ওরা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কমিটেড জুডিসিয়্যারি চালু করে ব্যাপকভাবে মানুষের নামে ৮/১০ টি মামলা জুড়ে দিয়ে গোটা পশ্চিমবাংলাকে জেলখানায় পরিণত করেছিলেন। আর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেই কমিটেড জুডিসিয়্যারির অবসান হয়েছে বলেই ওরা এখন গায়ের জ্বালায় ছটফট করছেন। বিনা বিচারে সমস্ত মানুষকে আটক করে তাদের গণতন্ত্র কেড়ে নিতে চেয়েছিলেন। আর বামফ্রন্ট সরকার এসেই ঘোষণা করলেন, একটি মানুষকে'ও বিনা বিচারে ধরবেন না। গত ১১ বছর ধরে আমরা একটি মানুষকে'ও কোনও রাজনৈতিক কারণে গ্রেপ্তার করিনি, বিনা বিচারে কাউকে'ও একদিনের জন্য জেলখানায় পড়ে থাকতে হয়নি। ওরা বার বার বলেন পশ্চিমবাংলায় কোনও বিচার নেই। আমি ওদের দিল্লির দিকে একটু তাকিয়ে দেখতে বলি। ওখানকার ত্রিশ হাজারী কোর্টে আইনজীবিদের পিটিয়ে মারল। তারপর ৩ মাস ধরে বয়কট চলল। ওখানে কিরকম বিচার করছেন? এখানে শুধু খালি বড় বড় কথা বলছেন। দিল্লিতে মুখ দিয়ে কোনও কথা বেরোয় না! উনি বলছেন জাষ্টিস ডিলেড, জাষ্টিস ডিনায়েড। আমরা বিচার ব্যবস্থা চালু রেখেছি এবং সাধারণ মানুষ যাতে এই বিচার ব্যবস্থার সুযোগ পান তারজন্য আমরা লিগ্যাল এড চালু করেছি। দরিদ্র মানুষের পাশে দাঁড়িয়ে এই সরকার তাদের আইনগত সাহায্য দিচ্ছে।

আরামবাগের কথা আপনারা বললেন। আপনাদের জমানায় আরামবাগের লোকদের দুশো কিলোমিটার পথ পেরিয়ে চুঁচুড়ার আদালতে আসতে হতো বিচার পাবার জন্য। আজকে সেখানে সাব-জাজের আদালত হয়েছে এবং তার মাধ্যমে আমরা সেখানকার সাধারণ মানুষদের

বিচার পাবার সুযোগ করে দিয়েছি। তা ছাড়া আদালতগুলির অর্থনৈতিক জুরিসডিকসান বাড়াবার ব্যবস্থা করা হয়েছে এবং তারজন্য এখান থেকে আইনও পাশ করা হয়েছে। সাব-ডিভিশন্যাল কোর্টগুলির জুরিসডিকসান কম থাকার জন্য মামলা করতে অধিকাংশ মানুষকে জেলা জজ কোর্টে আসতে হত, সেই কারণে নতুন করে আইন সংশোধন করে জেলা জজ কোর্ট, সাব-ডিভিশন্যাল কোর্ট, মুনসেফের আদালত, সাব জাজের আদালতের অর্থনৈতিক জুরিসডিকসান আমরা বৃদ্ধি করেছি। বর্তমানে সব জিনিসের দামই বেড়েছে এবং সেই সঙ্গে সম্পত্তির দামও বেড়েছে। দাম যেমন বেড়েছে সেইরকম জুরিসডিকসানও আমরা বাড়িয়েছি। তারপর আমরা দেখলাম মোটর অ্যাকসিডেন্টের কেসগুলি দীর্ঘ ৮/১০ বছর ধরে পড়ে থাকতো বা তার বেশি সময় ধরে পড়ে থাকতো, সেইজন্য বিভিন্ন জেলাতে আমরা লোক-আদালতের মাধ্যমে আপোষ মীমাংসার দ্বারা এগুলি নিষ্পত্তি করছি। ঐ সমস্ত অসহায় পরিবারবর্গ যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তারা কোনওরকম আর্থিক সাহায্য পাচ্ছিলেন না কিন্তু আপোষ মীমাংসার দ্বারা এই কেসগুলির নিষ্পত্তিও করায় তাদের আর্থিক সাহায্য পেতে সুবিধা হচ্ছে। তারপর আমাদের এই পশ্চিমবাংলায় বাংলাভাষা যাতে আদালতের ভাষা হয় তারজন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। প্রতিটি বারে আইনমন্ত্রী এরজন্য আবেদন রাখছেন এবং আইনজীবিরাও এরজন্য চেষ্টা করছেন। আজকে আমাদের মাতৃভাষাকে সমৃদ্ধ করার জন্য বাংলাভাষাকে আদালতের ভাষা হিসাবে যাতে ব্যবহার করা যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে। বাংলাভাষার আর্গুমেন্ট হলে সাধারণ মানুষরা তা বুঝতে পারেন এবং তাদের পক্ষে সুবিধা হবে। অবশ্য বটতলার উকিলদের পক্ষে এতে অসুবিধা হয়ে যাবে কারণ মানুষকে ভুল বোঝাতে পারবেনা। এরপর মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি কয়েকটি আবেদন রাখবো। ম্যাজিস্ট্রেট যারা আছেন তাদের যাতে ভাড়া বাড়িতে থাকতে না হয়, তারা যাতে সরকারি ফ্ল্যাট পান সেটা দেখবেন। তাছাড়া তাদের গাউন বা পোষাক যাতে সরকার থেকে ঠিকমতন দেওয়া হয় সেটাও দেখবেন। তা ছাড়া গাড়ির ব্যাপারে বিচারকদের পুলিশের উপর যাতে নির্ভর করে থাকতে না হয় সেটা দেখবেন। সাব-রেজিষ্ট্রি অফিসগুলিতে ফাইলিং প্রথা চালু করেছেন ভালো করেছেন, অফিসগুলিকে মডারেট করেছেন ভালো কথা তবে রেকর্ডগুলি ভালোভাবে রাখবার জন্য এবং যত্ন নেবার জন্য অনুরোধ জানাচ্ছি। আমি মনেকরি কোর্টগুলিতে বাংলাভাষা চালু হলে নতুন উদ্যোগ সৃষ্টি হবে। আপনি কয়েকটি কন্সট্রাকটিভ কাজের কথা বলেছেন বলে আপনার বাজেটকে আমি সমর্থন করে শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন ও বিচার বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন তাকে পূর্ণ সমর্থন করে এবং কাটমোশনগুলির বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় কয়েকটি বিশেষ ব্যাপারের উপর জোর দিয়েছেন সেটা আমরা দেখেছি। স্যার, একথা সকলেই জানেন যে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের খেটে খাওয়া মানুষদের স্বার্থে বিভিন্ন জনমুখী প্রকল্প যা হাতে নিয়েছেন তার অন্যতম হল লিগ্যাল এড কমিটি। এই লিগ্যাল এড কমিটির কাজ যাতে আরও সুষ্ঠুভাবে চলতে পারে এবং আরও বেশি বেশি করে মানুষ যাতে এর সুযোগ সুবিধা পেতে পারেন সেইজন্য আরও উদ্যোগ নেবার জন্য আমি অনুরোধ করবো। তাছাড়া জেলা কোর্ট এবং হাইকোর্টে যে বিপুল সংখ্যক মামলা জমে আছে সেদিকেও নজর দেওয়া দরকার। বিশেষ করে বর্গাদারদের সমস্যা সম্পর্কে যে বিপুল পরিমাণে মামলা

জমে আছে সেগুলির যাতে দ্রুত নিষ্পত্তি হয় তারজন্য যথাযথ উদ্যোগ নেবার দরকার আছে বলে আমি মনেকরি। আর একটা কথা হচ্ছে, দুর্ঘটনা জনিত মানুষের ক্ষতিপূরণের ব্যবস্থা। সেই সম্পর্কে মামলার ক্ষেত্রে সরকার পক্ষ থেকে কিছু উদ্যোগ নেওয়া হয়েছে। তাসত্ত্বেও একথা বলতে চাই যে সমস্ত জেলাগুলিতে যাতে অবিলম্বে এই কাজ শুরু করা যায় সেই ব্যাপারে উদ্যোগ নিতে হবে। কারণ এই মামলাগুলি নিষ্পত্তির ক্ষেত্রে যেভাবে পড়ে থাকে এই ব্যবস্থা নেওয়ার ফলে সে ক্ষেত্রে সুবিধা হবে। সাধারণ মানুষ এই ক্ষতিপূরণের সাহায্য যাতে পান সেই সুযোগগুলি তাদের পৌঁছে দেবার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ নেওয়ার কথা বলেছেন। এই উদ্যোগ যাতে সমস্ত জেলায় নেওয়া যায় সেই কাজও শুরু করা দরকার। তারপরে জমি রেজেষ্ট্রি করার ক্ষেত্রে যে সমস্ত সাব-রেজেষ্ট্রি অফিস আছে বিভিন্ন ব্লকে ব্লকে, সেখানে অনেক জায়গায় রেজিষ্ট্রার না থাকার ফলে বিরাট এলাকার মানুষ অসুবিধায় পড়ছে। কাজেই সমস্ত অফিসগুলিতে সাব-রেজিষ্ট্রার নিয়োগ করে যাতে মানুষের সুবিধা করা যায় সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ নেবেন। আর একটা কথা হচ্ছে, বিভিন্ন জেলার কোর্টগুলিতে যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা খুব একটা ভাল নয়। সেই সম্পর্কে কিছু কিছু সংশোধনের ব্যবস্থা রেখেছেন। কিন্তু আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে, শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে মাতৃ ভাষার মাধ্যমে শিক্ষা ব্যবস্থার উপরে জোর দিয়েছেন এই সরকার। সেইরকম ভাবে কোর্টের কাজ কর্মের ক্ষেত্রে বাংলা ভাষায় যাতে এটা করা যায় এবং যাতে অতি সত্বর করা যায় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ নেবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(After Adjournment)

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমরা ছোটবেলা থেকে সুপ্রিমেসি অফ দি জুডিসিয়ারির কথা শুনে আসছি এবং এখনো আমরা জানি যে গণতন্ত্রের মাধ্যমে আমরা এখানে এসেছি সেই গণতন্ত্রের রক্ষক, ধারক-বাহক হচ্ছে আদালত। কিন্তু আদালতের ওপরে যখন রাজনৈতিক খাঁড়া নেমে আসে, গণতন্ত্র রক্ষার নামে আদালতে যখন রাজনীতি ঢুকে পড়ে তখন আমাদের চিন্তা হয় এবং তখনই গণতন্ত্র ধ্বংস হয়। পশ্চিমবঙ্গের জুডিশিয়াল ডিপার্টমেন্টের জন্য বিগত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে বাজেট আনছেন তাতে দেখছি তারমধ্যে রাজনীতি ঢুকে গেছে। তার দ্বারা আইনজীবিদের, কোর্ট এ্যারেঞ্জমেন্টের বা বার কাউন্সিলের কোনওরকম উন্নতি বা কোনওরকম সাহায্য হচ্ছে না। বিগত কয়েক বছর ধরেই আমরা দেখছি জুডিশিয়াল বাজেটের মাধ্যমে পশ্চিমবঙ্গের কোনও মানুষ কোনরকম সাহায্য পাচ্ছে না। এ-বারের বাজেটের মাধ্যমেও কারো কোনও উপকার হবে না বলেই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধীতা করছি। তবে আমি এই প্রসঙ্গে মাননীয় বিচার মন্ত্রীর কাছে কয়েকটি সাজেশন রাখছি এবং তার কাছে কিছু নিদর্শন তুলে ধরছি।

[6-30 — 6-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাম ছাড়া যেমন রামায়ণ হয় না, তেমন আইনজীবি বা আইনজ্ঞ ছাড়া জুডিশিয়াল ব্যবস্থা চলতে পারে না। সুতরাং সেই আইনজীবিদের কথা না চিন্তা করে জুডিশিয়াল ব্যবস্থা চলতে পারে না। সুতরাং সেই আইনজীবিদের কথা না চিন্তা করে জুডিশিয়াল ডিপার্টমেন্ট চলতে পারে না। স্যার, আইনজীবিরা হচ্ছেন একটা

প্রোফেশনাল উইং। আর একটা প্রোফেশনাল উইং হচ্ছে ডাক্তার-বাবুরা। কিন্তু ডাক্তার-বাবুরা প্রায় সকলেই প্রথম থেকেই ইন্টারনসিপ পান, হাউস সার্জেনসিপ পান, চাইলেই মেডিক্যাল সার্ভিস পান, ই.এস.আই. প্রাকটিসের সুযোগ পান। কিন্তু আইনজীবিরা এই জাতীয় কোনও সুযোগ সুবিধাই সরকারের কাছ থেকে পান না। আজকে রাজ্যের বেশিরভাগ আইনজীবিই অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে রয়েছেন। তাদের এই অবস্থার কথা ভেবেই ১৯৮৩ সালে ওয়েস্ট বেঙ্গল অ্যাডভোকেটস ফান্ড অ্যাক্টের প্রস্তাব সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয়েছিল। ১৯৮৩ সালের ১৭ই জুন প্রস্তাবিত আইন'টি বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের কাছে পাঠান হয়েছিল। বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গল আইনজীবিদের কথা চিন্তা ভাবনা করে, গ্রুপ ইনসিওরেন্স চালু করার জন্য প্রস্তাবিত আইনটিকে মডিফিকেশন, অ্যাডিশন অ্যান্ড অল্টারেশন করে, একটা ড্রাফ্ট বিল তৈরি করে সরকারের কাছে ফেরত পাঠিয়ে দিয়েছিল। তখন জুডিশিয়াল ডিপার্টমেন্টে অন্য একজন মন্ত্রী ছিলেন। ততকালিন আইন-মন্ত্রী, লাইফ ইনসিওরেন্স কর্পোরেশন অফ ইন্ডিয়া অ্যান্ড বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গল, তিন জনে মিটিং করে ৩০ হাজার টাকার গ্রুপ ইনসিওরেন্স স্কিম অ্যাকসেপ্ট করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় ১৯৮৩ সালে যে ড্রাফ্ট প্রোগ্রামটি পাঠান হয়েছিল, যেটা বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের অনুমোদন পেয়েছিল, সেটা আজ পর্যন্ত সরকারের অনুমোদন পেল না। যদিও বামফ্রন্টের সময়েই ঐ প্রস্তাব পাঠান হয়েছিল, কিন্তু ঐ প্রস্তাব এখনো কার্যকরি হয়নি। অথচ দেশের অন্যান্য রাজ্যে এই জিনিস চালু হয়েছে। ইউ.পি., মহারাষ্ট্র এবং কেরলায় এই জিনিস চালু হয়েছে। কেরলায় বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে চালু হয়নি, আগে থেকেই চালু আছে। স্যার, সেখানে কিভাবে এটা চালু হয়েছে তা আপনি জানেন, সেখানে কোর্ট ফি অ্যান্ড নন জুডিসিয়াল স্ট্যাম্প যা বিক্রি হয় তার একটা নির্দিষ্ট অংশ লইয়ারদের ওয়েলফেয়ার ফান্ডে জমা দেওয়া হয়। আমি আইনমন্ত্রী মহাশয়কে বলছি, আপনাদের যদি এই পদ্ধতি গ্রহণ করতে কোনও অসুবিধা থাকে তাহলে আপনারা অন্য কোনও পদ্ধতি চালু করতে পারেন। ফাইনান্স দপ্তর যদি এ বিষয়ে আপনাদের আপত্তি দিয়ে থাকে, তাহলে আপনারা অন্যভাবে এটা চালু করার কথা ভাবুন। বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গল আপনাদের সাজেশন পাঠিয়েছিল,—ওকলাতনামার সাথে একটা নির্দিষ্ট অংশ জুড়ে দেওয়া হোক, যেটা ওয়েলফেয়ার ফান্ডে যাবে। তখন আপনি অস্বীকার করেছিলেন, কিন্তু পরবর্তী সময়ে ওকালতনামা ১ টাকা থেকে ২ টাকা করলেন। তখন বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের কথা স্বীকার করলেন না। তাই আজকে বলবো, আপনি আইনমন্ত্রী, বিচার-বিভাগীয় মন্ত্রী এবং লেফট ফ্রন্টের মন্ত্রী, আপনি আজকে এখানে দাঁড়িয়ে ঘোষণা করুন হ্যাঁ, আইনজীবিরা ভীষণভাবে অসুবিধার মধ্যে আছে। দেশে ওয়েল এশট্যাবলিশড ল-ইয়ার নিশ্চয়ই আছে, কিন্তু সাধারণ ল-ইয়ার সারা পশ্চিমবাংলায় অনেক রয়েছেন। সুতরাং আজকে আপনি ঘোষণা করুন, ওয়েস্ট বেঙ্গল অ্যাডভোকেটস ওয়েলফেয়ার ফান্ড অ্যাক্ট এবারে এই বিধানসভায় আপনি আনবেন। আপনি নিজেও একজন আইনজীবি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও একজন আইনজীবি। বর্তমান মুখ্যমন্ত্রী এবং আগেকার যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তিনিও আইনজীবি। স্বাধীনতা সংগ্রাম থেকে আরম্ভ করে সারা ভারতবর্ষে আইনজীবিদের একটা বিরাট কনট্রিবিউশন আছে। তাই আমি বলবো, অত্যন্ত প্রগ্রেসিভ মনোভাব নিয়ে ওয়েস্ট বেঙ্গল অ্যাডভোকেটস ওয়েলফেয়ার ফান্ড বাস্তবে রূপায়িত করার জন্য এগিয়ে যাবেন। আমি এর সাথে সাথে আর একটি কথা বলবো, এই

*আইনজীবিরা বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলে রেজিস্ট্রেশন না করলে সারা দেশে কোথাও প্র্যাকটিশ করতে পারবেন না। আজকে বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের রেজিষ্টার্ড একটা ভাল অফিস নেই। মাত্র ১০০ স্কোয়ার ফিটের একটা অফিস আছে। এরজন্য ডেপুটেশন দিয়েছে বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গল।* আমি আপনাকে বলছি, পি.ডব্লু.ডি ডিপার্টমেন্ট সিটি সিভিল কোর্টের উপর অ্যাডিশনাল ফ্লোর করারজন্য ১ লক্ষ ৩৯ হাজার টাকা ২২ জানুয়ারি, ১৯৮৫ সিটি সিভিল কোর্টের চীফ জজের কাছে পাঠিয়েছে। বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের একটা অফিসের প্রয়োজন। অফিসটা বড় হলে আইনজীবিদের সুবিধা হবে। এরজন্য সল্টলেকে করার জন্য আবেদন করছি। মধ্যপ্রদেশে হাইকোর্টের কমপাউন্ডের সাথে বার কাউন্সিল অফিস করে দেওয়া হয়েছে। বিহারে গিয়ে দেখবেন, সেখানে বার কাউন্সিলের অফিস করার জন্য জমি দেওয়া হয়েছে এবং তারজন্য অর্থ দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় বার কাউন্সিলের জন্য টাকা সাংশন হয়েছে। আমার কাছে সেই চিঠির কপি আছে। সেখানে ডেপুটি সেক্রেটারি টু দি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল সিটি সিভিল কোর্টের চীফ জজকে লিখেছেন ১ কোটি ৩৯ হাজার টাকা এ্যাডিশন্যাল ফ্লোরের জন্য দেওয়া হল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, আপনি এ ব্যাপারে নিশ্চয়ই গুরুত্ব দেবেন এবং ঘোষণা করবেন হ্যাঁ, বার কাউন্সিল অফ ওয়েস্ট বেঙ্গলের অফিস কলকাতায় হবে। সিটি সিভিল কোর্টের উপরই করুন আর সল্টলেকে করুন, আপনি নিশ্চয়ই করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন, কয়েকদিন আগে যে ডিষ্ট্রিক্ট কোর্টগুলি আছে সেগুলিকে অনেক পাওয়ারফুল করা হয়েছে। খুব ভাল কথা, এরজন্য আমি স্বাগত জানাচ্ছি। কিছুদিন আগে আসাম, আগ্রা, ওয়েস্ট বেঙ্গল যে বিল তাকে অনুমোদন দিয়ে পিকিউনিয়ারি জ্যুরিসডিকশন অফ দি ডিষ্ট্রিক্ট কোর্টসকে অনেক ইনক্রিজ করেছেন। এরফলে ওখানকার কোর্টে মামলার সংখ্যা বাড়বে। যে এ্যাপিলগুলো হাইকোর্টে আসছে সেগুলো ডিষ্ট্রিক্ট জজের কাছে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কোর্টে যে আদালতগুলি আছে সেই আদালতের সংখ্যা এত কম যে হাজার হাজার মামলা জমা আছে। আমার আগে এ ব্যাপারে মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার আপনাকে জানিয়েছেন। সারা পশ্চিমবঙ্গে ডিষ্ট্রিক্ট কোর্টে হাজার হাজার মামলা পেন্ডিং হয়েছে। তাই আমি আপনাকে বলব যে, কোর্ট পিকিউনিয়ারি জুরিসডিকসন বাড়ালে চলবে না, কোনও রুমস, নাম্বার সফ কোর্টস এবং ফেসিলিটিস ফর দি জাজেস অ্যান্ড লিটিগ্যান্ড লইয়ারস আপনাকে করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জাজরা বিভিন্ন জায়গায় বিভিন্ন কোর্টে ট্রান্সফার হচ্ছেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি তাদের থাকার জায়গা নেই তাদের কোয়াটারস নেই এবং তা না থাকার জন্য অনেক সময় তারা জয়েন করছেন না এবং সেজন্য অনেক কোর্টে বছর বছর ভেকেন্সি থেকে যাচ্ছে। আপনি শুনে নিশ্চয় চমকে উঠবেন যে এই জাজদের কোয়াটারস এবং বিভিন্ন ফেসিলিটিসের জন্য ভারত সরকার ২ কোটি ৯২ লক্ষ টাকা স্যাংসন করেছেন। এইটথ ফাইনান্স কমিশনের মাধ্যমে এই দু কোটি ৯২ লক্ষ টাকা রাজ্য সরকার এখন পর্যন্ত খরচ করতে পারেন নি। লজ্জার কথা, একই দিনে দেখা যাচ্ছে কোর্টের যে বিল্ডিং আছে সেই বিল্ডিং স্থানাভাব, যারা লিটিগ্যান্ট তাদের দাঁড়াবার জায়গা নেই। আইনজ্ঞরা যারা যাচ্ছেন তাদের দাঁড়াবার জায়গা নেই, যে লাইব্রেরীগুলি আছে সেখানে বই রাখার জায়গা নেই, আর একদিকে জাজেরা, যাদের সুচিন্তিত মতামত দেবার একান্ত প্রয়োজন, তাদের কোয়াটারস নেই। তাদের যে ছোট্ট রিসেস পিরিয়ড ঘরের প্রয়োজন

যেখানে তারা বিশ্রাম করবেন, চিন্তা করবেন, তার কোনও ব্যবস্থা নেই। তাই আজকে আমি আপনার মাধ্যমে বলব, পিকিউনারি জুরিসডিকসন অফ দি ডিসট্রিক্ট কোর্টে যে বিচার ব্যবস্থা প্রচলিত তাতে সময় অনেক বেশি হয়। এখানে দেখতে পাচ্ছি একটা ড্রাফট বিল এসেছে যেখানে ডিভিশন্যাল জুরিসডিকসন, কনকারেন্ট ডুরিসডিকসন, আন্ডার সেকসন ১১৫ অফ দি সিভিল প্রসিডিওর কোর্টকে দেবার একটা সম্ভাবনা দেখা যাবে। সেটা যদি দেওয়া হয় হাইকোর্টের অনেক মামলা কমে ডিস্ট্রিকট জাজদের কাছে চলে যাবে। সেখানে মামলা হবে, সেই মামলা সেকসন ১১৫ অফ দি সিভিল প্রসিডিওর কোড যদি কনকারেন্ট জুরিসডিকসন থাকে তাহলে অনেক বেশি কাজ হবে। তাদের জন্য সত্যিকারের উপযুক্ত পরিবেশ, উপযুক্ত সুযোগ চাই। তারজন্য উপযুক্ত ফেসিলিটিস চাই।

[6-40 — 6-50 P.M.]

আজকে জাজেরা, যাদের সুচিন্তিত মত প্রকাশের জন্য ওখানে রয়েছেন, তাদের যদি সুযোগ না দিতে পারেন তাহলে কি করে চলবে? তাই আপনার কাছে বলছি যে জাজদের জন্য কোর্টকে আরও সুযোগ দেবার চেষ্টা করুন। অনেক ভেকেনসি আছে, সেই ভেকেনসি গুলি ফিল আপ না করলে আপনার দপ্তরের কাজের কোনও লাভ নেই। আপনাকে দুঃখের কথা জানাই, আমি গোড়াতেই যেটা শুরু করেছিলাম, আদালতে বিচার বিভাগে যদি রাজনীতি ঢুকে যায় তাহলে বড় ভয়ঙ্কর আকার ধারণ করে। যখন জানা যাচ্ছে বিভিন্ন কোর্টে এ.পি.পি. প্যানেল হচ্ছে, লইয়ারদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে যাদের রাজনৈতিকভাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে, তাদের যে নির্দিষ্ট বছর সীমা ধার্য আছে, যারা কোয়ালিফায়েড, তাদের যে প্র্যাকটিশ এবং এক্সপিরিয়েন্স দরকার, এ সমস্ত জিনিস মানা হচ্ছে না। আপনি চলুন, আপনাকে দেখিয়ে দিচ্ছি, পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় জেলায় আপনি গিয়ে দেখুন কত রাজনৈতিক অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। যদি সি.পি.এম. ব্র্যান্ডের লোক না হয় তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না। একজন এ.পি.পি., পি.পি.এ.পি.পি. অ্যাপয়েন্ট করা হচ্ছে। তাদের অভিজ্ঞতা, কোয়ালিফিকেসনের উপর নির্বাচিত করুন। কিন্তু যদি তাকে বিরুদ্ধ দৃষ্টিভঙ্গী নিয়ে অ্যাপয়েন্ট করেন তাহলে বিচার ঠিক হবে না। আপনার দলেরই হোক বা যে দলেরই হোক, প্রপারলি রিপ্রেজেনটেড হবেন না। তাই বিচার বিভাগে যেভাবে রাজনীতি ঢুকে গেছে আমি তার তীব্র প্রতিবাদ করছি। নুতন করে বিভিন্ন জায়গায় এনরোলমেন্ট করে, বিভিন্ন জায়গায় যে এ.পি.পি. প্যানেল অফ লইয়ারস হয়েছে, নির্দিষ্টভাবে তাদের মধ্যে থেকে অত্যন্ত অভিজ্ঞ লইয়ারসদের সুযোগ দেওয়া উচিত। সরকার আজকে পলেটিকাল অ্যাপয়েন্টমেন্ট অফ দি এ.পি.পি. করেছেন এবং তারজন্যই বেশিরভাগ মামলায় সরকার পরাজিত হচ্ছেন। কাজেই বাজেটের এই যে স্পিরিট একে সাপোর্ট করা যায় না এবং সেই কারণে এই বাজেটের বিরোধীতা করছি এবং কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিচার সংক্রান্ত প্রশাসন এবং সরকারি ষ্টাম্প অ্যান্ড রেজিষ্ট্রেশন খাতে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় [illegible]ধী সদস্যগণ কিছু কথা বলে শুধু এর বিরোধীতা করছিলেন যারমধ্যে বাস্তবতার কোনও [illegible] নেই। কিন্তু এই কথা ওরা স্বীকার করলেন না যে, আজকে হাজার হাজার দরিদ্র ব্যক্তি আইনের সাহায্য

পেয়ে মামলাটা চালিয়ে যেতে পারছেন। (..একটি ধ্বনি কংগ্রেসর আমলেই লিগ্যাল এড-এর ব্যবস্থা হয়েছিল) কিন্তু আপনাদের সময়ে এই ধরনের কোনও সাহায্য আপনারা দিতে চাইতেন না এবং সেইজন্যই বোধ হয় বেশি করে এর বিরোধীতা করছেন। আজকে হাজার হাজার মানুষ যারা আপনাদের দ্বারা নির্যাতিত হয়েছিলেন, তারা আজকে আইনের সাহায্য পাওয়ায় সেই মামলাগুলির রায় আপনাদের বিপক্ষে এবং তাদের পক্ষে যাচ্ছে। সেই কারণে স্বাভাবিকভাবেই আজকে এর বিরুদ্ধে আপনাদের বিরোধীতা। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কয়েকটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। একথা সত্যি, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে দীর্ঘদিন ধরে ফেলে রাখা মামলাগুলির নিষ্পত্তির জন্য চেষ্টা করা হচ্ছে। মন্ত্রী মহাশয়ও তার বক্তব্যের মধ্যে এই জমে থাকা মামলাগুলি যত তাড়াতাড়ি সম্ভব নিষ্পত্তি করার কথা বলেছেন। আর একটি কথা হচ্ছে, আমরা যারা সাধারণ ভূমিহীনদের পক্ষে দাঁড়িয়ে গ্রামাঞ্চলে কৃষক আন্দোলনের নেতৃত্ব দিয়ে থাকি তারা একটা সময়ে জোতদারদের বিরুদ্ধে খাস জমি উদ্ধারের উদ্দেশ্যে আন্দোলন করেছিলেন এবং তারফলে হাজার হাজার মামলায় সেইসব গরিব মানুষেরা আজও জর্জরিত। সেই মামলাগুলি যাতে প্রত্যাহার করা যায় মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেদিকে চিন্তা-ভাবনা করবেন, কারণ বহু মানুষ সেই সময় মিথ্যা মামলায় জড়িয়ে পড়েছিলেন। আজকে রেজিষ্ট্রেশন অফিসগুলিতে দেখতে পাই সেখানে রেকর্ডগুলি রাখবার জায়গার অভাবে অনেক ক্ষেত্রেই সেগুলো নষ্ট হয়ে যাচ্ছে। অবশ্য তিনি তার বাজেট বক্তৃতায় বলেছেন যে, সল্ট লেকে এই রেকর্ডগুলি রাখবার ব্যবস্থা করছেন। কিন্তু এটা কেন্দ্রীয়ভাবে হচ্ছে, কিন্তু থানা বা ব্লকের সাব-রেজিস্ট্রি অফিসগুলির রেকর্ড, দলিল ইত্যাদি নষ্ট হতে চলেছে। কাজেই সেগুলো যাতে সরকারি জায়গায় সরকারি বাড়ি তৈরি করে সেখানে রাখার ব্যবস্থা করা হয় সেদিকে আশা করি তিনি দৃষ্টি দেবেন। অনেক সময় দেখতে পাই, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ভূমিহীনদের যেসব পাট্টা দেওয়া হয়েছিল সেইসব জমি বিক্রি করবার জন্য মানুষকে নানাভাবে প্রলভিত করে রেজিস্ট্রি অফিসে নিয়ে আসা হয়। কিন্তু সেই সম্পর্কে কোনও নির্দিষ্ট নীতি না থাকায় সেইসব ভেষ্টেড জমি বিক্রি হয়ে যায়। কিন্তু খাস জমি বিক্রি বা হস্তান্তর নিষিদ্ধ। সাব-রেজিস্টারকে এই ধরনের কোনও ডাইরেকসান দিন, এই ধরনের কোনও নথিপত্র দিন যাতে করে এই ধরনের জমি বিক্রি বন্ধ করা সম্ভব হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। দুর্ঘটনাজনিত কারণে যে সমস্ত মামলা হয় সেইগুলি যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয় সেটা আপনি একবার দেখবেন। আপনার বাজেট বক্তৃতার মাধ্যমে দেখলাম এই ব্যাপারে সুচেষ্টা চলেছে। তবে আমার একটা সাজেসান আছে, দুর্ঘটনাজনিত যে সমস্ত ক্ষতিপূরণ দেওয়া হয়ে থাকে সেটা পেতে বিলম্বিত হয়, এই কারণে যদি সরাসরি ব্লক অফিসগুলির মাধ্যমে এই ক্ষতিপূরণ পৌঁছে দেওয়া যায় তাহলে আরও বেশি সহজ এবং তাড়াতাড়ি টাকাটা পাওয়া যেতে পারে। এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই মামলাগুলি দ্রুত নিষ্পত্তির ক্ষেত্রে আরও কয়েকটা বাধা দেখা যাচ্ছে। পোষ্ট মর্টেম রিপোর্ট দ্রুত পাওয়া যায় না, বহুদিন ধরে মাসের পর মাস, বছরের পর বছর পোর্ট মর্টেম রিপোর্ট না পাওয়ার ফলে মামলা দ্রুত নিষ্পত্তির ক্ষেত্রে বাধার স্বরূপ হয়ে দেখা দেয়। এই বিষয়ে স্বাস্থ্য দপ্তরের সঙ্গে আলোচনা করে যত তাড়াতাড়ি সম্ভব এই রিপোর্ট সেখান থেকে ঠিক সময় মত পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা করবেন এবং তাহলে মামলাগুলি দ্রুত নিষ্পত্তি হতে পারে। এই বিষয়ে মাননীয় মন্ত্রী

মহাশয়ের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য এটভোকেটও বটে, তিনি নানাভাবে কথা বললেন। ওনার সমস্ত কথার যা সারমর্ম সেটা আমি ঠিক বুঝলাম না। বৃটিশ পিরিয়ড থেকে যে ধার চলে আসছে সেটা এখনও বর্তমান। আমাদের দেশে যে ইন্ডিয়ান পেনাল কোর্ড, ক্রিমিন্যাল প্রসিডিয়র কোড সেইগুলি সমস্তই বৃটিশ পিরিয়ডের আইন, তার কোনও পরিবর্তন হয়নি। সেই আইনই আমরা বহন করে চলেছি। আমরা স্বাধীনতা পাবার এত দিন যে অতিবাহিত হয়ে গেল আমাদের যে বিভিন্ন কোর্ট ব্যবস্থা চলেছে তাতে আইনের পরিবর্তন এমন কিছু হয়নি। আমাদের সুপ্রিয়বাবু বললেন যে রাজনৈতিক ব্যবস্থা চালু হয়েছে। এটা বোঝার খুব ভুল। কেননা বিচার ব্যবস্থার মধ্যে যা রয়েছে, জুডিসিয়াল সেপারেসান হাতে পড়েছে জুডিসিয়াল ম্যাজিসট্রেটের। আবার এনটায়ার জুডিসিয়াল ম্যাজিসট্রেট হচ্ছে কনট্রোলড বাই দি হাই-কোর্ট। আমাদের গভর্নমেন্টের এতে রাজনৈতিক ব্যবস্থা স্থাপন করার কোনও ব্যবস্থা থাকতে পারে না। সুতরাং এই ব্যাপারে উনি যেটা বলেছেন সেটা সম্পূর্ণ অমূলক। মাননীয় সদস্য মজুমদার মহাশয় যেটা বললেন সেটা হল সমাজবিরোধীদের জন্য নূতন অনেক আইনের ব্যবস্থা নেওয়ার শক্তি আমাদের আছে। ইন্ডিয়ান পেনাল কোডের মধ্যে কি সমাজ বিরোধীদের সাজার ব্যবস্থা তারমধ্যে নেই? সব আছে। কোথাও আমি শুনিনি যে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে বলবে আদালতে এই আইনের ব্যবস্থা করছি। তবে রাজ্য সরকার মনে করে যে এই সমস্ত আইনের ব্যবস্থা করার প্রয়োজন আছে এটা বলতে পারে। তবে আপনি যদি এটা মনে করেন যে ইন্ডিয়ান পেনাল কোডের মধ্যে সমাজবিরোধিদের জন্য যদি আইন না থাকে তাহলে সেন্ট্রাল গভর্নমেন্ট ইন্ডিয়ান পেনাল কোডের আইন সংশোধন করতে পারেন। তবে ইন্ডিয়ান পেনাল কোডের আইন অ্যামেন্টমেন্ট করার আর প্রয়োজন নেই, যেটা আছে সেটাকে কার্যকরি করতে পারলেই যথেষ্ট হবে। আরামবাগের ব্যাপারে হাইকোর্ট দেখছে এবং হাইকোর্ট দেখছে বলে আমাদের এই ব্যাপারে দেখার কিছু নেই। হাইকোর্ট হচ্ছে সুপ্রিম অথরিটি। আপনারা জুডিশিয়াল এনকোয়ারির ব্যাপারে যে কথা বলেছেন হাইকোর্ট যেখানে দায়দায়িত্ব নিয়েছে জুডিশিয়াল এনকোয়ারির সেই ব্যাপারে হাইকোর্ট যা বলবেন, যে নির্দেশ দেবেন আমরা তা পালন করবো। রায়গঞ্জের সমস্ত ব্যাপারে আমরা দায়-দায়িত্ব না নিয়ে হাইকোর্টকে এনকোয়ারি করার জন্য বলেছিলাম। তারা যে রিপোর্ট দিয়েছেন রাজ্য সরকার সেই অনুযায়ী কাজ করছে। হাইকোর্ট তারজন্য রাজ্য সরকারকে প্রশংসা করেছে। শুধু হাইকোর্ট নয়, এরজন্য জুডিশিয়াল ডিপার্টমেন্ট আমাদের প্রশংসা করেছে। এখানে মাননীয় সদস্য ট্রান্সফারের কথা বললেন। কিন্তু ট্রান্সফারের দায়-দায়িত্ব তো হাইকোর্টের। অতএব রায়গঞ্জের ব্যাপারে কিছু বলতে চাই না। এই ব্যাপারে তার বরঞ্চ বলা উচিত ছিল হাইকোর্ট থেকে যেখানে প্রশংসা করেছে, জুডিশিয়াল অফিসাররা যেখানে রায়গঞ্জের ব্যাপারে রাজ্য সরকারের প্রশংসা করেছে রাজ্য সরকার প্রশংসনীয় কার্য করতে পেরেছে। ওয়েলফেয়ার অ্যাক্ট রাজ্য সরকার করেছেন জনস্বার্থে কি করে সুবিধা পাওয়া যায় তারজন্য, অথচ সুপ্রিয়বাবু অ্যাডভোকেটের স্বার্থে, যারা কোর্টে হাজার হাজার টাকা

*ইনকাম করছেন, তাদের স্বার্থে বলতে উঠলেন। উনি তাদের স্বার্থে বলতে উঠলেন যে, অ্যাডভোকেটস অ্যাক্ট কেন পাস করার চেষ্টা করা হয়নি? অ্যাডভোকেটস অ্যাক্ট করতে আমরা* প্রচেষ্টা করেছি। কিন্তু প্রশ্ন হচ্ছে ফান্ডটা কে ক্রিয়েট করবে? এরজন্য অন্ততপক্ষে ৬০ লক্ষ টাকার ফান্ড যদি ক্রিয়েট না করতে পারা যায় তাহলে কি করে হবে? বার কাউন্সিল তো বলেন না যে, ৫০ পারসেন্ট আমরা দিচ্ছি আর ৫০ পারসেন্ট রাজ্য সরকার দিক? অ্যাডভোকেটস অ্যাক্ট কিংবা ওয়েলফেয়ার অ্যাক্ট যাই বলুন না কেন, আমার যা মনে হয়, নিশ্চয়ই অন্ততপক্ষে ৬০ লক্ষ টাকার ফান্ড এরজন্য থাকা উচিত। আমরা জানি, বহু দুস্থ অ্যাডভোকেট আছেন, অন্তত তাদের জন্য অ্যাডভোকেটস ওয়েলফেয়ার অ্যাক্ট করা উচিত এবং আমাদের ডেমোক্রাটিক লইয়ার্স অ্যাসোসিয়েশন এটা সাপোর্ট করেন। তারা বিভিন্ন বক্তৃতায় এই কথা বলেন। কিন্তু সমস্ত ক্ষেত্রেই আমাদের বার কাউন্সিলের বিরাট টাকা থাকা সত্ত্বেও একটা ফান্ডের জন্য কখনও টাকা দেওয়ার কথা তারা বলেন না। বার কাউন্সিলের অফিস সম্বন্ধে এখানে যে কথা বলা হয়েছে, সেই ব্যাপারে আমাদের সল্টলেকে আমরা জায়গা পেয়েছি ঠিকই, কিন্তু এমন কোনও কথা আমাদের নেই যে সল্টলেকে আমরা বহু জায়গা দিতে পারি। কিন্তু সিটি সিভিল কোর্টের ব্যাপারে ইঞ্জিনিয়াররা বলেছেন, পি.ডব্লু.ডি. থেকে যে রিপোর্ট ইঞ্জিনিয়াররা দিয়েছেন তাতে বলেছেন যে, আর কোনও বাড়ি ওখানে তোলা যাবে না। এই অবস্থায় আমরা কেমন করে সেখানে বাড়ি তুলবো? আমার কাছে রিপোর্ট আছে, আপনাদের কাছে যদি কোনও রিপোর্ট থাকে কোনও ইঞ্জিনিয়ারের তাহলে তা একটু দেখবেন। আমরা সামান্য যেটুকু বাড়ি পেয়েছি তাতে নানা কাজের জন্য আমরা ব্যবহার করছি। বর্তমানে অফিসিয়াল ল্যাংগোয়েজ ব্রাঞ্চ করার জন্য আমাদের ঘর দরকার হওয়ায় বাংলা ভাষায় অফিসিয়াল ল্যাংগোয়েজ আমরা চালু করেছি, দ্রুত গতিতে সমস্ত ব্রাঞ্চে বাংলা চালু করার জন্য ট্রানস্লেটের কাজ আমরা চালু করার চেষ্টা করছি এবং খুব শীঘ্রই অনেক বই আমরা ট্রানস্লেট করবো তারজন্য আমরা সিটি সিভিল কোর্টের ঘর আমরা ব্যবহার করছি। অতএব, বর্তমানে সিটি সিভিল কোর্টে ঘরের প্রয়োজন নেই। তবে বার কাউন্সিল যদি আমাদের কাছে চান আমরা সল্টলেকে অ্যালটমেন্ট দিতে পারি। আমরা বহু কমিশনকে অ্যালটমেন্ট দিয়েছি। এই অবস্থায় তারা যদি আমাদের কাছে চান, তাহলে মুখ্যমন্ত্রীকে বলে একটা অ্যালটমেন্ট করে দিতে পারি। বহু জায়গায় কোর্ট বিল্ডিংস আছে, সেখানেও তারা জায়গা নিতে পারেন। এখানে আপনারা বলেছেন যে, ৮ম অর্থ কমিশন বিভিন্ন জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটদের জন্য ও কোর্ট'এর জন্য যে অর্থ বরাদ্দ করেছিলেন, তা নানারকম কার্যকলাপের জন্য খরচ করা হয়নি। আমরা সব জায়গাতেই দ্রুত ব্যয় করার জন্য বলেছিলাম। তবে এখনও তো অনেক সময় বাকি আছে। ১৯৮৯ সালের ৩১শে মার্চের মধ্যে সব ব্যয় করতে হবে বলে নির্দেশ দেওয়া হয়েছিল। যাইহোক আমাদের হাতে এখনও এক বছর সময় আছে। আমরা অলরেডি ২ কোটি ৬০ লক্ষ টাকা ব্যয় করেছি। সব জায়গাতেই ঘরবাড়ি তৈরি হতে আরম্ভ হয়ে গিয়েছে। আশা করছি বাকি টাকাটা নির্দিষ্ট সময়ের মধ্যে খরচ করতে পারবো। গত দু-বছরের মধ্যে ২ কোটি ৮ লক্ষ টাকা ব্যয় করতে পেরেছি। আমরা খুব সার্থকতার সঙ্গে কোর্ট আদালত তৈরি করতে সক্ষম হয়েছি। বিভিন্ন জুডিশিয়াল অফিসের বাড়ি তৈরি করেছি। কয়েকদিন আগে আমরা এপ্রিল মাসের মধ্যে মেদিনীপুরে ১৯টি কোয়ার্টার তৈরি করেছি। বিভিন্ন জায়গায় আমরা ঘরবাড়ি তৈরি করেছি। তাছাড়া আমরা সমস্ত জায়গায় ৫০টি

রেসিডেনশিয়াল কোয়ার্টার তৈরি করেছি। ৫৬টি স্কিমে ২১৩টি কোর্ট বিল্ডিং তৈরি করেছি। আমরা যা পেরেছি তা সাধ্যমত খরচ করেছি। সুতরাং এইসব ভুলভাল কথা বলবেন না। আপনারা মনে রাখবেন ২৯২ কোটি টাকা যে স্যাংসান করা হয়েছে তার সবটাই দেওয়া হয়নি। সেন্ট্রাল গভর্নমেন্ট মাত্র ২৫ পার্শেন্টি এর থেকে দিয়েছেন। আপনাদের এটা জেনে রাখা দরকার যে স্যাংসান করেছিল অর্থ কমিশন ২৯২ কোটি টাকা কিন্তু তারমধ্যে মাত্র ২৫ পার্শেন্টি কেন্দ্রীয় সরকার দিয়েছে আর বাদবাকি টাকা রাজ্য সরকার ব্যয় করেছে। সুতরাং এই যে সব বিভিন্ন ধরনের কথা বলে থাকেন তা সঠিক নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লিগ্যাল এডের ব্যাপারে মাননীয় বিরোধী সদস্য বলেছেন। আমি তার উত্তরে বলছি লিগ্যাল এডের ব্যাপারে ১৯৭৪ সালে লিগ্যাল এড চালু করার পরিকল্পনা করেছিলেন এবং সরকার সেই সময়ে অনেক আইনও পেশ করেছিলেন কিন্তু কাজ কিছুই হয়নি। আইনই শুধু পাশ হয়েছিল। আমাদের সরকার আসার পরে ১৯৮০ সালে ওই আইনের পরিবর্তন করেছিল এবং ১৯৮১ সাল থেকে নিয়ম করে লিগ্যাল এডের জন্য ব্যয় করা হচ্ছে। প্রতিটি বাজেটে এরজন্য টাকা ধরা হয়ে থাকে যথা প্রথম বারে ৯৬ লক্ষ টাকা ধরা হয়েছিল, তারপরে ৯১ লক্ষ টাকা এবং এ বছরে ৭৬ লক্ষ টাকা ব্যয় করার জন্য ধার্য করা হয়েছে। সমস্ত টাকাটাই রাজ্য সরকারের আমরা বিভিন্ন জায়গায় সাবডিভিশনাল লিগ্যাল এড কমিটি তৈরি, ডিস্ট্রিক্ট লিগ্যাল এড কমিটি তৈরি করেছি এবং রাজ্যব্যাপি লিগ্যাল এড কমিটি তৈরি করেছি। এইসব কমিটির মাধ্যমে দুস্থ ব্যক্তিদের কেসে সাহায্য করা হয়ে থাকে। তাছাড়া আমরা দেখেছিলাম মটর এ্যাকসিডেন্ট কেসগুলি অনেক ক্ষেত্রে টাকা পায় না। আমরা বিভিন্ন জেলায় মটর এ্যাকসিডেন্ট কেসগুলির ক্ষেত্রে টাকা পাইয়ে দিয়েছি। এ পর্যন্ত আমরা ৩৯৪টি মকদ্দমার মিমাংসা করতে পেরেছি। প্রতিটি ক্ষেত্রে ক্ষতিপূরণ আদায় করেছি। আমরা ৮৮টি কেসে ক্ষতি পূরণ আদায় করেছি। রাজ্য সরকারই সচেষ্ট হয়ে লিগ্যাল এড চালু করেছে। লিগ্যাল এডের ব্যাপারে সম্পূর্ণভাবে হাইকোর্টকে কন্ট্রোল করছে। সারা ভারতবর্ষের বিভিন্ন স্টেটের প্রতিনিধি নিয়ে এই ব্যাপার সম্পর্কে একটা মিটিং হয়েছিল এবং অনেক রাজ্য এতে সাড়া দেয়নি আমাদের রাজ্য সরকারের এক্তিয়ারে থেকে অধিকার যেভাবে আছে তাতে পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার কি করবে জানিনা। যাইহোক মাননীয় বিরোধী সদস্যরা যে কাটমোশন এনেছেন তার বিরোধীতা করে আমি আমার ব্যয়বরাদ্দ দাবির মঞ্জুরির আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি।

## Demand No.4

**Mr. Deputy Speaker :** There are thirty-four cut motions on Demand No.4. Now I put to vote all the cut motions.

The motions No. 1 & 2 that the amount of the Demand be reduced to Re.1/- were then put and lost.

The motions Nos. 3 to 34 that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Abdul Quiyom Molla that a sum of

Rs.17,14,19,000 be granted for expenditure under Demand No.4, Major Head : "2014-Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs.4,28,55,000 already voted on account in March, 1988), was then put and agreed to.

**Demand No.8**

**Mr. Deputy Speaker :** There are six cut motions on Demand No.8. Now I put to vote all the cut motions.

The motions (Nos. 1 to 6) that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Shri Abdul Quiyom Molla that a sum of Rs.8,04,84,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "2030-Stamps and Registration".

(This is inclusive of a total sum of Rs.2,01,21,000 already voted on account in March, 1988), was then put and agreed to.

...(All this stage the Guillotine Bell was rung)...

**DEMAND No. 1**

**Major Head : 2011—State Legislatures**

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,39,54,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011-State Legislatures".

(This is inclusive of a total sum of Rs. 59,90,000 already voted on account in March, 1988.)

This motion was then put and agreed to :

**DEMAND No. 3**

**Major Head : 2013—Council of Ministers**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir with your permission and on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 72,87,000 be granted for expenditure under Demand No.3, Major Head : "2013-Council of Minister".

(This is inclusive of a total sum of Rs. 18,22,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 5

### Major Head : 2015—Elections

**Dr. Asim Kumar Dasgupta** : Sir with your permission and on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,15,92,000 be granted for expenditure under Demand No.5, Major Head : "2015—Elections".

(This is inclusive of a total sum of Rs. 1,28,98,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,32,22,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure".

(This is inclusive of a total sum of Rs. 33,06,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 9

### Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 9,42,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions".

(This is inclusive of a total sum of Rs. 2,36,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 10

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,60,82,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise".

(This is inclusive of a total sum of Rs. 1,90,21,000 already voted

on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 11

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 10,12,45,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax"

(This is inclusive of a total sum of Rs. 2,53,12,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 13

### Major Head : 2045—Taxes and Duties on Commodities and Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,16,03,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services".

(This is inclusive of a total sum of Rs. 1,29,01,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 14

### Major Head : 2047—Other Fiscal Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,88,44,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs. 47,11,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 16

### Major Head : 2049—Interest Payments

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 61,00,000 be granted for

expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments".

(This is inclusive of a total sum of Rs. 15,25,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

**DEMAND No. 20**

**Major Head : 2054—Treasury and Accounts Administration**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 8,29,62,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Account Administration".

(This is inclusive of a total sum of Rs. 2,07,41,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

**DEMAND No. 27**

**Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)**

**Syed Wahed Reza** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum or Rs. 33,65,38,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs. 8,41,35,000 already voted on account in March, 1988)

The motion was then put and agreed to.

**DEMAND No. 28**

**Major Head : 2071—Pensions and Other Retirement Benefits**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum or Rs. 76,33,63,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits".

(This is inclusive of a total sum of Rs. 19,08,41,000 already voted on account in March, 1988)

The motion was then put and agreed to.

## DEMAND No. 29

### Major Head : 2075—Miscellaneous General Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,71,61,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services".

(This is inclusive of a total sum of Rs. 1,42,91,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 46

### Major Head : 2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,68,56,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2252—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services".

(This is inclusive of a total sum of Rs. 1,17,14,000 already voted on account in March, 1988)

The motion was then put and agreed to.

## DEMAND No. 64

### Major Head : 2551—Hill Areas and 6551—Loans for Hill Areas

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 12,66,75,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "2551—Hill Areas and 6551—Loans for Hill Areas".

(This is inclusive of a total sum of Rs. 3,16,69,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 65

### Major Heads : 2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Programmes

**Shri Abdur Razzak Molla :** Sir, on the recommendation of the

Governor I beg to move that a sum of Rs. 14,30,22,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes".

(This is inclusive of a total sum of Rs. 3,57,56,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 72

### Major Head : 2810—Non-Conventional Sources of Energy

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 30,50,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs. 7,63,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 83

### Major Head : 3451—Secretariat Economic Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 9,31,13,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 2,32,79,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 85

### Major Head : 3454—Census Surveys and Statistics

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,96,31,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics".

(This is inclusive of a total sum of Rs. 49,08,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

## DEMAND No. 99

### Major Heads : 7610—Loans to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 15,00,60,000 be granted for expenditure under Demand No. 99, Major Heads : "7610—Loans to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans".

(This is inclusive of a total sum of Rs. 7,50,15,000 already voted on account in March, 1988.)

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 7.25 p.m. till 12 noon on Thursday, the 5th May, 1988 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 5th May, 1988, at 12.00 Noon.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 1 Minister of State and 151 Members.

[12-00–12-10 P.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of adjournment motion. The first is from Shri Mannan Hossain on the subject of alleged misappropriation of funds by different District School Boards and the second is from Shri Asit Kumar Mal on the subject of alleged death of two Housewives from burn injuries at S.S.K.M. Hospital, Calcutta.

The Members may raise these matters during discussion on the Appropriation Bill which will be held shortly.

Moreover the Members may call the attention of the Ministers concerned through calling attention, mention etc.

I therefore withhold my consent to both the motions.

One Member of the party may however read out the text of his motion as amended.

**শ্রী মান্নান হোসেন ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা স্কুল বোর্ড কোটি কোটি টাকার হিসাব দিতে পারছে না। অভিযোগ যে বোর্ডগুলি স্কুল শিক্ষকদের বেতন দেবার নাম করে ভুল হিসাব দিয়ে কয়েক শো কোটি টাকা নিয়েছে।

### Calling Attention To Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 3 notices of Calling Attention, namely :-

1. Alleged non-availability of T.B. Medicines in the Sub-divisional Hospital of

*Rampurhat, Birbhum.* : *Shri Asit Kumar Mal*

2. *Alleged defalcation of fund in Alipur Treasury.* : Shri Saugata Roy

3. Alleged hardship of common people due to low voltage current at Berhampore, Murshidabad district. : Shri Mannan Hossain

I have selected the notice of Shri Mannan Hossain on the subject of alleged hardship of common people due to low voltage current at Berhampore, Murshidabad district.

Though the matter has already been discussed earlier, I will request the Minister to make a statement, if possible. or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 9th, Sir.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়. আজকে ৫ই মে বিশ্বের সমস্ত নিপীড়িত মানুষের একটা পবিত্রতম দিবস। এই জন্য যে আজকে মহান মহাপুরুষ কার্ল মার্ক্সের জন্মদিন। পৃথিবীর সর্বত্র নিপীড়িত মানুষ আজকে এই দিনটিকে উৎসবের দিন হিসাবে পালন করছে। আমি অনুরোধ করব এই বিধানসভা তাঁর স্মৃতির প্রতি আন্তরিক শ্রদ্ধা জ্ঞাপন করে কার্ল মার্ক্সের জন্মদিন পালন করবেন।

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged murder of one Kanailal Deoghuria at Sarberia village of Bankura on the 25th April, 1988. (Attention called by Shri Subhas Goswami on the 29th April, 1988).

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Abdul Quiyom Molla :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Subhas Goswami on the subject of murder of one Kanailal Deoghoria, a member of the R.S.P. and a Peasants' leader on 25.4.1988 at village Sarberia, P.S. Chhatna, District-Bankura.

On the 25th April, 1988, at about 8.00 P.M., one Kanailal Deoghoria of Sarberia was murdered by some unknown miscreants and a case

under section 302 IPC was started by the police on the complaint of one Shri Subhas Deoghoria. According to the Surathal report, the deceased had four gaping injuries in the region from the backside on the head upto the neck. There was a pool of blood in the place where the deadbody was found. The post-mortem report has not yet been received. But according to the autopsy Surgeon, any of the four gaping injuries was sufficient to cause death. Three persons have been arrested in this connection.

Village Sarberia is mostly inhabited by Deoghorias. According to reports, there was constant rivalry among the people of Sarberia especially Deoghorias over landed properties, crops etc. The deceased, a member of the Samjukta Kisan Sabha, a Peasants' front of R.S.P., was once the President of the Kisan Sabha, Chhatna Committee. He was a very active member of the Peasants front. He had close affinity with the bouries of Bouripara and he participated in many agrarian movements in that area. The Police reports show that the close affinity of the deceased towards bouris of Bouripara brought a short rivalry and enimity from some other groups for long. On the day before the murder of the deceased, there was an incident in Bouripara over a misunderstanding between some men of Karmakarpara and Bouripara. The deceased visited Bouripara on 25.4.1988 to have firsthand knowledge. about the incident and he is reported to have made some provocative remarks against some people of Karmakarpara. After this, he visited some houses at Bouripara and sometime around 8.00 P.M., when he was returning to his residence at Sarberia, he was attacked by some miscreants with sharp cutting weapons.

Investigation of the case is still continuing.

**Mr. Speaker :** Now I request Shri Niranjan Mukherjee to move his motion.

## MOTION UNDER RULE — 185

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** স্পীকার স্যার, ১৮৫ নং ধারায় আমি একটা প্রস্তাব এই সভার সামনে উপস্থাপিত করছি। এই প্রস্তাবটির পক্ষে এই সভার প্রতিটি রাজনৈতিক দলের পক্ষ থেকেই সই করা হয়েছে। কারণ আমি যে সমস্যার বিষয়ে প্রস্তাবটি উত্থাপন করছি, সেটি পশ্চিবঙ্গের একটি সর্বাঙ্গীন এবং গুরুত্বপূর্ণ সমস্যা। ফলে সব দলের সদস্যরা মিলিতভাবেই আমরা এই প্রস্তাবটি উত্থাপন করছি। প্রথমে আমি প্রস্তাবটি পড়ে দিচ্ছি, সদস্যদের বক্তব্য শোনার পর যদি আর কিছু বলার থাকে তাহলে আমি আবার বলব।

"পশ্চিমবঙ্গ বিধানসভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় ভান্ডার থেকে গণবন্টন ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গকে দেয় চাল ও গমের বরাদ্দ কমিয়ে দিয়েছেন। যেখানে এই রাজ্যের জন্য মাসিক চালের বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, সেখানে এপ্রিল, ১৯৮৮-র জন্য বরাদ্দ কমিয়ে করা হয়েছে মাত্র ৮৫ হাজার মেট্রিক টন এবং গমের মাসিক বরাদ্দ যেখানে ছিল ১লক্ষ ২৬ হাজার মেট্রিক টন, সেখানে এপ্রিল, ১৯৮৮-র জন্য বরাদ্দ কমিয়ে করা হয়েছে মাত্র ৮০ হাজার মেট্রিক টন। বরাদ্দ চাল ও গমের পরিমাণ এইভাবে কমিয়ে দেবার ফলে ঘাটতি রাজ্য পশ্চিমবঙ্গে গণবন্টন ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হবে এবং খোলা বাজারেও চাল ও গমের দাম বেড়ে যাবে;

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, এই রাজ্যের জন্য চাল ও গমের বরাদ্দ পূর্বনির্ধারিত হারেই রাখা হোক :

এই সভা আরও স্থির করছে যে উক্ত বিষয়ে আলোচনার জন্য এই বিধানসভার সকল রাজনৈতিক দলের সদস্যদের নিয়ে একটি প্রতিনিধিদল গঠন করে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে সাক্ষাতের জন্য প্রেরণ করা হোক।

[12-10 — 12-20 P.M.]

আমি প্রতিনিধিদলের একটা সাজেশন এখানে রাখছি। তবে আমার সবার সাথে আলোচনা করার সুযোগ হয়নি। প্রতিনিধিদের নামের ক্ষেত্রে কারও যদি কোনও আপত্তি থাকে তাহলে তিনি তা জানাতে পারেন। কারও কোনও অসুবিধা থাকলেও জানাতে পারেন, তাহলে সেইভাবে নামগুলি ঠিক করে নেওয়া যাবে। আমি ২১ জন সদস্যের নাম এখানে রাখছি,— শ্রী সত্যরঞ্জন বাপুলী, শ্রী জ্ঞান সিং সোহনপাল, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী নির্মলকুমার বোস (লীডার) প্রতিনিধিদল'টির তিনি নেতৃত্ব দেবেন, শ্রী মতীশ রায়, শ্রী কামাখ্যাচরণ ঘোষ, শ্রী সুনির্মল পাইক, শ্রী প্রবোধচন্দ্র সিংহ, শ্রী সুনীল সাঁতরা, শ্রী ননী কর, শ্রী নিরঞ্জন মুখার্জি, আমার একটু অসুবিধা আছে, আমি যদি না যেতে পারি তাহলে আমার হয়ে শ্রী সুমন্তকুমার হীরা যাবে। শ্রী সুধীর গিরি, শ্রী নিরুপম সেন, শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মন, শ্রী শচীন সেন, শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়, শ্রী জয়কেশ মুখার্জি, শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী, শ্রী আবদুল কাইয়ুম মোল্লা, শ্রী এ. কে. এম হাসানুজ্জামান, শ্রী দেবপ্রসাদ সরকার। এই ২১ জনের সর্বদলীয় নাম আমি প্রস্তাব করলাম।

**মিঃ স্পীকার ঃ** ক'জনের?

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** ২১ জনের নাম, আমি প্রথমে আলোচনা করছি না, দরকার হলে পরে আমার বক্তব্য রাখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে সর্বদলীয় প্রস্তাবটি এসেছে এটা আমরা সকলে একমত হয়ে এই প্রস্তাবটি এনেছি। সুতরাং এই প্রস্তাবকে আমি

সর্বান্তকরণে সমর্থন করে আমি কিছু বলতে চাই। এটা ঠিক, পশ্চিমবাংলায় কেন্দ্রের খাদ্য সরবরাহ করা যা দরকার সেটা দিতে হবে, কেননা পশ্চিমবাংলার মানুষের স্বার্থ আমাদের কাছে সবচেয়ে বড় জিনিস, এটা আমাদের দেখতে হবে। এই প্রসঙ্গে আমি সদস্যদের কাছে দু-একটি কথা বলি, খাদ্যের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের কাছে সব সময়ে চাইলেই চলবে না, আমাদের লক্ষ্য রাখতে হবে যে আমরা যেন খাদ্যে আরও স্বয়ং-সম্পূর্ণ হতে পারি. আমাদের লক্ষ্য রাখতে হবে, খাদ্য শষ্য সংগ্রহের ব্যাপারে আরও জোরদার করা দরকার। রাইস মিলগুলিতে লেভি প্রোকিওরমেন্ট অত্যন্ত কম, এই প্রোকিওরমেন্টকে আরও বাড়ানো দরকার। আরও লক্ষ্য রাখতে হবে, এই রাজ্যে দেওয়া খাদ্যশষ্য চোরাপথে বাংলাদেশ, নেপাল এবং বিভিন্ন জায়গায় চলে যাচ্ছে। আমাদের আরও লক্ষ্য রাখতে হবে, আমাদের এই যে খাদ্যশষ্য মজুতদার এবং মুনাফাখোররা যাতে মজুত করে রাখতে না পারে। আমাদের আরও লক্ষ্য রাখতে হবে, যে সমস্ত কালোবাজারীরা এই সমস্ত ব্যবসায় নিযুক্ত তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা যাতে গ্রহণ করা যায়। আরও একটা ব্যাপারে লক্ষ্য রাখা দরকার, আমাদের এখানে ঘোষ্ট রেশন কার্ড কয়েক লক্ষ আছে। মাননীয় মন্ত্রী মহাশয় একবার তাঁর ভাষণে বলেছিলেন "লক্ষ লক্ষ ভুতুড়ে কার্ড বন্ধ করে দিতে হবে"। ১১ বছর হয়ে গেল ১ লক্ষের মতন ধরা পড়েছে কলকাতায়। খাদ্যশষ্য কত কে দেবে? যদি খাদ্যশষ্য চোরাপথে চলে যায়, বাংলাদেশে চলে যায়, নেপালে চলে যায়, মুনাফাখোর, মজুতদাররা যদি হোর্ড করে তাহলে যতই খাদ্যশষ্য আনুন না কেন পশ্চিমবাংলায় খাদ্যের অসুবিধা হবেই। আমরা সব সময় বলি কেন্দ্রকে দিতে হবে, বা কেন্দ্র দিচ্ছে না, কেন? আমাদের এ ব্যাপারে নৈতিক দায়-দায়িত্ব আছে। পশ্চিমবাংলার মানুষের জন্য নৈতিক দায়-দায়িত্ব আছে, কর্তব্য আছে। সেই কর্তব্য হল, যখন আমরা এখানে আছি, তখন আমাদের নিজেদের পায়ে দাঁড়িয়ে নিজেদের খাদ্যশষ্য যাতে বাড়াই, যাতে কেন্দ্রের উপর মুখাপেক্ষী না হই, ভরসা না রাখি এ ব্যাপারে লক্ষ্য রাখতে হবে। এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের একটু বলি, আমাদের খাদ্য সংগ্রহের পরিমাণ অত্যন্ত কমে গেছে। কেন্দ্রের শষ্য ভান্ডারে আমাদের রাজ্য থেকে যে খাদ্যশষ্য জমা দেওয়া হয় তার পরিমাণ খুবই কম। অন্লি ওয়ান পারসেন্ট খাদ্য কেন্দ্রীয় ভান্ডারে জমা দিতে পেরেছি। একপারসেন্ট জমা দিয়েছি। তার বদলে ভারতবর্ষ যতগুলি রাজ্যে খাদ্য সরবরাহ করে তার মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গেই টোটাল সাপ্লাইয়ের ৫০ পারসেন্ট করে, আমরা তাদের দিই মাত্র এক পারসেন্ট। এইগুলি লক্ষ্য রাখতে হবে। যাতে আমাদের আরও বেশি প্রোকিওরমেন্ট বাড়ে, রাইসমিলগুলি আরও বেশি করে চাল সংগ্রহ করতে পারে সেগুলি. আমাদের দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ষ্টক অফ ফুড সেটা আমি একটু ডিপার্টমেন্ট অফ ফুড অ্যান্ড সাপ্লাই, গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া পেজ ৩৭ থেকে পড়ে শুনিয়ে দিচ্ছি stock position as on 1.1.88, stock of foodgrains with the public sector stood at 14.14 million tonnes as against 23.63 million tonnes on the same day on the Previous Year. সুতরাং কেন্দ্রের ভান্ডারেও খাদ্যশস্য সংগ্রহ কমে গেছে, তার কারণ আছে, সেই কারণগুলি আমাদের একটু বিশ্লেষণ করার দরকার আছে। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে আমাদের এগুলি দেখতে হবে। ইকনমিক সার্ভে ১৯৮৭-৮৮, তার থেকে দু-একটি কথা বলে দিলে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের সুবিধা হবে, উনি জানেন অবশ্য, তাহলেও আমি একবার স্মরণ করিয়ে দিই উনি ব্যস্ত মানুষ। পেজ ১২, এখানে আমি আপনাকে পড়ে শুনিয়ে দিচ্ছি 2.36 Rice Production in the year, 1986-87 decline to 60.4 million tonnes as against the recorded level of 63.8 million tonnes Produced in the year 1985-86. কমতে আরম্ভ করল ১৯৮৫-৮৬-তে। এবারে ২.৩৭ এই এখানে কি বলা হয়েছে ঠিক ঐ পাতায় আছে। 2.37—During the current year, that is, in the year 1987-88. Rice production is likely to show a further fall since all the major rice growing areas have been adversely affected by the serious drought and flood.

সুতরাং কেন্দ্রের খাদ্য ভান্ডারের দিকেও লক্ষ্য রাখতে হবে। রাজস্থান বিভিন্ন জায়গায় যে সমস্ত রাইস গ্রোয়িং ষ্টেট আছে সেই সমস্ত জায়গাতে প্রোডাকশন অফ রাইস কমে আসছে। হুইট প্রোডাকশন কমে আসছে। কমার ফলেতে কেন্দ্রের খাদ্য ভান্ডার আমরা দেখছি একটু কম আসছে। কিন্তু আমরা কি পাচ্ছি সেটা লক্ষ্য রাখতে হবে। কিন্তু আমরা সারা ভারতবর্ষের মধ্যে যা পাচ্ছি তা কম নয়। আমরা ১৬ আউন্স মাথা পিছু যদি হিসাব করে দেখি তাতে আমাদের রাইস, হুইট যা প্রোডাকশন হয় এবং কেন্দ্র যা দেয় তাতে কম হবার কথা নয়। একটা ফ্যালাসী থেকে যাচ্ছে, ফ্যালাসী হচ্ছে কি? চোরা পথে চালান হয়ে যাচ্ছে, মজুতদাররা হোর্ড করছে, ভূয়া রেশন কার্ডে প্রচুর মাল তুলছে। এর ফলে এই দাঁড়াচ্ছে যে আমাদের যা খাদ্যশস্য উৎপন্ন হচ্ছে কেন্দ্র আমাদের যা দিচ্ছে তাতে আমাদের অভাব হবার কথা নয় ঠিক ঠিকভাবে। কিন্তু আজকে অভাব হচ্ছে কেন? সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। তিনি ফুড ডিপার্টমেন্টের বাজেটের দিন ভাষণ দিয়েছেন, আমি খুব বিনীত ভাবে বলছি একটা জায়গায় অভাব হচ্ছে, প্রোডাকশন এবং কো-অর্ডিনেশন এই দুটোর বিরাট অভাব হচ্ছে। ফুড ডিপার্টমেন্টের সঙ্গে এগ্রিকালচার ডিপার্টমেন্ট, ইরিগেশনের সঙ্গে এগ্রিকালচার ডিপার্টমেন্টের সমন্বয় থাকা উচিত ছিল, সেই সমন্বয়টা কমে আসছে এবং তার ফলে এই ব্যাপার ঘটছে। এক সময় সবুজ বিপ্লব আরম্ভ হয়েছিল, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটা বিরাট স্থান অধিকার করেছিল। আমরা যখন চলে গিয়েছিলাম তখন খাদ্যশস্য রেখে গিয়েছিলাম। এই ১১ বছরে মাত্র ১০ হাজার মেট্রিক টন বেড়েছে, বছরে এক হাজার মেট্রিক টন বেড়েছে। ইকনকিম ক্রাইসিসে মানুষ যত ভুগছে ততই তারা ফুড গ্রেনসের উপর জোর দিচ্ছে। এবারে কেন্দ্রের বাজেটে খুব গুরুত্ব দেওয়া হয়েছে।

[12-20 — 12-30 P.M.]

এই এগ্রিকালচারের উপর সবচেয়ে গুরুত্ব দেওয়া হয়েছে, কারণ দেখতে পাচ্ছি প্রতি বছর কোথায়ও বন্যা, না হয় খরা হচ্ছে। সেইজন্য বাফার ষ্টক আরও বাড়ান দরকার। তারজন্য কেন্দ্রীয় সরকার এগ্রিকালচারাল ডেভেলপমেন্টের উপর এবারের বাজেটে জোর দিয়েছেন

এবং চাষীরা যাতে সুবিধা পান সেটা দেখছেন। সেইজন্য আমি বলি, সারা ভারতবর্ষে যাতে আরও বেশি খাদ্যশষ্য উৎপন্ন করা যায় সেই ব্যাপারে যেমন কেন্দ্রীয় সরকার উদ্যোগ নিয়েছেন, ঠিক সেইরকম উদ্যোগ আমাদের রাজ্য সরকারকেও নিতে হবে যদিও এখানে ল্যান্ডের প্রবলেম আছে, জমির উপর অস্থিরতা আছে। আজকে সাব-ডিভিশনাল ফ্রাগমেন্টেশন অফ দি ল্যান্ড-এর কারণে এখানে ক্ষতি হচ্ছে। আর যত দিন যাবে এগ্রিকালচারাল ল্যান্ডে চাষ বন্ধ করে দিয়ে বসত তৈরি হবে, পুকুর তৈরি করবে। আপনি আজকে দেখতে পাচ্ছেন যে, ক্রমশ এগ্রিকালচারাল ল্যান্ডের আয়তন কমে আসছে। কাজেই যে জমি আছে তাতে বছরে দুই-তিনটি ফসল করতে হবে। কিন্তু সেক্ষেত্রে ইরিগেশন সিষ্টেম কোথায়? যে ইরিগেশন সিষ্টেম আছে সেটাও নষ্ট হয়ে যাচ্ছে। ফেলিওর অফ দি পাওয়ার আজকে স্মল ইরিগেশন, রিভার লিফ্ট ইরিগেশন নষ্ট হয়ে যাচ্ছে। এক্ষেত্রে ঠিক যা হওয়া উচিত তার কিছুই হচ্ছে না। তার মূল কারণ হল সর্টেজ অফ পাওয়ার এবং কো-অর্ডিনেশন এ্যামংগেষ্ট দি ডিপার্টমেন্ট; এগুলো হচ্ছে না। মুখ্যত আমরা এই কারণেই ফুড প্রোডাকশনের ক্ষেত্রে মার খাচ্ছি। সুজলা সুফলা শস্য শ্যামলা এই পশ্চিমবঙ্গের মাটিতে ফুড তৈরি হয়, কিন্তু সেটা আমরা করতে পারছি না। জানি এক্ষেত্রে অনেক বাধা আছে, অসুবিধা আছে একসপ্লোরের ক্ষেত্রে এবং সেক্ষেত্রে আমি মৌলিক কারণেই বলব যে, কেন্দ্রীয় সরকারকে আমাদের খাওয়াতে হবে; এটা আমাদের দরকার—নিশ্চয়ই এই দাবি কেন্দ্রের কাছে করব। কিন্তু এক্ষেত্রে নিজেদের কর্তব্য পালন না করে যদি সব সময় 'এটা কেন্দ্রের দায়িত্ব' এই কথা বলে নিজেদের পায়ে দাঁড়াতে চেষ্টা না করি তাহলে কোনও রাজ্য কোনওদিন খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে না। পাড়ার লোকের কাছ থেকে চাল ধার করে নিয়ে এসে খেতে হবে—এই মনোবৃত্তিতে চলবে না। কাজেই আমাদের যা আছে সেটা একসপ্লোর করতে হবে, কালটিভেশন-এর ক্ষেত্রে ডবল্ ক্রপ ট্রিপ্‌ল ক্রপ্ করতে হবে। সেই সময় আমরা সানফ্লাওয়ার করেছিলাম। সেই সময় এই সানফ্লাওয়ার এবং কটন সীডের চাষ বাড়িয়ে ভোজ্য তেলের উৎপাদন বাড়াবার চেষ্টা করেছিলাম। এখন ঐ রকম হচ্ছে কি কিছু এখানে? উৎপাদন বাড়াতে চাষীদের যে এনথু, যে সাবসিডি দেওয়া উচিত সেটা আমরা দিচ্ছি না। সেইজন্য উত্থাপিত প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করেও বিধানসভার সদস্যদের কাছে কয়েকটি কথা বলতে চাই যে, শুধু 'দিচ্ছে না' বা 'কেন্দ্র দায়ী'—এই শ্লোগান দিয়ে হবে না; এটা আমাদের পরিত্যাগ করতে হবে, এটা বর্জন করতে হবে। পারব, কি পারব না—সেটা আলাদা কথা, কিন্তু এক্ষেত্রে আমরা এগোতে পারি পশ্চিমবঙ্গে; কিন্তু পারছি না। তার একটি কারণ হল, আমাদের মধ্যে নানারকম অসুবিধা আছে। সেইজন্য আমি বলি, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার প্রথমে ভুয়া রেশন কার্ড বন্ধ করুন এবং বর্ডার দিয়ে চালের চোরা কারবার বন্ধু করুন যাতে সেখান থেকে বাংলাদেশ এবং নেপালে চাল যেতে না পারে। আজকে কলকাতার রেশনের যে চাল সেটা গ্রামে চলে যায় এবং সেখানকার ভাল চাল কলকাতায় ঢোকে। আজকে এই ষ্ট্যাটুটরী রেশনিং এরিয়ার নিউ মার্কেট, শিয়ালদা ইত্যাদি অঞ্চলে ঢালাওভাবে চাল বিক্রি হচ্ছে, ষ্ট্যাটুটরী রেশনিং এরিয়ায় মডিফাইড রেশনিং এরিয়া থেকে চাল আসছে এবং যাদের বেশি পয়সা আছে তারা সেটা

কিনে খাচ্ছে। আজকে কেন্দ্রীয় ভান্ডার থেকে যে চাল আসছে সেই চালের স্যাম্পেল দেখে অফিসার সেটা নিয়ে আসছেন। কিন্তু গো-ডাউনে নিয়ে আসার পর দেখা যায় যে সেটা বাজে চাল। তার একটা কারণ হলো আসবার পথে ভাল চাল চলে যায় আর সেই জায়গায় খারাপ চাল গোডাউনে চলে আসছে। এই ব্যাপারে কয়েকটি রিপোর্ট হয়েছে এবং কেসও হয়েছে। একসঙ্গে ১৬টি ট্রাক ভাল চাল নিয়ে আসছিল, সেই চাল বাইরে চলে গেল আর বাজার থেকে খারাপ চাল সেই ১৬টি ট্রাক বোঝাই করে গোডাউনে তোলা হলো। কেন্দ্রের কাছ থেকে আমরা উন্নত মানের চাল পাচ্ছি সেই চাল বাজারে চলে যাচ্ছে, সেই জায়গায় খারাপ চাল এসে ঢুকছে। যদি উন্নতমানের চাল কেন্দ্র না দেয় তাহলে নিশ্চয়ই বলবেন। এই ব্যাপারটা আপনাদের অফিসারদের দেখতে বলুন। আপনার অফিসাররা ভাল চাল সেখান থেকে দেখে আনছে আর গোডাউনে যখন ঢুকছে সেটা খারাপ চাল সেটা কি করে হয়? কোথায় কি হচ্ছে আপনার অফিসারদের দেখতে বলুন। আজকে যে সর্বদলীয় রেজলিউশন এসেছে তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং সমর্থন করে মাননীয় মন্ত্রী মহাশয়কে হুঁসিয়ার করে দিচ্ছি এবং স্মরণ করিয়ে দিতে চাই একটা রেজলিউশন পাস করে ২১ জন মিলে চালের জন্য দিল্লি গেলে কিছু লাভ হবে না। এই ব্যাপারে অনেক ভাববার আছে। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য নয়, অন্যান্য অনেক অঙ্গ রাজ্য আছে। সেখানকার নিপিড়িত ভাইরা রয়েছে, সেখানে তারা ভারতবর্ষের ভান্ডার থেকে কি পাচ্ছে সেটা দেখতে হবে। তাদের কতখানি উৎপাদন করার ক্ষমতা এবং সেই তুলনায় কি পাচ্ছে সেটা দেখতে হবে। পশ্চিমবাংলাই তো শুধু ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য নয়, ভারত সরকারকে অন্যান্য রাজ্যকেও দেখতে হয়। এই সমস্ত জিনিস ভেবে তবে আপনারা বলবেন এবং দাবি করবেন। আপনাদের সঙ্গে আমরা দাবি জানাবো। কারণ প্রথমে আমাদের কাছে পশ্চিমবাংলার স্থান তার পরে ভারতবর্ষ। আমরা বাঙালী সেই জন্য বাঙালীদের কথা আগে চিন্তা করব। পরের উপর ভরসা না করে খাদ্য উৎপাদনের দিকে বেশি করে জোর দিতে হবে। আপনার খাদ্য দপ্তর তো দুর্নীতির আখড়া হয়ে গেছে সেখান থেকে যাতে দুর্নীতি মুক্ত করা যায় সেটা আগে চিন্তা করতে হবে। আর যে সমস্ত ভূয়া রেশন কার্ড আছে সেই গুলিকে বাতিল করতে হবে। খাদ্যে যাতে পশ্চিমবাংলা স্বয়ংসম্পূর্ণ হতে পারে সেই দিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে উদ্যোগ গ্রহণ করতে হবে। এই কয়টি কথা বলে মোশনে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে যে মোশন আনা হয়েছে সেটা আমি মনে করছি সময়োপযোগী এবং যথোপোযুক্ত বটে। খাদ্য সমস্যা পশ্চিমবাংলায় একটা বিরাট আকার ধারণ করেছে। আমাদের স্টেটে এখন পর্যন্ত উৎপাদন বেড়েছে যথেষ্ট, আমরা এই বছর সর্বকালীন রেকর্ড সৃষ্টি করেছি চাল এবং গম উৎপাদনের ক্ষেত্রে তবুও আমাদের যেটা প্রয়োজন সেটা আমরা পারছি না। এখনও পর্যন্ত আমরা সেই লক্ষ্যে পৌঁছতে পারিনি। বাপুলি সাহেব যেটা বললেন যে, যে সমস্ত ভূয়া রেশন কার্ড আছে সেই কার্ড গুলি ঠিক করা দরকার। আমাদের বর্তমান ইনডিভিজুয়াল রেশন কার্ডের সংখ্যা

হচ্ছে ৬ কোটি ৩২ লক্ষ। এই ইনডিভিজুয়াল রেশন কার্ড ইনট্রোডাকশন করার প্রথম আমরা ব্যবস্থা করি। আগে যে ফ্যামিলি রেশন কার্ডের ব্যবস্থা ছিল তাতে চুরির সুযোগ যেটা ছিল সেটা কিছুটা বন্ধ হয়েছে। সম্পূর্ণ যে দুর্নীতি মুক্ত করতে পেরেছি সেটা বলবো না তবে বেশ কিছুটা হয়েছে। বাপুলি মহাশয় যে কথাটা বললেন তার বাস্তব ভিত্তি আছে বলে আমি মনে করছি না। আমাদের যেটা প্রয়োজন, আমরা যেটা পাই সব সময় সরকারের কাছে চাল এবং গম নূন্যতম যেটা প্রয়োজন সেটা হ'ল প্রতি মাসে ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল এবং ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম। গণবন্টন ব্যবস্থা যদি চালু রাখতে হয় তাহলে আমাদের এটা প্রয়োজন। কিন্তু সেন্ট্রাল অ্যালটমেন্ট যেটা সেটা আমরা পাচ্ছি না। ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন চাল এবং ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন গম পাওয়ার কথা কিন্তু সেখানে অসুবিধা হচ্ছে সেন্ট্রাল অ্যালটমেন্ট যা হলো রিলিজের ক্ষেত্রে আরও কমে যাচ্ছে। গত তিন মাসের হিসাব আমি দিচ্ছি। ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে চাল পেলাম ৫৬ হাজার ৯২৪ মেট্রিক টন এবং গম পেলাম ৮৮ হাজার ৯১৫ মেট্রিক টন। ১৯৮৮ সালের জানুয়ারি মাসে চাল পেলাম ৬৭ হাজার ১৯৪ মেট্রিক টন এবং গম পেলাম ৮৮ হাজার ২২৬ মেট্রিক টন।

....ফেব্রুয়ারির হিসাব—টোটালটা এখানে আমি দিতে পারছি না, তবে সেটা যথেষ্ট কম। দিস ইজ নট এ ভেরি হ্যাপি পজিশন। সুতরাং আমাদের গমের পজিশনটা আরও খারাপ, কেননা, গম, যেটা ইস্যুএবল্—স্টক পজিশন ২৯।২।৮৮তে আমরা দেখছি—চাল ও গম এফ.সি.আই.'এর হেপাজতে ছিল, এর মধ্যে গম ছিল ৪৭,৬৩৯ মেট্রিক টন। এটা দেখা দরকার, সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যালটমেন্ট দিচ্ছে অথচ এফ.সি.আই. দিতে পারছে না কেন? সেন্ট্রাল এ্যালটমেন্ট দিতে পারছে না তার কারণ হচ্ছে ডেসপ্যাচের জন্য রেক অ্যালটমেন্ট যা দেওয়া হচ্ছে অ্যাকচুয়াল রেক অ্যালটমেন্ট সেইভাবে করা হচ্ছে না এবং যার ফলে এ্যাকচুয়াল অ্যারাইভাল কম হচ্ছে। ১৯৮৭ সালের ডিসেম্বর মাসে ডেসপ্যাচ ইনস্ট্রাকশন ছিল ৭৩টি রেক দেওয়া হবে, অথচ আমরা দেখলাম ঐ সময়ে অ্যাকচুয়াল অ্যারাইভ্যাল হল ৫৩টি রেক। জানুয়ারি, '৮৮তে আমরা দেখলাম ডেসপ্যাচ ইনষ্ট্রাকশন ছিল ৭৭টি, সেখানে অ্যাকচুয়াল অ্যারাইভাল হল ৬৩টি। ফেব্রুয়ারী, ৮৮তে ৭৪টি ডেসপ্যাচ ইনষ্ট্রাকশন দেওয়া হল, অথচ অ্যাকচুয়াল অ্যারাইভাল হল ৫১টি। এটা নিশ্চিতভাবে দেখা দরকার। মোরওভার, সেন্ট্রাল যেটা অ্যালটমেন্ট দিচ্ছিল, সাম্প্রতিককালে সেটা রিডাকশন করা হয়েছে। চালের ক্ষেত্রে ফেব্রুয়ারী মাসে ২৫ হাজার মেট্রিক টন কম দেওয়া হয়েছে। মার্চ মাসে চাল ও গমের ক্ষেত্রে ২৬ হাজার মেট্রিক টন কম দেওয়া হয়েছে। ক্রমাগত এই ভাবে কমিয়ে দেওয়া হচ্ছে। চালে ঘাটতি রাজ্য হিসাবে চিহ্নিত এই রাজ্য, এই রাজ্যের জন্য যে পরিমাণ পাওয়া প্রয়োজন তাও আবার এসে পৌঁছুচ্ছে না, বরং কমিয়ে দেওয়া হচ্ছে। ফলে সমস্যা তো থাকবেই। এর আগে, গত বছরে বন্যা পরিস্থিতিতে সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর ও ডিসেম্বর, এই চার মাসের জন্য অ্যাডিশন্যাল অ্যালটমেন্ট আমরা চেয়েছিলাম, চাল ৫০ হাজার মেট্রিক টন এবং গম ২০ হাজার মেট্রিক টন দেওয়া হোক অতিরিক্ত বরাদ্দ হিসাবে, কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে কোনও সাড়া পাওয়া যায়নি। ফলে সমস্যাটা আরও প্রকট হয়েছে এবং পাবলিক

ডিস্ট্রিবিউশন সিস্টেম যা আমাদের এখানে আছে, তার মাধ্যমে ঠিকভাবে আমরা সরবরাহ করতে পারিনি। স্বাভাবিকভাবেই ওপেন মার্কেটে চাল ও গমের দাম বেড়ে যাবে, এটাই হচ্ছে আজকের অবস্থা। আমরা এর মাঝখানে সরকার পক্ষ থেকে যে কথা রিমাইন্ডার, টেলেক্স সব কিছু করে জানিয়ে ছিলাম কেন্দ্রীয় সরকারকে, আমার মনে হয় সেন্ট্রাল গভর্নমেন্টকে ইমপ্রেস করার জন্য তাতে কোনও ফল হয়নি। যাইহোক এখানে আজ যে প্রস্তাব রাখা হয়েছে এটা শুধু মাত্র প্রস্তাব আকারে নয়, এটা যাতে কার্যকর হয় তারজন্য চাপ রাখতে হবে। আমি মনে করি এই প্রস্তাবটি কার্যকর হবে, আমি এর প্রতি পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলায় চাল ও গমের সরবরাহ যা পূর্ব নির্ধারিত ছিল, সেই সরবরাহ যাতে কার্টেল না করে, কোটা যাতে অব্যাহত রাখে তারজন্য এখানে যে সর্বদলীয় প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি সেই প্রস্তারের প্রতি সর্বান্তকরণে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কেন্দ্রীয় সরকার যে ভাবে রাজ্যের সরবরাহ কার্টেল করে দিয়েছে, যার পরিমাণ ১০ লক্ষ ৩২ হাজার মেট্রিক টন হবে। এই প্রস্তাবে যে কথা বলা হয়েছে, এই যদি চলতে থাকে তাহলে পশ্চিমবাংলায় স্বাভাবিক ভাবেই গণবন্টন ব্যবস্থা বিপর্যস্ত হবে এবং একথা বলাই বাহুল্য যে, এই সঙ্গে সঙ্গে খাদ্য শস্যের মুল্য আরও বৃদ্ধি পাবে। এর ফলে পশ্চিমবঙ্গ এর জনগণের স্বার্থে এবং গণবন্টন ব্যবস্থাকে অব্যাহত রাখার জন্য পূর্ব নির্ধারিত কোটা যাতে অব্যাহত থাকে তারজন্য টু ইমপ্রেস আপন দি সেন্ট্রাল গভর্নমেন্ট এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি সেখানে পাঠানোর যৌক্তিকতা যথেষ্ট রয়েছে এবং এ সম্পর্কে বলার কিছু নেই।

এখানে আমার মনে হয় আরেকটি কথা বলা প্রয়োজন—সেটা হচ্ছে যে এই রেশন সম্পর্কে। এই রেশনে যে খাদ্য দেওয়া হয় তার স্ট্যান্ডার্ড যাতে উন্নতমানের হয়, যাতে সুইটেবেল ফর হিউম্যান কনজামশন হয় সেটা আমাদের এর সঙ্গে বলতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এইদিক থেকে এই কথা বলার সাথে সাথে অবশ্যই এই প্রসঙ্গে একথা বলব যে পশ্চিমবাংলা খাদ্য সরবরাহের প্রশ্নে পশ্চিমবাংলার জনগণ এবং সাধারণ মানুষের জন্যে কেন্দ্রীয় সরকারের যেমন দায়িত্ব রয়েছে তেমনি রাজ্য সরকার তার তরফ থেকে এই ব্যাপারে আরও উন্নত জায়গায় যেতে পারে। কারণ প্রচেষ্টা নেওয়ার জন্যে রাজ্য সরকার যাতে একটু আত্মনির্ভরশীল জায়গায় যেতে পারে তার একটা নিয়ন্ত্রণ প্রয়াস দরকার। সেইজন্য একদিকে যেমন এগ্রিকালচারাল প্রোডাকশন বেড়েছে কিন্তু ঠিক সেইসঙ্গে খাদ্যোৎপাদন প্রয়োজনের তুলনায় যথেষ্ট বাড়েনি। ফলে উৎপাদন বাড়ানোর জন্য চেষ্টা রাখতে হবে। এই উৎপাদন বাড়ানোর সাথে সাথে রাজ্য সরকারকে দেখতে হবে এই ইন্টারনাল প্রকিওরমেন্টের দিকটা অর্থাৎ আভ্যন্তরীণ যে সংগ্রহ সেই দিকটা। আমি এবার সেইদিকটা সম্বন্ধে বলবো, আপনাদের উৎপাদন বেড়েছে প্রায় ৯ লক্ষ টন। অন্যান্য বছরের থেকে এবছরে উৎপাদন

বেড়েছে। কিন্তু অতীতের রেকর্ড কি বলছে। আভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে একটা সময় ছিল যখন ২ লক্ষ, ৩ লক্ষ টন মাত্রা ছিল আজকে সেখানে আভ্যন্তরীণ সংগ্রহ ইফ আই এ্যাম নট রং বামফ্রন্ট সরকারের আমলে খাদ্য সরবরাহ কমেছে। ১ লক্ষ টনের টারগেটের উপরে যায়নি। অবশ্য আপনারা বলবেন কই আভ্যন্তরীণ সংগ্রহ কমেছে, এটা স্ববিরোধী কথা। কাজেই আভ্যন্তরীণ সংগ্রহ বৃদ্ধির ব্যাপারে আরও একটু দেখা দরকার। তারপরে পশ্চিমবঙ্গে জোতদার প্রথা বিলোপ হয়ে গেছে। যাদের উপরে লেভি করা হয়েছে তাদের উদ্বৃত্ত জমি নেই। যাদের উদ্বৃত্ত জমি আছে তাদের উপরে লেভি বসানোও যায় কিন্তু এক্ষেত্রে সেটা হচ্ছে না। এখানে চালকল মালিকদের কাছ থেকে যতটুকু পাওয়া যায় তাতেই সন্তুষ্ট ন্যাচারালি ইন্টারন্যাল প্রোকিওরমেন্ট খুব ফল করছে। এখানে অ্যাকচুয়াল অ্যাসেসমেন্ট এবং রিকোয়ারমেন্ট অফ আওয়ার স্টেট পার ক্যাপিটা কনজাম্পশন হচ্ছে ১৬ বা তার বেশি এবং টোটাল পপুলেশন, যা তার ভিত্তিতে রিকোয়ারমেন্ট কত সেটা দেখতে হবে। এর যে প্রোডাকশন এইরকম একটা কনক্রিট পিকচার থেকে তার ভিত্তিতে টারগেট নেওয়া যায়। এই জায়গায় কোন কনক্রিট পিকচার নেই এবং এখানে প্রয়োজন কি সেটা ঠিকভাবে রাখা হয়নি। ফলে সব জিনিসেই কারাপশন থেকে যাচ্ছে, এগুলো দেখা দরকার। তাছাড়া অনেক ঘোস্ট কার্ড আছে সেগুলো আপনারা অস্বীকার করতে পারবেন না। তাছাড়া রেশনে যে কোয়ালিটি চাল, গম ইত্যাদি দেওয়া হয় তা ঠিক মেন্টেন হয়নি। সেখানে সাব-স্টান্ডার্ড চাল রেশনে দিয়ে হিউমান কনজাম্পশন মেটানো হচ্ছে এবং রেশনের চাল বাজারে বিক্রি করা হচ্ছে। এই ব্যাপারে কিছু দিন আগে ধরা পড়েছে একজন কনস্টেবেল এবং ৪ জন লোক ধরা পড়েছে। তাদের সাসপেন্ডও করা হয়েছে। সুতরাং এই জিনিস চলছে। আরও যাতে ভালভাবে অ্যান্টি-কোরাপশনের ব্যাপারটা দেখা হয় এবং এরজন্য ভিজিলেন্স দরকার। ভিজিলেন্সের ব্যাপারে বহু রিপোর্ট আসা সত্ত্বেও কিছু ব্যবস্থা নেওয়া হচ্ছে না। দুর্নীতি চলছে এগুলো বন্ধ করতে হবে। সর্বশেষে একটি কথা বলবো আজকে পশ্চিমবঙ্গের স্বার্থে যেভাবে কেন্দ্রীয় বরাদ্দ হঠাৎ ড্রাসটিক্যালি বন্ধ করে দিয়েছে তাতে অবিলম্বে একে পুনরোজ্জীবিত করতে হবে এবং নির্ধারিত কোটাতে যাতে পাওয়া যায় সেইদিকটা দেখতে হবে। এই বলে এই প্রস্তাব যে উত্থাপিত হয়েছে তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আমাদের সামনে যে প্রস্তাব এই হাউসে পেশ করা হয়েছে সেটাকে আমি সমর্থন করছি। এটায় আমরা সবাই একমত যে ক্ষুধা মানুষের জীবনে নানা ধরণের সঙ্কট টেনে আনে এবং মেটা থাকলে পৃথিবীর বিভিন্ন জায়গায় আমরা দেখেছি তার প্রতিক্রিয়া কি হয়। পশ্চিমবাংলায় খাদ্য অভাব এটা আজকে স্বীকৃত। আজকে পশ্চিমবাংলায় যে হারে জনসংখ্যা বেড়েছে এবং আমাদের কৃষি জমির পরিমাণ যা সেই পরিমাণে আমাদের কিছুই নেই। তা সত্ত্বেও রাজ্যের বামফ্রন্ট সরকার কৃষি ব্যবস্থার উন্নতির জন্য সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যতদূর সম্ভব কৃষি ব্যবস্থার উন্নতি করার

চেষ্টা করছেন। মাননীয় বন্ধু সত্য বাপুলি মহাশয় বলেছেন রাজ্য সরকারকে আরও উদ্যোগ নিতে হবে। আমি তার সঙ্গে সেই ব্যাপারে এক মত। কিন্তু কৃষি ব্যবস্থার যদি আরও বেশি উন্নতি করতে হয়—এক ফসলী জমিকে যদি ৩ ফসলী করতে হয় তাহলে ক্ষুদ্র সেচ ব্যবস্থা ও বড় সেচ ব্যবস্থার সামগ্রিক উন্নতি হওয়া দরকার। কিন্তু আমরা এই বিধানসভায় ক্ষুদ্র সেচ এবং সেচ দপ্তরের ব্যয়-বরাদ্দের যে বাজেট পেশ করা হয়ে গেল তাতে আমরা জানতে পারি যে কেন্দ্রীয় সরকারের যে দায়-দায়িত্ব সেচের ব্যাপারে পশ্চিমবাংলা রাজ্যের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সেই টাকা দেননি। আমি আজকে এই প্রস্তাবের সমর্থনে এই কথা বলতে গিয়ে বলব কেন্দ্রীয় সরকার যদি পশ্চিমবাংলার সেচ ব্যবস্থার উন্নতির প্রয়োজনে অর্থ ব্যয় করেন তাহলে আমার মতে কৃষি উৎপাদন নিশ্চয় বাড়বে। এবং আমরা এও চাই গ্রামীণ অর্থনৈতিক ব্যবস্থায় কৃষি ব্যবস্থার উন্নতি করা দরকার তার ফলে খাদ্যের পরিমাণ বাড়বে। মানুষের চাহিদা অনুযায়ী পশ্চিমবাংলায় খাদ্য সরবরাহ করবে, কিন্তু যতদিন না সেই ব্যবস্থা পৌঁচোচ্ছে কেন্দ্রীয় সরকার যে দায়িত্ব তাদের সেই দায়িত্ব যদি তারা ঠিক মত পালন করেন,—যে দায়িত্বে তারা থাকবেন এবং আছেন, ভাল হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার অতীতেও দেখা গেছে পশ্চিমবাংলার জন্য তাদের যে ব্যয়-বরাদ্দ সেটা তারা কমিয়ে দিয়েছেন। এটা কমাবারও একটা কারণ আছে, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী যদি কিছু বক্তব্য রাখেন তাহলে খুশী হব। পশ্চিমবাংলায় যে খাদ্য পাঠান হয়, যে ব্যয়-বরাদ্দের পরিমাণ থাকে—তার থেকেও কম পাঠান হয়। দ্বিতীয় জিনিস হচ্ছে রেলওয়ে রেক সিস্টেমে খাদ্য পাঠান হয়, এটা একটা দুর্নীতির ব্যবস্থা এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা একটা ভয়াবহ অবস্থা। আমি জানি গোয়ালিয়র হচ্ছে একটা দুর্নীতি কেন্দ্র, সেখানে একটা আখড়া আছে। পশ্চিমবাংলার জন্য যে রেলওয়ে ওয়াগানগুলি আসে সেই ওয়াগানগুলি তারা খুলে অন্য ওয়াগান জুড়ে দিয়ে ডাইভার্ট করে দেওয়া দেয়। এই ব্যাপারে আমাদের ভারতবর্ষের খাদ্য নিগম তারা কোনও ব্যবস্থা পালন করতে পারেননি। কেন্দ্রীয় সরকার বারে বারে বলেছেন খাদ্যের ব্যাপারে যাতে পশ্চিমবাংলা স্বনির্ভর হয় তার জন্য ব্যবস্থা করতে হবে। স্যার, আজকে স্বাধীনতার ৪০ বৎসর পরেও ভারতবর্ষের মানুষ খরা ও বন্যা হলে খাদ্যাভাবের যে অবস্থা হয় সেটা দূর করতে হবে। তাই আমি বলব কৃষি নীতি, জল নীতি ও সেচ নীতি এইগুলি যদি সামগ্রিকভাবে পরিবর্তন করা যায় এবং প্রকৃতির উপর নির্ভর করেই নয়, প্রযুক্ত বিজ্ঞানের উপর নির্ভর করে যদি ব্যবস্থা করা যায় তাহলে পশ্চিমবাংলা সহ ভারতবর্ষের মানুষ উপকৃত হবে এবং এই কথা বলে আজকে যে প্রস্তাব এসেছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে এই যে সর্ব দলীয় প্রস্তাব কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রীর কাছে ডেপুটেশনে যাওয়া এটা আমি সমর্থন করি এবং সমর্থন করতে গিয়ে এই কথা বলতে চাই যে রাজনৈতিক মত পার্থক্য থাকা সত্ত্বেও খাদ্য, স্বাস্থ্য, হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রভৃতি ব্যাপারে মত পার্থক্য থাকা উচিত নয় বলে আমি মনে করি। চাল, গমের বরাদ্দ কমান হয়েছে এই নিয়ে এই রেজলিউশন। চিনির বরাদ্দ কমান হয়েছে কি হয়নি আমি বলতে পারব না, এটা এর মধ্যে কেন আসেনি আমি জানি

না। তবে উৎকৃষ্ট চাল দেওয়া, আমরা বাঙালী আতপ চালের পরিবর্তে সিদ্ধ চাল যাতে পাই সেগুলি এই প্রস্তাবের অন্তর্ভুক্ত হলে ভাল হত। সর্ব দলীয় প্রস্তাবের কাঠামো রচনা করতে গিয়ে হয়ত সেগুলি আনা সম্ভব হয়নি। একটা জিনিস ভারতবর্ষে যখন পি এল ৪৮০-তে বাইরে থেকে খাদ্য আমদানি করতে হত তারপর ভারতবর্ষে খাদ্যের উৎপাদন অনেক বেড়ে গেছে। হঠাৎ কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে গম এবং চালের কোটা কেন কমালেন বুঝতে পারি না। খরা যদি তাঁদের যুক্তি হয়ে থাকে তাহলে অন্য রাজ্যে কি তাঁরা কমিয়ে দিয়েছেন? সেই পরিপ্রেক্ষিতে ২১ জন সদস্যের প্রতিনিধি দল যাওয়াটা সমর্থন করি। আর একটা ব্যাপার হচ্ছে আজকে যখন আমরা সর্ব দলীয় প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে যাচ্ছি এর আগে যদি খাদ্য মন্ত্রী মহাশয়ের দপ্তরের অন্য যে সমস্যা আছে যেমন তেলের সমস্যা দেখা দিয়েছিল, অন্য সমস্যা দেখা দিয়েছিল, সেগুলির ব্যাপারে যদি সর্বদলীয় বৈঠক করতেন এবং খাদ্য পরিস্থিতি নিয়ে আলোচনা করতেন তাহলে ভুল বোঝাবুঝিটা দূর হত। রাজনৈতিক মত পার্থক্য থাকলেই যে সর্ব বিষয়ে বিরোধিতা করবে তা নয়, কনস্ট্রাকটিভ প্রস্তাব হলে অপোজিশন নিশ্চয়ই গ্রহণ করতে পারে। যাইহোক চালের বরাদ্দ ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন থেকে কমিয়ে ৮৫ হাজার মেট্রিক টন এবং গমের বরাদ্দ ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন থেকে কমিয়ে যদি ৮০ হাজার মেট্রিক টন করা হয় তাহলে নিঃসন্দেহে চাল গমের দাম খোলা বাজারে বাড়বে এবং রেশন ব্যবস্থা বিপর্যস্ত হওয়ার সম্ভাবনা থাকবে। অতএব যে সর্ব দলীয় প্রস্তাব কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রীর কাছে যাওয়া এটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজ পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকার কর্তৃক গণ-বন্টের মাধ্যমে গম আর চালের বরাদ্দ যে কমিয়ে দেওয়া হয়েছে এটা পুনরায় যাতে পূর্বের ন্যায় চাল আর গম আমাদের পশ্চিমবাংলায় আসে সেই ব্যবস্থার জন্য আজ যে ঐক্যবদ্ধভাবে সর্ব দলীয় প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি। এই বাজেট অধিবেশনে খাদ্য সম্পর্কে ব্যয়-বরাদ্দের দাবিতে যে আলোচনা আমাদের হয়েছে এবং যে প্রস্তাব আমাদের পাশ হয়েছে তাতে বিস্তৃত আলোচনা হয়েছে। আমরা দেখছি যে আগামী মাস কয়েকের মধ্যে পশ্চিমবঙ্গে খাদ্যের অভাব বাড়তে পারে। ইতিমধ্যে চাল গমের দাম বেড়েছে। রেশনে যদি না পাওয়া যায় তাহলে খোলা বাজারে দাম বাড়বে এবং তার আঘাত সম্পূর্ণভাবে গিয়ে পড়বে গরীব খেটে খাওয়া মানুষের উপর। এই অবস্থার প্রতিকার করতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে যাতে খাদ্যে স্বাবলম্বী হতে পারে সেই বক্তব্য মাননীয় খাদ্য মন্ত্রী আমাদের সামনে উপস্থিত করেছেন এবং আশা প্রকাশ করেছেন যে আমরা কয়েক বছরের মধ্যে স্বাবলম্বী হতে পারব।

খাদ্যের উৎপাদন পশ্চিমবঙ্গে বেড়েছে কিন্তু এই উৎপাদন বাড়ানোর জন্য যেটা আমাদের প্রয়োজন তা হল সেচ ও ক্ষুদ্র সেচব্যবস্থার সম্প্রসারণ এবং এই সেচ, ক্ষুদ্র সেচ, বন্যা নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত প্রকল্প আমাদের পশ্চিমবাংলায় আছে সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সাহায্য আমরা যথাযথভাবে পাই না। এটার প্রয়োজন আছে আমরা চেষ্টা করছি। তাছাড়া

আমরা অনেক জমিতে পাট চাষ করছি বলে সেখানে ধান উৎপাদন করতে পারছি না, সেটাও দেখতে হবে। আমাদের জনসংখ্যাও বেড়েছে। এই অবস্থায় কেন্দ্র এবং রাজ্য উভয়ের মধ্যে সহযোগিতা না থাকলে এই খাদ্য সমস্যার সমাধান করা খুবই মুস্কিল হবে। দ্বিতীয় কথা হল এই, আমাদের আশু সমস্যা হচ্ছে কেন্দ্র চাল, গমের কোটা কমিয়ে দিয়েছে। আগে আমাদের চাল দেওয়া হত ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, সেটা ২৫ হাজার মেট্রিক টন কমিয়ে দেওয়া হয়েছে। আর গমের বরাদ্দ ছিল ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন, সেটা ৮০ হাজার মেট্রিক টন কমিয়ে দেওয়া হয়েছে। এই যে কোটা কমিয়ে দেওয়া হল, এটাকে আমাদের রদ করতেই হবে। সেই জন্য আজকে সর্বদলীয় ডেপুটেশন দেবার যে কথা হচ্ছে, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে বলছি যে, চাল এবং গমের কোয়ালিটি যাতে বজায় থাকে সেটাও আমাদের দেখতে হবে। এফ. সি. আই. এর ষ্টকে অনেক অব্যবহৃত চাল, গম আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব যে এটাকে ধ্বংস করে ফেলা হোক। কারণ, অনেক সময় ভাল চাল বা গমের সঙ্গে এই সমস্ত পচা, বাজে চাল, গম মিশিয়ে দেওয়া হয়, সেটা যাতে করতে না পারে সেই জন্যই এটা করা দরকার। সেই সঙ্গে আমাদের সিমেন্ট, তেল, কয়লা ইত্যাদি কোটাও যে কমিয়ে দেওয়া হচ্ছে, সেটাও দেখতে হবে। এই ডেপুটেশনের সময় এইগুলির উল্লেখ করা প্রয়োজন আছে বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয় এইগুলিও আপনি দেখবেন আর উৎপাদন বাড়াতে হলে কেন্দ্রের সাহায্য যে দরকার, সেটাও আমাদের সেখানে তুলে ধরা দরকার। এইটুকু বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী নিরঞ্জন মুখার্জি এবং আরও কয়েকজন সদস্য যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা নিবেদন করব। আমি প্রথমেই অভিনন্দন জানাই এই কক্ষের সকল দলের সদস্যদের, বিশেষ করে বিরোধী পক্ষের সদস্যরা পশ্চিমবঙ্গের এই রকম একটি গুরুত্বপূর্ণ প্রয়োজনে তারা সবাই একমত হয়ে এই প্রস্তাবের নোটিশ দিয়েছেন এবং সকলে মিলিতভাবে দিল্লীতে গিয়ে কেন্দ্রীয় খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের মন্ত্রীর কাছে আমাদের এই বক্তব্যগুলি রাখবার ব্যাপারে একমত হয়েছেন। মাত্র দুদিন আগে আমার দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবির উপর বিতর্কের উত্তর দিতে গিয়ে আমি কিছু কথা বলেছি, সেই সব কথার যথাসম্ভব পুনরাবৃত্তি না করে শুধু কয়েকটি কথা বলতে চাই যে জানুয়ারী মাসে আমাদের চাল ও গমের যা বরাদ্দ ছিল সেটা এপ্রিল মাসে আরও অনেকখানি হ্রাস করে দেওয়া হয়েছে। আমাদের ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন চালের জায়গায় এখন ৮৫ হাজার মেট্রিক টন হয়ে গেছে এবং গমের বরাদ্দ যেখানে ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন ছিল, সেটা এখন ৮০ হাজার মেট্রিক টন হয়ে গেছে। চাল কমেছে ৪০ হাজার মেট্রিক টন, আর গম কমেছে ৪৬ হাজার মেট্রিক টন। এতে আমাদের খুবই অসুবিধা হচ্ছে। তার ফলে রেশনে আমাদের কিছু বরাদ্দ কমিয়ে দিতে হয়েছে

বাধ্য হয়ে। উপায় নেই, যা পাব, তাই দিতে হবে। তার ফলে খোলা বাজারে দাম একটু বাড়তে বাধ্য, যদিও অবশ্য বোরো ধান বাজারে এসে গেছে, তার জন্য দামটা আবার কিছুটা সামলাতে পেরেছি। কিন্তু বোরো ধান তো একদিন শেষ হয়ে যাবে। কাজেই তখন যদি আবার বরাদ্দ না বাড়ে তাহলে আবার দাম বাড়বে। এন. আর. ই. পি. আর. এল. ই. জি. পি.র কাজ সেটা গম দিয়েই হয়। সুতরাং গমের বরাদ্দ যদি না বাড়ে তাহলে গ্রামাঞ্চলে এই সব ত্রাণের কাজ হবে কি করে? অভাবের সময় মানুষ কাজ পাবে কি করে? সুতরাং আমাদের খুবই অসুবিধা হচ্ছে। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বক্তব্য রাখতে গিয়ে যা বলেছেন, আমার বাজেটের আলোচনার দিনেও সেই একই কথা আলোচনা করেছেন যে পশ্চিমবাংলা কেন চাল, গমের ক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণ হতে পারছে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৬/৭৭ সালে তাঁদের রাজত্বের শেষ বছরে যেখানে ৭৫/৭৬ লক্ষ মেট্রিক টন আমাদের খাদ্যশস্য উৎপাদন হ'ত এখন সেটা ৯৫ লক্ষ টনে এসে দাঁড়িয়েছে, অনেক বেড়েছে! আপনারা পাঞ্জাব, হরিয়ানার সঙ্গে তুলনা করেন, পাঞ্জাব, হরিয়ানার সঙ্গে তুলনা করে লাভ কি? পাঞ্জাবে কৃষিযোগ্য জমি যা আছে তারমধ্যে সেচ-সেবিত এলাকা হলো ৯৮ পারসেন্ট, হরিয়ানায় ৯২ পারসেন্ট এবং পশ্চিমবঙ্গে সেখানে তার পরিমাণ হলো ২৭ পারসেন্ট। তাছাড়া পাঞ্জাব, হরিয়ানা যখন যুক্ত ছিল তখন সেই যুক্ত পাঞ্জাবে যে ভাখরানাঙ্গাল পরিকল্পনা করা হয়েছিল তার পুরো টাকাটা দিল্লী দিয়েছিল আর আমাদের এখানে উত্তরবঙ্গের তিস্তা সেচ প্রকল্পে আমরা নিজেরা ২৮৫ কোটি টাকা খরচ করেছি এবং কেন্দ্র সেখানে এখনও পর্যন্ত ১০ কোটি টাকাও দেয়নি। উত্তরবঙ্গের তিস্তা প্রকল্প কার্যকরী হ'লে উত্তরবঙ্গের ৫টি জেলাতে তিনবার ফসল ফললে আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়েও অন্য রাজ্যকে চাল, গম দিতে পারবো। সেই দিকেই আমরা এগুতে চাই যদি কেন্দ্র সাহায্য করেন। দিল্লীতে গিয়ে যখন আমরা বক্তব্য রাখবো তখন যদি ওঁরা আমাদের সঙ্গে এ ব্যাপারে কণ্ঠ মিলিয়ে বলেন তাহলে ভালো হয়। আমরা এটা নিশ্চয় করবো। আমাদের উৎপাদন বাড়ছে কিন্তু তা সত্ত্বেও আমাদের ঘাটতি আছে—এখনও আমাদের ৩০/৩৫ লক্ষ মেট্রিক টন ঘাটতি আছে এবং তার জন্যই কেন্দ্রীয় ভান্ডারের উপর আমাদের নির্ভর করতে হয়। দেশভাগ করতে কে বলেছিল? পূর্ববঙ্গ আমাদের মধ্যে থাকলে এই সঙ্কট কি হ'ত? তা ছাড়া আমাদের এখানে তো আর 'আমরা বাঙ্গালীর' মতন ব্যাপার হয়না কাজেই অন্য প্রদেশের লোকরা আমাদের এখানে আছেন, থাকবেন, তাদের আমাদের খাওয়াতে হবে। এর উপর পূর্ববঙ্গ থেকে প্রায় ৮০ লক্ষ উদ্বাস্তু এসেছেন। তাদের কে দেখবে? এইসবের জন্যই আমাদের উপর চাপ বেশী পড়ছে কাজেই কেন্দ্রীয় সরকারকে এটা মানতে হবে। দেশ ভাগের সময় কি তাঁরা বলেননি যে সমস্যাটা তাঁরা দেখবেন? যখন ধানের জমিকে পাট চাষের জমিতে পরিবর্তন করা হ'ল তখন পন্ডিত নেহেরু কি বলেননি যে পশ্চিমবঙ্গ খাদ্যে ঘাটতি হ'লে অন্য রাজ্য থেকে খাদ্য এনে দেব? এসবের পরেও আজকে ওঁরা বলছেন কেন কেন্দ্রের উপর আমাদের নির্ভর করে থাকতে হবে। স্যার, একটা কথা মাঝে মাঝেই বলা হয় যে বরাদ্দ করা হ'লেও আমরা নিতে পারি না। আসে কোথায়? এসে পৌঁছায় কোথায়? বরাদ্দ করা হলো অথচ

এলো না তাহলে আমরা কি করবো? আমি একটা হিসাব দিই। গত বছর মানে ১৯৮৭/৮৮ সালে চালের রেক আসার কথা ছিল সারা বছরে ৫৭২টি, এলো ৪৬৫টি। ১০৭টি রেক এলোই না। গম আসার কথা ছিল সারা বছরে ৮৬২, এলো ৫৮১টি, ২৮১টি রেক এলোই না। এই চাল, গম আমরা পেলাম না, এই অবস্থায় ওঁদের কাছে আমাদের বলতে হবে যে কেন আমরা তুলতে পারলাম না। গত এপ্রিল মাসে ৬৬টি গমের রেক আসার কথা ছিল, এলো ৪১টি—এর জবাব কি? তা ছাড়া সব জায়গায় ঠিক মতন রেক আসে না। মেদিনীপুরে গত পরশুদিন আমি ছিলাম। এপ্রিল মাসে সেখানে রেশনে একদিনও কোনও জায়গায় .গম দেওয়া যায়নি। সেখানে ৪ সপ্তাহে কেউ রেশনে গম পেলেন না। ওঁরা বলছেন, অফ-টেক কেন কম হচ্ছে? আরে, দিলে তো অফ-টেক হবে। আর খারাপ চালের কথা—সে তো আপনারা সকলেই জানেন। আমরা অনেক চেঁচামেচি করাতে এটা খানিকটা বন্ধ হয়েছিল এখন আবার ভাঁড়ারে অভাব তাই আবার সব খারাপ জিনিস ছাড়া আরম্ভ হয়েছে। চাল, গম খারাপ হ'লে লোকে খাবে কি করে? আমার কাছে নমুনা আছে কিন্তু নিয়ম ভঙ্গ হবে বলে সেগুলি আমি দেখাতে পারছি না। এই জিনিস কেন্দ্রীয় সরকার করাচ্ছেন, এই চলছে। জাতীয় সংহতির কথা বলা হয়। দিল্লীতে ৩৬৫ দিন সমস্ত রেশন দোকানে শ্রেষ্ঠ চাল দেওয়া হবে আর আমাদের এখানে ৩৬৫ দিনের মধ্যে ৩০০ দিন পচা চাল খেতে হবে। দিল্লী, পশ্চিমবঙ্গ সবই তো ভারতবর্ষের মধ্যে জাতীয় সংহতি থাকবে কি করে? দিল্লীতে চাল উৎপাদন হয়না কিন্তু আমাদের এখানে হয়, আমাদের কিছু প্রয়োজন হয়। কেন্দ্র তো এ ক্ষেত্রে দায়বদ্ধ, তাহলে কেন কেন্দ্র ভালো চাল দিতে পারেন না? কিছু দিয়েছিলেন চেঁচামেচি করার পর আবার খারাপ আরম্ভ হয়েছে। তারপর আতপ চাল বাঙালীরা খেতে চায়না, তারা সেদ্ধ চাল চায় সেইজন্য কিছু অফ-টেক কম হচ্ছে কিন্তু তা সত্ত্বেও আমাদের যা বরাদ্দ সেটা আমরা চাই। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বলেছেন, চাল গম পেলেই শুধু চলবে না, এইসব যে সীমান্ত দিয়ে পাচার হয়ে যাচ্ছে তা দেখতে হবে। সীমান্ত দিয়ে যে এসব কিছু হচ্ছে না তা আমি বলব না কিন্তু আমরা ভালোভাবে নজর দিয়ে দেখেছি বাংলাদেশ বা নেপালে এমন কিছু যাচ্ছে না, অল্প যেতে পারে তবে আমরা নজর রেখেছি। অসাধু ব্যবসায়ী এবং চোরাকারবারীদের কথা বলা হয়েছে। আমাকে আবার পুনরাবৃত্তি করতে হচ্ছে দু/তিন দিন আগের কথা। আমরা পশ্চিমবঙ্গে এই চোরাকারবারী এবং অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে যত ব্যবস্থা অবলম্বন করেছি অন্য রাজ্য কি তা করেছে? আমি বার বার বলেছি অন্য রাজ্যের হিসাব নিয়ে দেখুন। কেন্দ্রীয় মন্ত্রী শ্রীসুখরাম গত ২৮শে এপ্রিল দিল্লীতে একটি সভায় বলেছেন, সারা ভারতবর্ষে সারা বছরে ২২১৫ জন অসাধু ব্যবসায়ীকে গ্রেপ্তার করা হয়েছে।

[1-00—1-10 P.M.]

আমরা পশ্চিমবঙ্গে করেছি ১৪০৯ এবং ৯।। কোটি টাকার মাল আটক করেছি এবং বড় বড় অসাধু ব্যবসায়ীদের কোমরে দড়ি দিয়ে রাস্তায় ঘুরিয়েছি। পন্ডিত জওহরলাল নেহেরু একদিন বলেছিলেন যে ভেজালকারীদের ল্যাম্প পোস্টে টাঙ্গানো হবে। তিনি তা করতে

পারেন নি। আমরা শিলিগুড়িতে তাদের কোমরে দড়ি পরিয়ে রাস্তায় ঘুরিয়েছি। এই জিনিস কাগজে ছাপা হয়েছে। কোনও কংগ্রেসি রাজ্যে এই জিনিস হয়েছে? আপনারা আবার বলছেন যে চোরাবাজারী, অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে আমরা কোনও ব্যবস্থা গ্রহণ করিনি। আমরা এই বিষয়ে কঠোর নজর রাখছি এবং অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে আমরা কঠোর ব্যবস্থা গ্রহণ করে যাব। তারপরে ভুতুড়ে রেশন কার্ড সম্পর্কে এখানে বলা হয়েছে। আমরা বলেছি যে এখনও কিছু ভুয়া রেশন কার্ড আছে। গত বছর আমরা ৫ লক্ষ ১৮ হাজার ৮২৬টি ভুয়ো রেশন কার্ড বাতিল করেছি। মুর্শিদাবাদ, বহরমপুরের মোট জনসংখ্যা হচ্ছে ১ লক্ষ ১৫ হাজার, সেখানে আমরা ৩২ হাজার ৫০০ ভুয়ো রেশন কার্ড বাতিল করেছি বিশেষ অভিযান চালিয়ে। আমরা কিছু করছি না, তাতো নয়। তবে নানা রকম চক্র আছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছি। আমরা বলেছি যে এই জিনিস আমরা বরদাস্ত করব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা ভারতবর্ষে এই জিনিস হল কেন? একটা খরাতেই এই জিনিস হয়ে গেল? কেন্দ্রের বাফার স্টকের অবস্থা খুবই খারাপ। গত বছরও প্রচুর গম বিদেশে রপ্তানী করা হয়েছে—উত্তর প্রদেশ, পাঞ্জাব, হরিয়ানা থেকে হয়েছে। হঠাৎ বিপদ আসতে পারে, প্রাকৃতিক বিপর্যয় হতে পারে তারা বাফার স্টক রাখেনি? ৫ মিলিয়ন টন চাল, আর ৫ মিলিয়ন টন গম—এই বাফার স্টকে চলে না। আমরা প্রস্তাবে একথা বলেছি কেন্দ্রীয় সরকারকে যে এটাকে দ্বিগুণ করুন। যদি আবার হঠাৎ বন্যা হয়, খরা হয় তাহলে এই অবস্থা যাতে না হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আক্রমণ করার কোনও ইচ্ছা ছিল না। কিন্তু মাননীয় সদস্য সত্য বাপুলি কিছু কথা বলেছেন, সে জন্য আমাকে দু'একটা কথা বলতে হচ্ছে। এটা ঠিক যে যদি কেন্দ্রীয় ভান্ডারে চাল গম কম থাকে খরার জন্য, বন্যার জন্য তাহলে সকলেই কম পাবে এবং পশ্চিমবঙ্গও কম পাবে। এই জিনিস হলে আমরা মানতে রাজি ছিলাম। কিন্তু কি হল? তামিলনাড়ুতে হঠাৎ বেড়ে গেল। আমাদের জানুয়ারি মাসে চালের বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন। এপ্রিলে হলো ৮৫ হাজার মেট্রিক টন। আর তামিলনাড়ুতে জানুয়ারি মাসে ছিল ২০ হাজার মেট্রিক টন, আর এপ্রিলে হলো ৫০ হাজার মেট্রিক টন। কারণ কি? না, নির্বাচন আছে। দীর্ঘদিন তামিলনাড়ু থেকে কংগ্রেস বিতাড়িত। তামিলনাড়ুতে কংগ্রেস নির্বাচনে জিততে চায়। তাই, খরার পরেও কেন্দ্রীয় ভান্ডার থেকে চাল গম নেমে এল। অন্য রাজ্যে কমে গেল কিন্তু তামিলনাড়ুতে ডবলের বেশি হয়ে গেল। এটা কি বৈষম্য নয়? তাই সম্মিলিত ভাবে কেন্দ্রের কাছে গিয়ে বলি যে আমাদের অসুবিধা আছে, আপনারা এটা বাড়িয়ে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে নিবেদন করি, এখান থেকে যখন একটা প্রতিনিধি দল যাচ্ছে তখন আমাদের আরও কিছু অসুবিধা আছে সেগুলি সম্পর্কেও বলা দরকার। সিমেন্ট, এল.পি.জি'র বরাদ্দ কমতে কমতে এমন অবস্থায় এসেছে যে কোনও উন্নয়ণমূলক কাজ হচ্ছে না। পশ্চিমবঙ্গের কোনও কোনও জায়গায় কংগ্রেসীরাও আছে, সেখানেও আমরা দিতে পারছি না। বাড়ি করার জন্য সিমেন্ট দরকার হয় সেটাও আমরা ঠিক মতো দিতে পারছি না। কয়লার ক্ষেত্রে আমাদের এখান থেকে ২ কোটি ৩০ লক্ষ মেট্রিক টন কয়লা ওঠে। আমরা ৭।। লক্ষের বেশি সারা বছরে পাইনা। এই সব

সমস্যা আছে। এল.পি.জি সকলে ব্যবহার করেন, কিন্তু আমরা কম পাই। দিল্লিতে গত বছর ৭৫ হাজারের মতো নতুন কানেকশন দেওয়া হয়েছে, সেখানে আমরা ৬২ হাজারের মতো পাই। তারপরে আমাদের কেরোসিনের অভাব আছে। কাজেই নির্দিষ্ট প্রস্তাব নিয়ে চাল গম কমিয়ে দেওয়ার ব্যাপারে প্রতিনিধি দল কেন্দ্রের শিল্প মন্ত্রীর সঙ্গে দেখা করে বলতে পারেন, জ্বালানী মন্ত্রীর সঙ্গে দেখা করে কয়লার কথা বলতে পারেন, পেট্রোলিয়াম মন্ত্রীর সঙ্গে দেখা করে এল.পি.জি, কেরোসিন, পেট্রোলের কথা বলতে পারেন। আমি আবার বলি যে রাজনৈতিক মতভেদ আমাদের আছে এবং এটা থাকবে। কিন্তু বিধানসভার যে ঐতিহ্য, রাজ্যের স্বার্থে সেই ঐতিহ্যকে রক্ষা করা দরকার। তাই, সেই ঐতিহ্যকে যাতে রক্ষা করা যায় তার জন্য আপনারা আসুন, রাজ্যের স্বার্থে এই দাবি যাতে করতে পারি তার জন্য সকলে মিলে অগ্রসর হই।

**মিঃ স্পিকার ঃ** এই সাবজেক্টের উপর আলোচনার সময়টা ১-০৭ মিঃতে শেষ হয়ে যাচ্ছে। এই জন্য আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি, আশা করি কারোর আপত্তি নেই।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, সকলের মিলিত প্রস্তাব, সেই জন্য এই সম্পর্কে বেশি বলতে চাই না এবং সকলেই বক্তব্য রেখেছেন প্রস্তাবের উপর। আজকে এই কথা নিশ্চয়ই বলব না এখানে দাঁড়িয়ে যে আমাদের বিরুদ্ধে যে ষড়যন্ত্র চলছে, এটা তার একটা অঙ্গ, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র চলছে, এই কথা বলব না, এই প্রস্তাবের জন্য আজকে এই কথা বলতে চাই না। এই রকম বঞ্চনা, এটা আমাদের প্রতি দয়া বা ভিক্ষা নয়, ভিক্ষার জন্য যাচ্ছি না, আমাদের ন্যায্য অধিকার এবং পাওনা দাবি করতে যাচ্ছি। এটাই শুধু বলব, এই প্রস্তাব আনার অর্থ হচ্ছে পশ্চিমবাংলার মানুষের জীবনে একটা গুরুত্বপূর্ণ ঘটনা, হঠাৎ এই রকম কোটা কাটার সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নেবার ফলে। আজকে অনেকে বলেছেন রেশন কমানোর ফলে দাম বাড়বে কিন্তু আর একটা ঘটনার কথা কেউ বলেন নি, যেটা ভেবেছিলাম সুব্রত বাবু বলবেন। সেই বিষয়টা হচ্ছে চা বাগানে একটা প্ল্যানটেশন লেবার্স অ্যাক্ট আছে, সেই আইন অনুযায়ী ঐ চা বাগানের শ্রমিকদের গম এবং চাল দেওয়া হয়, এটা মালিকরা দেয়। এই কোটা কাট হবার ফলে মালিকরা বলছে তারা পয়সা দেবেন। এই পয়সা দেওয়া মানে তার প্রতিক্রিয়া যে কী সাংঘাতিক হতে পারে, যিনি ট্রেড ইউনিয়ন করেন, চা বাগানের ইউনিয়ন করেন, তারা বুঝতে পারছেন। এর ফলে সমস্ত পার্বত্য এলাকা এবং ডুয়ার্স অঞ্চলে এই রেশন কমানোর ফলে এবার মালিকরা সুযোগ নেবে এবং শুধু তাই নয় একটা বিশৃঙ্খলার সৃষ্টি হবে। সেই জন্য এই বিষয়টা গুরুত্বপূর্ণ। এবং প্রোডাকশন ইত্যাদির ব্যাপারে আমাদের এখানে যখন কৃষি বিষয়ে আলোচনা হয়েছে, তখন শুনছিলাম কৃষি সম্পর্কে নানা সমালোচনা বিরোধী পক্ষ থেকে, কিন্তু অগ্রগতির ব্যাপারে যে কোনও রাজ্যের তুলনায় আমরা গর্ব করতে পারি। আজকে কৃষিতে উন্নতি এবং খাদ্যশষ্যে উন্নতিতে পশ্চিমবাংলা তো একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। যাই হোক, আজকে এই প্রস্তাবকে সকলে সমর্থন করেছেন, তার জন্য সকলকে

ধন্যবাদ জানাচ্ছি। আমি শুধু আগে যে দিল্লিতে ডেলিগেশনে যাবার জন্য নামগুলো প্রস্তাব করেছিলাম, সাজেশন দিয়েছিলাম। এই বিষয়ে মিঃ স্পিকারের সঙ্গে আলোচনা করে এবং সমস্ত দিক বিবেচনা করে, দিল্লিতে থাকার প্রবলেম, অ্যাকোমোডেশন এর প্রবলেম, এখান থেকে যাবার প্রবলেম, এই সব বিবেচনা করে ২১ জনের যে নাম প্রস্তাব করেছিলাম, সেই জায়গায় ১৫ জনের নাম স্থির করা হয়েছে। আগের প্রস্তাবের নামের কিছু পরিবর্তন হয়েছে, পরিবর্তিত এবং সংশোধিত ১৫ জনের নাম হাউসের সামনে রাখছি। শ্রী সত্যরঞ্জন বাপুলি, শ্রী জ্ঞান সিং সোহনপাল, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী সুভাষ নস্কর, শ্রী কামাখ্যা ঘোষ, শ্রী সুনির্মল পাইক, শ্রী প্রবোধ সিংহ, শ্রী সুনীল সাঁতরা, শ্রী ননী কর, শ্রী নিরঞ্জন মুখার্জি, শ্রী নিরুপম সেন, শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন, শ্রী শচীন সেন, শ্রী শান্তশ্রী চ্যাটার্জি, শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান, শ্রী দেবপ্রসাদ সরকার, এবং দলের নেতৃত্ব করবেন মাননীয় মন্ত্রী শ্রী নির্মলকুমার বোস। সুতরাং ১৫ জন এবং একজন।

The motion of Shri Niranjan Mukherjee that—

পশ্চিমবঙ্গ বিধানসভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় ভাণ্ডার থেকে গণবন্টন ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গকে দেয় চাল ও গমের বরাদ্দ কমিয়ে দিয়েছেন। যেখানে এই রাজ্যের জন্য মাসিক চালের বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, সেখানে এপ্রিল, ১৯৮৮-র জন্য বরাদ্দ কমিয়ে করা হয়েছে মাত্র ৮৫ হাজার মেট্রিক টন এবং গমের মাসিক বরাদ্দ যেখানে ছিল ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন, সেখানে এপ্রিল, ১৯৮৮-র জন্য বরাদ্দ কমিয়ে করা হয়েছে মাত্র ৮০ হাজার মেট্রিক টন। বরাদ্দ চাল ও গমের পরিমাণ এইভাবে কমিয়ে দেবার ফলে ঘাটতি রাজ্য পশ্চিমবঙ্গে গণবন্টন ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হবে এবং খোলা বাজারেও চাল ও গমের দাম বেড়ে যাবে;

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, এই রাজ্যের জন্য চাল ও গমের বরাদ্দ পূর্বনির্ধারিত হারেই রাখা হোক;

এই সভা আরও স্থির করছে যে, উক্ত বিষয়ে আলোচনার জন্য এই বিধানসভার সকল রাজনৈতিক দলের সদস্যদের নিয়ে একটি প্রতিনিধিদল গঠন করে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে সাক্ষাতের জন্য প্রেরণ করা হোক। was then put and agreed to unanimously.

[1-10—1-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এটা ভালই হয়েছে। কারণ বড় প্রতিনিধিদল যাওয়ায় কিছু সমস্যা আছে। দিল্লিতে থাকার সমস্যা আছে, গাড়ির সমস্যা আছে এবং খরচেরও ব্যাপার আছে। সুতরাং এ সমস্ত কিছু আমাদের দেখার দরকার আছে। সেই জন্য আমি বলেছিলাম এটা ছোট করলে সুবিধা হবে। সকলে আলোচনা করেই এটা ঠিক করা হয়েছে। Assembly Del-

egation to meet Union Minister of State of Food and Civil Supplies to discuss on recent cuts in supply of foodgrains for West Bengal and also to meet Union Minister for Industry, Union Minister for Energy and Union Minister of State for Petroleum and Natural Gas to discuss with them the problems in relation to allotments and supply of Cement, Coal and Petroleum Products for West Bengal যেহেতু প্রতিনিধিদল যাচ্ছে, সেহেতু তাঁরা কেন্দ্রের অন্যান্য ক্যাবিনেট মিনিস্টারদের সঙ্গেও দেখা করে আসবেন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি এই সভায় উপস্থিত ছিলাম না। কিন্তু আমি অবগত হয়েছি যে, গতকাল মাননীয় সদস্য সৌগত রায় পানিহাটী পৌরসভার নির্বাচনকে কেন্দ্র করে একটি অসত্য বিভ্রান্তিকর মন্তব্য এখানে করেছেন। আগামী ২৭শে মে পানিহাটী পৌরসভার নির্বাচন হতে চলেছে। এই সময়ে মানুষকে বিভ্রান্ত করার উদ্দেশ্যে মাননীয় সদস্য ঐ রকম অসত্য মন্তব্য হাউসের সামনে রেখেছেন। তিনি অন্যায়, অসত্য, অযৌক্তিক, বিভ্রান্তিকর প্রচারের মাধ্যমে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। তিনি বলেছেন, 'পানিহাটী পৌরসভার ১০ নং ওয়ার্ডের প্রার্থী কমল ব্যানার্জিকে সি.পি.এম পার্টি জোর করে প্রার্থী পদ প্রত্যাহার করিয়েছে।' আমি এই প্রসঙ্গে বলছি যে, মাননীয় সদস্যের ঐ মন্তব্য সম্পূর্ণ অসত্য। পানিহাটী পৌরসভার নির্বাচনে ১০ নং ওয়ার্ডে বামফ্রন্টের সি.পি.আই. প্রার্থী আছেন। ১০ নং ওয়ার্ডে কমল ব্যানার্জিকে আমাদের পার্টি থেকে বহিষ্কৃত কিছু লোক ভুল বুঝিয়ে দাঁড় করিয়েছিল। কিন্তু পরে তিনি ভুল বুঝতে পেরে প্রার্থী পদ প্রত্যাহার করে নিয়েছেন এবং তিনি একটা বিবৃতিও প্রকাশ করেছেন। প্রয়োজন হলে আমি সেই বিবৃতিটি আপনার কাছে পেশ করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় ঐ অসত্য মন্তব্যটি এখানে করেছেন, কিন্তু তিনি সেই সাথে এখানে উল্লেখ করেন নি যে, ওখানে ২৫ নং ওয়ার্ডে এ.আই.সি.সি. সদস্য শ্রীরূপক ব্যানার্জি কংগ্রেসের টিকিট পাওয়া সত্ত্বেও শেষ মুহূর্তে নাম প্রত্যাহার করে নিয়েছেন এবং তিনি এখন নাগরিক কমিটিকে সাহায্য করছেন। স্যার, এই প্রসঙ্গে আমি এখানে উল্লেখ করতে চাই যে, বিগত ১০ বছর ধরে গোটা পশ্চিমবঙ্গে বামপন্থী দল গুলি তথা বামফ্রন্ট সরকার শান্তিপূর্ণভাবে বিভিন্ন নির্বাচন পরিচালনা করেছেন। সেই শান্তিপূর্ণ পরিবেশকে নষ্ট করার জন্য, অশান্তি সৃষ্টি করার জন্য মাননীয় সদস্য সৌগত রায় ইচ্ছে করে অসত্য, অযৌক্তিক, বিভ্রান্তিকর প্রচার চালাচ্ছেন। এই সভার মাধ্যমে আর যাতে এরকম প্রচার না হয় তার জন্য আমি আপনার সাহায্য চাইছি।

**মিঃ স্পিকার :** গোপালবাবু, আপনারা পানিহাটির ইলেকশন কি এখানেই করছেন? ভোট তো ওখানে নেওয়া হবে, তাহলে এখানে ঐসব বলে লাভ কি! Now, I call upon Shri Nani Kar to move your motion under Rule 185.

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার, স্যার, আমরা কয়েকজন সদস্য মিলিতভাবে একটি সর্বদলীয় প্রস্তাব আজকে এখানে এনেছি এবং আমি প্রস্তাবটি সভায় উত্থাপন করছি। এ-বছর ৫ই

এপ্রিল কেন্দ্রীয় সরকারের কৃষি মন্ত্রক পাটের যে অন্যায় অযৌক্তিক দাম ঘোষনা করেছেন তা প্রত্যাহারের ব্যবস্থা করার জন্যই আমি এই প্রস্তাবটি উত্থাপন করছি। আমি প্রস্তাবটি পড়ে দিচ্ছি।

Sir, I beg to move that this Assembly views with concern that the Government of India proposed to dispense with the statutory character of the minimum support price of jute by an announcement on 5th April, 1988 through the Union Agricultural Ministry. This is the first time since the inception of J.C.I. that the Union Government declared a minimum support price without statutory character which would mean that there will be no obligation on the part of J.C.I. to operate in the market to save the jute-growers from distress sale of their produce. Jute being the principal cash crop in the State, this will have a disastrous effect on the economy in the State and over 20 lakh jute growers will be at the mercy of Jute Barons; This Assembly, therefore, urges upon the State Government to move the Union Government for the withdrawal of the policy recently announced and to reintroduce the statutory character of the support price of jute.

এ বিষয়ে আমি কয়েকটি কথা আপনাদের সামনে বলতে চাই, সেট হচ্ছে, এক শতাব্দীর অধিককাল ধরে আমাদের শুধু এই অঞ্চলে নয় সারা ভারতে পাট একটা অর্থকরী ফসল এবং ৪০ লক্ষ পরিবার এর সঙ্গে যুক্ত, তার মধ্যে ২০ লক্ষ পরিবার হচ্ছে এই পশ্চিমবাংলায়। এই পাট চাষ করে লাভজনক দর পাওয়া তো দূরের কথা, টিকে থাকার মতন দর পাট চাষীরা পাচ্ছে না। স্বাভাবিকভাবেই সর্বনাশা ভবিষ্যতের দিকে এগিয়ে চলেছে। এখন এটা আপনি জানেন, বৃহৎ পুঁজি নিয়ন্ত্রিত একটি পুঁজিবাদী আর্থব্যবস্থায় বৃহৎ ও সংগঠিত শিল্প সম্রাটদের বাধার মুখে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, তাদের পক্ষে ন্যায্য দাম পাওয়া খুবই কঠিন। আপনি জানেন, পাট এবং মেস্তা আমাদের দেশে তৈরি হয়েছিল ১৯৫১ সালে ১৭ লক্ষ টন, এখন সেটা বেড়ে ১৯৮৫ সালে হয়েছিল ১২৭.২৭ লক্ষ টন। কিন্তু পাটের প্রধান কর্তা হচ্ছে চটকল। তারাই এদের নিয়ন্ত্রন করে, তারাই প্রভু, তারাই কর্তা। আর এখন দাম কমে যাবার ফলে স্বাভাবিকভাবেই পাট চাষ কমে যাবে, আগ্রহ কমে যাবে, সেই কারণে আগ্রহ বাড়াবার জন্য প্রতি বছরেই মরশুমের ঠিক আগেই পাটের দাম কৃত্রিমভাবে বাড়িয়ে দেওয়া হয় আর ঠিক যখন পাট কাটার মরশুম আসে তখন পাটের দাম ফেলে দেওয়া হয়। এটা আজকের কথা নয়, বহুদিন থেকে চলে আসছে। তৎকালীন কংগ্রেস প্রেসিডেন্ট শ্রী অরুণকুমার মৈত্র—তিনি আমাদের এই সভার সদস্য ছিলেন—১৯৭৩ সালে পাটের দাম চেয়েছিলেন ২৭৫ টাকা কুইন্টাল। আমি কৃষানসভার কথা বলছি না, কিন্তু আজকে যে দাম ঘোষনা করছেন সেই দাম হচ্ছে ২৫০ টাকা কুইন্টাল এবং সেটা এই এত বছর বাদে। এগ্রিকালচার প্রাইস কমিশন তাঁরা কি করে হিসাব করলেন তা আমি জানি না। যেখানে যে

কোনও পাইকারি জিনিসের দাম ১৯৫২ সালের তুলনায় ৯ গুন বেড়েছে সেখানে ১৯৫২ সালে যখন ৮০ টাকা কুইন্টাল ছিল সেটা বর্তমানে মাত্র ৩ গুন বাড়াবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পাটের দামের এটাই হচ্ছে ঘোষনা। আর কেন্দ্রীয় সরকারের এই ঘোষনা করার ফলে ভারতবর্ষের ৪০ লক্ষ পাটচাষীকে, তার মধ্যে ২০ লক্ষ পাটচাষী আমাদের এই পশ্চিমবাংলায়, তাদের একেবারে নেকড়ের মুখে ফেলে দেওয়া হয়েছে। যেখানে সাড়ে ৪০০, ৫০০ টাকা এক কুইন্টাল পাট তৈরি করতে খরচ হচ্ছে, যেখানে ৬০০ টাকা মেস্তার জন্য খরচ হচ্ছে সেখানে এই দর ঠিক করা অন্যায় হয়েছে। এটা দেখে আমার মাঝে মাঝে মনে হচ্ছে, একেবারে মন্ত্রী শুদ্ধ রাঘববোয়ালের কাছে আত্মসমর্পন করলেন কি না? এখানে এই যে প্রস্তাব এসেছে এটা সবাই মিলে করেছি, আমি বেশি বলতে চাই না, তবে আমি একথাই বলব, আজকে বেশি বেশি করে সিনথেটিক ব্যবহারের দিকে ঝোক বাড়ানো হচ্ছে। বিদেশ থেকে গ্রানিউল আমদানি করা হচ্ছে। তার সঙ্গে পাট কমপিটিশন করতে পারবে কেন? শুধু তাই নয়, বাইরে থেকে এই গ্রানিউল আমদানী করার জন্য একসাইজ ডিউটি কমিয়ে দেওয়া হয়েছে। এই কমিয়ে দেওয়ার ফলে এক বছরেই ৪০০ কোটি টাকা বাড়তি লাভ করতে ওরা পেরেছে সিনথেটিক ব্যবহার করে এবং তার ফলেই পাটের এই অবস্থা আরও খারাপ হচ্ছে। আমরা বার বার কি দাবি করছি? যে সমস্ত চটকলগুলিকে জাতীয়করণ করা হোক। পাটের যাবতীয় ব্যবস্থাটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করুন, কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের জবাবটা সব সময় নেতিবাচক। ১৬ বছর আগে প্রথম জে.সি.আই. তৈরি হয়। তখন কেন্দ্রীয় সরকারের ঘোষণা কি ছিল? তখন ঘোষণা ছিল ৩ বছর যে পাট বাজারে আসবে সমস্ত পাট আমরা কিনে নেব, কিন্তু এতগুলি বছর চলে গেল কোনওদিন তার ১০ ভাগের এক ভাগ পাট জে.সি.আই. কেনেনি কিনতে পারে না। ৯০ ভাগ পাট কিনেছেন পাট কলের মালিক, ব্যারনদের কাছেই আত্মসমর্পণ করে রাখা হয়েছে। সেজন্য আমি একথাই বলতে চাই যে ন্যুনতম দাম বেঁধে দিলে পরেও সেই দাম পাওয়া যায় না জে.সি.আই.য়ের কাছ থেকে। তাঁরা পাট কিনতে পারলেন না বলে সেই সময়ের যা ন্যূনতম দাম যেটা ২৫০ টাকা বাঁধল তার নিচে কেনা বেচা বে-আইনি ঘোষনা করা হল না বরং এই ভাবে নির্দেশ দেওয়া হয়েছে যে জে.সি.আই. বাজারে যাবে না সমস্ত জিনিসটাই নির্ভর করবে পাট মালিক এবং পাট ব্যবসা নিহিত হবে এই লুঠেরাদের হাতে। সেজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় বয়ন শিল্প মুনফাখোর নেকড়েদের হাতে আত্মসমর্পণ করেছেন, আমি আপনাকে সেই কথাটাই বলতে চাই। পশ্চিমবঙ্গ সরকার বার বার বলেছেন মহারাষ্ট্রের তুলার জন্য কর্পোরেশন করা হয়, সেখানে যদি কেন্দ্রীয় সরকার টাকা দিতে পারেন তাহলে পশ্চিমবঙ্গে জুট কর্পোরেশন সেখানে টাকা না দিতে পারার তো কোনও কারণ নেই। এই বিধানসভা থেকে বার বার প্রস্তাব পেশ করা হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে। সর্বদলীয় প্রস্তাব করা হয়েছে। এর সমর্থনে শ্রমিক, কৃষক ধর্মঘট করেছে, কিন্তু কেন্দ্রীয় সরকারকে কিছুতে নড়ানো যাচ্ছে না। সেজন্য আমি এই কথা বলতে চাই এখানে এর ব্যবস্থা হওয়া দরকার যে সিনথেটিক আসবে না। তার থেকে পাটের এই যে কমপিটিশন লাগাবার

চেষ্টা হচ্ছে আধুনিকতার নামে তাকে বন্ধ করতে হবে। কেন্দ্রীয় সরকারকে আমাদের জে.সি.আই.কে পুরো পাটটা কিনতে হবে। এই নির্দেশ দিতে হবে। চটকল শুধু জাতীয়করণ করা নয় তার সমস্ত পাট জে.সি.আই.য়ের কাছ থেকে কিনতে হবে। এই যদি করতে পারা যায় তাহলে শ্রমিক, কৃষক বাঁচবে তাই নয়, গোটা ভারতবর্ষের অর্থনীতি বাঁচবে। আগের প্রস্তাবের সময় শ্রী সত্য বাপুলি মহাশয় পশ্চিমবঙ্গের জন্য খানিকটা ভাবনা করেছেন, আমরা সরকার পক্ষ যেটুকু প্রস্তাব করি যা আনতে হবে সেটা আর একটু জোর করে ওঁরা ওঁদের নেতাদের বলুন, ওঁদের মন্ত্রী যেভাবে আত্মসমর্পণ করেছেন ওটা নূতন করে না হলে পরে ম্যাডরাস সম্মেলনে ওঁরা যে ভাবে গরিবি হটাও বললেন। এখানে দেড় কোটি পাট চাষী বিপন্ন হয়েছে, যারা সব থেকে গরিব মানুষ, তাদের হটিয়ে কি করে গরিবি হটাবে এই জিনিসটা আমাদের বুঝতে হবে। তা সত্ত্বেও এই প্রস্তাব সকলে যাতে গ্রহণ করেন এই আশা নিয়ে আমি এখানে এটা পেশ করলাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে রেজলিউসনটা এখানে নিয়ে আসা হয়েছে সেটা অল পার্টির। আমাদের পক্ষ থেকে শ্রী সৌগত রায় মহাশয় সই করেছেন। আমার শুধু ননী বাবুর কথাটা একটু খারাপ লাগল। বক্তব্যের মধ্যে দিয়ে তিনি যা বললেন, মূল বক্তব্যে এত বেশি কেন্দ্র বিরোধী বক্তব্য ছিল না। ৩০/৪০ বছরের অভ্যাসটা তাড়াতাড়ি যাবে না তা আমি বুঝতে পেরেছি। যাইহোক আমি মনে করি মূল বক্তব্যের সাথে আমরা সকলে এক মত এবং আমাদের পক্ষ থেকে শ্রী সৌগত রায় মহাশয় সই করেছেন এবং মোশনকে সমর্থন করেছেন। এটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এই কারণে অল পার্টি করতে চাই। গুরুত্বটা অনেক, এটা বোঝানো যাচ্ছে না, আজকে এমন অবস্থা দাঁড়িয়েছে যে বহু মানুষ, সংবাদপত্র অর্থনীতিবিদ, আমলাতন্ত্র বিশেষ করে এমনকি কোনও কোনও জায়গায় এ রকম বলতে শুরু করেছে যে জুট শিল্পের ন্যাচার‍্যাল ডেথ হবে। কিন্তু এই সমস্ত কথা যারা বলেন আমি তাদের সঙ্গে সরাসরি বিতর্ক করতে চাই, কারণ কোনও অর্থনীতিতে বলা নেই যে, যেখানে টোটাল প্রোডাকশনের ৮০ পারসেন্ট ডোমেস্টিক কনজামশন হয় বা হতে পারে সেই শিল্পের মৃত্যু হতে পারে। অনেকে বলেন, আধুনিকীকরণের জন্য শিল্পের মৃত্যু হতে পারে, কিন্তু কোনও শিল্পের প্রডাকশনের ৮০ পারসেন্ট যদি ডোমেস্টিক কনজামশন হয় এবং বাকি ২০ পারসেন্ট প্রডাকশন যদি নিয়ে আসে ৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা তাহলে সেই শিল্পের মৃত্যু হতে পারে না। আজকে এই পাট ও চটশিল্পে সরাসরি ৩০ লক্ষ লোক যুক্ত আছেন। আগে রেলওয়েকে বলা হত সবচেয়ে বড় দপ্তর; বলা হত অর্গানাইজড সেক্টরের মধ্যে সেখানেই কর্মচারীর সংখ্যা সবচেয়ে বেশি। কিন্তু আজকে বিদেশের লোকেরা জানেন না যে, জুটে এই সংখ্যাটা কত। কারণ বোম্বে বা গুজরাটে টেকসটাইল নিয়ে কোনও সমস্যা হলে একটা হইচই পড়ে যায়, কিন্তু আজকে জুটের যে সমস্যা সেটা নিয়ে কোনও হইচই হচ্ছে না। এক্ষেত্রে কমপ্রিহেন্সিভ ব্লু-প্রিন্ট তৈরি করে সমস্যার সমাধান হচ্ছে না। জুট সম্বন্ধে সাম্প্রতিক যে প্রপোজাল এসেছে তাতে জে.সি.আই. যদি তার মনোপোলিভাবে কাঁচা পাট

কেনার ক্ষেত্রে ন্যূনতম সংগ্রহ-মূল্যটা প্রত্যাহার করে নেয় তাহলে পাট চাষীদের সর্বনাশ হবে। এই ব্যাপারে আমি আপনাদের সাথে একমত। এত বছর ধরে তাঁরা এই পাট কিনছেন, কিন্তু পর্যাপ্তভাবে তাঁরা সেটা কখনো কিনছেন না। এক্ষেত্রে স্ট্যাটিসটিকস্ যা রয়েছে তাতে দেখা যাচ্ছে ১৯৮০-৮১ জে.সি.আই কাঁচা পাট কিনেছে ১২.৯ পারসেন্ট, ১৯৮১-৮২ তে ২১.০৩ পারসেন্ট, কিন্তু ১৯৮৭-৮৮ তে সেটা ৯.২ পারসেন্টে নেমে গেছে। কাজেই যদি পাটের বাম্পার ক্রপ হয় তাহলে তার ডিসট্রেস সেল হতে বাধ্য। কয়েক বছর ধরে দেখছি, জে.সি.আই. থাকা সত্ত্বেও বাম্পার ক্রপ হলে ডিসট্রেস সেল হচ্ছে। বোধ হয় ১৯৮৫-৮৬ সালে জে.সি.আই জুট কিনেছিল ২২.৫২ পারসেন্ট, কিন্তু তা সত্ত্বেও ঐ বছর ডিসট্রেস সেল হয়েছিল। সেই জন্য জে.সি.আই-এর কাছে দাবি করছি, আজকে তাঁরা যে পাটটা কিনবেন তার জন্য স্ট্যাটুটরি প্রাইস সাপোর্ট ঠিক করতে হবে। এছাড়া অন্য কোনও পথ আছে বলে মনে করি না। আর জুটমিলগুলোকে জাতীয়করণ করা ছাড়া বাঁচাবার আর দ্বিতীয় পথ খোলা নেই। কিছু আমলাতন্ত্র হয়ত ভুল পথে চলে, তবুও আজকে ৬টা জুটমিলকে জাতীয়করণ করা হয়েছে। কিন্তু তাদের হাতে প্রাইস কন্ট্রোল করবার ক্ষমতা নেই এবং তার জন্য স্বভাবতই তারা মার খাচ্ছে। আজকে প্রত্যেকটি জুটমিলে শ্রমিক ছাঁটাই হচ্ছে এবং প্রতিটি জুটমিলে বছরে তিন মাস করে লক-আউট করছে। এখনো ১২টি জুটমিল লক-আউট হয়ে আছে। এখন বিভিন্ন জায়গায় মিলগুলো তারা অন্যভাবে চালাবার চেষ্টা করছেন। এক্ষেত্রে রাজ্যসরকার এবং মুখ্যমন্ত্রী মহাশয়েরও ত্রুটি আছে। নিউ সেন্ট্রাল জুটমিল, যেখানে ১০ হাজার লোক কাজ করেন—সেখানে ইন্ডাস্ট্রিয়াল কো-অপারেটিভ করে সেটা চালানো যেত। মালিকরা প্রভিডেন্ট ফান্ডের টাকা না দিয়ে পালিয়ে গেছে। আজকে প্রভিডেন্ট ফান্ডের টাকায় কোম্পানীটা কোনভাবে চলছে। যে কো-অপারেটিভ মুভমেন্টের কথা বলেন, সেখানে সেটা সাকসেসফুল হতে পারত, কিন্তু আপনারা সেখানকার ১০ হাজার লোককে নিয়ে সে পথে এগোবার চেষ্টা করেন নি। সেখানকার শ্রমিকরা নিজেদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে কারখানাটিকে কোনওরকমে চালাচ্ছেন। তবে এটাও নিশ্চিত জানি, ঐ কারখানা আলটিমেটলি বন্ধ হয়ে যাবে। আজকে দেখতে পাচ্ছি, একটির পর একটি জুটমিল লক-আউট হয়ে যাচ্ছে কিন্তু কোনওরকম মুভমেন্ট করছেন না। এক্ষেত্রে কেন্দ্রের যেমন দায়িত্ব আছে, তেমনি রাজ্য সরকারেরও দায়িত্ব আছে; ট্রেড ইউনিয়নগুলিও দায়িত্ব আছে। আজকে এই দায়িত্ব যদি আমরা পালন না করি তাহলে আগামী দিনে একটা ভয়ঙ্কর অর্থনৈতিক সমস্যার সম্মুখীন হতে হবে। তখন কাকে এর জন্য দায়ী করবেন? এখানে সিন্থেটিক সম্বন্ধে যে কথা বলা হয়েছে, ঠিকই বলা হয়েছে। আমিও সিন্থেটিক ব্যাগের বিরোধিতা করি, কারণ ভারতবর্ষের বুকে সিন্থেটিক আসার কোনও দরকার নেই। কেন আসবে সেটা? কিন্তু দেখতে পাচ্ছি, ভারত আজকে সিন্থেটিকের ব্যাপারে ইনভলভড হয়ে যাচ্ছে। তার ফলে বৈদেশিক মুদ্রা চলে যাচ্ছে। তার দাম

[1-30—1-40 P.M.]

আমাদের যে গানি ব্যাগ, অর্থাৎ আমাদের থলে তার চেয়ে সস্তা হয়ে যাচ্ছে। ইউরোপ

মারকেটে সিনথেটিকের প্রচলন কমিয়ে দিচ্ছে ক্যানসার হচ্ছে বলে, আমরা সেখানে ক্যানসার নিজেরা তৈরি করছি সিনথেটিক চালিয়ে। চটকলের মালিকরা এখান থেকে টাকা নিয়ে এখানে আর কিছু করছে না, বাইরে গিয়ে সিনথেটিক কোম্পানী তৈরি করছে। এই ব্যাপারে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথ ভাবে ভাবতে হবে এই বিষয়ে কি করা যায়। এক সময় যেটা ছিল এফ.সি.আই তারপর [illegible] তারপর যেটা বললেন ফুড করপোরেশন এবং সিমেন্ট ফ্যাকটরীতে এই সমস্ত জায়গায় কম্পালসারী—বাধ্যতামূলক ভাবে গানি ব্যাগ ব্যবহার করার কথা বলা হয়েছিল। আজকে এটা চালু হওয়া উচিত, এটা সকলের দাবি হওয়া উচিত। এটা মেনডেটরি হওয়া উচিত যে সেকেন্ড হ্যান্ড ব্যাগ পর্যন্ত ব্যবহার করতে পারবে না। তাহলে এই শিল্পটা আর মরে না। শুধু মরে না নয় এই শিল্প ভারতবর্ষের শুধু নয় সারা পৃথিবীর একটা অন্যতম শিল্প হয়ে উঠবে। আমরা যদি এই শিল্পের সম্মান না দিতে পারি তাহলে এই শিল্প বিদেশিদের কাছে সম্মান পাবে কি করে? আমরা সবাই মিলে এই শিল্পের ব্যাপারে রেজলিউশন পাস করলেই হবে না তার চেয়ে এই শিল্পকে সম্মান দেওয়ার গুরুত্ব অনেক বেশি। সুতরাং আমি দাবি করছি আমাদের রাজ্যে যে বহু চটকল লক আউট হয়ে আছে সেইগুলিকে বেআইনী লক আউট বলে ঘোষনা করা হোক। কোনও লক আউটকে আজকে বেআইনী ঘোষনা করা হচ্ছে না। আপনারা দু-একটা লক আউটকে বেআইনি ঘোষনা করুন তাহলে দেখবেন রুটিন মাফিক যে প্রতিটি চটকল ২-৩ মাস বন্ধ করে রাখা হচ্ছে সেটা বন্ধ হবে। ট্রাইপাটাইট নেগোসিয়েশনে যা চ্যাটার অফ ডিমান্ড আছে তাতেই সই করে আমাদের ঢুকতে হচ্ছে। এই তো ননীবাবু ভাল করেই জানেন এক সপ্তাহ আগে বজবজ জুট মিল যেটা আমরা খুলেছি সেখানে যে এগ্রিমেন্ট হয়েছে সেটা কি সম্মান জনক এগ্রিমেন্ট হয়েছে? এই জিনিস সব জায়গায় হয়েছে। আমি মনে করি এই ব্যাপারে রাজ্য সরকারের দায়িত্ব রয়েছে। কেন্দ্রীয় সরকার কিছু কিছু করছেন। টোকেন ন্যাশনালাইজেশনের আমরা বিরুদ্ধে, এতে স্থায়ী সমস্যার সমাধান হবে না। আজকে ন্যাশনাল জুট মিলের মতো অতো বড় চটকল মাসে তিন কোটি টাকা লস খাচ্ছে। আবার এমন এক দিন গেছে যে সময় বাংলাদেশ থেকে আমাদের পাট কিনতে হয়েছে এবং বিরাট লাভ হয়েছে। র জুটের মধ্যে কিছুটা সমস্যা আছে, পাট চাষের সমস্যা আছে, সাংগঠনিক শ্রমিকদের কিছু সমস্যা এর মধ্যে যুক্ত আছে। মালিকরা যদি না চালায় জে.সি.আই পাট কিনলো কি কিনলো না, বাধ্যতামূলক করা হলো কি হলো না এটাতে কিছু হবে না। যেখানে এক সময় ৪ লক্ষ লোক কাজ করত সেখানে এখন এক থেকে দেড় লক্ষ লোক কাজ করছে, প্রতিটি জায়গায় ছাঁটাই চলছে। আমাদের ট্রেড ইউনিয়ানের লোকেদের যে কোনও এগ্রিমেন্টে সই করতে হচ্ছে। এখানে একটা সূক্ষ্ম রাজনীতি কাজ করছে। আমি যদি সেই ব্যাপারে উল্লেখ করি তাহলে খুব খারাপ বলা হবে আপনারা মনে করবেন। যদিও সরকার পক্ষ থেকে এবং আমাদের পক্ষ থেকে যৌথ রেজলিউশন এনেছি তাহলেও আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি যে এখানে একটা সূক্ষ্ম রাজনীতি চলছে। ওদের সব ভোট কংগ্রেস পায়, এটা যদি বন্ধ হয়ে যায় তাহলে ওরা দেশে চলে যাবে কারণ ওদের দেশ তো ইউ.পি. বিহারে তখন কংগ্রেস আর ওদের ভোট পাবে

না। এই রকম একটা সূক্ষ্ম রাজনীতি চলছে। এইভাবে ভোটার তালিকা সংশোধনের সময় এই কাজ হয়েছে, যখন ওরা সব ইউ.পি., বিহারে চলে যায় সেই সময় এনুমারেশন করা হয়। এই রকম চটকলের মধ্যেও সূক্ষ্ম রাজনীতি রয়েছে। এইভাবে রাজনীতি করলে ৫৯। ৬০ টি যে চটকল রয়েছে তাকে বাঁচানো যাবে না। এইগুলিকে বাঁচাতে হলে উদার দৃষ্টিভঙ্গি নিয়ে এগিয়ে আসতে হবে। এই যে মূল রেজলিউশন তাতে আমরা কিছু প্রস্তাব দিতে চাই। "এক দিকে বিধিবদ্ধ নুন্যতম মূল্যে পাট ক্রয়ের বাধ্য-বাধকতা সৃষ্টি করে (আইনগত দায়) এবং অন্য দিকে জে.সি.আই-এর মাধ্যমে নূন্যতম সহায়ক মূল্যে পাট ক্রয়ের (সংগ্রহের) ঢালাও আদেশ দানের মারফত পাট চাষীদের নূন্যতম সহায়ক মূল্য বাবদ সাহায্য করে থাকেন অর্থাৎ কেন্দ্রীয় সরকার এতো দিন বিধিবদ্ধ নূন্যতম ক্রয় মূল্যেও এবং জে.সি.আই এই দুই অস্ত্রের সাহায্যে তারা পাট চাষীর কল্যানমূলক নীতি রূপায়নের চেষ্টা করেছেন।" এই হলো মূল বক্তব্য, আপনাদের মূল বক্তব্যের সাথে কোনও পার্থক্য নেই। কিন্তু জে.সি.আই. যে পাট কিনবে তার জন্য তার গোডাউন কোথায়, পাট কিনে সে রাখবে কোথায়? তার ইনফ্রাস্ট্রাকচার খুব পুওর আর এর সাথে আছে কিছু দুর্নীতি। আপনাদের শেয়ার মার্কেট নিশ্চয়ই দেখা আছে, সেখানে যেমন দালালরা সব কিনে নেয়, ঠিক সেইরকম ভাবে মার্কেটের সব ভাল পাট দালালরা কিনে নেয়। এরপরে যে পাট পড়ে থাকে, দ্বিতীয় শ্রেণীর যে পাটগুলো পড়ে থাকে, সেইগুলো জে.সি.আই. কেনে। দালালরা কোনও দোকানে সারাদিন ধরে বসে থাকে, সন্ধ্যে হয়ে গেলে যখন সেই সমস্ত পাটচাষী যারা গরুর গাড়ি করে বাড়ি থেকে হাটে পাট একবার নিয়ে এসেছিল, তা বিক্রি হল না, তখন ঐ দালালরা তাদের বলে, 'তোমরা এগুলো আর বাড়ি ফিরিয়ে নিয়ে গিয়ে কি করবে, এগুলো আমাদের কাছে বিক্রি করো।' দূর থেকে পাটচাষী গরুর গাড়ি বোঝাই করে একবার যে পাট হাটে এনেছে, সেই পাট বাড়ি ফিরিয়ে নিয়ে গিয়ে আবার অন্য দিনের হাটে আনা তার পক্ষে সম্ভব হয় না। তখন সে তার পাটগুলো বিক্রি করে দিতে বাধ্য হয় জলের দামে। এই ভাবে ডিস্ট্রেস সেল হয়ে যায়। জে.সি.আই. কখনও ভাল পাট কিনতে পারে না, ভাল পাটগুলো সব দালালরা কিনে নেয়। জে.সি.আই. এর ইনফ্রাস্ট্রাকচার বাড়াতে হবে। দালালরা পোর্ট এরিয়াতে নিজস্ব গোডাউন করে রেখে দিচ্ছে। আমি এমন এমন বহু জায়গায় এগুলো দেখেছি যে রাজ্য সরকারের সুপারিশে হয়েছে। আমি যখন পোর্ট ট্রাস্টের মেম্বার ছিলাম তখন দেখেছি বহু সুপারিশে ওয়ার হাউস করে নিয়েছে। সেগুলো মন্ত্রীদের সুপারিশে হয়েছে এমনও আমি দেখেছি। এখন জে.সি.আই. কে সেগুলো করতে দেওয়া হোক। পাটচাষ এই রাজ্যে হবে, পাটচাষ ক্রমশ বাড়ছে। আগে যেখানে উত্তরবঙ্গের মধ্যেই পাটচাষ সীমিত ছিল, বর্তমানে দক্ষিণ বঙ্গের বিরাট এলাকা জুড়ে পাটচাষ হচ্ছে। সুতরাং পাটের বাম্পার ক্রপস যাতে ডিসট্রেস সেল না হয়, সেগুলো যাতে 'মিলে' যায় তার জন্য যথাযথ ব্যবস্থা করতে হবে। এখানে সবচাইতে বড় সর্বনাশ করছে দালালরা। দালালদের কাঁচা পাকা খাতার জন্য ডাইরেকশন ঠিক থাকছে না। সেন্ট্রাল গভর্নমেন্ট ২।৩ শত কোটি টাকা এই শিল্পে সাহায্য করেছে। প্রাইম মিনিস্টার যে এক হাজার কোটি ... সাহায্য করেছেন তার মধ্যে এটা আছে। কিন্তু তা হলে কি হবে, সেই টাকা সব

দালালদের খাতা কলমে অন্যত্র চলে যাচ্ছে এবং অন্যভাবে তা ব্যবহার হচ্ছে, বাইফারকেট হয়ে যাচ্ছে। স্বভাবতই এই সমস্ত লিকেজ যদি মেটানো যায়, এবং এগুলো যাতে আর না বাড়তে পারে সেদিকে দেখা দরকার এবং সেই সাথে সাথে জে.সি.আই. 'এর ইনফ্রাস্ট্রাকচার আরও বাড়াতে হবে। বিধিবদ্ধ ন্যুনতম সংগ্রহ মূল্য প্রত্যাহারের ফলে যে অসুবিধা দেখা দিয়েছে তাহলেও এই সমস্ত ব্যবস্থা গ্রহণ করতে পারলে পাটচাষী বাঁচবে এবং পাটকলগুলিও বাঁচবে। আমি এখানে যে কথা বলতে চাই তা হচ্ছে, এখানে যে রেজোলিউশন' গ্রহণ করা হচ্ছে তাতে স্টেট গভর্নমেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্ট না করে অন্যদিক দিয়ে এটা দেখা দরকার। এই শিল্পের ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট এবং স্টেট গভর্নমেন্টের চাইতেও ট্রেড ইউনিয়নের ভূমিকা খুব ভাল। ট্রেড ইউনিয়নের ভূমিকা এই কারণে ভাল যে, রিজার্ভ ব্যাংক পর্যন্ত বলেছে অনলি সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিজ টু পারসেন্ট রেসপনসিবল হচ্ছে ট্রেড ইউনিয়ন আর বাকি ৯৮ পারসেন্ট রেসপনসিবল ফর আদার ফ্যাক্টরর্স। সুতরাং সরকারি আমলাতন্ত্র, দালালদের মধ্যে যে সমস্ত লিকেজগুলো রয়ে গিয়েছে এগুলো মেটাতে পারলে চটকলগুলোর মৃত্যু হতে পারে না, চটকলগুলো আবার বেঁচে উঠবে। আমি সবশেষে আবার দাবি রাখি যে, সিনথেটিক'এর আমদানী বন্ধ করার জন্য এখানে আরও একটি রেজোলিউশন প্রয়োজন হলে আনা হোক এবং তার মাধ্যমে আরও দাবি রাখা হোক যে, সিনথেটিক ব্যাগের দাম কোনও অবস্থাতেই গানি ব্যাগের চাইতে কম না করা হয়। আমাদের দেশ তো আর হংকং বা সাউথ কোরিয়া নয়, এখানে বেকারত্বের যে ব্যাপকতা রয়েছে, সেই ধারনার উপরে ভিত্তি করে এটা অবশ্যই গ্রহণ করতে হবে। এই কথা বলে আমি এই রেজোলিউশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** পাটের বিধিবদ্ধ ন্যুনতম মূল্য কেন্দ্রীয় সরকার প্রত্যাহার করে নিয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে এখানে এই প্রস্তাব মুভ করা হয়েছে, আমি এই প্রস্তাবের একজন অংশীদার। এর মধ্যে অন্যান্যদের মধ্যে বিরোধী দলের সদস্যরাও রয়েছেন। আমরা আশা করব সবাই আমরা একমত হয়ে এই আলোচনায় অংশ গ্রহণ করতে পারব এবং সেই উদ্দেশ্যেই এখানে এই প্রস্তাব আমরা গ্রহণ করতে চলেছি। আমি প্রথমেই সুব্রতবাবুকে ধন্যবাদ জানাই। তিনি তাঁর বক্তব্য যে ভাবে এখানে রেখেছেন, চটকল এবং পাটচাষীদের সমস্যা যে ভাবে বর্ণনা করেছেন তা প্রশংসা না করে পারা যায় না। আমি কৃষক আন্দোলনের

[1-40—1-50 P.M.]

সঙ্গে যুক্ত আমার অতীত অভিজ্ঞতায় দেখেছি অবিভক্ত বাংলায় ৯৬টি চটকল ছিল, সেই জিনিস কমতে কমতে ৬২তে এসে দাঁড়িয়েছে। চটকল শ্রমিক সংখ্যা ছিল আগে সাড়ে ৩ লক্ষ সেখানে আজকে শ্রমিক সংখ্যা ২ লক্ষের উপরে এসে দাঁড়িয়েছে। ননী বাবু বলেছেন ১৯৫১ সালে যেখানে পাটের প্রোডাকশন ছিল ১৭ লক্ষ বেল আজকে সেখানে বেল বাড়তে বাড়তে কোথায় দাঁড়িয়েছে দেখুন—১৯৮৬-৮৭ সালে ৭৩ লক্ষ টনে দাঁড়িয়েছে। এই বেল

বাড়তে বাড়তে কোথায় দাঁড়িয়েছে দেখুন—যেখানে ১৭ লক্ষ টন ছিল সেখানে ৭৩ লক্ষ টনে দাঁড়িয়েছে। সুতরাং পাট চাষের বৃদ্ধির সম্ভাবনা থাকলেও সেই সম্ভাবনাকে কার্যকর হতে দেবে না কেন্দ্রীয় সরকারের নীতির ফলে। কেন্দ্রীয় সরকারের নীতি এই পাটের ক্ষেত্রে একটা বিরাট প্রতিবন্ধক হয়ে দাঁড়িয়েছে। আমি মনে করি আমাদের দেশে নীল চাষীদের উপরে কোনও অভিশাপ এসেছিল ঠিক তেমনি দেশ বিভাগের থেকে পশ্চিমবঙ্গের পাট চাষীদের ক্ষেত্রে অভিশাপ দেখা দিয়েছে। পাট চাষ উৎপাদনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে সাহায্য, সহযোগিতা করার কথা তা কেন্দ্রীয় সরকার করেনি এবং কোথাও জমিতে পাট উৎপাদনের ক্ষেত্রে ঘাটতি পূরণ করেনি। ঘাটতি পূরণ করা তো দূরের কথা আরও বৃদ্ধি কমছে। সেইদিক থেকে লক্ষ্য করলে দেখা যাবে যে পূর্ববাংলার পাট যেখানে পিছিয়ে ছিল সেখানে চটকল ছিল না, সেই বাংলায় আজকে চটকল গড়ে উঠেছে। সেইজন্য পশ্চিমবাংলার চটকল শিল্প যেমন অতীতে প্রতিযোগীতার সম্মুখীন হত না আজকে সেখানে প্রতিযোগিতার সম্মুখীন হতে হচ্ছে। কিছুদিন আগেও ভারতবর্ষ থেকে পাটজাত দ্রব্য রপ্তানি হয়েছে এবং এর থেকে বিদেশি মুদ্রা কমই আসছে, ৩৫০ কোটি টাকাতে দাঁড়িয়েছে। সেইজন্য দেখা যাচ্ছে একদিকে বিদেশি বাজার হাতছাড়া হয়ে যাচ্ছে এবং বিদেশি সমাজতান্ত্রিক দেশগুলি আছে তাতে আগে যে আমরা ব্যবসা বাণিজ্য করতে পারতাম এখন তা কমে গেছে। সুতরাং আজকে এই চটকল শ্রমিকদের স্বার্থে তাদের দাবি পালন করতে হবে। ফলে এইকথা এসে যায় যে চটকল জাতীয়করণ করা দরকার এবং চাষীরা যাতে ন্যায্য দরে পাট পায় সেই দিকটা দেখতে হবে। তা যদি হতে পারে শুধু পশ্চিমবঙ্গে নয় সারা ভারতবর্ষে অর্থের একটা উৎস সৃষ্টি করতে পারা যাবে। আজকে পাটের ব্যাপারে যে বিপদ এসেছে এবং সিনথেটিক বিপদ এসেছে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে তার জন্য চটকল শ্রমিকরা বিপদে পড়েছে। আমি নদীয়া জেলার লোক-নদীয়ার করিমপুর, নাজিরপুর, বেথুয়াডহরী এবং নবদ্বীপ এবং তেহট্টে পাট চাষ হয় এখানে গোল্ডেন ফাইবার, উন্নতমানের পাট উৎপাদিত হয় যা পশ্চিমবঙ্গের আর কোথাও নেই। সুতরাং এই পাট উৎপাদনের ক্ষেত্রে বিশেষ ভূমিকা পালন করতে হবে। পাটকাঠি কাগজে লাগে, পাট ক্ষেতমজুরদের কাজে লাগে এবং পাটকাঠি জ্বালানি হিসাবে কাজে লাগে। এই বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আজকে যে প্রস্তাব মাননীয় সদস্য ননী কর মহাশয় এই সভায় রেখেছেন, সেই প্রস্তাব আমিও স্বীকার করেছিলাম। তবে প্রস্তাবের সমর্থনে আমাদের দলের পক্ষ থেকে সুব্রত মুখার্জি ইতিমধ্যে বক্তৃতা রেখেছেন। আমি সেই প্রস্তাব সমর্থন করছি। এই বছর কেন্দ্রীয় সরকার তার কৃষি মন্ত্রকের মাধ্যমে কাঁচা পাটের দরের উপর যে বিধিবদ্ধ ন্যূনতম মূল্য ছিল তা তুলে দিয়েছেন। তার সাথে সাথে কেন্দ্রীয় সরকার ন্যূনতম সহায়ক মূল্য বাড়িয়েছেন এবং বাড়িয়ে সেটা আড়াই শত কুইন্টাল করা হয়েছে। এখানে কেন্দ্রীয় সরকারের কাজের পিছনে একটা যুক্তি আছে—তারা কি যুক্তি দিয়েছেন যে, এর আগে স্ট্যাটুটরী প্রাইস ছিল বাজার দর অনুযায়ী কম। মিল মালিকরা যখন পাট কিনত তারা

আসলে কম দামে কিনত। কিন্তু তারা দেখাত তারা মিনিমাম প্রাইসে কিনছে। এর ফলে ব্ল্যাক মানি তৈরি হত। কালো টাকার জেনারেটেড হত। এই কেনার উপরে তারা শুধু কালো টাকাই জেনারেটেড করত না, ব্যাঙ্ক থেকে লোনও নিত। সুতরাং কেন্দ্রীয় সরকারের মনে হয়েছে কালো টাকার জেনারেশন বন্ধ করতে গেলে এই স্ট্যাটুটরী নেচার অফ দি প্রাইস যেটা এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট অনুসারে করা হয় সেটা তুলে দেওয়া উচিত। এই যে চিন্তা-ভাবনা যেটা কালো টাকা বন্ধ করবেন এটা সমর্থন যোগ্য হলেও আমরা পশ্চিমবাংলার মানুষ হিসাবে বলছি এই পাটের বিধিবদ্ধ মূল্য তোলা গেলে পাট চাষীদের ক্ষতি হবে এবং অর্থনীতির ক্ষতি হবে। মাননীয় সদস্য সুব্রত বাবু বলেছেন এর মূল কারণ হচ্ছে যে কোনও এগ্রিকালচারাল কমোডিটিসয়ে তার একটা সাপ্লাই অ্যান্ড ডিমান্ড-র ব্যাপার আছে। যদি কোনও কারণে পাট বেশি উৎপাদন হয় তাহলে বাজার দর পড়ে যায় এবং বাজার দর যদি পড়তে শুরু করে তখন চাষী ডিসট্রেস সেল শুরু করে এবং সেই সময় দরকার হয় সাপোর্ট প্রাইসের। তাই তখন জে.সি.আই. কে দরকার হয়, যাতে বাজারের দর না পড়ে, বাঁধা যায়। যদি পরিমাণ অনুযায়ী উৎপাদন কম হয় তাহলে এমনিই মূল্য বেড়ে যায়। যেমন এক বছরে—১৯৮৫-৮৬ সালে প্রোডাকশন ১২৬ এম.টি. ছিল। সেই বছরে জে.সি.আই. ২২ পারসেন্ট পাট কিনল। ১৯৮৬-৮৭ সালে চাহিদা অনুযায়ী সেই বছরে দাম কমল কারণ প্রোডাকশন বেড়েছে। আর প্রোডাকশন ছিল ৭৫ লক্ষ, আর জে.সি.আই. ২৯ শতাংশ পাট কিনল। গত বছরে পাটের প্রোডাকশন কম হয়েছে—৬০ লক্ষ। তাই বাজারের রুলিং প্রাইস বেশি ছিল, সেই জন্য জে.সি.আই. মাত্র ৯ শতাংশ পাট নিয়েছে। তাই আমাদের ভয়টা কোথায় যদি স্ট্যাটুটরি প্রাইস তুলে দেওয়া হয় তাহলে বায়ার্স মার্কেট আজকে যে জায়গায়—এই বিধিবদ্ধ নিয়মটাকে জারি করলে যারা পাট কিনছেন তাদের উপর যদি নিয়ম থাকে—সেই জায়গায় যদি নিয়ম থাকে—বায়ার্স মার্কেট যদি না থাকে—তাহলে তাদের কোনও উন্নয়ন করার ক্ষমতা তাদের কারুর থাকবে না। এই প্রাইস তুলে দিয়ে বলছেন কেন্দ্রীয় সরকার যে কোনও মূল্যে তারা পাট কিনবেন—তার ফলে যেটা হবে সেটা হচ্ছে বাজার দর হুহু করে পড়তে শুরু করবে। কৃষকদের ডিসট্রেস সেল আরও বাড়বে এবং তার ফলে জে সি আই

[1-50—2-00 P.M.]

পাট কিনে বাজারের উপর ইমপ্যাক্ট তৈরি করতে পারবে না। এটা খুব দুঃখের ব্যাপার যে জে সি আই হয়েছিল আজ থেকে ১৬ বছর আগে, আজ পর্যন্ত জে সি আই-এর যে ইনফ্রাস্ট্রাকচার তাতে ওরা বাজারে বেশি হলে এক-চতুর্থাংশ পাট কিনতে পারে। যতক্ষণ না বাজারে মেজর পোর্শন পাট জে সি আই কিনতে পারছে, কম পক্ষে ৫০/৬০ পারসেন্ট কিনতে পারছে ততক্ষণ পর্যন্ত জে সি আই বাজার কন্ট্রোল আনতে পারবে না এবং যতক্ষন কন্ট্রোল আনতে না পারছে ততক্ষণ জে সি আই যে দরেই পাট কিনে নিন বাজার দল নিয়ন্ত্রনে রাখতে পারবে না। খুব ভাল হত যদি রাজ্য সরকার জুট কর্পোরেশন করতে পারতেন যেকথা বার বার অশোক মিত্র বলেছেন। দুর্ভাগ্যবশত রাজ্য সরকার জুট কর্পোরেশন

করতে পারেন নি। জে সি আই, রাজ্য সরকারের জুট কর্পোরেশন যৌথভাবে পাট কিনলে বাজার ভাল হত। যদি জুট কালটিভেটরস মার্কেটিং ফেডারেশন থাকত, যদি আমাদের এখানে কো-অপারেটিভ মুভমেন্ট স্ট্রং হত, তাঁরা যদি কিছুটা পাট কিনতে পারতেন যেমন মহারাষ্ট্র কেনে তাহলে স্ট্যাটুটরি প্রাইস তুলে দিলে অসুবিধা হত না। মহারাষ্ট্রে মনোপলি প্রোকিওরমেন্ট স্কীম আছে, কিন্তু ওদের কটনের জন্য স্ট্যাটুটরি মিনিমাম প্রাইস নেই। যেহেতু ওরা মনোপলি প্রোকিওরমেন্ট করে ওরা বাজার থেকে বেশি কটন কিনতে পারে।

**মিঃ স্পিকার ঃ** মহারাষ্ট্র বাদ দিয়ে কতকগুলি স্টেট গভর্নমেন্ট মিনিমাম প্রাইস ঘোষণা করেছেন।

**শ্রী সৌগত রায় ঃ** ডিসটিংশন হচ্ছে মিনিমাম সাপোর্ট প্রাইস এবং স্ট্যাটুটরি প্রাইসের। আমরা এখানে প্রতিবাদ করছি মিনিমাম স্ট্যাটুটরি প্রাইস তুলে দিয়েছেন বলে। কারণ, এর কমে পাট কিনলে শাস্তির ব্যবস্থা থাকবে না। মহারাষ্ট্র কটন প্রোডিউসিং স্টেট, সেখানে স্ট্যাটুটরি প্রাইস নেই যেহেতু মহারাষ্ট্রে বেশির ভাগ কটন বাজার থেকে কিনে নেয়। যতক্ষন না জে সি আই-এর ইনফ্রাস্ট্রাকচার বড় করা যাচ্ছে, যতক্ষন পর্যন্ত না জে সি আই, স্টেট গভর্নমেন্টের জুট কর্পোরেশন অথবা কো-অপারেটিভ মিলে কম পক্ষে ৬০ পারসেন্ট পাট বাজার থেকে কিনতে পারছে ততক্ষন পর্যন্ত কিছু ব্ল্যাক মানি জেনারেটেড হবে, একটু রিস্ক নিয়ে স্ট্যাটুটরি প্রাইস তুলে দেওয়া উচিত নয়, তাতে পাটের দাম বাজারে পড়ে যাওয়ার সম্ভাবনা থাকবে। পাট চাষীদের মনে জে সি আই সম্বন্ধে আশংকা দেখা দিয়েছে যে জে সি আই-এর অপারেশন হ্যামপার হবে, জে সি আই-এর লোক যারা কাজ করছে তারা বিপদে পড়তে পারে। জে সি আই-এর আরও ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে হবে। জে সি আই সম্বন্ধে একটা সিরিয়াস কমপ্লেন আছে। গত বছর প্রাইম মিনিস্টার একটা জুট ডেভেলপমেন্ট ফান্ড করেছিলেন ১০০ কোটি টাকার, সেখানে কথা ছিল জে সি আই সেই টাকা দিয়ে নিজস্ব পাটের গুদাম করবে। এখন পর্যন্ত তারা প্রাইভেট গুদামে, সি ডবলু, সি, এস ডবলু সি'র গুদামে পাট রাখে। জে সি আই ১০ কোটি টাকা দিয়ে যদি নিজের গুদাম করতে পারতেন তাহলে জে সি আই-এর পাট কেনার পাওয়ার বেশি হত। আমরা এই প্রস্তাব সমর্থন করি এই কারণে যে ১৩ বছর ধরে এই স্ট্যাটুটরি মিনিমাম প্রাইস ছিল, এই বছরে এটা তুলে দেওয়া হয়েছে, যতক্ষন পর্যন্ত না বাজারের উপর নিয়ন্ত্রন আসে ততক্ষন পর্যন্ত সরকারের বিধিবদ্ধ দর থাকা দরকার। সেখানে রাজ্য সরকারের একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব আছে, তাঁরা একটা জুট কর্পোরেশন তৈরি করুন, তাঁরা বাজার থেকে ১০/১২ পারসেন্ট পাট কিনুন, কো-অপারেটিভ বাজার থেকে সিগনিফিক্যান্ট সেকশন পাট কিনুন যেকথা সুব্রত বাবু বলেছেন। যার উপর এত লোক নির্ভরশীল তাকে যে কোনও মুল্যে বাঁচিয়ে রাখতে হবে এবং ৪০ লক্ষ ফার্মার এর উপর নির্ভরশীল।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** আপনি তো বলছেন স্টেট গভর্নমেন্ট জুট কর্পোরেশন করুক, কিন্তু টাকাটা দেবে কে?

**শ্রী সৌগত রায়ঃ** রিজার্ভ ব্যাংক, কমার্শিয়াল ব্যাংক টাকা দেবে। আগে তো প্রোপোজাল দিতে হবে স্টেট জুট কর্পোরেশন করবেন, তারপর সেন্টার যদি টাকা না দেন তা হলে আমরা জয়েন্ট রেজলিউশন নিয়ে চাপ সৃষ্টি করতাম যে টাকা দিতে হবে। সুতরাং আজকে যে সর্ব দলীয় প্রস্তাব আনা হয়েছে তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**মিঃ স্পিকারঃ** মিঃ রায়, এরা ব্যাংকের কি একটা প্রস্তাব করেছে, সেটার ক্লিয়ারেন্সের কি হলো?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে, সেই প্রস্তাবের আমিও একজন স্বাক্ষরকারী হিসাবে একে সর্বান্তকরণে সমর্থন করছি। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, পশ্চিমবাংলা থেকে বারে বারে এই পাট চাষ ও পাট চাষীদের কথা বলা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এর প্রতি খুব বেশি গুরুত্ব দিচ্ছেন বলে মনে হচ্ছে না। আগেকার দিনের একটি কথা আমার মনে পড়ে গেল। দেশ ভাগের সময় সমস্ত পাটকলগুলি এখানে পড়ে গেল, আর পাট চাষ পূর্ববাংলায় পড়ে গেল। সেই সময় প্রধানমন্ত্রী নেহেরু অনুরোধে প্রচন্ড খাদ্যাভাবের মধ্যে পড়েও ২/৩ লক্ষ একর জমিতে ধান বন্ধ করে দিয়ে পাট চাষ করতে হয়েছিল, যদিও সেই সময় দলে দলে পূর্ববাংলা থেকে রিফিউজি চলে আসছিল। এই পাটকল এবং এর সঙ্গে যুক্ত শ্রমিকদের স্বার্থের দিকে লক্ষ্য রেখেই এটা করতে হয়েছিল। আজ সেই পশ্চিমবাংলার লোকেরা যখন চীৎকার করছে তখন কেউ তাদের কথা শুনছে না, এটা বড়ই দুঃখের কথা বলতে হচ্ছে এবং শিষ্টাচার বিরোধী শোনালেও আমাদের বলতে হচ্ছে যে, আমাদের সঙ্গে বেইমানি করা হচ্ছে। ভারতবর্ষের পাট শিল্প হচ্ছে কৃষি ভিত্তিক সর্ব বৃহৎ শিল্প। ৪০ লক্ষ কৃষকের জীবন ও জীবিকা এর সাথে জড়িয়ে রয়েছে এবং ২।। লক্ষ শ্রমিকের ভাগ্য এর সঙ্গে যুক্ত রয়েছে। ৬৯টি চটকলের সঙ্গে এতগুলি লোকের ভাগ্য জড়িয়ে রয়েছে। তাছাড়া পাট কেনা, বেচার কাজেও বেশ কিছু লোকের কর্মসংস্থান হয়। এই শিল্প থেকে কেন্দ্রীয় সরকার প্রতি বছর ৩০০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করেন। সমস্ত দিক থেকেই এই শিল্পের গুরুত্ব অপরিসীম। ভারতবর্ষের অর্থনীতিতে পাট চাষের গুরুত্ব অপরিসীম। অথচ ১০ বছর ধরে সর্বনিম্ন দর যেটা চলে আসছিল সৌগতবাবু যা উল্লেখ করলেন, হঠাৎ সেটাকে বন্ধ করে দেওয়া হল কেন সেটা আমরা বুঝতে পারলাম না। তারা যে যুক্তি দেখিয়েছে সেটা অত্যন্ত জোলো যুক্তি। অনেক কম দামে বিক্রি হয়ে যায়, নির্ধারিত দামের চেয়ে। আমাদের বক্তব্য হচ্ছে সমগ্র শিল্পটির একটা খতিয়ান নেওয়া হোক। আমাদের যে স্ট্যাটিসটিকস ডিপার্টমেন্ট আছে তাদের কাছ থেকে কোনও খতিয়ান নেওয়া হয় না। কেন্দ্রের সে রকম কোনও কন্ট্রোল নেই কেন? জে.সি.আই. এর দায়িত্ব কমে যাবে। পাটের দর নিচে নেমে যাবে। জে.সি.আই. ১৯৮০/৮১ সালে পাট কিনেছিল ১০.৫৫%, ১৯৮১/৮২ সালে ২৩.৯৯%, ১৯৮২/৮৩ সালে ১৫.৪৭%, ১৯৮৩/৮৪ সালে ১৬.৪৯%, ১৯৮৪/৮৫ সালে ১৫.৭২%, আর ১৯৮৫/৮৬ সালে ২১.৯২%। অর্থাৎ ১৯৮৪/৮৫ সালের চেয়ে ১৯৮৫/৮৬ সালে ৯% বেশি কিনেছিল।

এখানে এত যে ইনফ্রাস্ট্রাকচার আছে তার কি হবে? এত লোকজন এই শিল্পের সঙ্গে যুক্ত আছে, তারা কি করবে? এখানে একটি কথা বলা হচ্ছে যে, পাটের প্রয়োজনিয়তা শেষ হয়ে গেছে। এই শিল্প কিছুতেই বাঁচবে না, এটা মোটেই ঠিক কথা নয়। এখনও ১২০ টি দেশে এই পাটজাত সামগ্রী চালান দেওয়া হচ্ছে। ১৯৭৭/৭৮ সালে ভারতবর্ষে ৫৩৬৯ বেল পাট উৎপাদন হয়েছিল, পাটকল খরিদ করেছিল ৬৬১৮ বেল, আর পাটকলে ব্যবহৃত হয়েছিল ৬৮০৫ বেল। ১৯৭৮/৮৯ সালে ৬৪৭০ বেল উৎপাদন হয়েছিল, কিনেছিল ৭১৬৭ বেল, ব্যবহৃত হয়েছিল ৬২৩২ বেল। কাজেই পাটের প্রয়োজনিয়তা শেষ হয়ে গেছে এটা ঠিক নয়। আজকে কুইন্টাল প্রতি বাজার দর যেটা স্থির করা হয়েছে, সেটায় চাষীদের পোষায় না। পাট দরিদ্রদের একটা অর্থকরী ফসল। ২৪ পরগনা, নদীয়ার বহু লোক এখন পাটের বদলে তিল চাষ করছে। উত্তবঙ্গের বিভিন্ন এলাকায় কিছু কিছু তিলের চাষ হয়েছে। গতবারে জে.সি.আই-এর অবহেলার জন্য অনেক ক্ষতি হয়েছে। মিনিমাম প্রাইসের নিচে পাটের দাম নামতে দিত না, এখন এই দরটা তুলে দেওয়ার ফলে অনেক নিচে দাম নেমে যেতে বাধ্য। এতে পাট চাষীদের দারুন ক্ষতি হবে। সেই জন্য আজকে আমরা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করে নতুন দৃষ্টান্ত স্থাপন করতে সক্ষম হয়েছি। এটা নাহলে উত্তরবঙ্গ-সহ সমগ্র পশ্চিমবঙ্গের পাট চাষীদের অবস্থা ভীষণ খারাপ হত। এই কথা বলে আমি আবার প্রস্তাবটিকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00—2-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাটের যে নিম্নতম সহায়ক মূল্য এতদিন বিধিবদ্ধ ছিল এবং যা কেন্দ্রীয় সরকার সম্প্রতি তুলে দিয়েছেন বা প্রত্যাহার করে নিয়েছেন সেই নীতির পরিবর্তনের জন্য আজকে এই সভায় যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সর্বান্তঃকরনে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন দীর্ঘদিন ধরে এই দেশের জুট ব্যারন্স-রা আমাদের দেশের পাটচাষী ও পাটকলের শ্রমিকদের উপর নির্মমভাবে শোষন ও বঞ্চনা চালিয়ে আসছে এবং তারা অন্যায়ভাবে এই সব কাজ করে আসছে। স্যার, কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক এই নীতি আমরা মনে করি এই রাজ্যের তথা ভারতবর্ষের পাটচাষীদের জুট ব্যারনসদের দ্বারা শোষনের হাতকে আরও শক্তিশালী করবে। স্যার, পাটের যে সহায়ক মূল্য জে.সি.আই. দেয় তাতে এমনিতেই পাট চাষীদের যে উৎপাদন ব্যয় তার তুলনায় অনেক কম দাম তারা ধার্য করেন। আজকে তাই দাবি উঠেছে কেন্দ্রীয় সরকারের কাছে এবং জে.সি.আই.-এর কাছে যে চাষীরা যাতে তাদের পাটের ন্যায্য মূল্য এবং লাভজনক মূল্য পায় তার জন্য এই সহায়ক মূল্য আরও বৃদ্ধি করা হোক। তার সঙ্গে সঙ্গে আরও দাবি উঠেছে যে জে.সি.আই-এর ইনফ্রাস্ট্রাকচার আরও বাড়িয়ে তারা যাতে পাটচাষীদের সমস্ত পাট কিনে নিতে পারে এবং চাষীদের যাতে ডিসট্রেস সেল করতে না হয় তার ব্যবস্থা করা হোক। এর সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে আরও দাবি উঠেছে যে সমস্ত পাটকল ন্যাশানালাইজ করা হোক। স্যার, কেন্দ্রীয় সরকার বা জে.সি.আই. এই দায়িত্ব

স্খালনের জন্য আজকে যেভাবে সিদ্ধান্ত নিলেন তাতে গরিব পাটচাষীদের আমরা দেখছি জুট ব্যারনসদের নির্মম শোষনের মুখে ঠেলে দেওয়া হ'ল। স্যার, প্রতিবারই আমরা দেখেছি পাটের মরশুমে এই জুট ব্যারনসরা কি ভাবে কৃত্তিম উপায়ে পাট কেনা বন্ধ করে দেয় এবং তার জন্য কলকারখানা লক-আউট করে দেয়। এর ফলে পাটচাষীরা তাদের উৎপাদিত পাট অভাবী দামে বিক্রি করতে বাধ্য হয়। এই সব কারণেই দাবি উঠেছে যে জে.সি.আই. সমস্ত পাট কেনার দায়িত্বটা নিক এবং পাটচাষীরা যাতে ন্যায্য দাম পায় তার জন্য সহায়ক মূল্য বাড়ানো হোক। কেন্দ্রীয় সরকার আজ যে সিদ্ধান্ত নিয়েছেন তা পশ্চিমবঙ্গের পাট চাষীদের স্বার্থের বিরোধী, আমি তাই এই প্রস্তাবকে সমর্থন করে দাবি জানাচ্ছি যে অবিলম্বে কেন্দ্রীয় সরকার তাঁর সিদ্ধান্ত পরিবর্তন করুন। শুধু সিদ্ধান্ত পরিবর্তন নয়, আমার আরও দাবি, পাটচাষীরা যাতে পাটের ন্যায্য মূল্য পায় সেইভাবে পাটের সহায়কমূল্য ধার্য করুন। তা ছাড়া সমস্ত পাট কিনে নেবার গ্যারান্টিও কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। তা ছাড়া সমস্ত পাটকলগুলি জাতীয়করণ করার যে দাবি আমরা এই পশ্চিমবঙ্গ থেকে বারংবার করেছি এবং তার জন্য সর্বদলীয় দাবি নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেছি কেন্দ্রীয় সরকারকে আমাদের সেই দাবি পূরণ করতে হবে। তবে সাথে সাথে বলব, এ ক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষ থেকেও একটু উদ্যোগ নেওয়া দরকার। যদিও আমরা জানি তাঁদের ক্ষমতা সীমিত কিন্তু সেই সীমিত ক্ষমতার মধ্যেও পাটচাষীদের রক্ষা করার জন্য এই পাট কেনার ক্ষেত্রে তাঁরা কিছুটা প্রচেষ্টা নিতে পারেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গনেশ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় সদস্য ননী কর এবং অন্যান্য সদস্যরা পাটচাষীদের সহায়ক মূল্যের উপরে যে প্রস্তাব এনেছেন, তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা এখানে বলছি। আজকে আমরা দেখছি যে পাটচাষীদের উপরে নানা ভাবে আঘাত আসছে। আমরা জানি যে পশ্চিমবঙ্গে পাটচাষ একটা অর্থনৈতিক চাষ এবং গ্রামবাংলার যে অর্থনীতি সেই অর্থনীতি অনেকখানি নির্ভর করে এই পাট চাষের উপরে। আমরা জানি ধান চাষের পরে সাধারন ভাবে অর্থকরি ফসল হিসাবে পাট চাষকে ধরা হয়। এই পাটচাষে ব্যয় আজকে ক্রমশ বেড়ে যাচ্ছে এবং তার সঙ্গে সঙ্গে মজুরির দামও বাড়ছে। বিভিন্ন রকম সার, ঔষধ, কৃষি যন্ত্রপাতি সমস্ত জিনিসের দাম ও বাড়ছে। তার ফলে পাট চাষের উৎপাদনে ব্যয় অনেক বেড়ে গেছে। কাজেই আজকে পাট চাষীরা প্রতি পদে পদে মার খাচ্ছে এবং তাদের উৎপাদিত পাটের ন্যায্য দাম তারা পাচ্ছে না। এই পাটের সঙ্গে জড়িয়ে আছে বিরাট একটা পাটশিল্প এবং যার উপরে ২।। লক্ষ শ্রমিকের জীবিকা নির্ভর করছে। সুতরাং এইরকম একটা গুরুত্বপূর্ণ শিল্প যার সঙ্গে আজকে প্রতিযোগিতা শুরু হয়েছে বিদেশের বাজারের সঙ্গে, বিদেশের পাট উৎপাদক রাষ্ট্রের সঙ্গে। পৃথিবীতে বড় বড় অর্থবান রাষ্ট্র যারা আছেন তারা আজকে সিনথেটিককে পরিপূরক হিসাবে আমদানী করে এই পাটের বিকল্প হিসাবে ব্যবহার করার চেষ্টা করছেন। পাটের উপরে নির্ভরতা যাতে কমে যায় তার

চেষ্টা তারা করছে। এই ভাবে পাটচাষীরা যাতে পাট চাষ কমিয়ে দিতে বাধ্য হয় তার সমস্ত রকম প্রচেষ্টা চারিদিকে শুরু হয়ে গেছে। এইরকম পরিস্থিতির উপরে তারা দাঁড়িয়ে আছে। আজকে পাট চাষের গুরুত্ব অপরিসীম এবং মানুষ সেখানে অর্থনৈতিক দিক থেকে বিপর্যস্ত হয়ে পড়ছে, যেখানে অন্যভাবে তাদের জীবিকা অর্জনের পথ রুদ্ধ হয়ে আসছে, সেখানে যে সমস্ত চাষী পরিবারগুলি পাট চাষের উপরে নির্ভর করে তাদের অন্ন সংস্থান করছে, সেই পাট চাষের উপরেও বিপদ নেমে আসছে। কাজেই এই বিপদের মোকাবিলা করার জন্য যেখানে আজকে পাট চাষীদের পাট চাষের এলাকা সম্প্রসারণ করা প্রয়োজন, পাট চাষের জন্য তাদের উৎসাহ বাড়ানো প্রয়োজন, পাটের মূল্য বাড়ানো প্রয়োজন সেখানে আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকারের কৃষি বিভাগ এই পাট চাষের সহায়ক মূল্য কমিয়ে দিচ্ছেন, যাতে তাদের ফড়ে দালালদের উপরে নির্ভর করতে হয় তার চেষ্টা করছেন। সুতরাং এর প্রতিবাদে আজকে সভা থেকে যে প্রস্তাব নেওয়া হয়েছে সেই প্রস্তাবের পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর সর্বদলীয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। ভারতবর্ষের কৃষকের কাছে পাট একটি বৃহত্তর অর্থকরী ফসল। এই পাটকে বলা হয় 'সোনালী ফসল'। দেশ যখন ভাগ হয় তখন এই পাটচাষ তৎকালীন পূর্ব-পাকিস্তান তথা বাংলা দেশে পড়ে। কিন্তু পাটকলগুলি থাকে পশ্চিমবঙ্গে। তৎকালীন কেন্দ্রীয় সরকারের উৎসাহ এবং আহ্বানে পশ্চিমবঙ্গের কৃষকরা এগিয়ে আসেন এবং পাট চাষ শুরু হয়। তারপরে যখন পাট চাষীরা যখন উৎসাহিত হয়ে পাট চাষ করতে আরম্ভ করলেন তখন থেকে কেন্দ্রীয় সরকার চটকলের মালিকের স্বার্থে বারে বারে পাট চাষীদের ন্যায্য মূল্য দেবার ক্ষেত্রে পিছেয়ে থাকবেন। আজকে প্রায় ৪০ লক্ষের বেশি পাট চাষী এবং ২।। লক্ষ শ্রমিক এই পাটকে কেন্দ্র করে তাদের জীবিকা নির্বাহ করছে। শুধু পাট চাষী বা পাটের সঙ্গে যুক্তি শ্রমিকরাই নয়, আজকে পশ্চিম বাংলার অর্থনীতিও এই পাটকে কেন্দ্র করে চলেছে। এই পাট

[2-10—2-20 P.M.]

শ্রমিক এবং পাট চাষী যখন বারবার চটকল মালিকদের শোষণের বিরুদ্ধে আন্দোলন আরম্ভ করল, তখন কেন্দ্রীয় সরকার জে.সি.আই. করলেন। কিন্তু সেই জে.সি.আই. সাধারন কৃষকদের কাছ থেকে অভাবী পাট কিনছে না। ফলে পাট চাষীদের ফোড়ে, দালালদের হাতে পড়তে হচ্ছে। সুতরাং এই সমস্যার সমাধান করতে গেলে পাটকলকে জাতীয়করণ করা দরকার। আজকে সরকার চটকল মালিকদের কাছে আত্মসমর্পন করছেন এবং পাটের বিকল্প হিসাবে সিন্থেটিক আমদানি করে পাট চাষীদের সর্বনাশ করছেন। সেই জন্য এখানে যে সর্বদলীয় প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভাতে যে প্রস্তাব উপস্থিত করা হয়েছে তা মূলত চাষীদের ভবিষ্যৎ ভেবে, সেই কারণে এই প্রস্তাবকে সর্বান্তকরণে

সমর্থন করছি এবং ধন্যবাদ দিচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আজকে যে প্রস্তাব এসেছে, তার জন্য পশ্চিমবাংলার গ্রাম গঞ্জের ক্ষুদ্র পাট চাষী, গরিব চাষী, তারা ধন্যবাদ জানাবে। আমি অন্যদিকে যাচ্ছি না, আমি এইটুকু বলতে চাই, আমি গ্রামের মানুষ, আমি জানি অভাবী পাট চাষীদের অবস্থা কী হয়েছে সেটা চিন্তা করা যায় না। বছরের মধ্যে ধান চাষ হলে এবং ধান হলে কিছু পয়সা চাষীদের হাতে আসে, কিন্তু পাট চাষীদের অবস্থা অত্যন্ত শোচনীয়, কারণ তারা পাটের দাম পাচ্ছে না, এমন কী চাষের খরচ পর্যন্ত ওঠে না। কারণ ১৯৭৭ সালে যে রকম পাটের মূল্য ছিল, সেই মূল্যও চাষীরা পাচ্ছে না। তারপর গত বছর দেখেছি জে.সি.আই. থেকে পাট কেনার ব্যবস্থা হল, কিন্তু এমন সব জায়গায় পার্চেজ সেন্টার করা হল, ৩/৪টে থানার পাট সেই জায়গায় নিয়ে যাওয়া সম্ভব নয়, যার ফলে মাঝখানে পড়ে, দালালরা সেই পাট নিয়ে মুনাফা করছে, সেই সব কারণের জন্য পাট চাষীরা শোষিত হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** ২.১৪ মিনিটের মধ্যে এই বিতর্কের সময়টা শেষ হয়ে যাচ্ছে, সেই জন্য সময়টা আরও আধ ঘন্টা বাড়িয়ে দেবার জন্য প্রস্তাব করছি, আশা করি এতে কারোর দ্বিমত হবে না।

**শ্রী হরিপদ জানা ঃ** আমি একটা আবেদন রাখছি সেটা কার্যকর করা সম্ভব কী না সেটা চিন্তা করবেন। যদি পঞ্চায়েতের মাধ্যমে পাট কেনার ব্যবস্থা করা হয়, তাহলে চাষীরা ন্যায্য মূল্য পাবে, এটা আমার ধারনা। পশ্চিমবঙ্গ সরকার থেকে যদি পার্চেজিং সেন্টার করা হয় দু একটা থানা নিয়ে যেখানে চাষীরা পাট দেবে, এই কর্পোরেশন যদি ওয়েস্ট বেঙ্গলে করা যায়, সৌগত বাবু যা বললেন, সেইরকম চিন্তা ভাবনা করা দরকার। এই প্রস্তাব গরিব ক্ষুদ্র চাষীদের উপকার করবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী ননী কর ও অন্যান্যরা যে প্রস্তাবটি এনেছেন সেটিকে এই সভার সকল দলই সমর্থন করেছেন। আমিও তাকে সমর্থন করে সংক্ষেপে দু' একটি কথা নিবেদন করছি। হঠাৎ ভারত সরকার সিদ্ধান্ত গ্রহণ করলেন যে, পাটের বিধিবদ্ধ সর্বনিম্ন দাম আর রাখা হবে না। প্রকৃতপক্ষে এটা হঠাৎ হয় নি। এটা ঝট করে বা ভুল করেও হয় নি। মাননীয় সদস্য সৌগত রায় এখন সভায় নেই, কিন্তু আমি তাঁর বক্তব্য শুনে বিস্মিত হলাম। তিনি প্রস্তাবের পক্ষে, না বিরুদ্ধে বললেন, তা আমি বুঝতে পারলাম না। তিনি বোঝাবার চেষ্টা করলেন যে, বিধিবদ্ধ দাম থাকার ফলে মিল-মালিকরা নাকি কালো টাকা তৈরি করছিল! সেটা বন্ধ করবার জন্যই নাকি এটা করা হয়েছে! তবে তিনি ঐ কথা বোঝাতে গিয়ে আসল কথাই বলে ফেলেছেন। কৃষকদের বিরুদ্ধে এবং চটকল মালিকদের পক্ষেই ঐ সিদ্ধান্ত গৃহীত হয়েছে। অবশ্য আমরা জানি বিধিবদ্ধ দাম থাকা সত্ত্বেও কৃষকরা সব সময় সেই দাম পেত না, জে.সি.আই পাট কিনতে চাইত না। তবুও বিধিবদ্ধ দাম থাকার ফলে চটকলের দালালরা সহজে দাম ফেলে দিতে পারত না। এখন বিধিবদ্ধ দাম যদি না থাকে তাহলে চটকলের দালালরা সহজেই কম দামে পাট কিনে

নিয়ে চলে যাবে এবং কৃষকরা মরবে। সুতরাং আমরা দেখছি কৃষকদের মারার উদ্দেশ্যেই এটা করা হয়েছে। আমাদের দেশে অধিকাংশ চটকলই বেসরকারি মালিকানাধীন; রাষ্ট্রায়ত্ব চটকল আর কটা আছে! সুতরাং বেসরকারি চটকল মালিকদের চাপে ভারত সরকার এটা করেছেন। এই যদি অবস্থা হয়, তাহলে তো জে.সি.আই. তুলে দিতে হবে। তখন তো ওঁরা যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তাঁদের আবার আন্দোলন করতে যেতে হবে। সুতরাং আজকে এই পরিস্থিতিতে জে.সি.আই. উঠে যাবার উপক্রম হয়েছে। আজকে পাট-চাষ এবং পাট-চাষীদের যদি রক্ষা করতে হয় তাহলে শুধু মাত্র বিধিবদ্ধ সর্বনিম্ন ২৫০ টাকা দাম করলেই চলবে না, কৃষকদের স্বার্থে শুধু পাটই নয়, সমস্ত কৃষিজাত পণ্যের ন্যায্য মূল্য ধার্য করতে হবে। কৃষকরা যদি সমস্ত কৃষিজাত দ্রব্যের ন্যায্য দাম না পায় তাহলে কৃষকরা মরবে। পাট-চাষীরা তো মরবেই। সুতরাং আমরা সকলে এবং পশ্চিমবঙ্গের সব ক'টি কৃষক সংগঠনই মনে করেন যে,—সর্বনিম্ন ৫০০ টাকা পাটের দাম হওয়া উচিত এবং সেটা বিধিবদ্ধ হওয়া উচিত। সেই সঙ্গে মিল মালিকদের ওপর নির্ভর না করে জে.সি.আই'র মাধ্যমে সময় মতো সমস্ত পাট কেনার ব্যবস্থা করতে হবে। আমাদের উত্তরবঙ্গে সব চেয়ে বেশি পাট চাষ হয় এবং সেটা সব চেয়ে আগে বাজারে আসে, কিন্তু এ বছর এখনো দেড়, দু' মাস সময় আছে, সুতরাং ঐ সিদ্ধান্ত যদি এখনই তাঁরা পরিবর্তন করেন তাহলে খুবই উপকার হয়। আমরা জানি কেন্দ্রের ঐ সিদ্ধান্তের পেছনে সিনথেটিক লবির চাপ আছে। কিন্তু অন্যান্য সব প্রশ্ন ছেড়ে দিয়েও আমরা জানি সিনথেটিক ব্যাগ স্বাস্থ্যের পক্ষে খারাপ। আমেরিকায় বিশেষজ্ঞরা এই কথা বলছেন। সুতরাং পাটের ব্যাগ বাতিল করে দিয়ে সিন্থেটিক ব্যাগ চালানো খুব একটা যুক্তিসঙ্গত কাজ নয়। সেই সাথে আরও বলা হচ্ছে যে, পাটের দাম বেশি হলে নাকি পাটকল গুলির বড়ই অসুবিধা হয়, পাটকল চলে না! এই প্রসঙ্গে আমি প্রশ্ন করছি যে, তিন বছর আগে যখন হাজার টাকা পাটের কুইন্টাল হয়েছিল তখন পাটকল গুলি চলেছিল কি করে? গত বছর বাংলাদেশে পাটের দাম অনেক বেড়ে গিয়েছিল, লুকিয়ে লাভ নেই, সীমান্ত পেরিয়ে আমাদের এখান থেকে অনেক পাট চলে গিয়েছিল। সেখানে কেন এটা হচ্ছে? বাংলাদেশ চীন এবং জাপানের সঙ্গে চুক্তি করে, ঐ সমস্ত দেশে প্রচুর পাটজাত দ্রব্য বেচছে। ওরা এটা করতে পারলে, আমরা কেন পারব না? সুতরাং পাট শিল্পকে যদি সঠিকভাবে দেখা হয় তাহলেই পাট চাষীর স্বার্থে পাটের দাম বাড়ানো সম্ভব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐদিক থেকে বলা হয়েছে,—রাজ্য সরকার কেন জুট কর্পোরেশন করছেন না? ওঁরা জানেন না যে, আমাদের সরকার তথা আমাদের কৃষি দপ্তর এটা করতে চেয়েছিলেন, কিন্তু রিজার্ভ ব্যাঙ্ক পরিষ্কার বলে দিয়েছে যে, তারা এ ব্যাপারে টাকা দেবে না। রিজার্ভ ব্যাঙ্ক টাকা দেবে না, তাহলে রাজ্য সরকার জুট কর্পোরেশন করবে কি করে? তারপরে আমাদের মার্কেটিং ফেডারেশন এবং কৃষি বিপণনের কথা বললেন। কিন্তু তাদের তো জে.সি.আই'র এজেন্ট হিসাবে কাজ করতে হয়। মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি গুলি প্রচুর পাট কিনে জমিয়ে রেখেছে, জে.সি.আই কিনছে না, তারা মরছে। সুতরাং পশ্চিমবঙ্গ সমবায় কৃষি বিপনন আছে, তারা পাট কেনে এবং আরও ভাল ভাবে কিনতে পারে যদি জে.সি.আই ঠিকমতো টাকা দেয়, যদি জে.সি.আই

ঠিকমতো লিফট করে। জে.সি.আই ঠিকমতো তা করছে না বলেই চটকল গুলির দালালরা সুযোগ পেয়ে যায়। কিন্তু আমাদের ব্যবস্থা আছে এবং আমরা সেই ব্যবস্থাকে আরও শক্তিশালী করতে পারি যদি জে.সি.আই. আমাদের সঙ্গে সহযোগিতা করে। এই প্রসঙ্গে আমি একটা সতর্কবানী উচ্চারন করতে চাই যে, এই অবস্থা যদি চলে, যদি পাট-চাষীরা পাটের দাম না পায় তাহলে তারা আর পাট চাষ করবে না। ইতি মধ্যেই পাট চাষ কমতির দিকে। পাট চাষ কমিয়ে দিয়ে চাষীরা সেখানে অন্যান্য সময়ের ফসল করছে। সুতরাং এই অবস্থা চলতে থাকলে এমন একটা দিন আসবে যেদিন পাট চাষ দেশ থেকে উযে যাবে। আগে দেশে নীল

[2-20—2-45 P.M.

চাষ ছিল। আজকে কোথায় নীল চাষ হয়? নীল চাষ দেশে আছে কী? আজকে শুধু পশ্চিমবঙ্গ কেন, সারা ভারতবর্ষের মধ্যে গুরুত্বপূর্ণ এই পাট শিল্প। এই পাট শিল্পের মাধ্যমে বিদেশ থেকে বৈদেশিক মুদ্রা আয় হয়। পাট চাষ না হলে পশ্চিমবাংলার অর্থনীতি বিধ্বস্ত হয়ে যাবে। পাট হচ্ছে কৃষকদের প্রধান অর্থকরী ফসল। ১ লক্ষ শ্রমিক এর সঙ্গে যুক্ত। এটাকে কি আমরা নষ্ট করে দেব? ভারত সরকারের এ ব্যাপারে বিবেচনা করা উচিৎ পাট চাষীরা যাতে ন্যায্য দাম পান এবং এটা যাতে বিধিবদ্ধ থাকে এবং জে.সি.আই সময়মতো নেমে ঠিকমতো যাতে পাট কেনে এবং পাটকল দালালদের এ ব্যাপারে নিবৃত্ত করা—এইসব করা উচিত। আজকে সুব্রতবাবু বললেন পাটকল জাতীয়করন করা দরকার। আমি এই প্রস্তাবকে সমর্থন করি। কেন আমরা জাতীয়করন করতে চাই? পাটের ন্যায্য দাম পাবার জন্য। কারণ, পাটকল যদি জাতীয়করন করা হয় তাহলে বেসরকারি পাটকল মালিকদের কোনও লবি কেন্দ্রীয় সরকারের কাছে চাপ দিতে পারবেন না। চটকলের অধিকাংশই বেসরকারি মালিক। তাঁদের লবিই তদ্বির-তদারক করে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করে যাতে পাটের দাম না বাড়ে। তারা কম দামে কিনে আরও বেশি মুনাফা করার জন্য এইরকম চাপ এবং তদ্বির করে এবং তার জন্যই পাট চাষীদের এই দুরবস্থা হয়েছে। পাটকল জাতীয়করন হয়ে গেলে, বেসরকারি পাটকল মালিকদের লবি না থাকলে পাট চাষীদের সর্বনাশ হয়না, দাম এইভাবে বাড়ে না এবং বিধিবদ্ধ দাম বাদ দিতে হয় না। কাজেই সবদিক থেকে বিবেচনা করে সঙ্গতভাবেই প্রস্তাব করা হয়েছে যে পাটের বিধিবদ্ধ সর্বনিম্ন দাম রাখা দরকার। সর্বনিম্ন দাম বাড়িয়ে দেওয়াও দরকার। ৬০০ টাকা কুইন্টাল করা হোক, এই প্রস্তাব করি। জে.সি.আই যেন সময় মতো বাজারে নামে। আর অল্পদিন পরেই পাট বাজারে আসা শুরু করবে। উত্তরবঙ্গের পাট রথের দিন থেকেই আরম্ভ হবে, এবং সর্বনিম্ন দর ৬০০ টাকা কুইন্টাল যাতে করতে পারি তার জন্য আসুন সবাই মিলে কেন্দ্রের উপর চাপ দিই। এটা হলে পশ্চিমবঙ্গের ৪০ লক্ষ পাটচাষী এবং ১ লক্ষ পাটকল শ্রমিক বাঁচবে এবং তাঁদের পরিবারের লোকজন বাঁচবে। এই কথা বলে প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**Mr. Speaker :** There are two amendments to this motion. One is by Shri Sudip Bandyopadhyay and the other is by Dr. Sudipto Roy

Now I request Shri Sudip Bandyopadhyay to move your amendment.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমি পাটের দামের আলোচনার মধ্যে যাচ্ছি না। ফর ইওর কনসিডারেশন, আমার একটা ছোট্ট অ্যামেন্ডমেন্ট আছে, এ ব্যাপারে বিতর্কের কোনও অবকাশ নেই। যে মূল প্রস্তাব উত্থাপন হয়েছে তার সঙ্গে যুক্ত হবে Sir, I beg to move that in the fourth line after the words "Agricultural Ministry" the words "on the reported ground that the statutory prices were helping dishonest Mill Owners to generate Black Money" be added.

**Shri Nani Kar :** I do not accept the amendment.

**Mr. Speaker :** As Dr. Sudipto Roy is not present in the House his amendment is not moved.

**শ্রী ননী কর ঃ** আমি প্রস্তাব উত্থাপন করার সময়ে কয়েকটি কথা বলেছিলাম। আর এখন আমি কয়েকটি কথা বলি, পশ্চিমবাংলার পাটকে বলা হয় 'সোনালী আঁশ'। এটা ইংরেজ আমল থেকে ইংরেজ চটকল সম্রাটদের স্বর্ণভান্ডারকে ফাঁপিয়ে তুলেছিল এই পাট। এই সোনালী পাটকে মৃত্যু শয্যায় শায়িত করা হচ্ছে। কিন্তু আমি আপনাকে বলি, চটকল মালিকদের সমিতির সভাপতি মিঃ বি.জালানের ভাষায়, "নানারকম পাটজাত সামগ্রী যেমন দেওয়াল-আবরনী, পর্দা, গৃহ-সজ্জা সামগ্রী, বয়ন সামগ্রী, বস্ত্র, নারিকেল ছোবড়া পাটের বিকল্প সামগ্রী, পাট গালিচা, কম্বল এবং অন্য নানা সামগ্রীর সম্ভাবনাপূর্ণ আন্তর্জাতিক বাজার রয়েছে। অতএব সবই আছে একথা মালিকরা স্বীকার করেছেন, কিন্তু মালিকদের যিনি মালিক তাঁরা এটা স্বীকার করছেন না। এখন এটাকে বোঝাপড়া করার দরকার আছে। এটা ভাল যে এই সোনালী পাটকে রক্ষা করার জন্য সকলে সাহায্যের হাত বাড়িয়েছেন। সবাই এই প্রস্তাবকে শেষ পর্যন্ত সমর্থন করেছেন এবং সেজন্য সবাইকে আমি অভিনন্দিত করছি, শুধু এখানে সমর্থন নয়, সর্বদলীয়ভাবে দিল্লিতে বলার চেষ্টা করুন। বাইরে যখন বলবেন তখন বলবেন যে পাটের পক্ষে আমরা বলছি পাট মালিকদের বিরুদ্ধে বলছি। মাননীয় সুব্রত বাবু একটা মন্তব্য করেছেন। চটকল শ্রমিকদের জন্য ওঁরা খুবই চিন্তা ভাবনা করছেন, চটকল শ্রমিকদের মধ্যে ডি.সি.এমের মেম্বারশিপ অনেক বেশি। তা সত্ত্বেও চটকল মালিকদের বিরুদ্ধে বিরোধিতা করে লড়াই করবার জন্য বা এই লড়াইয়ের প্রস্তাবকে সমর্থন করার জন্য আমি তাঁদের অভিনন্দিত করছি।

**Mr. Speaker :** Now, I put the amendment No. 1 of Shri Sudip Bandyopadhyay to vote.

The motion of Shri Sudip Bandyopadhyay that in the fourth line after the words "Agricultural Ministry" the words "on the reported ground that the statutory prices were helping dishonest Mill Owners to

generate Black Money" be added, was then put and lost.

The motion of Shri Nani Kar that this Assembly views with concern that the Government of India proposed to dispense with the statutoty character of the minimum support price of jute by an announcement on 5th April, 1988 through the Union Agricultural Ministry. This is the first time since the inception of J.C.I. that the Union Government declared a minimum support price without statutory character which would mean that there will be no obligation on the part of J.C.I. to operate in the market to save the jute-growers from distress sale of their product. Jute being the principal cash crop in the State, this will have a disastrous effect on the economy in the State and over 20 lakh jute-growers will be at the mercy of Jute Barons;

This Assembly, therefore, urges upon the State Government to move the Union Government for the withdrawal of the policy recently announced and to reintroduce the statutory character of the support price of jute—was then put and agreed to.

(At this stage the House was adjourned till 2-45 P.M.)

[After adjournment]

[2-45—2-55 P.M.]

**Mr. Speaker:** Mr. Roy, you were called but you were absent. Please now move your motion.

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আন্তরিকভাবে দুঃখিত এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে, আমি না থাকবার পরও আপনি আমাকে এখন সুযোগ দিচ্ছেন।

**মিঃ স্পিকারঃ** আপনি আপনার মোশন মুভ করুন। Mr. Roy, I am a Session Court lawyer. An employee was absent at the time of giving witness but when he came back, then he used to tell that he was doing the library work in the court premises.

**Shri Saugata Roy:** I will refrain from making any comments because it is a very humorous observation.

Sir, I beg to move—

Whereas fire took place in the Mangla Hat in Howrah causing loss of

more than Rs. 1 crore to the traders;

Whereas five have taken place recently in a Jute godown at Cossipore and in the Eden Gardens Calcutta causing heavy losses in both the incidents; and

Whereas fires have also taken place in the recent past in New Market, Howrah Fish Market and at Canning Street, Calcutta;

The House express serious concern over such recurring incidents of fire and urges upon the State Government to take steps for toning up fire prevention and fire fighting measures in the State.

স্যার, আমি এই প্রস্তাব এই হাউসের সামনে রেখে কেন এই প্রস্তাব দিলাম সেই সম্পর্কে দুই-একটি কথা বলতে চাই। সাম্প্রতিককালে কলকাতা এবং তার আশপাশের অগ্নিকান্ডের ঘটনা নিয়ে আমরা সকলেই চিন্তা করছি। (.. **একটি ধ্বনি : কোনও অগ্নিকান্ড নিয়ে?**) আমি বীরেনদাকে বলছি যে, গ্রামাঞ্চলের অগ্নিকান্ডের কথা বলছি না। সি.পি.এম যে সেখানে কংগ্রেসিদের ঘরবাড়ি পুড়িয়ে দিয়েছে তার মধ্যে যাচ্ছি না। আমি মূলত কলকাতা শহরের চারপাশে যেসব অগ্নিকান্ড ঘটেছে, সেগুলোর প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত মাস ছিল এপ্রিল মাস। ঐ এক মাসের মধ্যে—আমার কাছে দুটি সংবাদপত্র আছে—সংবাদপত্রের প্রথম পাতার মূল ছবি হচ্ছে অগ্নিকান্ডের এবং তার একটিতে গোটা ইডেন গার্ডেনের রুফিং থেকে ধোঁয়া বেরোচ্ছে দেখা যাচ্ছে এবং আর একটি ছবিতে কাশিপুর জুট গো-ডাউন থেকে ধোঁয়া বেরোচ্ছে দেখা যাচ্ছে। আপনি দেখবেন, একটি ঘটনা ঘটেছে ২৯শে এপ্রিল এবং অপরটি ঘটেছে ২১শে এপ্রিল তারিখে। আপনাদের প্রথমে ২১শে এপ্রিলের ঘটনাটা নিয়ে বলি যে, মাননীয় পৌরমন্ত্রী ঘটনাটি নিয়ে এই হাউসে বিবৃতি দিয়েছেন যে, ইডেন গার্ডেনে যে ফাইবার গ্লাস রুফিং ছিল তাতে আগুন লেগে পুরো রুফিংটা পুড়ে গেছে। এবং আপনি জানেন যে, তথাকথিত ফাইবার গ্লাস রুফিং-এর ৯টি সিট মাত্র ১৬ মিনিটে কাগজের মতো পুড়ে গেছে। তবে সৌভাগ্যের ব্যাপার হল, সেই সময় কোনও খেলা চলছিল না। ধরুন, এক লক্ষ দর্শক নিয়ে রিলায়েন্স কাপ ফাইনালের সময় যদি ঐ আগুনটা লাগত তাহলে সেটা কতটা মারাত্মক হতে পারত। (**একটি ধ্বনি; মাসির গোঁফ থাকলে মামা হত**) এটা মাসির গোঁফ হবার ব্যাপার নয় বীরেনদা। ধরুন, আপনি খেলা দেখতে গেছেন সেই সময়, আপনি বেরোতে পারতেন না, কারণ আপনি বৃদ্ধ মানুষ। কিন্তু যেটা বলতে চাই সেটা হলো খুব সৌভাগ্যের কথা যে ক্লাব হাউসে আগুন লাগেনি এবং আগুন যে লাগেনি তার ভাগ্য হচ্ছে ভবিতব্যের। আগুন লাগার তিন দিন আগে ফায়ার প্রুফ সিট ঝড়ে উড়ে গিয়েছিল। যদি না উড়ে যেত তাহলে আগুন লেগে পুড়তে পুড়তে ক্লাব হাউসে যেতে পারত, সেই জায়গা ফাঁকা হয়ে গিয়েছিল বলে আগুন যেতে পারেনি এবং সেই কারণে আগুন লাগেনি। মন্ত্রী মহাশয় বললেন তদন্ত হবে এবং তদন্ত করে এই হাউসে বিবৃতি দিয়ে তিনি

বললেন যে ওয়েলডিং হচ্ছিল এবং তার থেকে আগুন উড়ে গিয়ে সেখানে আগুন লাগে। প্লাস্টিক ফাইবার সিট এতো টাকা খরচ করে লাগানো হলো, বলা হলো ফায়ার প্রুফ, এত মানুষের কোনও বিপদ নেই। কিন্তু সেই জিনিস কি করে কাগজের মতো পুড়ে যেতে পারে? এই ঘটনা হাউসের সামনে আছে স্যার। তার আট-দশ দিন পরে কাশিপুর গুদামে আগুন লাগল এবং কাশিপুর গুদামে আগুন লাগার পর কি হলো? সাতটি গুদাম আগুনে পুড়ে ছাই হয়ে গেল। সেখানকার সাধারন লোক কি বললেন স্যার? সেখানকার সাধারন লোক, গুদামের মালিক এবং কর্মচারিরা অভিযোগ করেছেন দমকল ঘটনাস্থলে এসে জলের অভাবে বহুক্ষন কাজে লাগতে পারেনি। জলের অভাব দমকল কর্তৃপক্ষ স্বীকার করেন। চোখের সামনে গুদাম পুড়ে ছাই হয়ে গিয়েছে। স্যার ১১টায় প্রথম আগুন লাগল হনুমান গানিব্যাগস কম্পানীতে, সুতো পাট এবং প্লাসটিকের মতো দাহ্য জিনিস নিমেসের মধ্যে গুদাম পুড়ে ছাই হয়ে গেল। হিন্দুস্থান ল্যামিনেটর ক্যারিং করপোরেশন-এর গুদাম সেটা পুড়ে গিয়েছে। সেখানে কি অবস্থা দেখুন স্যার, হিন্দুস্থান ল্যামিনেটর কোম্পানীর মালিক আর.এল.ডালমিয়া বলছেন দমকলের ব্যার্থতার জন্য তিনি সর্বসান্ত হলেন। ক্ষয়-ক্ষতির নির্দিষ্ট হিসাব এখনও কিন্তু দমকলের মালিক দিতে পারেন নি, আগুন লাগার কারণ কেউ বলতে পারেনি। তবে বৈদ্যুতিক সট সারকিটের জন্য আগুন লাগতে পারে। সেখানে সেইদিন পুরো কাশিপুর জ্যাম হয়ে গেল, সন্ধ্যাবেলায় গিয়ে দেখলাম বিশাল গুদাম ঘর দাউ দাউ করে জ্বলছে। স্থানীয় গুদাম মালিকদের অভিযোগ যে বারে বারে অগ্নিকান্ডের ঘটনা ঘটা সত্তেও এই অঞ্চলে জলের ব্যবস্থা করতে পারেনি পৌরসভা এবং এই সরকার। এই কলিকাতা শহর একটা জতুগৃহ হয়ে আছে, সেই জতুগৃহে সামান্য একটা সট সারকিটে, সামান্য একটা ওয়েলডিং-এর স্পার্ক যখন তখন আগুন লাগিয়ে দিচ্ছে। এই হাউসে আমরা মেনশন করেছি ক্যানিং স্ট্রীটের ফায়ারের সময়, ক্যানিং স্ট্রীটের ফায়ার নিয়ে আমরা কোসচেন আওয়ার বাতিল করে দিয়ে আলোচনা করেছিলাম। সেখানে মানুষ যথেষ্ট ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সেখানে দেখা গেল ইলেকট্রিক যে কানেকশন ছিল তার ফিউজ বক্সে আগুন লেগেছে। সুব্রত মুখার্জি এই হাউসে বলেছেন যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশনের যে ট্রান্সফরমার সেখান থেকে জোড়াবাগানে কয়েকজন মহিলা অগ্নিদগ্ধ হয়ে মেডিক্যাল কলেজে মারা যায়। এক বিভৎস অবস্থা সেখানে দেখা গিয়েছিল, কয়েকজন মহিলা কলিকাতার রাস্তায় আগুনের গোলা হয়ে দৌড়চ্ছেন। আপনি বলুন স্যার ইলেকট্রিসিটি সাপ্লাই থেকে ওভার লোডিং-এর জন্য ট্রান্সফরমারের অভাবে ট্রান্সফরমার বাষ্ট করে আগুন জ্বলছে। স্যার, এই ব্যাপারে কোনও কার্যকর ব্যবস্থা এখনও পর্যন্ত নেওয়া হয়েছে কি? যখন কোথাও আগুন লাগছে তখন দমকল গিয়ে বলছে—একেই তো দমকল দেরিতে গিয়ে পৌছায়—জল পাচ্ছি না। দমকল গিয়ে বলছে জলের ব্যবস্থা নেই। সুতরাং পুরো পুড়ে যাওয়ার আগে কোনও আগুন নিভছে না। বামফ্রন্টের মধ্যে আগুন লাগার কথা আমরা জানি সেটা আর আমি বলছি না। কিন্তু আমি বলতে চাই এই ফায়ার প্রিভেনশনের ব্যাপারে মিউনিসিপ্যাল মন্ত্রী যদি কোনও পজেটিভ কিছু বলতেন তাহলে আমি খুশি হতাম। শুনলাম উনি দিল্লি গেছেন, তিনি যদি জবাব দিতে পারতেন তাহলে ভাল হত

*কারণ উনি তরুন মন্ত্রী তাঁর কাছ থেকে সেই উদ্যোগ আশা করা উচিত ছিল। কিন্তু তাঁর উদ্যোগ সম্পূর্ণ ব্যর্থ।*

**মিঃ স্পিকার ঃ** আপনি কি তরুন বলতে কি আগুনের কথা বলছেন নাকি বয়েসে তরুনের কথা বলছেন?

**শ্রী সৌগত রায় ঃ** ওনার ভেতরে আগুন রয়েছে, বাইরে থাকবে কেন? যাই হোক আজকে কোনও কার্যকর ব্যবস্থা হচ্ছে না। আজকে এই যে দুটি আগুন লেগেছে তা হলো ফায়ার প্রিভেনশন নিয়ে। স্যার আমি আসল আগুন ধরার কথা বলছি, সেই আগুন হচ্ছে বামফ্রন্ট সরকারের নীতির আগুন। কলিকাতায় এবং তার পার্শ্ববর্তী এলাকায় যে আগুন ধরছে তার ফরমুলা হচ্ছে বার্ন টু বিল্ড। আগুন জ্বালাও যাতে নতুন বাড়ি করা যায় কলিকাতার দামি জমিতে। এই সভায় জ্ঞান সিং সোহন পালের একটি প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী কয়েকটা কথা বলেছিলেন। আপনি স্যার, ১৯৮২-৮৭ সালের মধ্যে কলকাতা এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের কোন কোন বাজারে আগুন লেগেছে তার হিসাবটা একটু দেখুন। (১) লক্ষ্মী কাটরা অ্যান্ড গণেশ কাটরা, (২) ফ্যান্সী মার্কেট (গড়িয়া হাট রোড), (৩) বাংলা বাজার (মেটিয়াবুরুজ), (৪) এস.এস. হগ মার্কেট, (৫) ফিশ মার্কেট (হাওড়া), (৬) নন্দরাম মার্কেট (ব্রাবোর্ণ রোড), (৭) অরফ্যাঞ্জ মার্কেট, (৮) উল্টাডাঙ্গা মিউনিসিপ্যাল মার্কেট, (৯) নিউ বৈঠকখানা মার্কেট (শিয়ালদহ) এবং (১০) মঙ্গলা মার্কেট (হাওড়া)—এই সমস্ত জায়গায় আগুন লেগেছে—কি হয়েছিল—কোনও কারণ পাওয়া যায় নি। দি স্পেশিফিক কজ অব ফায়ার জানা যায় নি। তার মানে কি হয়েছিল, আগুন কে লেগেছিল তা রহস্যজনক। নিউ মার্কেটে আগুন লেগেছিল কখন—রাত্রি ১২-১ টার মধ্যে। সেখানে মার্কেট বিলডিং তৈরি হচ্ছিল। উল্টোডাঙ্গার ফিশ মার্কেটে আগুন লেগেছিল কখন—রাত্রি ১২-১ টার মধ্যে। কারণ কি—বলতে পারা যাচ্ছে না। সেখানে কি হয়েছে—নতুন বাড়ি তৈরি হয়েছে। হাওড়ার মঙ্গলা হাটে আগুন লেগেছিল কখন—রাত্রি ১২-১ টার মধ্যে। স্যার, আমি বলছি যে, বামফ্রন্টের সময়ে এই আগুনগুলো খুব রহস্যজনক, এই ব্যাপারে আমাদের দলের অন্য সদস্যরা বলবেন। this is burning to built এবং সরকারের সহযোগিতায় এক শ্রেণীর ব্যবসায়ী বাজারে আগুন লাগিয়ে বাজারগুলো পুড়িয়ে দিচ্ছে, আগুনের কারণ কি তা খুঁজে পাওয়া যায় না। এই আগুন কি ভাবে বন্ধ করা যেতে পারে তা ওই হাউসে আলোচনা হওয়া উচিত, এটি সিরিয়াস কনসার্ন, আপনারা এটি প্রকাশ করুন এবং এই আগুন লাগার রাজনীতি, কলকাতায় বিল্ডারদের সহায়তায় রাজনীতি বন্ধ হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-55—3-05 P.M.]

**Mr. Speaker:** Regarding the amendment given by Shri Sumanta Hira to the resolution of Mr. Saugata Roy, what you want to move is that you are asking for the specific role of the Government to be inserted.

**Shri Saugata Roy :** Sir, the specific role of the Government has not given us any satisfaction.

**Mr. Speaker :** Have you accepted it?

**Shri Saugata Roy :** No, Sir oppose it. I cannot accept it.

**Mr. Speaker :** It appears to be out of order. Very well. The amendment given by Shri Sumanta Kumar Hira appears to be out of order basically due to the fact that it will cause the effect of negative vote. The amendment, if allowed, will not allow the mover to vote in favour of the motion. It will result in negative vote. Either the mover should abstain incourse of voting or vote against the motion. Such amendment is out of order and is not allowed.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আমার একটা এক্সপ্রেশন আছে, সেটি হচ্ছে এই মোশনে আমাদের মাননীয় মুভার মহাশয় গভর্নমেন্ট যে পজিটিভ স্টেপ গ্রহণ করেছেন, সে সম্পর্কে সম্পূর্ণ নীরব থেকেছেন। এটাই আমার আপত্তি এবং এই এন্ডেই আমি এই অ্যামেন্ডমেন্ট এনেছিলাম। আমি সুনির্দিষ্ট ভাবে তাতে বলেছি গভর্নমেন্ট যে পজিটিভ অ্যাকশনগুলো নিয়েছেন তার জন্য প্রশংসা করা উচিত এবং গভর্নমেন্টকে এনকারেজ করা উচিত।

**মিঃ স্পিকার ঃ** গভর্নমেন্ট কি আরও আগুন লাগাবার জন্য এনকারেজ করবে?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** কেউ যদি এই রকম কমেন্ট করেন তাহলে তাঁদের আমি কি আর বলতে পারি। কোনও গভর্নমেন্ট ষড়যন্ত্র করে আগুন লাগিয়েছিল, এই ধরনের কথাবার্তা বালখিল্য ছাড়া কেউ বলতে পারে না। আমি এ সম্পর্কে কিছু বলতে চাই না। কিন্তু আগুন লাগবে, রাজনীতি করবে, ব্যবসায়ীদের সম্পত্তি বাড়বে, এই সমস্ত কথা এখানে উনি বললেন। এইসব ওঁরা পারেন কি না জানিনা। কিন্তু লেফট ফ্রন্ট গভর্নমেন্ট এটা করবে না এই ব্যাপারে আমি নিশ্চিত।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত রায় মহাশয় ১০টি মার্কেট পোড়ার কথা বলেছেন, কোন কোন বাজারে আগুন লেগেছে তাও বলেছেন কিন্তু আমি বেশি বাজারে যাচ্ছি না। আমি কলকাতার নিউ মার্কেটকে কেন্দ্র করে শুরু করছি। নিউমার্কেট হলো আমার কেন্দ্রের এলাকা। নিউমার্কেটে আগুন লাগার ফলে যে অংশে আগুনে পুড়ে ছিল কেবলমাত্র সেই অংশটুকু যেটা পুড়েছে তা যদি রাজ্য সরকার নিজে উদ্যোগ নিয়ে পুনর্গঠন করতেন, যদি প্রাইভেট ডেভেলপারদের না জানিয়ে করতেন তাহলে দেখা যেত এতোগুলি মার্কেট যে আগুনে লাগার ঘটনা ঘটতে পারত না। নিউমার্কেটের কতটুকু এলাকায় আগুনে পুড়েছিল এবং তাতে কতখানি ক্ষতিগ্রস্থ হয়েছিল তার পরিমাপ হচ্ছে ৩৬ হাজার বর্গফুট

জায়গা। কলিকাতা মিউনিসিপ্যাল করপোরেশনের যে রিপোর্ট, সরকারি রিপোর্ট সেই রিপোর্ট অনুযায়ী ৩ হাজার ৬০০ স্কোয়ার মিটার জায়গা অর্থাৎ ৩৬০ বর্গফুট জায়গা পুড়েছিল। এই ৩ হাজার ৬০০ বর্গস্কোয়ার মিটার পুড়ে যাবার পরে প্রাইভেট ডেভেলপারদের কতটা বর্গ ফুট জায়গা দেওয়া হল—৩৬ হাজার বর্গফুট জায়গা পুড়ে যাবার জন্যে পুনর্গঠন করতে দেওয়া হল ১ লক্ষ ৬২ হাজার ৫৪০ বর্গফুট জায়গা। কিসের জন্যে ৩৬ হাজার বর্গফুট জায়গা পুড়ে যাওয়ার ফলে ১ লক্ষ ৬২ হাজার ৫৪০ বর্গফুট জায়গা দেওয়া হলো? স্যার, আপনি হয়ত জানেন না করপোরেশনের কাছ থেকে প্রাইভেট ডেভেলপররা ১০৮ টা ১ স্কোয়ার ফিট জায়গা পেলেন। কলিকাতার নিউমার্কেটে নিজেরা বাজার দিলে কিছু না করলেও আগুনে লেগে পুড়ে যাবার জায়গাটা বাদ দিলেও প্রতি স্কোয়ারে আড়াই হাজার টাকা পাওয়া যেত। এই যে ১ লক্ষ ৬২ হাজার ৫৪০ বর্গফুট জায়গা পুনর্গঠনের জন্যে দেওয়া হল এর ফলেই এতগুলো দোকানপাট পুড়েছে। ওই ৩৬ হাজার বর্গফুট জায়গা বাদ দিলেও যে অংশটুকু থাকছে ১ লক্ষ ২৬ হাজার ৫৪০ বর্গফুট জায়গার জন্য প্রাইভেট ডেভেলপররা ১ কোটি ৪ লক্ষ ৭৮ হাজার টাকা প্রিমিয়াম হিসাবে ক্যালকাটা করপোরেশনকে দিয়েছে অর্থাৎ প্রতি স্কোয়ার মিটার হিসাবে ১৬০টা দিয়েছে। আমি চিঠি দেখাতে পারি আমার কাছে আছে যে ক্যালকাটা করপোরেশনকে ১০ কোটি টাকা প্রিমিয়াম দিতে চায় একটা দোকান করার জন্যে। কোনও কোনও ব্যবসায়ী ক্যালকাটা করপোরেশনকে চিঠি দিয়ে জানিয়েছে যে নিউ মার্কেটে একটা দোকান করার জন্যে তারা ১০ কোটি টাকা দিতে প্রস্তুত। যেখানে প্রতি স্কোয়ার মিটার আড়াই হাজার টাকা হওয়ার কথা সেটা আপনারা ১০৮ টাকায় প্রতি স্কোয়ার মিটার বিক্রি করলেন। এই আড়াই হাজার টাকায় প্রতি স্কোয়ার মিটার জায়গা যদি বিক্রি করা হত তাহলে কত লাভ করতেন—তাহলে লাভ করতেন ৩১ কোটি ৩৩ লক্ষ ৫০ হাজার টাকা। এবারে কস্টিং কত বেড়েছে, প্রতি বর্গ ফুটে? কস্টিং অনুযায়ী যদি ২০০ টাকা স্কোয়ার ফিটে খরচ ধরে তাহলে কস্টিং দাঁড়াচ্ছে ৩, ৫৭, ৪৬, ০০০ টাকা। তাই যে পরিমান জায়গায় এটা গঠিত হচ্ছে ২০০ টাকা স্কোয়ার ফিটে—তাতে ৩ কোটি ৫৭ লক্ষ ৪৬ হাজার টাকার মধ্যে সেখানে লাভ হচ্ছে ৩১ কোটি ৬৩ লক্ষ ৫০ হাজার টাকা। একমাত্র নিউ মার্কেটের অংশটাকে যে ব্যবসায়ীকে দেওয়া হচ্ছে সে লাভের অধিকারী হচ্ছে ২৭ কোটি ৭৩ লক্ষ ৮৬ হাজার টাকা। আমি এইজন্য বলছি যে কর্পোরেশনের প্রিমিয়াম হচ্ছে ১ কোটি ৪০ লক্ষ ৭০ হাজার। আর তারা ভাড়া নেবেন স্টল পিছু ১৭ টাকা ৫০ পয়সা পার স্কোয়ার মিটার, পার মান্থ নিউ মার্কেটে, এবং এটা বাড়বে ৫ পারসেন্ট করে। অর্থাৎ একটা বাজার গঠনের মধ্যে দিয়ে এটাই প্রমানিত যে কলকাতা কর্পোরেশনের সঙ্গে রাজ্য সরকারের একটা অভিন্ন পার্থক্য হচ্ছে; বুদ্ধদেব বাবু যখন বিধানসভায় বলছেন তখন তিনি এর বিরুদ্ধে বলছেন সেন্ট জন চার্চের জায়গায় বাজার গঠন হচ্ছে না। তবে কি উনি [*] কথা বলছেন?

**মিঃ স্পিকার ঃ** মিথ্যা কথা বলা যায় না, অসত্য বলতে হয়, মিথ্যা কথাটা বাদ যাবে।

[* Expunged as ordered by the chair]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** অসত্যটা তারাও বলছেন। একটা বাজারে আগুন লাগাবার ঘটনার পর তখন আমরা স্বভাবতই শুনে থাকি এই আগুন লাগাবার পিছনে বাজারগুলিতে কি ভয়ানক চক্রান্ত আছে। সেই কথা স্মরণ করেই সৌগতবাবুর যে উত্থাপিত প্রস্তাব তাকে সমর্থন জানাই এবং এই ব্যাপারে রাজ্য সরকারের যে দায়িত্ব সেই দায়িত্ব সম্পর্কে তারা যেন আরও সচেতন হন এবং বাজারে আগুন লাগাবার পর বাজার গঠনের দায়িত্ব নিজেদের হাতে পাওয়ার আমরা প্রত্যাশা করি।

[3-05—3-15 P.M.]

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য সৌগত রায় রুল ১৮৫য়ের মে মোশন এনেছেন, সেই মোশনের উপর তিনি যে বক্তব্য রাখলেন, আর একজন মাননীয় সদস্য সুদীপ্ত বাবু যে বক্তব্য রাখলেন আমি তা শুনলাম। সময় অত্যন্ত অল্প, আমি শুধু এটুকু বলতে চাই যে কোনও অগ্নিকান্ডই দুঃখজনক, এবং মর্মান্তিক। এতে মানুষের ক্ষয়-ক্ষতি হয়, দোকান-পাট বিনষ্ট হয়, মানুষের জীবনহানীও হয়। স্বাভাবিকভাবে—যখন অগ্নিকান্ড হয়—দলমত নির্বিশেষে ঐক্যবদ্ধ ভাবে ক্যানিং স্ট্রীট ও নিউ মার্কেটের কথা বলা হয়েছে। সময় অল্প তাই বেশি বলা যাবে না। ৪০০টি দোকান পুড়ে গিয়েছে নিউ মার্কেটে। কর্পোরেশনের পক্ষ থেকে সরকারের সহযোগিতায় ময়দানে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। এবং সেই অনুযায়ী আমাদের বিভিন্ন জায়গায়—নিউ মার্কেটের দোকানদাররাও আছেন, যেভাবে তাদের ক্ষয়-ক্ষতি হয়েছে সেটা আমরা জানি—তাদের জন্য পুনর্বাসনের ব্যবস্থা তড়িঘড়ি করে করেছেন। নতুন করে তাদেরকে নিউ মার্কেটে ফিরিয়ে আনার ব্যবস্থা কর্পোরেশনের পক্ষ থেকে করা হয়েছে। আমরা বারে বারে বলেছি আমাদের আর্থীক ক্ষমতা তেমন নেই, তাই স্বভাবতই আমাদেরকে অন্যের সহযোগিতা গ্রহণ করতে হয়েছে। ক্যানিং স্ট্রীটে প্লাস্টিক কারখানায় ট্রান্সফর্মার পুড়ে যাওয়ার ফলে যে আগুন লাগল তাতে ৩৭ জন মানুষ আহত হয়েছে, তার মধ্যে ২২ জন অসুস্থ হয়ে ফিরে এসেছে। এই জায়গায় আমাদের বক্তব্য আমরা চেষ্টা করছি, আমাদের মন্ত্রী মহাশয় বক্তব্য রেখেছেন কিভাবে চেষ্টা করা হচ্ছে। আমরা ১১ বছর আছি, কিন্তু তাঁরা ৩০ বছর ছিলেন, সেখানে তাঁরা যে অব্যবস্থা করে গিয়েছিলেন তাতে ক্যানিং স্ট্রীট জনবহুল বাণিজ্যিক কেন্দ্র সেখানে নানাভাবে ইলেকট্রিক নেওয়া হচ্ছে, স্বাভাবিকভাবে ট্রান্সফর্মারের উপর লোড বাড়ছে, ট্রান্সফর্মার বাস্ট করছে, আগুন লাগছে, মানুষের ক্ষয়ক্ষতি হচ্ছে। এইভাবে প্রতিটি ক্ষেত্রে যদি দেখেন তাহলে দেখবেন যে অব্যবস্থা রেখে গেছেন তার ফলশ্রুতি হিসাবে আজকে আগুন লাগছে। আমরা তার বিরুদ্ধে লড়াই করছি, আমাদের সরকার সজাগ দৃষ্টিতে চেষ্টা করছেন কিভাবে তাড়াতাড়ি এর মোকাবেলা করা যায়। ১৯৮৪ সালে নিউমার্কেট থেকে যে আগুন শুরু হয়েছিল বারে বারে যে অগ্নি দগ্ধের ঘটনা ঘটছে স্বাভাবিকভাবে মানুষ আমাদের প্রশ্ন করছেন এর পিছনে কি কোনও রাজনৈতিক উদ্দেশ্য ষড়যন্ত্র আছে? সৌগত বাবুর মোশনে হাওড়া হাটের কথা আছে। আমি হাওড়া জেলার মানুষ। হাওড়া থেকে যিনি নির্বাচিত সদস্য তিনি হাওড়া হাটের কথা বললেন না। আমরা জানি মিমানী মঙ্গলা হাওড়া

হাট লিজ নিয়েছিলেন ৫১ বছরের জন্য ১৯৩৯ সালে। ১৯৯০ সালে সেই লিজ পিরিয়ড শেষ হয়ে যাওয়ার কথা। তিনি অনেকদিন থেকে ষড়যন্ত্র করছিলেন। ওখানকার ওস্তাগরদের বলেছিলেন যে আমি নতুন করে পাকা হাট করতে চাই, আপনাদের ব্যবস্থা করে দেব, ২০ হাজার টাকা সেলামী দিতে হবে। তারপর হাওড়া হাটের ওস্তাগররা যখন তাঁর প্রস্তাবে রাজি হননি তখন দেখা গেল ২১শে নভেম্বর রাত্রি ১।। টার সময় গোটা হাটে গ্যাস ছড়িয়ে দেওয়া হয়েছিল এবং আগুন লাগিয়ে দেওয়া হয়েছিল। এতে ৭ হাজার স্টল, তার মধ্যে ৩ হাজার পাকা স্টল আছে, সব মিলিয়ে ৭ হাজার স্টল ভস্মিভূত হয়ে গেল। ৭ হাজার ওস্তাগর রাস্তায় নামল। পশ্চিমবঙ্গ দর্জি ইউনিয়নের পক্ষ থেকে আমরা দাবি করেছি হাওড়া হাট জাতীয়করন করতে হবে। তখন সৌগত বাবুদের সরকার ছিলেন, তাঁরা তখন আমাদের কথায় কর্ণপাত করেননি। সেখানে এমন অব্যবস্থা যে বাতাস ঢোকে না, কোনও ব্যবস্থা নেই। সেখানে মানুষ কোটি কোটি টাকার ব্যবসা করছেন, বছরের পর বছর সেখানে ষড়যন্ত্র চলছিল। আমরা দেখলাম ২১শে নভেম্বর তারিখে আগুন লাগিয়ে দেওয়া হল। স্বাভাবিকভাবে আমাদের মনে সন্দেহের প্রশ্ন আসে, আমরা বামফ্রন্ট সরকারের সঙ্গে যোগাযোগ করি যে ৭ দিনের মধ্যে ঐ হাটকে অধিগ্রহণ করা হোক। আমরা দেখেছি কেবল রাম মঙ্গলা মাহাতো মামলা ঠুকে দিয়েছে হাইকোর্টে, কেস চলছে। দুঃখের সঙ্গে বলতে হয় আপনাদের দলের যারা আইনজীবি তারা কেবল রামের পক্ষ সমর্থন করছেন, অধিগ্রহণ করার পর আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ী যাতে ঐ হাটকে পাকা হাটে রূপান্তরিত করতে না পারে তার জন্য ষড়যন্ত্র করছেন। সঙ্গে সঙ্গে দেখলাম রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আগুন লাগিয়ে পঞ্চায়েত নির্বাচনের আগে হাওড়া জেলায় কংগ্রেসের পক্ষ থেকে কর্মিরা দেওয়ালে লিখেছে, আমাদের জ্যোতি বাবুর ছবি এঁকেছে, সেখানে বলছে যে হাওড়া হাট মঙ্গলা হাট পুড়িয়েছি, এই রকম সমস্ত বাজারে আগুন লাগিয়ে দেব। এই ব্যাপারটা নির্বাচনের কাজে লাগানো হয়েছে। সৌগত বাবু দুঃখ প্রকাশ করে বললেন যে আমরা আগুন লাগার ব্যাপারে চিন্তিত আছি। কিন্তু সাধারন মানুষ আমাদের কাছে প্রশ্ন করছেন এই আগুনের পিছনে সৌগত বাবুদের অদৃশ্য হাত কিছু কাজ করেছে কি না? এটা নিরোর রাজত্ব নয়, এটা জনপ্রিয় বামফ্রন্ট সরকারের রাজত্ব। নিরোর রাজত্বে রোম জ্বলছে, নিরো বাঁশি বাজাচ্ছে, কিন্তু আমাদের জনপ্রিয় বামফ্রন্ট সরকার এবং আমরা মানুষের পাশে দাঁড়িয়েছি, প্রতিটি ক্ষেত্রে মানুষের কল্যাণের জন্য কাজ করছি। এতটা অধঃপতন আমাদের হয়নি যে হাটকে জ্বালিয়ে মানুষের রাজনৈতিক অবস্থার অসহায় অবস্থার সুযোগ আমরা গ্রহণ করব। আপনারা ৩০ বছর ধরে যে জঞ্জাল সৃষ্টি করে রেখে গেছেন তার বিরুদ্ধে আমাদের সরকার লড়াই করছে এবং আগামী দিনে নতুন করে যাতে আগুনের কোনও ঘটনা না ঘটে তার জন্য পশ্চিমবঙ্গের জাগ্রত জনমত আমাদের পাশে দাঁড়িয়ে আছে।

পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাদের সমস্ত ক্ষমতা নিয়ে, প্রশাসন তার সমস্ত ক্ষমতা নিয়ে সজাগ দৃষ্টি রাখছে, যাতে আগামি দিনে নতুন করে অগ্নিকান্ডের মধ্য দিয়ে মানুষের ধন সম্পত্তি, জীবন যেন নষ্ট না হয় এবং মানুষের জীবনহানি যাতে না ঘটে সেই ব্যাপারে

আমাদের সরকার সম্পূর্ণ সজাগ আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-15—3-24 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিধায়ক সৌগত রায় যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে খুব সংক্ষেপে দু-একটি কথা বিশেষ করে যে জেলায় আমি থাকি সেই জেলার কথাই এখানে তুলে ধরব এবং আমার জেলার মধ্যেই আমি বক্তব্যকে সীমাবদ্ধ রাখছি। স্যার, আমার মনে পড়ছে যে, বেশ কিছু বছর আগে এই সরকার ক্ষমতায় আসার পরে কবিগুরু রবীন্দ্রনাথকে বুর্জোয়া কবি বলেছিলেন। তারপরে বললেন, না, উনি বুর্জোয়া কবি নন, প্রগতিশীল কবি রবীন্দ্রনাথ। কবির বই না পড়লেও জ্যোতিবাবু ক্যাডারদের কবির গান একটা শিখিয়েছেন—"আগুন জ্বালো, আগুন জ্বালো'—আর সেই আগুন জ্বালাও শুরু করেছেন এই বামফ্রন্ট সরকার। এটা ওদের একটা নতুন টেকনিক—সবেতেই আগুন জ্বলছে। স্যার, দিনের বেলায় জ্বলছে না, রাত্রি ১২টা থেকে ভোর রাত্রি পর্যন্ত অদ্ভুত এক কায়দায় কিভাবে আগুন লাগছে, এটা কিন্তু সাধারন মানুষের কাছে এখনো পরিষ্কার হয়নি। আমি জানি না এই সরকারের সৎ সাহস এখনো কেন হল না যে, মানুষকে জানানোর জন্য একটা কমিশন বসাই যে, এই কারণে এই জায়গায় আগুন লেগেছে। স্যার, আজ পর্যন্ত মানুষের কাছে এটা পরিষ্কার হয়নি। আমরা দেখেছি হাওড়া মাছের বাজারে আগুন লাগল রাত্রি ১২টার সময়। তার পরের দিন তৎকালীন মন্ত্রী প্রশান্ত শূর সেখানে পৌছে গেলেন। সেখানে গিয়ে ঘোরা ফেরা করলেন ক্যাডারদের নিয়ে এবং বলে এলেন, ঠিক আছে, আমি ক্ষতিপূরন দেব। ৯টি মৃতদেহ তিনি নিজের চোখে দেখে এলেন এবং সেই মৃতদেহের উত্তরাধিকার একটি পয়সাও আজ পর্যন্ত ক্ষতিপূরন হিসাবে পায় নি, আজও তারা ঘুরে বেড়াচ্ছে। ৯টি মৃতদেহই ফরেনসিক ডিপার্টমেন্টে রয়েছে এবং তাদের বলা হচ্ছে, তোমরা প্রমাণ করো যে তোমরাই উত্তরাধিকারি, তাহলে পাবে। এবার আসুন হাওড়ার মঙ্গলা হাটের বিষয়ে। হাওড়ার সহকর্মি বিধায়ক খুব জ্বালাময়ী ভাষণ দিলেন। কি হল মঙ্গলা-হাটে? মঙ্গলা-হাটেও দেখলাম কারা ক্ষতিগ্রস্ত হল। আমাদের মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপালের একটি ষ্টার্ড কোয়েশ্চেনের উত্তরে বলছেন, ৩ হাজার ক্ষতিগ্রস্ত হয়েছে ষ্টল। হকার্সদের এত ষ্টল ক্ষতিগ্রস্ত হল। আগুনের কারণ কি? হাওড়ার ডি.এম. তার পরের দিন সংবাদপত্রে বললেন, "সাসপেক্ট স্যাবোটেজ"। তারপর মেয়র আলোকদূত দাস বলেছেন—

**মিঃ স্পিকার ঃ** আবার সংবাদপত্র থেকে পড়ছেন? সংবাদপত্র থেকে পড়বেন না, রেকর্ড হবে না, কেন পড়ছেন?

**শ্রী অশোক ঘোষ ঃ** আমি সংবাদপত্র থেকে পড়ছি না, হাওড়া করপোরেশনের মেয়র কি বলেছেন সেটাই শুধু উল্লেখ করছি। তিনি কি বলেছেন? এই সম্পর্কে মিমানি ওখানে এসেছিল প্ল্যান নিয়ে মাল্টি ষ্টোরিড বিল্ডিং বানানোর ব্যাপারে। সুতরাং একটার সঙ্গে আর একটার যোগসূত্র আমরা দেখতে পাচ্ছি। এই যোগসূত্রের পিছনে বামফ্রন্ট সরকারের পরিষ্কার

যদি মদত না থাকত বিশেষ করে সি.পি.এম.-এর তাহলে রাতের অন্ধকারে কোনওদিনই আগুন ধরতে পারত না। প্রত্যেকটি জায়গায় তারা এই ভাবে আগুন জ্বালিয়েছে। মাননীয় সদস্য আনসারুদ্দিন সাহেব যা বললেন, আর এই ব্যাপারে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুর বক্তব্য কন্ট্রাডিক্ট করছে। তিনি বলছেন, হাওড়া মিউনিসিপ্যাল করপোরেশন হ্যাজ এ প্রোগ্রাম অব ডেভেলপমেন্ট অব মঙ্গলা হাট। তারপরে কি বলছেন? তারপরে বলছেন, The mode of the execution of the scheme of the Manglahat has not yet been finalised. অর্থাৎ মন্ত্রী নিজেই দ্বিধাগ্রস্ত হাওড়া মঙ্গলাহাট পুড়ে যাবার পরে যে, তিনি এই বিষয়ে কিভাবে কি করবেন—তিনি সেখানে গিয়ে একটা কমিশন বসাবার কথা ঘোষণা করে দিলেন।

একটা এনকোয়ারি সেট আপ করলেন। কি হলো স্যার, কাদের নিয়ে করা হলো? তার রিপোর্ট কি হলো? সে সব স্যার, সাধারন মানুষের কাছে আজও বোধগম্য হলো না। অথচ স্যার, কোটি কোটি টাকা এখানে ক্ষতি হয়েছে। এই সমস্ত নিম্ন মধ্যবিত্ত মানুষ যারা স্টল হোল্ডার, যারা গহনা বন্ধক দিয়ে, কেউ জমি বিক্রি করে এই সমস্ত ছোট ছোট ষ্টল করেছিল পুড়ে যাবার পর সেটা যখন ফাঁকা মাঠ হয়ে গেল তখন দেখা গেল তারা আর ষ্টল পাচ্ছেন না। সেখানে ষ্টল কারা পাচ্ছেন? ঐ হাওড়া মেয়র ইনকাউনসিলের যিনি অধ্যক্ষ, যাঁকে ব কলমে বা ডিফ্যাকটো হাওড়ার মুখ্যমন্ত্রী বলা হয় সেই ভদ্রলোকের করুনা যারা পাচ্ছে তারা ষ্টল পাচ্ছে। সেখানে আবার তার গায়ে গন্ধ শুখে দেখা হচ্ছে যে তার গায়ে মার্কসবাদীর গন্ধ আছে, না, গান্ধীবাদের গন্ধ আছে। এইভাবে স্যার, সেখানে চক্রান্ত চলছে। স্যার, ওঁরা প্রিভেনশনের কথা বলছেন। শ্রী দীপ্তি মুখার্জি, ডাইরেকটার বা ডিভিশনাল অফিসার, হাওড়া ফায়ার স্টেশন তিনি ১৭টি চিঠি জেলাশাসককে এবং হাওড়ার মেয়রকে দিয়েছেন এই বলে যে, হাওড়ার মঙ্গলা হাটের এমনই অবস্থা যে, যে কোনও সময় তা পুড়ে যেতে পারে। হাওড়া ফায়ার ষ্টেশনের সুপারিনটেনডেন্টের সেই চিঠিগুলির পর পর ডেট পর্যন্ত আমার কাছে আছে কিন্তু কোনও রকম প্রতিকারমূলক ব্যবস্থা হাওড়া কর্পোরেশনের পক্ষ থেকে করা হয়নি। তাই স্যার, আমরা বলছি, এই যে এত আগুন লাগছে তার জন্য সরকার একটা কমিশন বসান যাতে করে লোক জানতে বা বুঝতে পারে যে আসল ঘটনাটা কি বা আমরা যে সব অভিযোগ করছি তা ঠিক, কি ঠিক নয়। কিন্তু তা না করে আগুন লাগার পরের দিন খালি ওঁরা দুঃখ প্রকাশ করছেন এবং বলছেন ক্ষতিপূরণ দেওয়া হবে আর নিজেদের লোকদের স্টলগুলি বিলি করছেন। আমরা তাই এই প্রস্তাবের মাধ্যমে দাবি করেছি যে একটা কমিশন বসান হাইকোর্টের কোনও বিচারপতিকে দিয়ে বা এই সমস্ত টেকনিক্যাল ব্যাপার যাঁরা বোঝেন সেই সমস্ত ফায়ার এক্সপার্টদের দিয়ে। কাশিপুর জুট মিল, ইডেন গার্ডেন, ক্যানিং স্ট্রীট, মাছের বাজার, মঙ্গলাহাট এই সমস্ত জায়গায় কেন আগুন লেগেছে বা এর পেছনে আসল সত্য কি আছে আমরা চাই মানুষকে তা জানানো হোক। সেখানে মানুষকে জানার সুযোগ দিন যে প্রকৃতপক্ষে সি.পি.এম রাতের অন্ধকারে আগুন লাগাচ্ছে কি না বা তারা পিছনে আছে কি না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় আজ এই সভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন, মোশন আন্ডার রুল ১৮৫, সেই প্রস্তাবের শেষের দিকে তিনি ফায়ার প্রিভেনশন এবং ফায়ার ফাইটিং-এর ব্যাপারে সরকারের কাছে যে সব আবেদন রেখেছেন সেই প্রসঙ্গে তাঁকে জানাচ্ছি এবং সরকারের পক্ষ থেকে তাঁকে আশ্বস্ত করছি যে ফায়ার প্রিভেনশনের জন্য নতুন উদ্যোগ নেওয়া হয়েছে। এখানে কর্পোরেশন বিল্ডিং কোড যা আছে সেই কোডের যে ইনসাফিসিয়েন্সি আছে সেটা সংশোধন করার জন্য আমরা ন্যাশনাল বিল্ডিং কোড যা আছে সেই ন্যাশনাল বিল্ডিং কোডের মধ্যে অগ্নি নির্বাপন করার বা তাকে প্রতিরোধ করার জন্য যে ব্যবস্থা আছে সেটা পুরোপুরি গ্রহণ করতে মনস্থ করেছি। তার ফলে আগুনের সম্ভবনা খানিকটা পরিমাণে প্রতিরোধ করা যাবে। ফায়ার ফাইটিং-এর কথা যেটা বলেছেন সে সম্পর্কে বলছি, ইতিপূর্বে এই দপ্তরের যিনি মন্ত্রী তাঁর বাজেট এই সভায় উত্থাপিত হয়েছে, সেখানে ১১.৫৬ কোটি টাকা জেনারেল ইনস্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে কেন্দ্রীয় সরকারের অনুমতি নিয়ে লোন হিসাবে আমরা নিয়েছি যেটা দিয়ে আমরা আধুনিক যে সমস্ত অগ্নিনির্বাপনের যন্ত্রপাতি আছে বা ফায়ার ফাইটিং মেশিনারি আছে সেই সমস্ত মেশিনারি কিনে এই ব্যবস্থাটাকে শক্তিশালী করার চেষ্টা করছি।

[3-25 — 3-35 P.M.]

সেই সঙ্গে সঙ্গে ফায়ার সার্ভিস অ্যাক্টকে পরিবর্তন করে কতকগুলি ডিভিশনে বিভক্ত করে যাতে আরও এফেক্টিভলি ফায়ার ফাইটিং-এর যে তৎপরতা সেই তৎপরতাকে বৃদ্ধি করা যেতে পারে তার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। কিন্তু বিরোধীর পক্ষের সদস্যরা যে কথা বলছেন তাতে মনে হচ্ছে যে আগে কখনও আগুন লাগেনি। ১৯৬৩-৬৪ সালে বিকানীর বিল্ডিংয়ে যখন অগ্নুৎপাত হয়েছিল তাতে প্রচুর ক্ষয়-ক্ষতি হয়েছিল। সে কথা আপনার অজানা থাকার কথা নয়। ১৯৬৪-৬৫ সালে সেন্ট্রাল ব্যাঙ্ক আগুন লেগেছিল। এই কলকাতার বুকে সেখানেও প্রচুর ক্ষয়-ক্ষতি হয়েছিল। সেকথাতো একবারও তারা উল্লেখ করলেন না। শুধু আমাদের আমলেই কি আগুন লেগেছে? গোপাল টাওয়ার যেটা দিল্লীতে সেখানেও প্রচন্ড অগ্নুৎপাত হয়েছিল এবং সেখানে গভর্নরের জামাইকে উদ্ধার করার জন্য হেলিকপ্টারের ব্যবস্থা করা হয়েছিল। তারপরে আরও আগুন ছড়িয়ে পড়ে। এটাতো আপনাদের অজানা থাকার কথা নয়। দিল্লীতে যে বহুতল বিশিষ্ট হোটেল সেখানে আগুন লেগেছিল। তাতে দেশি সাংবাদিক, বিদেশি সাংবাদিক, দেশি ভ্রমণকারী, বিদেশি ভ্রমণকারী অনেকে মারা গিয়েছিল। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। আমরা এই দুঃখজনক ঘটনা নিয়ে এমন কিছু বলতে চাইনি। এই বিপদ থেকে মানুষকে রক্ষা করার জন্য যে যে উদ্যোগ, সেই উদ্যোগ নেবার ক্ষেত্রে যাতে কোন প্রতিবন্ধকতা না হয় সেইভাবে বলবার চেষ্টা করি। এখানে ইডেন গার্ডেন সম্পর্কে যে কথা বলা হয়েছে সে সম্পর্কে আমরা বলেছি যে ফরেন্সিস সায়েন্স ল্যাবরেটোরির পক্ষ থেকে তাদের দায়িত্ব দেওয়া হয়েছে বিষয়টা অনুসন্ধান করার জন্য। এর প্রতিবেদন যখন আমরা পাবো তখন নিশ্চয়ই সাধারণ মানুষকে অবহিত করার জন্য আমরা চেষ্টা করব। পুলিশ

**এনকোয়ারি এখনও চলছে। পুলিশ এনকোয়ারীর রিপোর্ট যখন পাবো তখন জানাতে পারব। ইডেন গার্ডেনের ব্যাপারে যে কথা বলেছেন যদিও ওটা ফাইবার গ্লাস, বলা হয়েছিল ফায়ার প্রুফ কিন্তু প্রমাণিত হয়েছে যে ফায়ার প্রুফ নয়। এই বিষয়টা পুলিশ এবং ফরেনসিক** সায়েন্স ল্যাবরেটরির পক্ষ থেকে অনুসন্ধান করা হচ্ছে। আমরা বিষয়টা জানবার পরে আপনাদের জানাতে পারব। ১৯৮৫ সালে নিউ মার্কেটে অগ্নুৎপাত ঘটেছিল। সেই ব্যাপারেও আপনারা বলেছেন যে বিষয়টি কি হল? আমি আপনাদের জানাতে চাই যে এখানে যে এনকোয়ারী হয়েছিল তাতে পরিষ্কার বলা হয়েছে যে কোনও সাবোটেজ নেই। এখানে ইলেকট্রিকের যে শর্ট সার্কিট আছে সেই ইলেকট্রিক শর্ট সার্কিটের জন্য নিউ মার্কেটে অগ্নুৎপাত হয়েছে এবং সেটা আপনাদের কাছে বলা হয়েছে। তারপরে হাওড়ার মংলাহাট সম্পর্কে আমাদের এনকোয়ারি চলছে। সেখানেও ফরেন্সিক সায়েন্স ল্যাবরেটরীর উপরে দায়িত্ব দেওয়া হয়েছে এবং পুলিশের পক্ষ থেকেও এনকোয়ারী করা হচ্ছে। যখন সমস্ত তথ্য প্রকাশ পাবে তখন আপনাদের কাছে, সাধারণ মানুষের কাছে সরকারের পক্ষ থেকে এটা রাখা হবে। কোনও জিনিস অস্পষ্ট রাখবার কোনও প্রশ্ন আসেনা, আমরা সেটা চাইও না। এই প্রসঙ্গ আমি আপনাদের একটা কথা বলি। ইংরাজীতে একটা কথা আছে যে রোম যখন জ্বলছে তখন নীরো বাঁশী বাজাচ্ছে। আপনারা যেন এর স্বীকার না হন। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। কলকাতার বিভিন্ন অংশে বা পশ্চিম বাংলার বিভিন্ন অংশে মানুষ এই আগুন লাগার জন্য ক্ষতিগ্রস্ত হন, ব্যবসায়ীরা ক্ষতিগ্রস্ত হন, সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হন। সেই ক্ষতি থেকে রক্ষা করার জন্য সরকারের পক্ষ থেকে যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, সেই উদ্যোগের মধ্যে দিয়ে মানুষের প্রতি সরকারের যে ভালবাসা, লোকায়ত সরকারের যে মহানুভবতা, যে দায়িত্বশিলতা সেই দায়িত্বশিলতা প্রতিফলিত হয়েছে এবং সেই বিষয়ের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে এবং প্রস্তাবের মাধ্যমে সভায় যে উদ্বেগ প্রকাশ করা হয়েছে এর মধ্যে কোন আপত্তিকর কিছু নেই। কিন্তু যেভাবে বক্তব্য রেখে মাননীয় সদস্যারা বেরিয়ে গেলেন তাতে মনে হয় তারা অন্য কিছুর সন্ধান এর মধ্যে পাচ্ছেন। আমি তার সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে যাতে ভবিষ্যতে এই ধরণের আগুন না লাগে তার জন্য আমরা নিশ্চয়ই চেষ্টা করব। মাননীয় সদস্যারা জানেন যে কলকাতা শহর অপরিকল্পিতভাবে তৈরি হয়েছে। এখানে যে পরিমাণ জলের ব্যবস্থা আছে সেটা পর্যাপ্ত নয়। একটা বাড়ি যখন তৈরি হয় তখন ফায়ার সার্ভিস-এর পক্ষ থেকে কতকগুলি সার্টিফিকেট নিতে হয়। সার্টিফিকেট যখন দেওয়া হয় কিন্তু পরবর্তীকালে দেখা যায় যে—সেই সার্টিফিকেট অনুসারে যে ব্যবস্থা রাখা দরকার সেটা নেই। যেখানে ফায়ার ফাইটিং-এর ব্যবস্থা রাখা দরকার সেখানে হয়ত লিফট হয়ে গেছে বা ঘর তৈরি হয়ে গেছে। এগুলি যদি নিয়মিতভাবে পরিদর্শন করা না হয়, অনুসন্ধানের ব্যবস্থা না থাকে তাহলে এই বিপদ থেকে রক্ষা পাওয়া অত্যন্ত কঠিন কাজ। সে জন্য আমরা নতুনভাবে ন্যাশানাল বিল্ডিং কোড যেটা আছে সেই কোডটা অ্যাডপ্ট করার সিদ্ধান্ত নিয়েছি। সেই সিদ্ধান্ত অনুযায়ী যাতে আমরা কোডটাকে অ্যামেন্ডমেন্ট করতে পারি সেই ব্যবস্থা করার চেষ্টা করছি। তা না হলে এই অসুবিধাগুলি দেখা যাবে। সে জন্য আমি

আবেদন করব যে এই ধরনের ঘটনা যদি আপনাদের জানা থাকে, যেখানে অন্তত এই ধরনের ফাউল প্লে আছে তাকে রিভিল করা দরকার, সেটা আমাদের জানাবেন। আমাদের যে এনকোয়ারী হচ্ছে তাকে আপনারা আশা করব নিশ্চয়ই সাহায্য করবেন, যার উপরে ভিত্তি করে ভবিষ্যতে সরকারের পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণ করা যায়। আমি বিরোধী দলের সদস্যদের বলব যে এই আগুন শুধু কলকাতাতেই নয়, বিভিন্ন জায়গায় হয়। রাজধানী দিল্লীতে যে কোটি কোটি টাকা খরচ করে ফায়ার সার্ভিস স্টেশন করা হয়েছে যেখানে পরিকল্পিতভাবে শহর তৈরী হয়েছে, যেখানে বহুতল বিশিষ্ট বাড়ী তৈরী করা হয়েছে সেখানেও অগ্নুৎপাত হয়, মানুষের বিপদ হয়, মানুষকে আত্মাহুতি দিতে হয়, মানুষ ক্ষতিগ্রস্ত হয়, ব্যবসায়ী ক্ষতিগ্রস্ত হয়।

মানুষ বিপদগ্রস্ত হয়, ব্যবসায়ীরা ক্ষতিগ্রস্ত হয়, কিন্তু তা নিয়ে কখনও এমন কিছু করা উচিত নয়, যার জন্য মূল ইশ্যুটির মধ্যে ঘোরালো অবস্থা হতে পারে। সেই রকম কিছু করা উচিত নয়। সেই জন্য তাঁরা যে বিষয়টি উত্থাপন করেছেন, যেভাবে বিষয়টি এখানে হাজির করেছেন তার বিরোধিতা করছি সম্পূর্ণভাবে, কিন্তু নিশ্চয়ই বিষয়টি যে দুঃখজনক ঘটনা, অগ্নুৎপাতের ফলে তারা ক্ষতিগ্রস্ত হন, তাদের প্রতি সরকারের সহানুভূতি আছে এবং যাতে ভবিষ্যতে এই ধরনের বিপদ না ঘটে সেটা দেখবার জন্য সরকার তৎপর আছে এবং এই ব্যাপারে সদস্যদের এবং অন্যান্য তরফের মানুষের আমরা সম্পূর্ন সহযোগিতা চাই। এখানে কাশিপুরে যে অগ্নুৎপাত ঘটেছে, যা এখানে বলা হয়েছে, আমাদের এনকোয়ারী হয়েছে, কিছুদিন আগে আর একটা অগ্নুৎপাতের ঘটনা ঘটলো ক্যানিং ষ্ট্রিটে, সেখানেও এনকোয়ারী হয়েছে, তার রিপোর্ট প্রকাশিত হয়েছে, আমরা সেটা সংবাদপত্রেও বলেছি যে ট্রান্সফর্মার জ্বলে যাবার ফলে সেখানে অগ্নুৎপাত ঘটেছে, সেখানে ফাউল প্লে ঘটেছে এই রকম অনুমান করার কোন যুক্তি থাকে না। যদি নাকি বিষয়টি সম্পর্কে, মানুষের দুঃখ কষ্ট সম্পর্কে আপনারা আন্তরিক হন, তাহলে এই সব বিষয় নিয়ে এই বিধানসভায়, বিধানসভার সদস্য হিসাবে সুযোগ নিয়ে এই ধরনের বক্তব্য রাখার কোন যুক্তিসঙ্গত কারণ থাকতে পারেনা। সেই জন্য যেভাবে তাঁরা বক্তব্য রেখেছেন, আমি সম্পূর্ণ ভাবে তার বিরোধিতা করে মাননীয় সৌগতবাবু যে উদ্বেগ প্রকাশ করেছেন, তার অংশীদার নিজেকে মনে করি, কিন্তু তিনি যেভাবে প্রস্তাবটি রেখেছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি প্রথমে মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, তিনি বলেছেন যে তিনি আগুন লাগার ব্যাপারে আমার মত উদ্বেগের অংশীদার। তিনি বলেছেন প্রস্তাবের মধ্যে কিছু নেই। তাঁর কথা থেকে আমি মনে করছি শাসক দল আমার প্রস্তাবকে সমর্থন করবেন এবং আমরা সর্ব সম্মতভাবে এই প্রস্তাবকে পাশ করাতে পারব। কিন্তু তার বাইরে আমি যে কথা বলতে চাই, আজকে কলকাতা শহরে—আমি আগেই বলেছিলাম যে জতু গৃহ হয়ে আছে। সেই কথা আবার বলছি যে কলকাতা শহরে বেআইনী ভাবে বাড়ি তৈরী হয়েছে, ইল্লিগ্যাল কনস্ট্রাকশন যত্রতত্র এবং যে ন্যাশনাল বিল্ডিং

*কোডের কথা কান্তিবাবু বললেন, যেটা ইন্ডিয়ান স্ট্যানডার্ড ইনস্টিটিউশন বড় বাড়ির করেছে,* It is observed only in breach.

কলকাতা শহরে ওটাকে মানা হয়,—ওটা ভেঙ্গে কলকাতার বহুতল বিশিষ্ট বাড়ির কোনওটায় এই ব্যবস্থা আছে কী না, কোনওভাবে একজামিন করা হচ্ছে কী না, ফায়ার প্রিভেন্সন এর এবং নানাভাবে এই ধরনের বিল্ডিং এর প্ল্যান পাশ করিয়ে দেওয়া হচ্ছে এটা আমার অভিযোগ। কলকাতার ফায়ার সার্ভিস এর বহুতল বাড়িতে আগুন লাগলে সেটাকে মোকাবিলা করার ব্যবস্থা নেই, যেমন ওদের মাত্র একটা ১০০ ফুট টার্ন টেব্‌ল ল্যাডার, ইঞ্জিন, যেটা বড় জোর এইট স্টোরিজ, আটতলা পর্যন্ত পৌঁছতে পারে। কলকাতায় আজকে ২০ তলা পর্যন্ত বাড়ি হয়ে গেছে। যদি ২০ তলায় কোথাও আগুন লাগে, আমাদের কলকাতার ফায়ার ব্রিগেডের কোনও ব্যবস্থা নেই লোকেদের ইভাকুয়েট করার, হ্যালিকপ্টার নেই। দিল্লী সম্বন্ধে বললেন, দিল্লীতে ফায়ার ফাইটিং এর জন্য হ্যালিকপ্টার ব্যবহার হচ্ছে। কিন্তু এখানে কোনও ব্যবস্থা নেই এবং শুধু তাই নয়, আমি যেটা আরও বলেছি যে হাই রাইজ বিল্ডিং এর উপর হ্যালিপ্যাড থাকে—

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, হ্যালিকপ্টার ফায়ারকে অ্যাগ্রাভেট করে, হ্যালিকপ্টার ফ্যান থেকে আগুন এ্যাগ্রাভেট করে বলে এক্সপার্টরা মনে করেন।

**শ্রী সৌগত রায় ঃ** ইকুয়্যালি এক্সপার্টরা বলে, তবে প্রত্যেকটা হাই রাইজ বিল্ডিং এর উপর হ্যালিপ্যাড এসেনসিয়্যাল। আমাদের এখানে নেই। আমরা জানি কলকাতার বড় বাড়িগুলোতে আগুন লাগলে কী হতে পারে। কলকাতার এই বড় বাড়িগুলো টাওয়ারিং ইনপারনো হওয়ার জন্য তৈরি হয়ে রয়েছে এবং রাজ্য সরকার জেগে ঘুমোচ্ছেন। আমার তাঁদের কাছে বক্তব্য, আপনারা আগুন। চোখের সামনে না হলে খুব সিরিয়াস অবস্থা হবে। চোখের সামনে ইডেন গার্ডেনে ঘটনা ঘটলো, ওরা বলেছিলেন ফায়ার প্রুফ, ফায়ারের কোনও লাইসেন্স নেয়নি, ইডেন গার্ডেনে সি. এ. বি.'র পক্ষ থেকে। মুখ্যমন্ত্রী রোজ কনস্ট্রাকশন দেখতে গেছেন, ক্রীড়া মন্ত্রী রোজ কনস্ট্রাকশন দেখতে গেছেন, খেলার সময় ওখানে বসে থেকেছেন, কেন একবার টেস্ট করা হল না যে ইডেনের এই রুফিং ফায়ার প্রুফ ছিল না, কার দায়িত্ব? প্রতিদিন গেছেন আপনারা, দমকল থেকে পার্মিশন পর্যন্ত নেননি। এই তো সুপ্রিয় গিয়েছিল ফায়ারের সময়। আমি আবার সেই সম্বন্ধে অভিযোগ করছি। গত পাঁচ বছরের মধ্যে যে দশ'টি বাজার পুড়েছে তার প্রত্যেকটার পেছনে ষড়যন্ত্র ছিল, ছিল, ছিল। আমি বলছি না যে, সব কটাতেই সরকার যুক্ত ছিল। যেখানে প্রাইভেট মার্কেটের মালিকরা তাদের টেনেন্টদের তুলে দিতে চায় সেখানে তাদের ষড়যন্ত্র ছিল। আর যে তিনটে জায়গায় রাজ্য সরকার বা কর্পোরেশন নতুন করে কনস্ট্রাকশন করছে—নিউ মার্কেট, উল্টোডাঙ্গা মিউনিসিপ্যাল মার্কেট এবং হাওড়ার মঙ্গলা-হাট—সেখানে তাদের ষড়যন্ত্র ছিল। অসুবিধাজনক টেনেন্টদের তোলার জন্য আগুনের আশ্রয় নিতে হয়েছে। আমি খুশি হব যদি আমার কথা

অসত্য বলে প্রমাণিত হয় এবং আমি তখন আমার কথা অসত্য বলে মেনে নেব যখন দেখব আপনারা সাহস দেখিয়েছেন একজন বিচারপতিকে দিয়ে জুডিশিয়াল এনকোয়ারী করে এই ফায়ারের কারণ প্রতিষ্ঠিত করতে। তা না হলে প্রথমেই আমার যে ষড়যন্ত্রের অভিযোগ ছিল—আগুন লাগাবার পেছনের ষড়যন্ত্রের অভিযোগকে আবার এই হাউসের মধ্যে পুনরাবৃত্তি করছি। আমি সব শেষে বলছি অভিযোগ যাই থাক, প্রস্তাবের মধ্যে কোন অভিযোগ নেই। প্রস্তাবে আমি বলেছি যে, ফায়ার ফাইটিং এবং ফায়ার প্রিভেনশনের উন্নতি করতে হবে। মাননীয় মন্ত্রী কান্তিবাবু আমার প্রস্তাবটি মেনে নিয়েছেন, তিনি আমার উদ্বেগের অংশিদার। সুতরাং আমি আশা করি বামফ্রন্ট সদস্যরা প্রস্তাবটিকে সর্বান্তকরণে সমর্থন করবেন এবং প্রস্তাবটি পাশ হবে। তাহলেই প্রমান হবে যে, এই হাউস কলকাতা এবং তার আশপাশকে জতুগৃহ করতে চায় না; আগুন লাগার ব্যাপারে আমরা উদ্বিগ্ন, আমরা আগুন লাগানোর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আমি আমার প্রস্তাবটি আপনার কাছে পেশ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি কান্তিবাবুকে অভিনন্দন জানালেন, কারণ উনি আপনার প্রস্তাবটিকে সমর্থন করেও সমর্থন করতে পারলেন না বলে কি? সেই বিখ্যাত ইংরাজি কথাটি জানেন তো I love you but of cannot fall in love with you. তারপরে আপনি কি বললেন? বড় বাড়িতে আগুন লাগলে কি বিপদ হয়। টাওয়ারিং ইনফারনোর' কথা বললেন। কান্তিবাবুও এ কথাই বলছেন, কংগ্রেসের বাড়িতে আগুন লেগে কি বিপদ নাকি হয়েছে!

The motion of Shri Saugata Roy that

"whereas fire took place in the Mangla Hat in Howrah causing loss of more than Rs.1 crore to the traders;

whereas fire have taken place recently in a Jute godown at Cossipore and in the Eden Gardens, Calcutta causing heavy losses in both the incidents; and

whereas fires have also taken place in the recent past in New Market, Howrah Fish Market and at Canning Street, Calcutta;

The House expresses serious concern over such recurring incidents of fire and urges upon the State Government to take steps for toning up fire prevention and fire fighting measures in the State,"

was then put and lost.

**Mr. Speaker:** Now I call upon Shri Sumanta Kumar Hire to move his motion.

[3-35 — 3-45 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার মোশনটি মুভ করছি।

যেহেতু সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির সমীক্ষা থেকে জানা গেছে ১৯৯৫ সাল নাগাত রাজ্যে ৮০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হবে;

যেহেতু আগামী দিনে রাজ্যে ক্রমবর্ধমান বিদ্যুৎ চাহিদার কথা মনে রেখে রাজ্য সরকার "বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প" বাস্তবায়িত করতে সচেষ্ট হয়েছেন;

যেহেতু রাজ্য সরকার সপ্তম যোজনাকালেই এই প্রকল্প সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছেন; এবং যেহেতু প্রকল্পটি রূপায়িত করতে রুশ সহযোগিতার বিষয়টিও পাকা হয়ে গিয়েছে;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছেন অবিলম্বে "বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প"-এর প্রয়োজনীয় অনুমোদন মঞ্জুর করা হোক।

এই মোশনটি সভায় সার্কুলেট হয়েছে এবং আমি আশা করি সভার সকল সদস্যের কাছেই এটা আছে। তবুও আমি এই মোশনের পক্ষে প্রথমেই দু'একটা কথা বলতে চাই। বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের বিষয়টি গোটা রাজ্যের জনগণের দাবিতে পরিণত হয়েছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ পশ্চিমবঙ্গে বিদ্যুতের ভয়ঙ্কর ঘাটতি চলছে। এই ঘাটতি না মেটাতে পারলে পশ্চিমবঙ্গের শিল্প, কৃষি এবং সাধারণ মানুষের জীবন-যাত্রার উন্নতি ঘটান সম্ভব হবে না। সুতরাং পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের দাবী একান্ত অপরিহার্য দাবি হয়ে দাঁড়িয়েছে। আজকে সারা রাজ্যের কৃষক, শ্রমিক, যুবক, সাধারণ মানুষ, প্রত্যেকেই দাবি করছে,—ভারত সরকারকে অবিলম্বে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য প্রয়োজনীয় অনুমোদন দিতে হবে। এই দাবি আজকে রাজ্যের সব জায়গায় উঠছে। এই প্রসঙ্গে আমি বলছি যে, কেন্দ্রীয় সংস্থা সি.ই.এ.-র হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে সপ্তম যোজনা—১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সালের মধ্যে—বিদ্যুৎ ঘাটতি দাঁড়াবে অনেক বেশি, প্রচুর ঘাটতি দাঁড়াবে। সেইদিকে দৃষ্টি রেখে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লেখেন যে এই বিদ্যুৎ কেন্দ্রের নির্মাণ কার্য অবিলম্বে শুরু করতে হবে তা না হলে অষ্টম যোজনায় ভীষণভাবে বিদ্যুৎ সঙ্কট দেখা দেবে। সপ্তম যোজনা শেষ হয়ে এসেছে, অষ্টম যোজনা আরম্ভ হবে ১৯৯০ সাল থেকে। সুতরাং আমরা বিদ্যুৎ সঙ্কটের মধ্যে পড়ে যাব। এই আশঙ্কার কথা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন এবং বক্রেশ্বরের প্রজেক্ট রিপোর্ট ১৯৮০ সালের ডিসেম্বর মাসে দিল্লীর সরকারের কাছে পাঠানো হয়েছিল তাদের টেকনো ইকনমিক অ্যাপ্রুভ্যালের জন্য। কিন্তু এক্ষেত্রে একটা বিতর্ক রয়ে গেছে। সেই বিতর্কটা হচ্ছে, এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র কার এক্তিয়ারে হবে? ওয়েস্ট বেঙ্গল ইলেকট্রিসিটি বোর্ড করবে, না এন.টি.পি.সি ভারত সরকারের ইলেকট্রিসিটি যে ডিপার্টমেন্ট আছে তারা করবে—এই নিয়ে বিতর্ক চলছে। পশ্চিমবঙ্গ সরকার মনে করে এটা রাজ্য সরকারেরই করা

উচিত। রাজ্য সরকারের হাতে যদি এই কেন্দ্রটি হয় তাহলে আমাদের যা প্রয়োজন আমরা সেখান থেকে যথেষ্ট বিদ্যুৎ পেতে পারি। আর দিল্লীর সরকার যদি করে তাহলে আমরা সেই পরিমাণে বিদ্যুৎ পাব না। আমাদের দাবি হচ্ছে, এটা রাজ্য সরকারকে করতে দিতে হবে এবং তার জন্য রাশিয়ার সহযোগিতা এবং আর্থিক সাহায্য কেন্দ্রীয় সরকারকে অনুমোদন করতে হবে। এটাই হচ্ছে আমাদের দাবি। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করলাম। পরে উত্তর দেবার সময় সুযোগ পেলে আমি বলবো।

**Mr. Speaker :** There is one amendment of Shri Saugata Roy. But Shri Saugata Roy is not present in the House. So the amendment is not moved.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পীকার মহোদয়, যে প্রস্তাব এখানে উত্থাপিত হল, নীতিগতভাবে আমি তার বিরোধী নই, কিছু বক্তব্য এই সম্পর্কে বলা উচিত সেইজন্য আমি সেই বক্তব্যগুলি হাউসের সামনে রাখছি। ৭০ দশকের শেষের দিকে এই প্রজেক্টের কথা ওঠে। তখন শ্রী প্রণব মুখার্জি সরাসরি বলে দিলেন কেন্দ্রই এই প্রজেক্ট করবে। পরবর্তীকালে শিবশঙ্কর মন্ত্রী হিসাব এলেন। কিন্তু একটা দুঃখের কথা বলতে হয়, এই সরকারের তরফ থেকে জাপানের কোলাবরেশনে করবেন, না রাশিয়ার কোলাবরেশনে করবেন, এর মধ্যে একটা নির্দ্দিষ্টভাবে কোনও মীমাংসায় আসতে পারেননি। অনেক বিশেষজ্ঞের মত টার্মস অ্যান্ড কনডিশন জাপান যা দিয়েছিল এগুলি অনেক ভ্যালুয়েবল, কারও কারও মত রাশিয়াকে দিয়ে করানো। সেইজন্য তারা প্রেস করেছেন রাশিয়ার সঙ্গে কোলাবরেশন করা হোক। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার এ ব্যাপারে থমকে দাঁড়িয়ে গিয়েছিল যে কাকে দিয়ে করাবো, কার সঙ্গে কোলাবরেশন করে করবো। নির্দিষ্টভাবে বলতে পারেননি। এইভাবে দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর কোনও নির্দিষ্ট বক্তব্য কেন্দ্রের কাছে রাখেননি। তবুও আমি বলছি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এটা গ্রহণ করে ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রিসিটি বোর্ড যদি করেন তাহলে কতটা সাকসেসফুল হবে, কতটা কার্যকর করতে পারবে, সেইদিকে আমি আপনার দৃষ্টি আকর্ষন করবার চেষ্টা করছি।

[3-45 — 3-55 P.M.]

ধরুন ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড তাদের এই গত ১০ বছরে কাজের হিসেবটা আপনারা নেন না কেন? চেয়ারম্যান ১, ২, ৩, ৪ বার চেঞ্জ হয়েছে, কাজের অগ্রগতি থমকে দাঁড়িয়েছে, এগোতে পারেনি। অপচয় গত বছরে ৮০ কোটি, লাইন লসের পরিমাণ ২১.৫ পারসেন্ট। সাঁওতাল ডি এবং ব্যান্ডেল এই দুই জায়গায় কত হয়েছিল? ১৯৮৫ সালে রিভ্যামপিং করার প্রস্তাব নেওয়া হয়েছিল, বলা হয়েছিল যা খরচা হবে তার একটা অংশ কেন্দ্রীয় সরকার দিতে রাজী হয়েছিলেন, ১৯৮৫তে করে এটা শেষ করা হবে কবে? ১৯৮৮-৮৯থে ফিনিশ করার কথা রিভ্যামপিংয়ের কথা, ৩ বছর উত্তীর্ণ হয়ে গেছে

আমরা কিছু করতে পারিনি। বিস্তৃত আলোচনা করার সময় নেই, শুধু এইটুকু বলি যে আমাদের কার্যকলাপ যে আমরা ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটির ব্যাপারে দেখছি, আপনারা সাঁওতালডি, ব্যান্ডেল কিম্বা কোলাঘাট যাই বলুন তাদের কাজ যদি অনুশীলন করে বিচার বিবেচনা করেন তাহলে নিশ্চয়ই এই সিদ্ধান্তে আসবেন ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে দিয়ে আর নূতন করে দেওয়া সম্ভবপর কিনা এই প্রশ্ন সকলের মনে আসবে। আমি আপনাদের কাছে এই প্রসঙ্গে বলতে চাইছি লেটেস্ট ফিগারগুলি যদি দেখেন, যা সেখানে বলা হয়েছে The power generation in the country during 86-87 achieved a higher growth rate of 10.2 per cent as compared with the growth of 8.5 per cent recorded in 1985-86. এবং সেখানে পশ্চিমবঙ্গের অবস্থা কি? The states where the State Electricity Boards have increased the PLF beyond the actual achievement in 1986-87 and also exceeded the target for April-December, 1987, include Andhra Pradesh, Tamil Nadu, Rajasthan, Punjab, Gujarat, Maharashtra, Uttar Pradesh and Orissa. The performance of the other State Electricity Boards has not been satisfactory. In the central sector the overall PLF achieved during April-December, 1987 at 62.0 per cent was marginally higher than the target (60.0%) although less than the actual PLF achieved in 1986-87 (65%). The PLF of NTPC and NLC is far ahead of their targets. অন্ধ্র, তামিলনাড়ু, রাজস্থান, পাঞ্জাব, গুজরাট, মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ এখানে এন.টি.পি.সি.তে ১৯৮৬-৮৭তে ৭১.৫ পারসেন্ট, টারগেট ছিল এ বছর ৬৪.৪ পারসেন্ট অ্যাকচুয়ালী ১৭.২ পারসেন্ট। অন্যান্য ফিগারগুলি তামিলনাড়ু, পাঞ্জাব, গুজরাট, মহারাষ্ট্র এবং মধ্যপ্রদেশ ৫১ পারসেন্টের উপর আছেন, হোয়্যার অ্যাজ ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে সেখানে ১৯৮৭ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত ছিল ৪০.৩ পারসেন্ট। গতবার তাদের অ্যাভারেজ ছিল ৪৮.১ পারসেন্ট, এবারে ৪২.৬, সেই টারগেটে পৌঁছাতে পারে ৪০.৩ হয়েছে। হোয়ার অ্যাজ এন.টি.পি.সি.তে কত হয়েছে? ১৭.২ পারসেন্ট। কাজেই একটু চিন্তা করতে হবে, শুধু সেন্টিমেন্টের বশবর্তী হয়ে নীতিগতভাবে বিরোধী না হয়ে বলব এন.টি.পি.সি'র যে রেকর্ড সেই রেকর্ডের কাছে পশ্চিমবঙ্গের রেকর্ড ৩০ পারসেন্টের নিচে আছে। কাজেই শুধু নির্মাণ নয়, একটা তৈরী করলেই হবে না, তাকে পরিচালনা করবার জন্য প্রশাসনিক দক্ষতা দরকার। সেই দক্ষতা এবং তৎপরতা আমি ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কাছে দেখতে পাচ্ছি না এবং সেজন্য আমি এখানে বলব সেই সেন্টিমেন্টের বশবর্তী না হয়ে যারা ৭০ পারসেন্টের ওপর প্রোডাকশন দিতে পারে সেই জিনিসটা চিন্তা করতে হবে। ৪০ পারসেন্টের শিকার হয়ে ১০/১১ বছর বার বার চেঞ্জ করা হয়েছে এই প্রশাসনিক দক্ষতা আমাদের নেই কেন? আমরা প্রথম ১৯৭৭ সালে এখানে এসে কিছু ইমপরট্যান্ট লোককে যাঁরা দক্ষ বৈজ্ঞানিক [illegible]ভিন্ন জায়গা থেকে ব্যান্ডেল সাঁওতাল ডি থার্মোপাওয়ার প্ল্যান্ট থেকে সরিয়ে দিয়েছিলাম। [illegible] ফলে ভ্যাকুয়াম ক্রিয়েটেড হয়েছে। ভ্যাকুয়াম ক্রিয়েটেড হয়ে সেখানে নূতন

লোক নিয়োগ করে প্রোডাকশন বাড়াতে পারলাম না। ৪০ পারসেন্টেই সীমাবদ্ধ হয়ে থাকছি। এখানে আজকে সবচেয়ে বেশি অপচয় হচ্ছে ট্রান্সমিশনে। এক্ষেত্রে সরকারের টার্গেট যা ছিল সেটা তাঁরা ফুলফিল করতে পারেননি। ফলে ৮০ ক্রোড়স অফ রুপিজ করে লোকশন হচ্ছে। কারণ গত বছর যে টার্গেট নিয়েছিলেন সেই টার্গেট ফুলফিল হয়নি। ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড গত বছর ৩৩ কে.ভি. লাইন এবং ১১ কে.ভি. লাইন করার যে টার্গেট নিয়েছিলেন এবং এরজন্য যেসব সাব-স্টেশন তৈরী করার কথা ছিল, সেই সাব-স্টেশনগুলি তৈরী হয়নি। আপনাদের টার্গেট ছিল ২ লক্ষ গ্রাহককে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের মাধ্যমে বিদুতের কানেকশন দেবার, কিন্তু সেখানে দিয়েছেন মাত্র ৫৯ হাজারকে। ঠিক ছিল ইলেকট্রিক লাইনের জন্য ২ লক্ষ সিমেন্ট পোল তৈরী করবেন, কিন্তু সেই টার্গেট ফুলফিল হয়নি। ১.২৫ লক্ষের বেশি পোল আপনারা তৈরী করতে পারেননি। ২ লক্ষ করবেন বলেছিলেন, কিন্তু ১.২৫ লক্ষেই আপনারা থমকে গেছেন। হাই টেনশন ইলেকট্রিক এনার্জিকে লো টেনশন ইলেকট্রিক এনার্জির লাইন দিয়ে চালনা করছেন, কারণ আপনারা হাই টেনশন ইলেকট্রিক লাইন গড়ে তুলতে পারেননি। এক্ষেত্রে গত ১০ বছরের মধ্যে ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে পারেননি, রিভ্যাম্পিং করতে পারেননি এবং তাই আজকে আপনাদের প্রডাকশনটা ৪০ পারসেন্ট থমকে দাঁড়িয়ে গেছে। কিন্তু তৎপরতা থাকলে এটা ৭০ পারসেন্ট পর্যন্ত উঠতে পারতো। গত সেপ্টেম্বর মাসে শ্রী বসন্ত শাঠে এসে যে মিটিং করেছিলেন তাতে জ্যোতিবাবুও উপস্থিত ছিলেন। সেই মিটিংয়ে তিনি মুখের উপর বলে দিলেন যে, আপনাদের ওয়ার্ক কালচার নেই, আপনাদের বিদ্যুৎকেন্দ্রগুলি কাজ করতে পারছে না। সেদিন মুখের উপর এই কথাগুলি বলে গেলেন কেন্দ্রীয় মন্ত্রী এবং আপনারা চুপ করে থাকলেন। আপনারা এয়ার স্টোরেজ ডিভাইস তৈরী করতে পারেননি, ব্যাটারী প্রজেক্ট করতে পারেননি, লাইন ও সাব-স্টেশন করতে পারেননি, ইনফ্রাস্ট্রাকচার গড়ে তুলতে পারেননি। কাজেই আজকে আপনাদের অতিরিক্ত ভার দিলে সেই ভার নিয়ে আপনারা কি করবেন? কারণ আপনাদের কোনরকম প্রশাসনিক দক্ষতা নেই এবং সেই দক্ষতা না থাকবার কারণে আজকে সেটা যদি এন.টি.পি.সির উপর দেওয়া হয় তাহলে অসুবিধাটা কোথায়? সেন্টিমেন্টের প্রশ্ন নয় এটা। কারণ ফরাক্কা থেকে তো পার্সেন্টেজ পাচ্ছেন আপনারা। তাহলে আজকে চিন্তা করার কি আছে? পার্সেন্টেজ কমে যাবে বলে ভাবছেন? কিন্তু দেশটা কি পার্সেন্টেজে চলে? এই সম্পর্কে নিশ্চয়ই একমত হবেন যে, কাজের কোনও দক্ষতা আপনাদের নেই। আজকে ট্রান্সমিশন লাইন টানতে ছয়-সাত মাস ধরে কোনও চীফ ইঞ্জিনিয়ার নেই। সেখানে ট্রান্সমিশনের চার্জে যিনি চিফ ইঞ্জিনিয়ার ছিলেন—ডাঃ এস.পি. কর,—তিনি এখন কাজ করছেন না, ফলে আজকে বিদ্যুতের ট্রান্সমিশন লাইনে চিফ ইঞ্জিনিয়ার ছাড়াই কাজ হচ্ছে। কাজেই ডিসিশন ছাড়া কাজ হতে পারে—এই দৃস্টিভঙ্গি আপনাদের পাল্টাতে বলছি। যেখানে কাজ করতে পারছেন না সেখানে এন.টি.পি.সি সেটা করুক যাদের প্রশাসনিক দক্ষতা আছে। আজকে রাজ্যের টাকা নেই, এমন কি উৎকৃষ্ট ধরনের এফেকটিভ টেকনোলজিও জানা নেই। এক্ষেত্রে টাকা অভাবের কথা বলছেন, কিন্তু তাঁদের কাছ থেকে বেশি করে টাকা আনতে পারেননি কেন? আমাদের

*সিকসথ্ প্ল্যানে তাঁরা কত টাকা দিয়েছেন? ৯৫১ কোটি টাকার মধ্যে এক্ষেত্রে ৮০০ কোটি* টাকা অ্যালটেড হয়েছে। কিন্তু সেই টাকা দিয়ে আপনারা উৎপাদন কতটুকু বাড়াতে পেরেছেন? ঐ টাকা দিয়ে আজকে যদি কোলাঘাট, ব্যান্ডেল বা সাঁওতালদির উৎপাদনটা ৬০ পারসেন্ট বা ৭০ পারসেন্টে নিয়ে যেতে পারতেন তাহলে এ-ব্যাপারে নিশ্চয়ই সোচ্চার হতাম।

কিন্তু আপনাদের চারিদেকে ব্যর্থতা, প্রশাসনিক ত্রুটি রয়েছে, অভিজ্ঞতার অভাব রয়েছে। আপনাদের এই ১০ বছরের রাজত্বকালে আমরা যা দেখেছি, আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তাতে আপনাদের প্রশাসনিক দক্ষতা অনেক কম। এই তো সেই বিদ্যুতের জন্য শান্তিপুরে লোক মারা গেল। আপনার দপ্তরের প্রশাসন যখন তখন ভেঙ্গে পড়ছে। যা স্ট্রাকচার আছে তাই-ই আপনারা রিপেয়ার করতে পারছেন না। আমাদের সময়কার যে সমস্ত জিনিসগুলি আছে, যে মেসিনগুলি আছে সেইগুলিকে অলটার করে নূতনভাবে সেখানে মেসিন আনতে পারছেন না। এই সমস্ত কারণে আমি বলতে চাই এটা এন.টি.পি.সি-র হাতে তুলে দিন। কারণ তারা এটা সঠিকভাবে পরিচালনা করতে পারবে। আমরা নিশ্চয়ই চাই পশ্চিমবাংলায় এটা হোক, পশ্চিমবাংলার জন্য এটা আদায় করতে আমরা রাজি আছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-55 — 4-05 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আজকে এই যে প্রস্তাব এসেছে আমিও তার একজন সিগনেটারী। স্যার, মহান নভেম্বরের বিপ্লবের মধ্যে দিয়ে সভিয়েত রাশিয়ায় ১৯১৭ সালে সমাজতন্ত্র কায়েম হলো। ১৯১৯ খৃষ্টাব্দে আপনারা জানেন ভারসাই ট্রিটি ইতিহাসে একটা বিখ্যাত চুক্তি। সমাজতন্ত্র কায়েম হবার পর ২ বছর বাদে সোভিয়েত রাশিয়ায় নানা ধরনের সমস্যা দেখা দিল, খাদ্য সমস্যা দেখা দিল। অ্যান্টি রেভলিউসনারী ফোর্স হিসাবে স্বীকৃত বাইরের ১৯টি দেশ এক যোগে ২ বছরের নবজাত সমাজতন্ত্রের শিশুকে হত্যা করেছিল। সেই সময় লেনিন বিরাট একটা মাঠের সামনে ভাবছিলেন কি ভাবে এই সমস্যার সমাধান করা যায়। আপনারা জানেন সেই সময় বিশ্ববিখ্যাত মনীষি এবং দার্শনিক এইচ.জি.ওয়ালস লেনিনকে জিজ্ঞাসা করেছিলেন what are you thinking at Present? তখন লেনিন বলেছিলেন 'This is my thinking—how soon we would be able to electrify the whole of Russia! The sooner we would be able to do this, the sooner we would be able to face the odds that have been experiencing by our countrymen at present.'

স্যার, আমাদের দেশের যাঁরা রাষ্ট্র নায়ক তাঁদের যা ভাবনা-চিন্তা তাতে বিভিন্ন দিকে শহর এবং গ্রামের মধ্যে একটা বিরাট প্র্যার্থক্য একটা ইমব্যালেন্স তৈরী করে রেখেছে। আমাদের দেশের সঠিকভাবে উন্নতির পথে এটা একটা বিরাট বাধা। এই রকম পরিপ্রেক্ষিতে গত ১১ বছর ধরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই ইমব্যালেন্স দূর করবার জন্য

সামগ্রিক অঞ্চলের সঠিকভাবে বৈদ্যুতিকরণের প্রকল্প নিয়ে চলেছে। সমগ্র দেশে বৈদ্যুতিকরণের মধ্যে দিয়ে শিল্প বিকাশের মাধ্যমে বেকার সমস্যার সমাধান ঘটবে তাই নয় অন্য দিকে কৃষি ব্যবস্থার অগ্রগতি ঘটার মাধ্যমে খাদ্য সমস্যার সমাধান হবে। সমাজের প্রতিটি মানুষের সংশ্লিষ্ট গণতান্ত্রিক এক মৌলিক অধিকারের বিকাশ ঘটবে। এই সমস্ত দিকে কথার গুরুত্ব দিয়ে আজকে এই প্রস্তাব রাখা হয়েছে। আমরা জানি ১৯৯৫ সালে আমাদের এখানে প্রায় ৮০০ মেগাওয়াট বিদ্যুতের ঘাটতি হবে। ষষ্ঠ পরিকল্পনার শেষ দিকে এবং সপ্তম পরিকল্পনার প্রথম দিকে এই ৮০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতির জন্য আমাদের গভর্নমেন্ট তখন একটা পরিকল্পনা সাবমিট করেছিল যে থারমাল পাওয়ার স্টেশন এই বক্রেশ্বরে করা হোক ২১০ × ৩ সমান ৬১০ মেগাওয়াটের। এটা সপ্তম পরিকল্পনায় অংশগ্রহণ করানো হোক, যদি সপ্তম পরিকল্পনায় না করা যায় তাহলে অষ্টম পরিকল্পনায় অন্তর্ভুক্ত করান হোক, এই কথা আমরা বলেছিলাম। এখনও পর্যন্ত সেই ইউনিট কমিশন হল না। আমাদের যে গ্রোইং ডিমান্ড ফেস করতে হচ্ছে তাতে সি.ই.এ পারমিশন দিলেন, তাঁরা যে সমস্ত টেকনো-ইকনমিক আছে তার ক্লিয়ারেন্স দিয়ে দিলেন। কিন্তু কমিশন সো ফার যতটা জানি এখনও পর্যন্ত স্যাংশন করছেন না। আমরা এটা করতে পারব না ওঁদের বক্তব্য। কারা এই ব্যাপারে অগ্রনী সেটা দেখতে। ইন্দো সোভিয়েত একটা কথা হলো, আমেরিকা এবং জাপানের কথা হলো। ইন্দো-সোভিয়েত কি বললেন? ইন্দো-সোভিয়েত বললেন সরাসরি যদি পশ্চিমবাংলা করে তাহলে ৭০ পারসেন্ট ঋণ তারা দেবে। যে মুহূর্তে তারা রাজি হয়ে গেল সেই মুহূর্তে কেন্দ্রীয় সরকার বললেন এন.টি.পিসি-র মাধ্যমে করতে অপূর্ববাবু বললেন কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যদি হয়, তাঁরা যদি নেতৃত্ব করে তাহলে অসুবিধা কি আছে? আমরা ফারাক্কা দেখেছি, মেজিয়া তাপ বিদ্যুৎ কেন্দ্রে দেখেছি। আমরা যদি সরাসরি করতে পারি তাহলে সমস্তটাই পশ্চিমবাংলা পাবে, সেইজন্য আমরা সরাসরি করতে চাচ্ছি।

সেই অর্থে আমরা চাই, যেখানে ১৯৯৫ সালে ৮০০ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা মেটাতে, যে ব্যাপক বিদ্যুতের ঘাটতি দেখা যাচ্ছে, আগামী দিনে যে ঘাটতি দেখা দেবে, সেই ভয়াবহতা মেটাতে এই প্রকল্প আমাদের চাই। সেইজন্যই এখানে এই প্রস্তাব রাখা হয়েছে। আশাকরি সকল সদস্য আমাদের এই প্রস্তবে আমাদের রাজ্যের স্বার্থে, জনগণের স্বার্থে আপনারা সম্মতি দেবেন।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের যে প্রস্তাব এই সভায় উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবের প্রতি সমর্থন জানাচ্ছি। তবে এই ধরণের বিদ্যুৎ প্রকল্প পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যদি আরও কতকগুলো করতে পারতেন, তার ইনফ্রাস্ট্রাকচার যদি তৈরী করতে পারতেন তাহ গুল আমার মনে হয় পশ্চিমবঙ্গের টোট্যাল ডেভেলপমেন্ট আরও অনেক হতে পারত। বামফ্রন্ট সরকারের বিদ্যুতের ক্ষেত্রে গর্ব করার কিছু নেই। বিগত ১১ বছরে বামফ্রন্ট সরকার বিদ্যুতের জন্য যা চেষ্টা করেছেন তাতে গর্ব করার কিছু নেই, বরং এই ব্যাপারে যা কিছু হয়েছে তা ডাঃ বিধানচন্দ্র রায় ও সিদ্ধার্থ

শংকর রায়ের আমলেই হয়েছে। ১৯৮৮ সালে একটি প্রোজেক্টের কথা বলা হয়েছে। আমরা কিছুদিন আগে দিল্লিতে গিয়েছিলাম এবং বক্রেশ্বর প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম। উনি বলেছেন যে পশ্চিমবঙ্গে বিদ্যুতের জন্য যে বক্রেশ্বর প্রকল্প রয়েছে সেটা নিশ্চয়ই হবে, কিন্তু বামফ্রন্ট সরকার এবং মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এই প্রকল্পকে সামনে রেখে রাজনীতি করতে চাইছেন। স্যার, সোভিয়েত রাশিয়া টাকা দেবে। কেন্দ্র বলছেন, সেই টাকা কোথায় যাবে, না, সেই তিন হাজার টাকা দিলে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যেখানে সেখানে বিদ্যুৎ প্রকল্প অনুমোদিত হয়ে আছে সেখানে তাঁরা বন্টন করে দেবেন এখানে বক্রেশ্বর প্রকল্প মহামান্য মুখ্যমন্ত্রী করবেন, নাকি এন.টি.পি.সি.কে দায়িত্ব দেওয়া হবে, তাঁরা করবেন, সেটি ভিন্ন কথা। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ কেন্দ্র হোক, অর্থনীতি চাঙ্গা হোক, সেজন্য রাজ্য সরকারকে এটা দিতে হবে, এটা আমরাও চাই। কিন্তু এই প্রকল্পকে কেন্দ্র করে দেওয়াল লিখন করবেন, ঢাকঢোল পেটাবেন, এটা তো হতে পারে না? আমরা যেটা বলতে চাই তা হচ্ছে এই যে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে ভারতবর্ষের অর্থনীতিকে চাঙ্গা করার স্বার্থে হোক। কারণ এটা হলে ভারতবর্ষের অর্থনীতি চাঙ্গা হবে, আমরা এই বৃহত্তর দৃষ্টিভঙ্গীতে এই কথা বলছি। কিন্তু এন.টি.পি.সি-র যে পারফরম্যান্স আছে, ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কি সেই পারফরম্যান্স আছে? আমাদের পারফরম্যান্সের দিক সম্বন্ধে চিন্তা করতে হবে। আমাদের এখানে অর্থমন্ত্রী বসে আছেন, তিনি একজন প্রখ্যাত অর্থনীতিবিদ, তিনি জানেন যে পারফরম্যান্স না থাকলে ইকনমি ডেভেলপমেন্ট হয় না। একটা ইন্ডাস্ট্রি ডেভেলপ করবে কি করবে না, তারজন্য প্রথমেই তার পারফরম্যান্স কি আছে তা দেখতে হবে। এটা কমিউনিস্ট পার্টি, ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. নিশ্চয়ই করবে না এবং এরজন্য আমরা দেখলাম 'ভেল' এ সেকেন্ড ইউনিটে ভেল্‌কী দেখানো হলো। কোল গ্যাস প্ল্যান্ট কোল ইন্ডিয়ার যে প্রোজেক্ট, সেটি পূরণ করতে পারা গেল না। আমরা বলছি যে, প্রোজেক্ট হোক, শুধু বক্রেশ্বর তাপবিদ্যুত কেন্দ্র নয়, এই রকম আরও প্রোজেক্ট করতে হবে। আমাদের অর্থমন্ত্রী তারজন্য ব্লু প্রিন্ট তৈরী করুন, ক্যাপটিভ পাওয়ার প্ল্যান্টের জন্য তিনি ব্লু প্রিন্ট তৈরী করুন। জেলায় জেলায় ক্যাপটিভ পাওয়ার প্ল্যান্টের জন্য ব্লু প্রিন্ট তৈরী করুন, তারজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লড়াই করে টাকা নিয়ে আসব।

[4-05 — 4-15 P.M.]

আপনাদের কোন ব্লু প্রিন্ট নেই, আপনাদের ব্লু প্রিন্ট করার মত কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। আপনারা করবেন কি করে—যে পারসেন্টেজ, পারফরমেন্স আছে সেগুলোকে দিয়ে চালাতে পারছেন না ফলে প্ল্যান্ট লোড ফ্যাকটার দিয়ে কি হবে। বিদ্যুৎমন্ত্রী এখানে বসে আছেন তিনি বলুন যে ক্যাপাসিটি ইউটিলাইজেশনের জন্য সবচেয়ে বড় কথা ন্যাশনাল যেখানে ৫৫ পারসেন্ট সেখানে আমাদের অ্যাভারেজ। সেই ন্যাশনাল অ্যাভারেজ ৪২ পারসেন্ট গত বছরে করেছেন এবং এ বছরে ৪১.৩ পার্সেন্ট এসে দাঁড়িয়েছে। এই লেভেল আরও বেশি হওয়া উচিত। আমাদের যা রেটেড ক্যাপাসিটি রয়েছে সেই রেটেড ক্যাপাসিটির যদি

ইউটিলাইজেশন করতে পারেন তাহলে পশ্চিমবঙ্গের কেন সারা ভারতবর্ষের বিদ্যুৎ সঙ্কট থাকবে না। রবীনবাবু তো রাশিয়ার বিপ্লবের কথা বললেন তার সঙ্গে সঙ্গে রাশিয়ার রেটেড ইউটিলাইজেশন, ক্যাপাসিটি ইউটিলাইজেশন, প্ল্যান্ট লোড ফ্যাক্টর এইসব গুলো একটু দেখুন। শুধু লেনিন বিদ্যুতের উপরে গুরুত্ব দিয়েছিলেন বললেই হবে। রাশিয়া গিয়ে দেখে আসুন ওঁদের ক্যাপাসিটি ইউটিলাইজেশন ৮০-৯০ পার্সেন্টি, প্রোডাকশন, রেটেড প্রোডাকশন প্রায় ৫৫ পার্শেন্টি, লোড ফ্যাক্টর প্রভৃতি। শুধু লেনিনের কথা বলবেন আর তাঁদের থেকে শিক্ষা নেবেন না তাতো হয় না। সোভিয়েত রাশিয়াতেও তো মার্ক্সবাদী কমিউনিষ্ট পার্টি রয়েছে কিন্তু সেখানে গিয়ে দেখে আসুন যে মানুষকে সেখানে ৮ ঘন্টা কাজ করতে হয় এবং কাজের মধ্যে অর্থাৎ অন ডিউটি থাকাকালীন কোনও শ্রমিক ইন ক্লাব জিন্দাবাদ করতে পারবেন না। ইন ক্লাব জিন্দাবাদ কাজের সময়ে নয়। সেখানে একটা শ্রমিককে তার কাজের থেকে প্রোডাকশন দিয়ে হয়। ফলে তার কাজ কম হলে বেতন কমে যায়। কিন্তু এখানে বিদ্যুৎমন্ত্রী বলতে পারবেন এটা রেটেড ক্যাপাসিটি ইউটিলাইজেশন করার জায়গা লোড ক্যাকটারের জায়গা এখানে কাজ বন্ধ করা চলবে না। উনি বললেও অবশ্যি কেউ শুনবেনা। কোলাঘাট তাপবিদ্যুৎকেন্দ্র এবং সাওতালডিহিতে বিদ্যুৎ বিভ্রাট হচ্ছে আপনারা বলছেন স্যাবোটেজ হচ্ছে। কংগ্রেসি ষড়যন্ত্র করে স্যাবোটেজ করছে। আমার প্রশ্ন এর বিরুদ্ধে আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না কেন। আসলে আপনারা ফেলিওয়র ইন অ্যাডমিনিস্ট্রেশন। তারপরে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ক্ষেত্রে সারা পশ্চিমবঙ্গে হচ্ছে না। সর্বভারতীয় গড় থেকে দেখা গেছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন অনেক কম। অথচ ৩২ পার্শেন্টি টাকা দিচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে টাকা আসা সত্ত্বেও খরচ করতে পারছেন না। আসলে আপনাদের কোনও নেটওয়ার্ক নেই ফারাক্কা থেকে যে বিদ্যুৎ হওয়ার কথা সেই বিদ্যুৎকে আপনারা কাজে লাগাতে পারছেন না। দুর্গাপুরের মত জায়গায় ট্রান্সফার করেছেন। কিন্তু ট্রান্সফার করার আগে নেট ওয়ার্ক তৈরি করুন। তারপরে বক্রেশ্বর তাপ বিদ্যুৎকেন্দ্র তৈরী করবেন। এন টি পি সি যে বিদ্যুৎ পশ্চিমবঙ্গে দিতে চায় এবং তারজন্য যে টাকা কেন্দ্রীয় সরকার দিতে রাজি সেই টাকা নিয়ে আসতে পারেননি। অথচ বিহার সরকার সেই টাকা নিয়ে চলে এসেছে। আপনারা ট্রান্সফরমারের জন্য কোনও নেট ওয়ার্ক তৈরি করতে পারেননি। আপনারা বিদ্যুৎ নিয়ে রাজনীতি করবেন না, এটা কংগ্রেস বা সিপিএমের ব্যাপার নয়, এর সঙ্গে রাজ্য সরকারের স্বার্থ জড়িত। আপনারা এনটিসির টাকা ঠিকমত ইয়ারমার্ক করতে পারেননি। সুতরাং আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং বিদ্যুৎমন্ত্রীকে বলতে চাই এই যে ইগো ফাইট হচ্ছে একটা প্ল্যান্ট জড়িয়ে তা করবেন না। এই সমস্ত প্ল্যান্ট বিধান রায় তৈরি করে গেছেন, ব্যান্ডেল, কোলাঘাট তাপ বিদ্যুৎকেন্দ্র প্রয়াত শ্রদ্ধেয় বিধান রায় তৈরি করে গেছেন। আমার বিনীত নিবেদন জ্যোতিবাবুর কাছে যে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র তৈরি করে ইগো ফাইট বাড়াবেন না, এতে রাজ্যের ক্ষতি হবে। পশ্চিমবঙ্গের অর্থের ক্ষতি হবে। সুতরাং এইসব সেন্টিমেন্ট রাখবেন না। আপনি বাস্তবের স্বীকার হোন। আজকে ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ব্যর্থ। কেন্দ্রীয় সরকার যেভাবে করতে চাইছেন সেইভাবে চলুন। এনটিপিসি যাতে হয় সেইদিকটা দেখুন এবং এতে মানুষের

উপকার হবে। আমি ইরেসপেকটিভ অফ এনি পলিটিক্যাল পার্টিকে এই কথা বলছি এনটিপিসির মাধ্যমে যাতে হয় এই তাপবিদ্যুৎকেন্দ্র তাহলে পশ্চিমবঙ্গের মানুষ বেশি বেনিফিটেড হবে। এই বলে প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** সুহৃৎবাবু একটা প্রাবদ আছে What you can do, I can do better.

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত হীরা এবং অন্যান্য যারা বক্রেশ্বর সম্পর্কে প্রস্তাব এনেছেন তাদের সমর্থন করে আমি কিছু বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অপূর্ববাবুর কথা শুনলাম, তিনি বললেন প্রণববাবু বলেছেন হয়ে গেছে। বক্রেশ্বরের লোক, আমি বীরভূমের লোকের কাছে গিয়েছি। এক সময় প্রণব মুখার্জি ফিনান্স মিনিস্টার ছিলেন তিনি বলেছিলেন তাপবিদ্যুৎ কেন্দ্র হবে। সেটা বক্রেশ্বরে নয়, সেটা হচ্ছে কাকোরতলা কোলিয়ারীতে বক্রেশ্বর থেকে ২০ কি.মি. দূরে। সেখানে তারা ফাউন্ডেশন তুলে দিলেন, আর তার ফলে সেখানকার সমস্ত এমপ্লয়মেন্ট অফিসে লাইন পড়ে গেল, চাকরীর জন্য। এই হতভাগ্য বক্রেশ্বরের কি হবে, আমি বুঝতে পারি না বীরভূমবাসী হিসাবে? আর বক্রেশ্বরের তাপ-বিদ্যুৎ কেন্দ্রকে করবে এই নিয়ে কেন্দ্রীয় সরকার মাথা ঘামাচ্ছে কেন? এটা হচ্ছে পশ্চিমবাংলার জিনিস, আমাদের সরকার এটা করবে, এটা আমাদের চাই, এটা আমাদের দাবি। তাই আপনারা যেটা বলছেন এন.টি.পি.সি. যদি দিতে পারে তাহলে ৮০০ মেগাওয়াট শর্টেজ হবে। এর উৎপাদিত বিদ্যুৎ ৭৫ শতাংশ চলে যাবে অন্য রাজ্যে, তাহলে পশ্চিমবাংলার সেক্ষেত্রে কি লাভ হবে? কি করে আপনারা পশ্চিমবাংলার এম.এল.এ. হয়ে সমর্থন করছেন, আমি বুঝতে পারছি না? এটা নিয়ে মারামারি করার কোনও উপায় নেই। শুধু তাই নয়, এই বক্রেশ্বর বিদ্যুৎয়ের জন্য, এই বিদ্যুৎ ভায়াবেল হবে। এটা আপনারা জানেন না। এইখানে ড্রীলিং করে অত্যন্ত উৎকৃষ্ট মানের কয়লা হেদমপুর, মহম্মদ বাজার ও জয়পুরে পাওয়া গিয়েছে। যেটা ২০০ বছরেও শেষ হবে না। ঐ তাপ বিদ্যুৎয়ের পক্ষে এই কয়লা উৎকৃষ্ট হবে। এ ছাড়াও যে ভয়াবহ বেকার সমস্যা রয়েছে এবং সেখানে—যেভাবে বীরভূমে, বাঁকুড়ায়, পুরুলিয়া যেখানে কোনও ইন্ড্রাস্টি নেই—যদি প্রকল্প হয় তাতে পশ্চিমবাংলার মানুষ উপকৃত হবে। এবং এতে ঐ এলাকার চেহারা ফিরে যাবে, হাজার হাজার ছেলে-মেয়ের চাকরী হবে। তাই এই কথা না বলে, কচকচানি না করে আমরা যারা বিধানসভার সদস্য আছি, সবাই মিলে আমরা যদি সেন্ট্রাল গভর্নমেন্টকে বলি আমাদের বক্রেশ্বরের তাপ-বিদ্যুৎ অতি সত্বর করতে হবে। এবং পশ্চিমবাংলার সরকার এটার দায়িত্ব নিয়ে করবে। এখানেও গোটা ভারতবর্ষ বাঙালীর দিকে তাকিয়ে আছে। তাই এই সর্বদলীয় সমর্থনের পক্ষে আমরা অনুরোধ করছি আমরা দিল্লিতে ধর্না দেব ও বক্রেশ্বর করব, এই ব্যাপারে আপনারা সহযোগিতা করুন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা এবং আরও দুইজন মাননীয় সদস্য যে প্রস্তাব রেখেছেন বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্প করবার জন্য,

আমি তার বিরোধী নই। বস্তুত পশ্চিমবাংলায় একটা নিউক্লিয়ার প্ল্যান্ট হোক, সেটা আমরা চাই। এর আগে যখন পশ্চিমবাংলায় কংগ্রেস সরকার ছিল তখন আমরা মেদিনীপুরের দাঁতনে একটা প্রকল্প করবার জন্য প্রস্তাব রেখেছিলাম। আমরাও চাই সেটা নূতন করে আবার মুভ করা হোক। আপনারা জানেন যখন কংগ্রেস সরকার এই রাজ্যে ছিল তখন ফারাক্কা সুপার থার্মাল প্ল্যান্ট করেছেন, নিচে বিদ্যুৎ প্রকল্প তৈরি করছেন, পাশে ভূটানের চুখায় বিদ্যুৎ প্রকল্প তৈরি করছেন।

[4-15 — 4-25 P.M.]

পশ্চিমবঙ্গ সরকারের যে পারফরমেন্স ইনডেক্স, সেই ইনডেক্স দেখলেই দেখতে পাওয়া যায় যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ম্যাক্সিমাম জেনারেশন কমে গেছে। ১৯৮৪-৮৫ সালে ৬৮৫ মেগাওয়াট ছিল, ১৯৮৬-৮৭ সালে সেটা ৬৫১ মেগাওয়াটে গিয়ে দাঁড়িয়েছে। প্ল্যান্ট লোড ফ্যাক্টরের ব্যাপারটা আপারা জানেন। এই প্ল্যান্ট লোড ফ্যাক্টর পশ্চিমবাংলায় হচ্ছে মাত্র ৪০ শতাংশ। অন্ধ্রপ্রদেশে প্ল্যান্ট লোড দেখতে পাচ্ছি ৭৫%। আর এন.টি.পি.সি. ভারত সরকারের তার প্ল্যান্ট লোড হচ্ছে ৭০.২%। অর্থাৎ পশ্চিমবাংলার প্ল্যান্ট লোড ফ্যাক্টর অনেক কম। তার কারণ রক্ষণাবেক্ষণের অভাবে আজকে পশ্চিমবাংলার থার্মাল প্ল্যান্টগুলি নস্ট হয়ে যাচ্ছে The number of employees per M.U. generated by West Bengal State Electricity Board has been increased from 1984-85 to 1985-86. The Average number of employees per M.U. generated is only 7. Number of employment per M.U. of installed capacity is only 25 as per comparable to national level.

অর্থাৎ বিভিন্ন ট্রেড ইউনিয়ন যারা পশ্চিমবাংলার বিভিন্ন বিদ্যুৎ পর্ষদে ইউনিয়ন করছে, তাদের মধ্যে যে ঝগড়া চলছে সেই ঝগড়ার জন্যই আজকে লোডিং ক্যাপাসিটি অনেক কমে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে প্রস্তাব করছি ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড নয়, এই পাওয়ার প্ল্যান্ট, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পটি এন.টি.পি.সি.র হাতে দিয়ে দেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** প্রবীরবাবু, সৌগতবাবু বলছেন, শুধু এটা নয়, আপনাদের গভর্নমেন্টকেও সেন্ট্রালের হাতে দিয়ে দিন। Thank you.

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বর প্রকল্প নিয়ে কেন্দ্র যে মনোভাব গ্রহণ করেছে তাতে আবার নতুন করে এটাই প্রমাণিত হল যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কেন্দ্র প্রতিটি ক্ষেত্রে কিভাবে একের পর এক ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে যাতে পশ্চিমবঙ্গকে সমস্ত দিক থেকেই অসুবিধার মধ্যে পড়তে হয়, শিল্পের দিক থেকে, বিদ্যুতের দিক থেকে, অন্যান্য এগ্রিকালচারাল ফেসিলিটিজের দিক থেকে। অপূর্ববাবু এখানে কয়েকটি কথা বলেছেন। আমি প্রথমেই বলে রাখি যে তিনি সত্য কথা বলেন নি। বক্রেশ্বর

নিয়ে কেন্দ্রের কাছে যে রিপোর্ট গেছে তাতে কোনও নির্দিস্ট কিছু প্রস্তাব ছিল না যে, কাকে দিতে হবে। কিন্তু আপনার অবগতির জন্য আমি জানাই যে, যেটা গেছে সেটা হল রাশিয়ান অ্যান্ড বিড়লা টেকনিক্যাল সার্ভিস কোলাবোরেশন এবং এটাই হচ্ছে বেস্ট। আর জাপানের সাথে আমেরিকার কুলজিয়ানের যেটা ছিল সেটা সম্বন্ধে কোনও রেকমেডেশন যায়নি। ১৯৮৫ সালে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সেভেন্থ প্ল্যানে এটা অ্যাকসেপ্ট করা হল। তারপর ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টকে গভর্নমেন্ট অব ইন্ডিয়া বলল, ফরেন পার্টির সাথে তোমরা নেগোসিয়েট কর। ওদের পরামর্শ মত নেগোসিয়েট করা হয়। তারপর এই ব্যাপারে টেন্ডার ডাকা হল। তাতে আমেরিকার কাছ থেকেও পাওয়া গেল, সোভিয়েত রাশিয়ার কাছ থেকেও পাওয়া গেল এবং একটা হাই পাওয়ার কমিটি হল, তারা এটাকে বিচার করে দেখবে যে, কোনটা হলে আমাদের পক্ষে মোর সুইটেবল্ হবে। এবং তাঁরা বললেন যে সোভিয়েত রাশিয়া, বিড়লা টেক্‌নিক্যাল সার্ভিস বেটার এবং ওরা ৭০ পার্সেন্ট খরচ দেবে। সমস্ত সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে গেল, যাওয়ার পর সেন্ট্রাল গভর্নমেন্ট প্রথমে বললেন চালিয়ে যান। ৭ শো একর জমি দরকার, ১০০ একর জমি কেনা হল, কিন্তু আবার ওরা লেজে খেলছেন দেব না, যেমন হলদিয়া পেট্রোকেমিক্যালস, সল্ট লেক ইলেকট্রনিক কমপ্লেক্সের ক্ষেত্রে, সমস্ত দিক থেকে এই জিনিস হয়েছে। এই বঞ্চনার বিরুদ্ধে আমাদের রাজ্যের লড়াই যে কিভাবে আমরা কেন্দ্রের কাছ থেকে এটা আদায় করে নেব। আপনারা কেন্দ্রের পক্ষ নিয়েছেন যাতে পশ্চিমবঙ্গ সরকার এই বেনিফিট না পায়। আর একটা কথা বলি ১৯৪৭ সালে যখন দেশ স্বাধীন হল তখন আমরা বিদ্যুতে প্রথম ছিলাম। ১৯৫১ সালে আমাদের বিদ্যুতের প্রোডাকশন ছিল ৫৪৬ মেগাওয়াট। ভারতবর্ষের কোনও রাজ্যে এত ছিল না। কিন্তু বিধান রায় যখন মারা গেলেন ১৯৬২ সালে তখন আমরা হয়ে গেলাম অস্টম। এটা কেন হল? সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি যেটা দিল্লীতে আছে তারা একটা প্ল্যানিং করে কোনও রাজ্যকে কত বিদ্যুত দেবে। তারা পশ্চিম অঞ্চলকে দিয়েছে .৬৫ কিলো ওয়াট, দক্ষিণ অঞ্চলকে দিয়েছে ৬০ কিলোওয়াট, উত্তরাঞ্চলকে দিয়েছে .৫০ কিলো ওয়াট এবং পূর্বাঞ্চলকে দিয়েছে .৩৫ কিলোওয়াট। এইভাবে সুপরিকল্পিতভাবে বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের যে অগ্রগতি ছিল সেটাকে ধাপে ধাপে ৪০ বছর ধরে কমিয়ে নিয়ে এসে আজকে এই অবস্থায় দাঁড় করিয়েছে। ১৯৭৭-৭৮ সালে আপনাদের সময়ে বিদ্যুতের উৎপাদন ছিল মাত্র ১৬০০ মেগাওয়াট অর্থাৎ ৪০ বছর ধরে আপনারা মাত্র ১ হাজার মেগাওয়াট যোগ করতে পেরেছিলেন, আমাদের ১০ বছরে সেটা ১৬শো মেগাওয়াট থেকে ৩৬ শো মেগাওয়াটে নিয়ে আসা হয়েছে। আপনারা ২০ হাজার পাম্প সেট এনারজাইজ করেছেন, আমরা ৫৬ হাজার পাম্প সেট এনারজাইজ করেছি। আমাদের সময়ে ৮ লক্ষ কনজিউমার বেড়েছে। আপনাদের সময়ে ১০ লক্ষ ছিল, সেটা আমাদের সময়ে ১৭/১৮ লক্ষতে এসে দাঁড়িয়েছে এবং যেহেতু বেড়ে যাচ্ছে সেজন্য ৮শো মেগাওয়াট ঘাটতি হবে আপনারা বলছেন। ডি ভি সি-র কথা ছিল ৯০ মেগাওয়াট আমাদের দেবে, ডি ভি সি সেখানে আমাদের ৩০ মেগাওয়াট দিচ্ছে। ডি ভি সি কেন্দ্রীয় সরকারের।

(এই সময় মিঃ স্পিকার মাইক বন্ধ করে দেওয়ায় কিছুই শোনা গেল না।)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরা, রবীন মণ্ডল এবং দিলীপ মজুমদার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমে বলা উচিত এখানে সমস্যাটা শুধু পশ্চিমবঙ্গের একটা তাপ বিদ্যুৎ কেন্দ্র বক্রেশ্বরের সমস্যা নয়, এই সমস্যাটাকে কেন্দ্র করে কেন্দ্রীয় সরকারের একটা প্রবনতা চোখে পড়ছে যেটা আমরা মনে করি শুধুমাত্র পশ্চিমবঙ্গের নয় যেকোনও রাজ্যের আগামী দিনে সেই সমস্যা হতে পারে, সেটা আমি প্রমাণ করার চেষ্টা করছি। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের ইতিবৃত্ত আগেই বলা হয়েছে, আমি সংক্ষেপে বলব, কারণ, দু'একটা তথ্য আর একবার বলা প্রয়োজন। যদিও এটা ঘটনা যে ১৯৭০-৭১ সাল থেকে ১৯৭৬-৭৭ সালের মধ্যে ১০০ মেগাওয়াট ইনস্টলড ক্যাপাসিটি যুক্ত করা হয়নি পশ্চিমবঙ্গে তারপরে ১০ বছরে আগের চেয়ে ১৩ গুন মেগাওয়াট যুক্ত করা হয়েছে। এটা ঘটনা যে আগে প্ল্যান্ট লোড ফ্যাক্টর যেটা ৩০ ছিল সেটা ৪০/৪৫ ভাগ বৃদ্ধি করা হয়েছে। সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি সপ্তম যোজনার শেষ দিকে সমীক্ষা করে বলেন অষ্টম যোজনার সময় অর্থাৎ এখন থেকে ৫/৬ বছরের মধ্যে ৮০০ মেগাওয়াট ঘাটতি হবে। তার কারণ ক্ষুদ্র সেচে যে বৃদ্ধি ঘটছে সেখানে চাহিদা বৃদ্ধি হচ্ছে, শিল্প বৃদ্ধি হচ্ছে সেখানে চাহিদা বাড়ছে, সেজন্য ৮০০ মেগাওয়াট ঘাটতি হবে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড থেকে একটা এসটিমেট করা হয়েছিল যে ১ হাজার মেগাওয়াট ঘাটতি হতে পারে।

[4-25—4-35 P.M.]

এর মুখোমুখি দাঁড়িয়ে ১৯৮৩ সালের ডিসেম্বর মাসে এস.ই.বি. থেকে এস.ই.এ. তে আনানো হয়। সেখানে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের টেকনিক্যাল ক্লিয়ারেন্সের জন্য পাঠান হয়। এটা লক্ষ্যনীয় যে ১৯৮৪ সালের ৩রা জুলাই তদানিন্তন কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রী শ্রী শিবশংকর যে চিঠিটি মুখ্যমন্ত্রীকে লেখেন তাতে তিনি পরিষ্কারভাবে লেখেন যে It has been decided to include the Bakreswar project of West Bengal SEB in the Seventh Five year Plan as a State sector scheme. The Central Electricity Authority have been requested to expedite appraisal on the project on the above basis. You may now like to ensure that necessary clearance to the scheme. রাজ্য সরকারের স্কীম হবে। তারপর ১৯৮৫ সালে সি.ই.এ. অবশ্য টেকনিক্যাল ক্লিয়ারেন্স দেন। এবারে স্যার, আপনার অনুমতি নিয়ে যে তথ্য মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার দিয়েছেন সেটা একটু কারেক্ট করে দিচ্ছি। এটার পরে ৭-ম যোজনার প্রথম দিকে বলা হয় আর্থিক ক্ষমতার অসুবিধা আছে রাজ্য সরকারের এবং সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বলেন আপনারা ফরেন কোলাবোরেশনে যেতে পারেন এবং আমাদের কাছে দুটি প্রস্তাব—সোভিয়েত রাশিয়ার এবং জাপানের প্রস্তাব ১৯৮৬ সালের ডিসেম্বর মাসের শেষের দিকে পাঠান হয়। তারপর একটা কমিটি গঠন করা হয়। আমি তখন অন্য

কাজে যুক্ত ছিলাম প্লানিং বোর্ডের সঙ্গে।

(ভয়েসঃ অনেকদিন এটা পড়ে ছিল)

না, অনেকদিন পড়ে থাকে নি। ৩রা এপ্রিল ১৯৮৭, ঠিক তিন মাসে কাজটা করা হয়। সেখানে এই দুটি প্রকল্পের সমস্ত কস্ট বেনিফিট অ্যানালিসিস করে পাঠিয়ে দিই। সেখানে বলা হয় সোভিয়েত ইউনিয়ানের প্রস্তাবটা গ্রহণ করা হচ্ছে প্রথমে এবং তারপর সেকেন্ড প্রেফারেন্স অন্য প্রস্তাবে। খুব পরিষ্কারভাবে এটা লেখা হয় এবং তিন মাসের মধ্যে কাজটা সমাপ্ত করা হয়। তারপরের ইতিহাসটা একটু বলা উচিত। এপ্রিল মাসে পাঠানোর পর ১৩ই মে প্রথম রিমাইনডার পাঠাই এই বলে যে আপনাদের মতামতটা জানান। এর কোনও উত্তর আসে না। ২রা জুন সেকেন্ড রিমাইন্ডার পাঠাই কিন্তু তারও কোনও উত্তর আসে না। ২৪শে জুলাই তৃতীয় রিমাইন্ডার পাঠানো হয় কিন্তু তখনও কোনও সিদ্ধান্ত নেই। তারপর সেপ্টেম্বর মাসে মাননীয় প্রধানমন্ত্রী আসেন এবং এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে তাঁর আলোচনা হয়। সেখানে তিনি ঘোষনা করেন যে ১৯৮৬ সালের ডিসেম্বরের মধ্যেই সিদ্ধান্ত নিয়ে নেবেন। ডিসেম্বর মাসের ৩১ তারিখও পেরিয়ে যায় কিন্তু কোনও সিদ্ধান্ত আসে না। তারপর আবার রিমাইন্ডার পাঠান হয় ১২ই জানুয়ারি, এর পর ৭ই মে। ৭ই মে মাননীয় মুখ্যমন্ত্রী মাননীয় প্রধানমন্ত্রীকে চিঠি লেখেন এই বলে যে, "সিদ্ধান্তের কি হলো?" তারপর আবার লেখেন ৩০শে জুলাই, "সিদ্ধান্তের কি হলো?" কোনও উত্তর আসে না। মাননীয় সদস্যরা জানেন যে অক্টোবর মাসের শেষের দিকে রুশ প্রধানমন্ত্রী ভারতবর্ষে আসেন। তখন সোভিয়েত-ইন্দো প্রোটোকল সাইন হবে। এর ঠিক দু দিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রী মুখ্যমন্ত্রীকে বলেন একাধিক নয়, শুধু একটিমাত্র তাপবিদ্যুৎ কেন্দ্রের কথা চিন্তা করা হচ্ছে এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র রাজ্য সরকারের হবে। তার মধ্যে ৭০ ভাগ অর্থ কেন্দ্রীয় সরকার দেবেন এবং ৩০ ভাগ রাজ্য সরকারের। এটা প্রথম থেকে লিখিতভাবে বলা ছিল। এর পর একটা অদ্ভুত জিনিস ঘটে। ২৯শে অক্টোবর একটা টেলেক্স ম্যাসেজ কেন্দ্রীয় বিদ্যুৎমন্ত্রী মুখ্যমন্ত্রীকে পাঠান। তাতে লেখা আছে, একটা বিদ্যুৎ প্রকল্প হয়েছে বক্রেশ্বরকে কেন্দ্র করে কিন্তু সোভিয়েত ইউনিয়ন নাকি বলেছেন তারা দেবেন ৭০ শতাংশ যদি প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের হয়। এতে আমরা খুব অবাক হই। এরকম তো কোনও কথা ছিল না। এর এক সপ্তাহ পরে সোভিয়েত রাষ্ট্রদূত—এখন তিনি চলে গিয়েছেন—অন্য একটি প্রয়োজনে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে আসেন এবং সেখানে আমারও উপস্থিত থাকার সুযোগ হয়েছিল। সেখানে আলোচনার পর মুখ্যমন্ত্রী তাঁকে জিজ্ঞাসা করেন, আপনারা এরকম একটা শর্ত আরোপ করেছেন যে আপনারা দেবেন এটা একমাত্র কেন্দ্রীয় প্রকল্প হলে? উনি তো শুনে আকাশ থেকে পড়লেন। বললেন, না, এরকম তো কোনও আলোচনা হয়নি, এরকম শর্ত তো দিই নি, এটা তো আপনাদের নিজেদের ব্যাপার, এটাতে আমরা কোনও শর্ত আরোপ করিনি তো। তারপর ডিসেম্বর মাসে যখন আলোচনা হয় মাননীয় মুখ্যমন্ত্রীর কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে তখন সেখানেও আমার থাকার সুযোগ হয়েছিল। সেখানে প্রথম প্রশ্ন তাঁকে জ্যোতিবাবু করেন যে, আপনারা টেলেক্স

ম্যাসেজ পাঠালেন কিন্তু সোভিয়েত রাষ্ট্রদূত তো বললেন যে এরকম কোনও শর্ত আরোপ করেন নি? তখন বিদ্যুৎমন্ত্রী বলেন, আমাদের বোধহয় বুঝতে অসুবিধা হয়েছিল। তারপর মুখ্যমন্ত্রী বলেন, এখন যখন বুঝতে অসুবিধা নেই তাহলে এখন বলুন যে এই ৭০ ভাগ কেন আপনারা দেবেন না? এখানে একটা কথা পরিষ্কার বেরিয়ে আসে, আমি দায়িত্ব নিয়ে বলছি, ওঁরা বললেন, জানেন, যদি পশ্চিমবঙ্গকে এটা দিয়ে দিই তাহলে লোকে কি বলবে—এতটা পেয়ে যাবে পশ্চিমবঙ্গ? এখানে আমি আবার দায়িত্ব নিয়ে বলছি, এটা রেকর্ডে আছে, খুব পরিষ্কারভাবে আমরা বলি, যদি আপনাদের মনে হয় বেশি পেয়ে যাচ্ছে পশ্চিমবঙ্গ সরকার তাহলে আপনারা একটা কাজ করতে পারেন—অষ্টম যোজনায় যে অর্থ বরাদ্দ করা হবে সেখান থেকে কেটে নেবেন। যদি আপনাদের এত কষ্ট হয় তাহলে কেটে নেবেন। We can share but on power. ক্লিয়ারলি আমরা একথা বলি। তখন ওঁরা আর একটা যুক্তি দেন। ওঁরা বলেন, এরকম যখন বিদেশ থেকে সাহায্য পাওয়া যায়, ৭০ ভাগ ঋণ হিসাবে পাওয়া যায় তখন সেটা পুরোপুরি দেওয়ার কোনও নজীর আগের নেই। এটা শুনে কিন্তু আমরা চুপ করে যাই। কারণ তখন আমাদের কাছে কোনও তথ্য ছিলনা। তারপরে যখন আমরা দিল্লিতে ছিলাম তখন ডিপার্টমেন্ট অব ইকনমিক অ্যাফেয়ার্স থেকে এক্সটারনাল অ্যাসিসটেন্স বলে কেন্দ্রীয় সরকারের একটা বই প্রকাশিত হয়। সেটা আপনারাও দেখতে পারেন। আমরা রাত্রে সেই বই এনে দেখি যে তাতে দুটো প্রকল্প আছে। একটা হচ্ছে, আংপাড়ায়, আর একটা মহারাষ্ট্রের ইওরাং প্রজেক্ট। তারপরে আমরা আর একবার অ্যাপয়েন্টমেন্ট ঠিক করি এবং তাদের বলি যে এইতো আপনাদের বইতে বলছে যে দিয়ে দিয়েছেন। এবারে তাদের চুপ হবার পালা। তখন একটা অদ্ভুত কথা হয়। ওরা বলেন, দেখুন, আর একটা জিনিস করলে হয়না এটা ঠিক করার জন্য—? তখন ওরা বলেন, ৮৪০ মেগা ওয়াট বিদ্যুৎ হবে, ১ হাজার কোটি টাকা প্রকল্পে খরচ হবে—এটা আমরা করি। আপনারা কিছু টাকা দিন তাহলে আপনারা তার বদলে কিছু বিদ্যুৎ পাবেন। আমরা বলি কত টাকা, আর কত বিদ্যুৎ? তখন ওরা বলেন, আপনারা ৪০০ কোটি টাকার মতো দিন তাহলে ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ পাবেন। আমরা তখন বলি যে এই অঙ্কটাতো মিলছে না। কারণ যদি ৭০ শতাংশ খরচ ওরা দেন অর্থাৎ ১ হাজার কোটির ৩০ শতাংশ আমরা দিয়ে পুরোটা পেতাম তাহলে কি হত? ১ হাজার কোটির ৩০ শতাংশ মানে ৩০০ কোটি টাকা দিয়ে আমরা পুরো বিদ্যুৎ পেতে পারি। সেখানে আপনারা বলছেন যে ৩০০ কোটি টাকার বেশি ৪০০ কোটি টাকা দিয়ে ৮৪০ মেগাওয়াট-এর কম অর্থাৎ ৬০০ মেগাওয়াট বিদ্যুৎ দেবেন—এই হিসাবটা তো মিলছে না? এরপরে আমাদের মুখ্যমন্ত্রী পরিষ্কার ভাবে মাননীয় প্রধানমন্ত্রীকে ৮ই এপ্রিল একটা চিঠি লেখেন যে এই হচ্ছে ইতিহাস। এটা আপনারা কেন করছেন? এতে প্রত্যেকটি রাজ্য উপকৃত হবে, কেন আপনারা এই ঋণটা নিচ্ছেন? এটা আপনারা দিয়ে দিন। তবে ৩ মাস আমরা অপেক্ষা করব। এক মাস হয়ে গেছে। যদি তারা না করেন তাহলে এই গোটা প্রকল্পটা রাজ্য সরকার নিজেদের সম্পদ সংগ্রহ করে নিজেরাই করবেন। কিন্তু তার আগে চূড়ান্ত প্রতিবাদ পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ যেন করেন। আর একটা কথা বলে রাখা ভাল। এটা শুধু মাত্র

একটা প্রকল্প নয়, আপনারা লক্ষ্য করুন এর মানে কি? এর মানে হচ্ছে, এতদিন কেন্দ্র রাজ্য সম্পর্কের কেন্দ্রীকতা অর্থের মাধ্যমে ছিল। এখন অর্থ থেকে এটা বিদ্যুতে অনুপ্রবেশ করল। বিদ্যুৎ যেটা শিল্পের অত্যন্ত প্রয়োজনীয় জিনিস সেখানেও কেন্দ্রীকতা করার একটা নতুন নজির, একটা অদ্ভুত প্রক্রিয়ার সৃষ্টি হল। কাজেই তার বিরুদ্ধে প্রতিবাদ করা প্রয়োজন। কারণ সংবিধানে এই রকম কিছু লেখা ছিল না। এটা শুধু পশ্চিমবঙ্গের একটা রাজনৈতিক দলের বা একটা বামফ্রন্ট সরকারের বক্তব্য নয়, এটা সকলের বক্তব্য হওয়া উচিত। এটা শুধু পশ্চিমবঙ্গের বক্তব্য নয়, এটা প্রতিটি রাজ্যের বক্তব্য হওয়া উচিত। এই কথা বলে যাতে সর্বসম্মতিক্রমে এটা গৃহীত হয় সেই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে প্রস্তাব আনা হয়েছে তার সমর্থন করে কয়েকটি কথা বলব। প্রথমেই বলি কংগ্রেসের যে দৈন্যতা সেটা আবার প্রকাশিত হয়ে পড়ল। এরা পশ্চিমবঙ্গে বাস করেন, না দিল্লিতে বাস করেন, এদের নিজস্ব কোনও চিন্তা-ভাবনা আছে, না দিল্লির দাসত্ব করছেন, এটা আবার প্রমাণিত হল। এটা শুধু আমাদের হিসাব নয়। এখানে পরিষ্কার ভাবে বলা আছে, সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি বলেছেন যে ১৯৯৩-৯৪ সালে ৮০০ মেগাওয়াট বিদ্যুতের অভাব হবে। এই [illegible] অভাব হবে, কংগ্রেস পক্ষ থেকে আপনারা বলছেন যে এটা কেন্দ্রকে দিয়ে দিন। তার মানে আপনারা বলছেন ১০০/১৫০ মেগাওয়াট নিয়ে ৪/৪। শত মেগাওয়াট ঘাটতি হোক, আবার পশ্চিমবঙ্গে বিদ্যুতের অভাবে অন্ধকার নেমে আসুক সেটাও ভাল, কিন্তু কেন্দ্রকে এটা দিয়ে দিন। এটাই আপনার চান। আপনারা যে পশ্চিমবঙ্গে বাস করেন সেই পশ্চিমবঙ্গে আবার অন্ধকারের রাজত্ব আনতে চাইছেন। এর উত্তর জনসাধারন আপনাদের দিয়েছে এবং ভবিষ্যতেও দেবে। এরা বলছেন যে আমাদের যোগ্যতা নেই। আমি আপনাদের বলি যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার হবার পরে ১৩০০ মেগাওয়াট বিদ্যুৎ বাড়ান হয়েছে। সেটা কী কেন্দ্রের কেউ এসে বাড়িয়ে দিয়ে গেছে।

[4-35—4-45 P.M.]

পশ্চিমবঙ্গে যে ইঞ্জিনিয়াররা আছেন, ভারতবর্ষের সমস্ত রাজ্য স্বীকার করে যে পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়াররা যারা আছেন, তাদের যোগ্যতা আছে, কিন্তু এখানে ওঁরা বলছেন পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়াররা যোগ্য নয়। এখানে বলেছেন পি.এল.এফ. এর কথা। পশ্চিমবঙ্গে যেখানে তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে সেখানে পি.এল.এফ. বেশি হতে পারে না। রাত্রে ব্রেক ডাউন করতে হয়। অনেকবার এই বিষয়ে বিধানসভায় আলোচনা হয়েছে। এখানে পি.এল.এফ. হতে পারে না। আমাদের উৎপাদন যত বাড়বে পি.এল.এফ. কমের দিকে তত যাবার সম্ভাবনা থাকবে। তাপ বিদ্যুৎ কেন্দ্রে রাত্রে যে ডিমান্ড হয়, সেখানে এটা হতে বাধ্য। অপূর্ব বাবু বললেন নেট ওয়ার্ক নেই। আমি বলি নেট ওয়ার্ক উনাদের আমলে ছিল না, এখন হয়েছে। আমাদের আমলে ৪০০ কে.ভি. সাব স্টেশন পশ্চিমবাংলায় হয়েছে। আপনারা দেখবেন কত লাইন হয়েছে। কত ৩৩ কে.ভি., ১১ কে.ভি.'র তার পরিকল্পনা করে পাল্টানো হয়েছে। অনেক সাব স্টেশন হয়েছে এবং পোলের যে টার্গেট ছিল তা ফুলফিল হয়েছে। এর জন্য উনারা দুঃখিত হতে

পারেন, কিন্তু পোল হয়েছে। এখন গ্রাহকের সংখ্যা প্রতি বছর এক লক্ষ করে সংখ্যা বেড়ে যাচ্ছে। সুতরাং এই কথা বলতে চাই,—

**মিঃ স্পিকার ঃ** এই মোশনের জন্য যে সময় ধার্য ছিল, তার ভেতর হবে না, সুতরাং আরও আধ ঘন্টা সময় বাড়ানো হল।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি যেটা বলি, কংগ্রেসের মাননীয় সদস্যরা আজকে পরিষ্কার করে বলুন যে পশ্চিমবঙ্গে আজকে যে বিদ্যুতের অবস্থা সৃষ্টি হয়েছে এবং আমি বলছি তাঁরা চান বা না চান, আগামী তিন চার বছরে বিদ্যুতের কোনও অভাব হবে না। আজকে দিল্লি চাইছে না আমাদের এই অবস্থাটাকে আমরা টিকিয়ে রাখি। আবার যাতে লোডশেডিং হয়, পশ্চিমবঙ্গে যাতে লোডশেডিং এর রাজত্ব ফিরে আসে সেটা তারা চাইছেন। সেই জন্যই তারা বলেছেন ওয়ার্ক কালচার নেই। এই যে ১২।। হাজার কর্মচারিকে গনি খাঁন মহাশয় ঢুকিয়ে দিয়ে গেলেন, যখন তিনি মন্ত্রী ছিলেন, কোনও রকম নীতি, নিয়ম না মেনে, ওখানে টেকনিক্যাল কাজ হয়, সুতরাং টেকনিক্যাল লোক নিতে হবে, কিন্তু ১২।। হাজার লোক নিয়োগ করলেন, যাদের কোনও জ্ঞান নেই, ট্রেনিং নেই, এমন কী তাদের ট্রেনিং এর ব্যবস্থা পর্যন্ত করলেন না। কিছু সমাজ বিরোধীকে ঢুকিয়ে দিলেন। যার ফলে ওখানকার ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেল। এখন ওয়ার্ক কালচার অনেক ভাল হয়েছে। বিদ্যুৎ পর্ষদের আই.এন.টি.ইউ.সি, তারাও এটা স্বীকার করেছে। এবং বিদ্যুৎ পর্ষদের আই.এন.টি.ইউ.সি.'র তরফ থেকেও বলা হয়েছে যে বক্রেশ্বর পশ্চিমবঙ্গ করুক এটা আমরা চাই। এছাড়া অপূর্ব বাবু বলেছেন যে এখানে নেট ওয়ার্ক করার জন্য কোনও চীফ ইঞ্জিনিয়ার নেই। উনি অনেকদিন এখানকার উচ্চ পদে ছিলেন, ওনার জানা উচিত, ট্রান্সমিশন (ডিসট্রিবিউশন) চলে না, সমস্ত জায়গাতেই চীফ ইঞ্জিনিয়ার আছেন। তবে উনি যার কথা বলছেন, যাকে সরানো হয়েছে, তার বিরুদ্ধে অনেক অভিযোগ রয়েছে, তার পক্ষেই উনি ওকালতি করছেন। আর একটা কথা বলেছেন রিভ্যামপিং সম্পর্কে। সানতালডিতে ভারতীয় যন্ত্রপাতি দিয়ে এক্সপেরিমেন্ট করা হয়েছে, সেই কারণে সানতালডি কোনও সময়ে ভাল ভাবে চলে নি। বর্তমানে সানতালডিতে একটু ভাল কাজ হচ্ছে। ওখানে রিভ্যাম্পিং-এর কাজ হচ্ছে। ওখানে এমন ভাবে কোনও হ্যান্ডেলিং প্ল্যান্ট করা হয়েছিল যে, চারটে ইউনিট একসঙ্গে চললে কয়লা যোগান দেওয়া যেত না। সুতরাং কোল হ্যান্ডেলিং প্ল্যান্টকে ঠিক করা হয়েছে। রিভ্যাম্পিং-এর কাজ হচ্ছে, কিছু জিনিস বিদেশ থেকে আনতে হবে, কিন্তু দিল্লির সরকারের কাছ থেকে অনুমতি পাওয়া যাচ্ছে না। তবে সেখানে এমনই অবস্থা যে সেখানে কোনও সরকার আছে কি না তাই বোঝা যায় না। কার কাছে অনুমতি আনতে যাব? ই.আর.ই.বি-র মিটিং-এ বসন্ত শাঠে মহাশয় বলেছিলেন, "সব ঠিক হয়ে গেছে, আনুষ্ঠানিকভাবে আপনাদের জানান হবে, আপনারা কাজ আরম্ভ করে দিন।" আমরা তো ডি.ভি.সি-তে কেন্দ্রীয় সরকারকে করার সুযোগ করে দিয়েছি। মেজিয়াতে ডি.ভি.সি-কে জমি দিয়েছি। পশ্চিমবঙ্গ এবং বিহারের টাকায় যেটা গড়ে উঠেছিল সেটা আজকে কেন্দ্রীয় সরকারের সংস্থা। ডি.ভি.সি আজকে কেন্দ্রীয় সরকার পরিচালনা করছে। আমরা ফারাক্কায়

এন.টি.পি.সি-কে ৪ হাজার একর জমি দিয়েছি। ফারাক্কার তিনটি ইউনিট এখনো স্টেবিলাইজ করে নি, তারা বলছে তাদের সেখানে কিছু কিছু এখনো অসুবিধা আছে। কেন্দ্রীয় সরকারি সংস্থা ডিভিসি'কে আমরা প্রকল্প করতে ২ হাজার একর জমি দিয়েছি, জলের ব্যবস্থা করে দিয়েছি। সুতরাং কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে এসে যদি প্রকল্প করেন তাহলে তাতে আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু বক্রেশ্বরের ব্যাপারে তাঁরাই আমাদের বলেছিলেন, "আপনারা বিদেশি সরকারের সঙ্গে কথাবার্তা বলুন।" সেই হিসাবেই আমরা কথা বলেছিলাম এবং যে মুহুর্তে টাকা পাওয়া গেল—ওঁরা ভেবেছিলেন টাকা পাওয়া যাবে না, যখন সোভিয়েত রাশিয়ার পক্ষ থেকে শতকরা ৭০ ভাগ টাকা দেওয়ার কথা হলো—ঠিক সেই মুহুর্তে তাঁরা সিদ্ধান্ত পরিবর্তন করলেন। তাঁরা ভাবলেন,—পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থে এতগুলো টাকা বামফ্রন্ট সরকারের হাতে তুলে দেওয়া যায় না। আজকে এখানে কংগ্রেসের পক্ষ থেকেও সেইভাবেই কথা বলা হচ্ছে। এইভাবে যদি ওঁরা এখানে চলেন তাহলে ওঁরা আজকে যেখানে গেছেন সেখান থেকে আরও নিচে চলে যাবেন। এখনো যে জনসাধারন ওঁদের সমর্থন করছেন সেই জনসাধারনও আগামী দিনে ওঁদের আর সমর্থন করবেন না। পরিস্থিতি এই কথাই বলছে। তাই আমি আর একবার ওঁদের অনুরোধ করছি পশ্চিমবঙ্গের জনসাধারনের স্বার্থে ওঁরা এই প্রস্তাবকে সমর্থন করুন। প্রস্তাবটি পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে গৃহীত হোক। এই অনুরোধ বিরোধীদের কাছে রেখে, প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে প্রস্তাবটি আজকে এখানে উত্থাপন করেছি সেটির ওপর আলোচনা আমি শুনলাম। আমাদের বিরোধী পক্ষ থেকে এই প্রস্তাবের ওপর যে প্রশ্নগুলি তোলা হয়েছে সে প্রশ্নগুলির সঠিক জবাব আমাদের দু'জন মন্ত্রী দিয়েছেন। কাজেই সেদিক থেকে খুব বেশি কিছু আর বলার অবকাশ নেই। আমি শুধু একটা পয়েন্ট দু' একটি কথা বলতে চাই। বিরোধী সদস্যরা বিদ্যুৎ দপ্তরের কাজকর্ম সম্পর্কে সমালোচনা করেছেন। আমি শুধু পাওয়ার কার্টেলের একটা পরিসংখ্যান এখানে উত্থাপন করছি। যেখানে মহারাষ্ট্রে ১০ থেকে ১৫ ভাগ পাওয়ার কার্টেল হচ্ছে, গুজরাটে ২৫ থেকে ৪০ ভাগ কার্টেল হচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গে কি হচ্ছে? পশ্চিমবঙ্গে কোনও কার্টেলমেন্ট নেই। পশ্চিমবঙ্গে উইকলি স্ট্যাগার্ড অফ ডে করা হয়। উইকলি পাওয়ার রেসটিকশন করা হয় মাত্র ৪ ঘন্টার জন্য। লাইট এবং মিডিয়াম টেনসনেই খানিকটা রেসটিকশন করা হচ্ছে মাত্র কয়েক আওয়ার্স। কাজেই পশ্চিমবঙ্গের বিদ্যুৎ দপ্তরের কাজকর্ম খুবই অ্যাপ্রিসিয়েবল, তার প্রশংসা করা উচিত। কিন্তু তাঁরা তা না করে উল্টোটাই করলেন। বিরোধী কংগ্রেস(ই) দলের সদস্যদের বক্তব্য শুনে মনে হচ্ছে, ওঁরা মনের কথা মুখে বলতে পারছেন না। তাঁদের মনে যা আছে মুখে সেটা বলতে পারছেন না। মনের কথা বলতে পারেন না। তাই আমি একটি উপদেশ দেব, আপনারা কংগ্রেস দলে নাম লিখিয়েছেন তো? ঐ দল ছেড়ে বাংলা কংগ্রেস করুন, আমাদের সঙ্গে আসুন, একসঙ্গে বক্রেশ্বরের স্বার্থে, পশ্চিমবাংলার স্বার্থে কেন্দ্রের যে বঞ্চনা তার বিরুদ্ধে লড়াই করি। কংগ্রেস-আই পশ্চিমবাংলার স্বার্থে লড়াই করতে পারবে না। তাই

বলছি, কংগ্রেস-আই ছেড়ে বাংলা কংগ্রেস করুন, বামফ্রন্ট সরকারের সঙ্গে আসুন, বক্রেশ্বর প্রকল্প যাতে রাজ্য সরকারের মাধ্যমে হয়, রাজ্য সরকারের হাতে আসে তার জন্য চেষ্টা করি। কারণ আপনারা বুঝতেই পেরেছেন পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের কিরূপ বঞ্চনা আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তথ্য দিয়ে বুঝিয়ে দিয়েছেন। এই বঞ্চনা আজকে নয়, যদি এই রাজ্যে কমিউনিস্ট সরকার নাও থাকত তাহলেও বঞ্চনা থাকত। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে এই বঞ্চনা চলছে এবং আজও চলছে। বক্রেশ্বরের প্রতি যে বঞ্চনা চলছে পশ্চিমবাংলার মানুষ কংগ্রেসকে কোনওদিন ক্ষমা করবে না—এই কথাটা মনে রাখবেন। যদি ডিসইনট্রিগেশন হয় তাহলে সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। দিনের পর দিন কোনও রাজ্যের প্রতি কেন্দ্র বঞ্চনা করে তাহলে সেই রাজ্য যদি কোনওদিন বিদ্রোহ করে, কোনওদিন কেন্দ্রের বিরুদ্ধে বিদ্রোহ করে তাহলে রাজ্যকে এবং রাজ্যের জনগনকে দায়ি করা যায় না। গোটা দেশ এবং জাতির মধ্যে আজকে যে ডিসইনট্রিগ্রেট শুরু হয়েছে তার জন্য সম্পূর্ণ দায়ী কেন্দ্রীয় সরকার। আজকে শুধু বক্রেশ্বর নয়, হলদিয়া প্রকল্প নিয়েও এই জিনিস চলছে। প্রতিটি ক্ষেত্রে বিনিয়োগ নিয়ে এই জিনিস করছে। সুতরাং যদি বিদ্রোহের ধ্বজা ওঠে তার জন্য দায়ী হবে কেন্দ্রীয় সরকার এবং তার দায়িত্ব নিতে হবে কেন্দ্রীয় সরকারকে তথা কংগ্রেস দলকে। তাই বলছি, আজকে রাজ্যের ন্যায্য দাবিকে স্বীকার করে নিতে হবে। এই প্রস্তাব রেখে এবং কংগ্রেস-আই থেকে যে সংশোধনী রেখেছেন—এটা তো রাখবেনই তা নাহলে কংগ্রেসের মেম্বারশিপ থাকবে না—এই সংশোধনীর বিরোধিতা করছি এবং আমার প্রস্তাবটি গ্রহণ করার জন্য অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় বলেছেন কমিউনিস্ট সরকার, বামফ্রন্ট সরকার কথাটা বাদ দিয়ে। ওনার দাম্ভিকতা এসে গেছে। কমিউনিস্ট সরকার নয়, বলুন বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকার বলে ভোট নিয়েছেন। আর একলা ভোট নিলে আমাদের সংখ্যা বেশি এটা জানা উচিত।

[4-45—4-55 P.M.]

**Mr. Speaker :** Mr. Hira was speaking on electricity and you got electrified. একটি সর্ট-সার্কিট হয়ে গেল।

The motion of Shri Sumanta Kumar Hira

যেহেতু সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির সমীক্ষা থেকে জানা গেছে ১৯৯৫ সাল নাগাদ রাজ্যে ৮০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হবে

যেহেতু আগামী দিনে রাজ্যে ক্রমবর্ধমান বিদ্যুৎ চাহিদার কথা মনে রেখে রাজ্য সরকার 'বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প' বাস্তবায়িত করতে সচেষ্ট হয়েছেন;

যেহেতু রাজ্য সরকার সপ্তম যোজনাকালেই এই প্রকল্প সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছেন এবং

যেহেতু প্রকল্পটি রূপায়িত করতে রুশ সহযোগিতার বিষয়টিও পাকা হয়ে গিয়েছে;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে অবিলম্বে 'বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প' এর প্রয়োজনীয় অনুমোদন মঞ্জুর করা হোক।'

was then put and a Division was taken with the following results :

**AYES :**

Abul Basar, Shri
Abdul Quiyom Molla. Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahaman Biswas, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bera, Shri Bishnupada
Bera, Shri Pulin
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Kanti
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh
Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Surya
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das Gupta, Shrimati Arati

Das Gupta, Shri Ashim
Das Mahapatra, Shri Kamakhyanandan
Deb, Shri Gautam
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Guha, Shri Nalini
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Halder, Shri Krishna Chandra
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Kumar, Shri Himansu
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Maity, Shri Bankim Behari
Maity, Shri Sukhendu
Malakar, Shri Nani Gopal
Malick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mitra, Shri Ranjit
Mohanta, Shri Madhabendu
Mondal, Shri Sailendra Nath
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Naskar, Shri Subhas
Nazmul Haque, Shri
Pakhira, Shri Ratan Chandra
Roy, Shri Dhirendra Nath
Saha, Shri Kripa Sindhu
Sarkar, Shri Nayan Chandra
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Sk. Jahangir Karim, Shri
Tudu, Shri Bikram

**NOES :**

Nil

1) Purkait, Shri Prabodh

2) Ghosh, Shri Kamakhya Charan

The Ayes being 73 and the Noes nil, the motion was carried.

**Mr. Speaker :** Now, I request Shri Manabendra Mukherjee to move his motion.

**Shri Manabendra Mukherjee :** Sir, I beg to move that

যেহেতু কেন্দ্রীয় সরকারের দীর্ঘ সময় যাবত টালবাহানা, অনাগ্রহী মনোভাব এবং সর্বশেষ প্রকল্পে আর্থিক সহায়তাদানে অস্বীকৃতির জন্য বাধ্য হয়ে রাজ্য সরকারকে ১৯৮৫ সালে 'হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প' বাস্তবায়িত করতে যৌথ উদ্যোগ (জয়েন্ট সেক্টর) এর সিদ্ধান্ত নিতে হয়েছিল;

যেহেতু ইতিমধ্যেই প্রকল্পটির পরিকাঠামো ইত্যাদি বাবদ ৩৭ কোটি টাকা রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যয় করা হয়েছে; এবং

যেহেতু 'হলদিয়া পেট্রো কেমিক্যাল প্রকল্প' বাস্তবায়িত হলে শুধু পশ্চিমবঙ্গে নয় সমগ্র পূর্ব ভারতের অর্থনীতিতে এক নতুন জোয়ারের সৃষ্টি হবে, এই প্রকল্পটিকে কেন্দ্র করে অসংখ্য শিল্প গড়ে উঠবে এবং হাজার হাজার বেকার যুবকের কর্মসংস্থান হবে;

অতএব এই সভা 'হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প' সম্পর্কে চূড়ান্ত অনুমোদনের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

**Mr. Speaker :** There are two amendments on this motion. The amendments are in order. Now, I request Shri Saugata Roy to move the amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that (Amendment No. 1, 2) নিম্নলিখিত পরিচ্ছেদটি প্রস্তাবটির শেষে যোগ করা হউক ঃ

এই সভা পশ্চিমবঙ্গ সরকারকে আরও অনুরোধ জানাইতেছে যে গোয়েঙ্কা বা অন্য কোনও ব্যবসায়ী প্রতিষ্ঠান যাদের বিরুদ্ধে কর ফাঁকির তথ্য এবং হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের কর্মীদের বঞ্চনা সংক্রান্ত তথ্য বর্তমান, তাহাদের যেন এই প্রকল্পের সাথে যুক্ত না করা হয় এবং গোয়েঙ্কা বা কোনও বড় বাণিজ্য প্রতিষ্ঠানের উপর নির্ভর না করে এই প্রকল্পের জন্য যথোপযুক্ত তহবিল সংগ্রহ করা হউক।

আমি আশা করব যে বামফ্রন্ট সরকার এটাকে অ্যাকসেপ্ট করবেন।

[4-55—5-05 P.M]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে সর্বশ্রী মানব মুখার্জি, সুভাষ গোস্বামী, কৃপাসিন্ধু সাহা এবং সুরজিৎশ্মরণ বাগচী হলদিয়া পেট্রো-কেমিক্যালস সম্পর্কে যে মোশন নিয়ে এসেছেন সেটা বড় বেশি আবেগপ্রবন। তবে রাজ্যের স্বার্থ যে এই বিষয়ের সঙ্গে জড়িত আছে এই কথা দ্বিধাহীন চিত্তে কোনওরকম জড়তা না রেখে অত্যন্ত সোচ্চারভাবে এই বিধানসভায় দাঁড়িয়ে এবং বিধানসভার বাইরে সর্বত্র স্বীকার করতে কোনও কুণ্ঠা নেই। তবে আমরা যখন এর উপর এখানে বক্তব্য রাখতে উঠেছি তখন স্বভাবতই মনে প্রশ্ন জাগে যে, আরও কয়েকটি প্রস্তাবের মতো এই প্রস্তাবটিও যদি সর্বদলীয় প্রস্তাবাকারে এখানে উপস্থাপিত করা হত তাহলে কি অন্যায় হত? আমরা যখন এই বিষয়ে আলোচনা করছি তখন, যে কথা বারবার বলতে চাই, এর মধ্যে রাজনীতিকে যোগ না করে হলদিয়া পেট্রোকেমিক্যালস সম্পর্কে সর্বদলীয় মানসিকতা তৈরি করে সঙ্ঘবদ্ধভাবে এই প্রস্তাবটা গ্রহণ করতে পারতাম। কিন্তু এই সামান্য মানসিকতাটাও আপনারা দেখাতে পারলেন না। তাই আমরা যে অ্যামেন্ডমেন্ট এনেছি, স্বভাবতই সেটা করতে হয়। তবে এক্ষেত্রে হয়ত এখনো সুযোগ রয়েছে, সেটাকে সর্বদলীয় প্রস্তাবাকারে নিয়ে আমরা একত্রিতভাবে পরবর্তীকালে এই ব্যাপারে দরবার করতে পারি। এই যে হলদিয়া প্রকল্প—এই ব্যাপারে আমাদের সকলেরই সম্যক ধারনা রয়েছে যে,

বিষয়টা নিয়ে আজকে কি করা হচ্ছে। এটা সকলের জেনে রাখা দরকার যে, ডব্লু.বি.আই.ডি.সির সঙ্গে হলদিয়া পেট্রো-কেমিক্যালস এর ব্যাপারে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট চুক্তিবদ্ধ হন ১৯৮৫ সালের ২২শে মে তারিখে। চুক্তিবদ্ধ হবার পর আমরা দেখেছি যে, ১৯৮৭ সালে এর খরচ যা ধরা হয়েছিল, স্বভাবতই আজকে পরিস্থিতি দ্রুত পাল্টে যাওয়ায় খরচ বেড়ে গেছে। এখানে আমার কাছে পশ্চিমবঙ্গ সরকারের একটি পুস্তিকা আছে—পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে সল্টলেক থেকে হলদিয়া পর্যন্ত যে পদযাত্রা হয়েছিল তার উপর। এই বইতে বলা আছে যে, ঐ প্রজেক্টে খরচ হবে ৬৪৫ কোটি টাকা। এটা রাজ্য সরকারেরই প্রকাশিত পুস্তিকা। কিন্তু ঐ ৬৪৫ কোটি টাকার প্রজেক্টের ক্ষেত্রে কি দেখলাম? সেই প্রজেক্টকে পরে ১৩৫০ কোটি টাকা এবং তারপরই আবার তাকে ১৪৭০ কোটি টাকায় দাঁড় করান হল। এখন বলছেন যে, ঐ প্রকল্পটি করতে খরচ হবে ২০০০ কোটি টাকা। কাজেই এই যে বিপুল পরিমাণ অর্থের কথা বলা হচ্ছে সেটা আমদানি করবার ব্যাপারে রাজ্য সরকার কোথা থেকে কিভাবে সেটা আনবেন বলে ভাবছেন সেটা আমাদের জানতে হবে। রাজ্য সরকারের ভাববার মধ্যে রাজ্য সরকারের শেয়ার ক্যাপিটাল ২৭০ কোটি টাকা। প্রথমে যে ১৩৫০ কোটি টাকার কথা বলেছিলাম তার যা হিসাব আমার কাছে আছে সেটা আমি বলছি। Terms of loan from Bank and financial non-convertable debenture issued to the public-145 crores, Central Government subsidy (for puting up an industry in back-ward area). তার জন্য ১৫ লক্ষ টাকা এবং আমাদের জানাতে হবে কি করে ১৩৫০ কোটি টাকা সংগ্রহ করবার কথা ভাবছেন। আমাদের আপত্তিটা কোথায়? আমাদের আপত্তি হচ্ছে গোয়েঙ্কার সঙ্গে যে একটা চুক্তির উদ্যোগ নেওয়া হয়েছে যে তারা পরিচালনা করবে এই ব্যাপারে। সংবাদপত্রে বারবার প্রকাশিত হয় যে গোয়েঙ্কা নাকি ২৫ পারসেন্ট টাকা দিচ্ছে। কিন্তু বাস্তবে কি হচ্ছে? বাস্তব হচ্ছে গোয়েঙ্কা নিজের পকেট থেকে ব্যক্তিগত ভাবে যে টাকা দিচ্ছে তার পরিমাণ হলো ৪৭ কোটি টাকার বেশি নয়। আর কোথা থেকে গোয়েঙ্কা টাকা দিচ্ছে, গোয়েঙ্কা অন্যান্য জায়গা থেকে কত টাকা দিচ্ছে? গোয়েঙ্কার কতকগুলি কোম্পানি আছে সেই কোম্পানিগুলির টাকা নিজের নামে বলে সেই টাকা চালানোর চেষ্টা করছে। ফিলিপস কার্বন, অ্যাসিয়ান কেব্যল কর্পোরেশন এবং অন্যান্য সমস্ত কোম্পানি টাকা দিচ্ছে। আমাদের মনে রাখতে হবে যে গোয়েঙ্কাদের অর্থের সঙ্গে আমাদের অর্থ আমরা জড়াতে দিতে চাই না। এই কারণে বলছি গোয়েঙ্কা বর্তমানে যে সমস্ত কারখানাগুলি নিয়েছে আমরা দেখেছি সেইগুলি তারা চালাতে পারছে না ভাল করে। ডানলপের অবস্থা অত্যন্ত খারাপ। ডানলপ বন্ধ করে দিতে হচ্ছে। এইচ.এম.ভি দেখুন গ্রামাফোন কোম্পানি অফ ইন্ডিয়া সেখানে আজকে এমন অবস্থা যে ৬০০ লোককে মাঝে মাঝে ছাঁটায়ে যেতে হচ্ছে। অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি গোয়েঙ্কা যেখানে হাত দিচ্ছে সেখানে তাদের অবস্থা এমন পর্যায়ে গিয়ে পৌছে যাচ্ছে যে গোয়েঙ্কা সেই অবস্থার সামাল দিতে পারছে না। আমরা এই কথা বলতে চাই যে গোয়েঙ্কা সম্বন্ধে আমাদের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা থেকে আমরা দেখতে পাচ্ছি এখানে যে প্রতিষ্ঠান গুলির সঙ্গে গোয়েঙ্কা নিজেদের জড়িয়ে রেখেছে সেইগুলি তারা ভাল ভাবে পরিচালনা

করতে পারছে না এবং পরিচালনা না করতে পারার ফলে সেইগুলি অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে গিয়ে পৌচেছে। হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের মতো বড় কারখানা হাতে নেওয়ার উদ্যোগ তারা যে নিয়েছে তার কারণ হল রাজ্যসরকারকে ভুল পথে পরিচালিত করে নিজেরা সামান্য কিছু টাকা বিনিয়োগ করে কোটি কোটি টাকা মুনাফা করার চেষ্টা। মাননীয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় বলেছিলেন যে দিন গোয়েঙ্কার বাড়ি রেড হয়েছিল—সে কথা সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল—মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বলেছিলেন রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে আলোচনায় অংশগ্রহণ করার সময় যে প্রয়োজন হলে গোয়েঙ্কাকে বাদ দিতে তিনি প্রস্তুত আছেন। তিনি আরও বলেছিলেন পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে অর্থ সংগ্রহ করেও এই প্রকল্প সফল করে তুলবেন। এই কথা মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বিধানসভায় দাঁড়িয়ে বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর এই কথাকে আমরা স্বাগত জানিয়েছি। হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স লিমিটেডের জন্য যেমন আন্ডারটেকিংগুলো বাজারে বন্ড ছাড়ে তেমনিভাবে বন্ড ছাড়ুন না! এই বন্ড যদি বাজারে বিক্রি হয় তাহলে বাংলার মানুষ এই আবেগ প্রবন বিষয়ের প্রতি সম্মতি দিতে কোনও অবস্থাতেই কুণ্ঠিত হবে না। তাঁরা অবশ্যই এই অবস্থার সম্মতি দিয়ে তাঁরা চাইবেন যে এই রাজ্যে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স হোক এবং এই রাজ্যের মানুষ তাতে সামিল হতে নিশ্চই পেছপা হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী এই অবস্থার জন্য অত্যন্ত বলিষ্ঠ ভাবে স্টিক করবেন।

[5-05—5-15 P.M.]

সম্প্রতি আমাদের কংগ্রেসের অধিবেশন হয়ে গেল। সেখানে অর্থমন্ত্রীর সঙ্গে আমি এবং সৌগত রায় কথা বলেছিলাম হলদিয়া পেট্রোকেমিকেলস লিমিটেডের ব্যাপার নিয়ে। যেখানে বাংলার এত মানুষের আবেগ জড়িত, যেখানে এত বেকারের কর্মসংস্থানের সুযোগ জড়িত, হলদিয়া পেট্রোকেমিকেলস সেখানে যদি তৈরি হতে পারে তাহলে অন্যান্য আরও অনেক শিল্প মাথাচাড়া দিয়ে উঠবে, এটি আমাদের নিশ্চয়ই মনে রাখতে হবে। এটি বাংলার মানুষের দাবি। তিনি কোথাও দ্বিধা বা বিন্দুমাত্র সংকোচ রাখেন নি, সরাসরি ভাবেই বলেছেন যে হলদিয়া পেট্রো কমপ্লেক্স হবে। কিন্তু কোথায়, তা নিয়ে আমাদের মধ্যে বিতর্ক আছে। তিনি বলেছেন যে প্রোজেক্টটি উত্থাপিত হয়েছে তার ভায়াবিলিটি সম্বন্ধে আমাদের জিজ্ঞাস্য আছে। এই যে প্রোজেক্ট ভায়াবিলিটি নিয়ে জিজ্ঞাস্য, তিনি বলেছেন, প্রোমোটার রমানাথ গোয়েঙ্কা তাঁকে এই কথা বলেছেন, গোয়েঙ্কা সম্মত হয়েছেন, এই প্রোজেক্ট রিপোর্টকে পাল্টে আবার প্রোজেক্ট রিপোর্ট দাখিল করতে সম্মত হয়েছেন। কিন্তু রাজ্য সরকার এই ব্যাপারে কি ভূমিকা গ্রহণ করেছেন? এই প্রজেক্ট রিপোর্ট আগে যা দাখিল করেছিলেন, এখন কি আবার নতুন করে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার ভিত্তিতে দাখিল করছেন, এটা আমরা জানতে চাইছি। কিছুক্ষন আগে বক্রেশ্বর প্রকল্প সম্বন্ধে যে আলোচনা হচ্ছিল, তখন এখানে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বক্রেশ্বর প্রকল্প করতে গিয়ে 'বাঙালি হয়ে কি করে মুখ দেখাব, বাঙালির কি অবস্থা হবে' ইত্যাদি কথা বলা হয়েছে। অথচ গোয়েঙ্কার প্রোজেক্ট রিপোর্টের সঙ্গে নিজেকে যুক্ত

করছেন—এর সঙ্গে যুক্ত রয়েছেন দুটি বিদেশি কোম্পানী, এটি আপনাদের জানা প্রয়োজন। যে দুটি বিদেশি কোম্পানী এর সঙ্গে জড়িয়ে আছে, তাদের নাম হচ্ছে এ.জি. এবং টাইমেক্স। একটি হচ্ছে ওয়েস্ট জার্মানীর এবং অপরটি হচ্ছে ইউনাইটেড স্টেটস'এর। আমি অসীমবাবুকে বলছি, তারা ইকুইটি শেয়ারে পার্টিসিপেশন করছে, ৩০ কোটি টাকা তারা দিচ্ছে। এদের একটি কোম্পানি ওয়েস্ট জার্মানীর এবং অপরটি হচ্ছে ইউনাইটেড স্টেটস'এর। অর্থাৎ এই প্রোজেক্ট রমানাথ গোয়েঙ্কা, পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকারের ব্যাপার নয়, এখানে রমানাথ গোয়েঙ্কা ও পশ্চিমবঙ্গ সরকার ছাড়া পশ্চিম জার্মানী ও মার্কিণ যুক্তরাষ্ট্রের দুটি প্রতিষ্ঠান কোলাবোরেটরস হিসাবে নিযুক্ত আছে এবং তাদের ৩০ কোটি টাকা এই প্রোজেক্টের সাথে জড়িয়ে আছে। আমরা হলদিয়া পেট্রোকেমিকেলস নিয়ে যতবেশি আবেগ প্রবণ হতে পারি, এই ধরনের একটা উদ্যোগের ব্যাপারে কি ততটা আবেগপ্রবণ হতে পারি না? আমরা কি কোথাও দাঁড়িয়ে বলতে পারি না যে আমাদের কোলাবোরেটর মার্কিণ যুক্তরাষ্ট্রের বা পশ্চিম জর্মানীর কোম্পানী নয়, কেন্দ্রীয় সরকারের সঙ্গে দরবার করে, তাঁদের কাছ থেকে আরও বড় আকারের উদ্যোগ গ্রহণ করি; এবং বাকি অর্থের ক্ষেত্রে টাকাটা এই রাজ্যের থেকে তুলে নেবার চেষ্টা করি? রমানাথ গোয়েঙ্কা ৪৭ কোটি টাকা খরচ করছে, আর বাকিগুলো করছে তাদের অন্য কোম্পানীর নামে—'সিট টায়ার্স অব ইন্ডিয়া, ফিলিপস কার্বন ও এশিয়ান কেবল কর্পোরেশন' এর নামে। এই সমস্ত কোম্পানীগুলোর ডাইরেক্ট, ম্যানেজিং ডাইরেক্টর নয়, এক একটি কোম্পানীর এক একজন ডিরেক্টর আছে, তাদের নামে রমানাথ গোয়েঙ্কা বাকি টাকা খরচ করছে। এতে আরও সাধারন মানুষের টাকা আছে। কারণ এটি পাবলিক লিমিটেড কোম্পানী, এতে মানুষের অর্থ আছে। এই সব কোম্পানীগুলো মাঝে মাঝে বাজারে শেয়ার ছাড়ে, কিউম্যুলেটিভ শেয়ার ছাড়ে, ফিকসড ডিপোজিট' এর জন্য ছাড়ে। এই সমস্ত শেয়ার বাজারে ছেড়ে বাইরে থেকে প্রচুর টাকা সংগ্রহ করে। আমরা কাগজে দেখলাম, গোয়েঙ্কা একটি বিজ্ঞাপন ছেপেছে, তাতে বলেছে যে, এটি তাদের প্রজেক্ট। এটা ভাবতে অবাক লাগছে, দি ফিউচার অব আর-পি-জি গ্রুপ, তারা বিজ্ঞাপন দিয়েছে যে, হলদিয়া পেট্রো-কেমিকেলস তাদের সৃষ্টি! রাজ্য সরকারের নাম উল্লেখ করেনি। স্যার, আপনি যদি দেখেন তাহলে আপনি দেখবেন আর পি জি গ্রুপ তাদের নামে পত্রিকাতে তারা বলেছে যে আমরা হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করছি। রাজ্য সরকারের সঙ্গে উদ্যোগ নিয়ে করছি বা এর মধ্যে তাদের কি পরিকল্পনা কিছুই উল্লেখ করেন নি। রাজ্য সরকারে সঙ্গে করছেন এই কথাটা বলতে তারা কুণ্ঠিত। তারা আজকে এইভাবে নিজেদের ক্ষমতা জাহির করতে চায়। হলদিয়া পেট্রো কেমিক্যালস ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রস্তাব আলোচনা হয়ে ছিল। ১৯৭৭ সালের পরে বামফ্রন্ট সরকার আসার পরে এই প্রস্তাবকে বাস্তবায়িত করতে রাজি হয়েছিল। হলদিয়া পেট্রো কেমিক্যালস করতে যে উদ্যোগ নেওয়া দরকার তাতে কেন্দ্রীয় সরকার স্বীকার করে নিতে কুণ্ঠিত হয়-নি। কিন্তু ১৯৮৫ সালে একটা চুক্তি স্বাক্ষর করে হলদিয়া পেট্রোকেমিক্যালস গোয়েঙ্কা গ্রুপের সঙ্গে যৌথভাবে করতে রাজি হলেন। এটা একটা নিন্দনীয় ব্যাপার। আজকে আমাদের মনে রাখতে হবে এই আর.পি.জি গ্রুপ তাদের

বিভিন্ন কোম্পানি আছে এবং এই বিভিন্ন কোম্পানির মাধ্যমে তারা টাকা পয়সা রাখার ব্যবস্থা করছেন। আপনারা নিজেরা কখনো ভেবেছেন এই আর পি জি গ্রুপ ঠিক কত টাকা আপনাদের দিয়েছেন? কখনো ওঁরা বলছেন ৯২ কোটি টাকা, আবার কখনো বলছেন ২৫ পারসেন্ট টাকা। এই গোয়েঙ্কা গ্রুপ সত্যিকারে বাঙালিদের আজকে কত অর্থ দিয়েছেন এই পেট্রো-কেমিক্যালস করতে সেটা একবারও কি দেখেছেন। ফলে আজকে আমাদের কাছে এটা পরিষ্কারভাবে প্রতিভাত হচ্ছে না। আমাদের যতটুকু ধারনা মনে হয় ওই আর পি জি গ্রুপ ৪৭ লক্ষ টাকা দিয়েছেন এবং ওই ৪৭ লক্ষ টাকার বিনিময়ে এতো বড় প্রকল্প ওঁরা হাইজ্যাক করে ছিনিয়ে নিয়ে যাচ্ছে এর চেয়ে নিন্দনীয় আর কি হতে পারে। সাফল্যের দিক থেকে বলুন বা সুনামের দিক থেকে বলুন এই যে হলদিয়া পেট্রো কেমিক্যালস এটা বাঙালির গর্ব বলে মনে করি এবং সেই দিক থেকে সামান্য কিছু অর্থের বিনিময়ে একচেটিয়া পুঁজিপতিদের হাতে এই প্রকল্প দিয়ে দেবেন এটা করবেন না। আপনারাই না এক সময়ে একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে জেহাদ ঘোষনা করেছিলেন, বলেছিলেন যে একচেটিয়া পুঁজিপতিদের কালোহাত ভেঙ্গে দাও গুড়িয়ে দাও, ওঁদের সঙ্গে কোনও আপোষ রক্ষা করবেন না, একচেটিয়া পুঁজিপতিদের কালো টাকার অর্থ ব্ল্যাক মানি। আপনারাই না একদিন প্যারালাল ইকোনমির সমালোচনার ক্ষেত্রে বিরাট ভূমিকা নিয়েছিলেন। আপনারাই এক সময়ে বলেছিলেন এই কালো টাকার রাজনীতিকদের সমাজে অভিযুক্ত করবেন। আপনারা তো কতবার কালোহাত ভেঙ্গেচুরে দিয়েছেন, আজকে তাহলে কেন কালো টাকার সঙ্গে হাত মেলালেন? কিসের প্রয়োজনে হাত মেলালেন আপনাকে সেই আবেদন করতে চাই। আপনারা এই প্রস্তাব নিয়ে আসুন আমরা আপনাদের সঙ্গে হাত মিলিয়ে এগিয়ে যাব। আপনারা আজকে হলদিয়া পেট্রো-কেমিক্যালস নিয়ে যে রাজনীতির সংকীর্ণতার বেড়াজাল তৈরি করেছেন তা ভেঙ্গেচুরে দিন। আমরা আপনাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি তুলতে একমত এই বিষয়ে কোনও নড়চড় নেই। আমরা এই বিষয়ে উদ্যোগ নেব তাহলে এই প্রকল্প সার্থকভাবে সফলতার সঙ্গে রূপায়িত হতে পারে। আপনি নিশ্চয় দেখেছেন সংবাদপত্রে বেরিয়েছে গোয়েঙ্কা গ্রুপ ট্যাক্স ফাঁকি দিয়েছে। ৫.০৭ ক্রোর টাকা ট্যাক্স ফাঁকি দিয়েছেন তা তারা অ্যাডমিট করেছেন। কারণ ট্যাক্স ফাঁকি দিতে গিয়ে যেভাবে ধরা পড়েছে তাতে স্বীকার করা ছাড়া তাদের উপায় ছিল না। আজকে কিসের কুণ্ঠা মুখ্যমন্ত্রী মহাশয়ের? সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল যে মুখ্যমন্ত্রী রাজ্যপালের ভাষণের আলোচনায় অংশ গ্রহণ করে বলেছিলেন যে প্রয়োজন আমরা দরকার হলে গোয়েঙ্কার কাছে যাব না। আমার মনে হয় উনি বলে দিল্লি চলে গেছিলেন এবং দিল্লি যাবার পরের পরের দিন অর্থাৎ ৩০ শে এপ্রিল মুখ্যমন্ত্রীর কাছে গোয়েঙ্কা দেখা করতে গেছিলেন সার্কুলার রোডের বাসভবনে। তাঁর সঙ্গে আলোচনার পরে মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে আমরা গোয়েঙ্কার সঙ্গে কোনও চুক্তিতে না গিয়ে মানুষের কাছে যাব। ৪৮ ঘন্টা অতিক্রান্ত হয় নি কিন্তু এরই মধ্যে আপনারা ওই গোয়েঙ্কার সঙ্গে আপোষ করে নিলেন এই প্রশ্নের অবতারনা করে যদি জিজ্ঞাসু দৃষ্টিভঙ্গি দিয়ে আজকে যদি বলি যে গোয়েঙ্কার সঙ্গে আপনাদের এত আঁতাত কিসের? রাজনৈতিক হঠকারিতার দিক থেকে বিচার করলে এই প্রকল্পের বাস্তব

*রূপায়ন সফল হতে পারে না। আপনারা এইখানে থেকে কাদের বিরুদ্ধে কথা বলেছিলেন? অথচ সেই গোয়েঙ্কার সঙ্গে হাত মিলিয়ে তাদের টাকা নিতে আপনাদের লজ্জা করে না?*

*[5-19—5-25 P.M.]*

আমাদের দিকে অঙ্গুলী হেলন করে, আমাদেরকে একচেটিয়া পুঁজিপতির দালাল বলে চিহ্নিত করার চেষ্টা করেন—তবুও বলব আজকে আসুন না একবার গোয়েঙ্কাকে বাদ দিয়ে মুখ্যমন্ত্রীর চিন্তা ধারার প্রতিফলন ঘটিয়ে—রাজ্যপালের ভাষণ দানে মুখ্যমন্ত্রীর যে চিন্তা ধারা তাকে স্বার্থক রূপায়ন করা দরকার। আমরা এখানে গোয়েঙ্কাকে বাদ দিয়ে হলদিয়ায় পেট্রো-কমপ্লেক্স করবার জন্য, সকলের জন্য সর্বাঙ্গসুন্দর প্রস্তাব গ্রহণ করার জন্য দিল্লিতে চলি। আপনারা এটুকু ভরসা করতে পারেন, আপনাদের যদি রাজ্য সরকারের মন্ত্রীদের উপর ভরসা থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে এবং প্রধানমন্ত্রীর কাছে কিছু বলে—টাকা বের করবার ক্ষমতা আমাদের হাতে আছে—রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে হলদিয়া পেট্রো-কমপ্লেক্স-র নামে সস্তায় বাজীমাৎ করবার চেষ্টা করেছেন। কিন্তু এত সহজে হ'তে দেব না। আপনারা এই ব্যাপারে যতদূর যেতে চান আমরা ততদূর যাব। প্রয়োজনে যদি আপনারা মনে করেন অর্থাৎ এই প্রস্তাব যুক্তভাবে না হওয়ার ফলে ১১ তারিখের পরে বিধানসভা নতুন করে একদিন ডেকে, সর্বশেষ পরিস্থিতি কি ঘটল সেই ব্যাপারে আলোচনা করা যেতে পারে। তাহলে আমার মনে হয় সেখানে সেটা আরো গুরুত্বের সঙ্গে আলোচনা হ'তে পারে। আজকে স্বভাবতই তাই এই প্রস্তাবটি মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে যদি আজকে আলোচনা হ'তে পারত তাহলে এই আলোচনা অনেক বেশি ফলপ্রদ হ'তে পারত। যদি মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে আমরা আজকে অনেকেই আমাদের প্রশ্নের সঠিক ও সদুত্তর পেতাম। হলদিয়া পেট্রো কেমিক্যালস প্রকৃত পক্ষে কোথায় গিয়ে দাঁড়িয়ে আছে, আজকে আমি সেইজন্য আপনাদের কাছে বলতে চাই কেন্দ্রীয় সরকার প্রকৃতপক্ষে হলদিয়া পেট্রো-কেমিক্যালস কোথাও কোনও ভাবে আটকে রাখেননি। যেখানে মত পার্থক্য হচ্ছে তা হচ্ছে ভায়াবেল প্রজেক্ট রিপোর্টকে কেন্দ্র করে। যে প্রজেক্ট রিপোর্ট হয়েছে সেটা ভায়াবেল কিংবা ডিফেকটিভ, সেটাই হচ্ছে প্রশ্ন। আমাদের জেনে রাখা দরকার হলদিয়া পেট্রো-কেমিক্যালস থেকে আমরা যা যা পাব, আমাদের জেনে রাখতে হবে সেইগুলির মাধ্যমে আমরা পলিয়াক্রিন পেতে পারি, ন্যাপথা পেতে পারি, পেট্রোল পেতে পারি। যেটা আমাদের শিল্পের ক্ষেত্রে, প্রডিউস-র ক্ষেত্রে ভীষণ দরকার হয়। এই উৎপাদনের ব্যাপারে রাজ্য সরকার খুশি নয়, তাই তারা বলছেন ১ লক্ষ ৩৯ হাজার টন থেকে বাড়িয়ে নাকি ২ লক্ষ ৫০ হাজার টনে আনা যায়। এই রকমও বলছেন ইথিলিন, প্রপিলিন, স্পিরিন, বুটালিন-র ফলে কি হবে—এইগুলির ফলে আশপাশের ইন্ডাস্ট্রি, প্লাস্টিক ইন্ডাস্ট্রি সেইগুলিও আরও বড় আকারে হ'তে পারে। এখন পর্যন্ত ৩৭ কোটি টাকা রাজ্য সরকারের খরচ হয়েছে। কিন্তু গোয়েঙ্কারা এখনও পর্যন্ত একটি পয়সাও দেননি, তাহলে সেক্ষেত্রে তাদের জন্য কিসের এত সহানুভূতি? তারা টাকা দিচ্ছেন না, অথচ বড় বড় ম্যাগাজীনে তারা বিজ্ঞাপন দিচ্ছেন, কিন্তু তারা এই কৃতিত্বের অংশীদার নয়। আজকে সেই কারণে এমন একটা আবেগ

প্রবণ বিষয়ে কিছু মানুষের স্বার্থ যেখানে জড়িত, বেকারত্বের প্রশ্ন যেখানে জড়িত, বেকারীর সমস্যা যেখানে জড়িত, সেখানে বৃহত্তর আন্দোলনের যদি প্রয়োজন হয় তাহলে চলুন আমরা এমন সংঘবদ্ধ ভাবে, যৌথভাবে গোয়েঙ্কা এবং একচেটিয়া পুঁজিপতির বিরুদ্ধে প্রতিক্রিয়াশীল ভাবে আমরা এগিয়ে যাই। এবং এই কথা বলে আমাদের থেকে যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাকে গ্রহণ করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী মানব মুখোপাধ্যায় এবং অন্যরা যে প্রস্তাব হলদিয়া প্রকল্পের উপর রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি বক্তব্য রাখছি। হলদিয়া প্রকল্প ঘিরে কেন্দ্রীয় সরকারের দিক থেকে প্রতিশ্রুতি দিয়ে পরে প্রতিশ্রুতি না রাখা এবং কতকগুলি ঘটনা যেটা আমি বর্ণনা করব তার মধ্য দিয়ে আমাদের বারংবার মনে হয়েছে এই প্রকল্প নিয়ে যেন পশ্চিমবঙ্গের বিরুদ্ধে একটা অর্থনৈতিক অবরোধ করার চেষ্টা করা হয়েছে। আমি এটা দফায় দফায় বলতে চাই। তার আগে যেহেতু মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় বললেন হলদিয়া প্রকল্পের গুরুত্ব কি, শুধু একটা কথা বলি এর মূল গুরুত্ব অনেক বেশি। যেহেতু হলদিয়া তৈল শোধনাগার থেকে ন্যাপথা পাওয়া যায় তাকে চূর্ণ করে তিনটি মূল জিনিস এথিলিন, প্রপেলিন এবং বুটালিন পেট্রো-কেমিক্যাল প্রোজেক্ট থেকে পাওয়া যাবে এবং তার ভিত্তিতে ডাউট স্ট্রীম ইন্ডাস্ট্রিজ অনেকগুলি ক্ষুদ্র শিল্প হতে পারে যার মাধ্যমে প্লাস্টিক, রাবার এবং ওষুধ শিল্প এতগুলি শিল্পের মধ্যে আমরা বড় পদক্ষেপ নিতে পারি। যে হিসাব নেওয়া হয়েছে যার ভেতর দিয়ে বেরিয়ে আসবে এই মূল প্রোজেক্টের সাথে সহযোগী প্রকল্প সেগুলিকে যদি একত্রিত করা যায় তা হলে দেড় লক্ষ লোক কর্ম সংস্থান পাবে। পশ্চিমবঙ্গের সাধারন মানুষের কাছে সেইভাবে শিল্পায়নের দিক থেকে এই প্রকল্প অতি গুরুত্বপূর্ণ। এই প্রকল্পের ইতিবৃত্ত সংক্ষেপে বলা উচিত। সুদীপ বাবু, এটার শুরু সত্তর দশকে নয়, ষাট দশকে। ভারত সরকার পেট্রো-কেমিক্যালের উপর একটা স্টাডি গ্রুপ করে ষাট দশকের প্রথমে। ১৯৫৪ সালে তাঁরা বলেন হলদিয়ায় একটা পেট্রোকেমিক্যাল প্রোজেক্ট হওয়া উচিত। তারপর আপনারা এটা নিশ্চয়ই অবগত আছেন যে সপ্তম কেন্দ্রীয় পরিকল্পনার আগে প্ল্যানিং কমিশন যে ধরনের স্টাডি গ্রুপ করেন তাতে তাঁরা নির্দিষ্টভাবে বলেন হলদিয়া শোধনাগার ওখানে, তাই হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রোজেক্ট ওখানে হোক। এটা বলার পর রাজ্য সরকার হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রোজেক্টের উপর চিন্তা করেন, কিন্তু লেটার অব ইনটেন্ট-এর আবেদন করার সিদ্ধান্ত স্থগিত রাখা হয়। ১৯৭৭ সালে এই আবেদন করা হয় এবং ১৯৭৭ সালের নভেম্বর মাসে আপনারা জানেন জনতা সরকার ছিলেন, তাঁরা ঐ লেটার অব ইনটেন্ট দিয়ে দেন। এই সময় রাজ্য সরকারের তরফ থেকে প্রথমে ডিটেলড প্রোজেক্ট রিপোর্ট পাঠান হয়। প্রকল্পের খরচ তখন ছিল ৪২৮ কোটি টাকা এবং বার্ষিক এথিলিন উৎপাদনের ক্ষমতা তখন বলা হয়েছিল ১ লক্ষ টন হবে, প্রপেলিন ৫৫ হাজার টন, বুটালিন ১৫ হাজার ৫শো টন হবে সেই সময় বলা হয়েছিল। ১ লক্ষ টনের কথা বললাম তার একটা কারণ আছে। এটা বলার পর ১৯৮১ সালের ৭ এবং ১৫ই মার্চ তদানীন্তন প্রধানমন্ত্রী

**শ্রমতী ইন্দিরা গান্ধীকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু চিঠি লেখেন যে এই প্রকল্প একটা বড় আকারের প্রকল্প, তার জন্য এটা কেন্দ্র এবং রাজ্যের যৌথ উদ্যোগে হওয়া উচিত। ইকুইটি পার্টিসিপেশন-এর ব্যাপারে আমরা বলি ৪০ শতাংশ রাজ্য সরকার দেবে, ৪০ শতাংশ কেন্দ্রীয় সরকার দেবে, আর ২০ শতাংশ আর্থিক প্রতিষ্ঠান দেবে।**

[5-25—5-35 P.M.]

১৯৮১ সালের মার্চ মাসে। এই ১৯৮১ সালের মার্চ মাসে রাজ্য সরকারের শিল্পমন্ত্রী কানাইবাবু দেখা করেন। সেই সময় কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রী ছিলেন পি.সি. শেঠি। তাঁর সঙ্গে সরাসরি কথা বলেন, তার মিনিটস'ও আমার কাছে আছে। উনি বলেন, মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর প্রস্তাব আমরা সম্পূর্ণ সম্মত যে, কেন্দ্র রাজ্য যৌথ উদ্যোগেই হবে। মিনিস্ট্রি অব পেট্রোলিয়াম ও ডবলিউ.বি.আই. ডি.সি.র এদের বারম্বার মিটিং হয়, তার রেকর্ডস'ও আছে, যদি চান তাহলে আপনার মাধ্যমে সেটা এখানে রাখব। পরে বলেন প্রোডাক্ট মিক্স কি হবে? সেটায় আমরা বলি—এবারে একটু লক্ষ্য করুন, যে প্রোডাক্ট মিক্স নিয়ে আবার প্রশ্ন তুলেছেন টেকনিকাল ভায়াবিলিটি ইত্যাদি। সেই সময় প্রোডাক্ট মিক্স কত বলা হয়—যে প্রস্তাব রাজ্য সরকার করেছিল সেটা আমি বললাম। ওরা বললেন আমাদের প্রোডাক্ট মিক্স ওরা মেনে নিচ্ছেন। এথিলিন প্রোডাকশন পার ১ লক্ষ এম.টি. পার ইয়ার, এটা আমরা বললাম। পেট্রোলিয়াম মিনিস্ট্রি সেই সময় ডিটো মারলেন ১ লক্ষ এম.টি., সেই সময় সেটাই গ্রহণ করলেন। আর প্রপিলেন ৫৫,০০০ এম.টি. আমরা বললাম। ওরা অল্প একটু কমিয়ে বললেন ৫৩,৬০০ এম.টি.। আর বুটালেন ১৬,৫০০ এম.টি.। ১৬০০০ এম.টি. হলে'ও হবে, বললেন। প্রোডাক্ট মিক্স একবার টেকনিক্যালি চেক করে দিতে বলা হয়েছিল। অ্যাকসেপ্ট হল। ওরা বললেন ডাউন স্ট্রীমের ক্ষেত্রে একটু পরিবর্তন করুন। এইচ.ডি.পি. যেটা আমরা বলি, ওরা সেটা বাদ দিয়ে পি.ভি.সি. ইউনিট যুক্ত করার কথা বলেন। এতে আমাদের আপত্তি ছিল। পি.ভি.সি. ইউনিটে অনেক খরচ বেড়ে যাবে। আপনারা বললেন যে, খরচ কেন বাড়ে—৪২৮ কোটি থেকে ৮৪৫ কোটি হল। ইন ফ্যাক্ট আমরা আপত্তি করলাম। ওরা বললেন, এই শর্ত আমরা মেনে নিচ্ছি। যৌথ উদ্যোগেই এটা গেল, আমরা মেনে নিলাম। এরপর ১৯৮২ সালের ৩০শে মার্চ, তখন পেট্রোলিয়াম মন্ত্রী বদলে গেছেন। তখন এসেছেন পি.শিবশঙ্কর। তিনি পার্লামেন্টে ঘোষনা করলেন না, আমরা আগের প্রতিশ্রুতি রাখতে পারছি না। ষষ্ঠ যোজনার টাকা নেই, রাখতে পারছি না। মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে উনি বললেন ৩০ শে মার্চ। এপ্রিল মাসে চিঠি দিলেন, তার কপি আমার কাছে আছে। আমরা তখন জমি অধিগ্রহণ ইত্যাদি বিষয়ে অনেক এগিয়ে গেছি, আপনারা এইরকম ভাবে বলতে পারেন না। ষষ্ঠ যোজনায় ফাইনালাইজড হয়ে গেছে প্রকল্প। অফিসারদের মিটিং-এর একটা রেকর্ড আমি পাচ্ছি। তাতে দেখা যাচ্ছে জানুয়ারি ১৯৮৩ সালে পেট্রোলিয়াম সেক্রেটারি বলছেন, অন রেকর্ড যে, আমরা আবার যৌথ উদ্যোগ বিবেচনা করছি। আমাদের অফিসার ফিরে আসেন। কিছুদিন নিঃশব্দের পর ৬ই জুলাই ১৯৮৪ তারিখে একটি সরাসরি চিঠি আসে যে, কেন্দ্রীয়

সরকার যৌথ উদ্যোগ নিজেরাই তুলে নিচ্ছেন। কাজেই আপনারা যে যৌথ উদ্যোগের কথা যেটা বলছেন, তার মধ্যে গিয়ে আমাদের একবার শিক্ষা হয়েছে, এখানে আর আমাদের ঠেলবেন না। অভিজ্ঞতা আমাদের মোটেই ভাল নয়। ১৯৮৪ সালে ঐ সময় এখানে দাঁড়িয়ে আমাদের মনে হয়েছিল যেন আমাদের বিরুদ্ধে একটা প্রতিরোধ করা হচ্ছে। আমি খুব খোলাখুলিই বলছি যে, আমাদের রাজ্য বাজেটে অত অর্থ ছিল না। এক একটি দপ্তরে, শিল্প দপ্তরে ৩০/৩৫ কোটি টাকা রাখা হয়। আমি খোলাখুলি বলি যে, শুধু গোয়েঙ্কা নয়, একটা লিস্টে ইন্টারভিউ রেকর্ডস আছে। ঐ গোয়েঙ্কা ভদ্রলোক এগিয়ে এসে বলেন যে, আমরা যৌথ উদ্যোগে আসতে রাজি আছি। তারপর আপনি যেটা বললেন, এদিন ১৯৮৫ সালে স্ট্যান্ডার্ড জয়েন্ট এগ্রিমেন্টে সই করা হয়। ওদের ইকুইটি পার্টিসিপেশন ২৬ শতাংশ ডবলিউ.বি.আই.ডি.সি. মারফত রাজ্য সরকারের কন্ট্রোলে থাকবে, ২৫ শতাংশ গোয়েঙ্কা গ্রুপসের, পরে যারা যুক্ত হয়েছে বললেন। এটা বলে রাখি যে, আই.ডি.বি.আই. বলেছে বিদেশি কোলাবোরেশনের সঙ্গে যুক্ত করুন, তার রেকর্ডও আছে। এটার তথ্য থাকা উচিত। বাকি ৪৯ শতাংশ আর্থিক প্রতিষ্ঠান এবং সাধারন মানুষের কাছ থেকে অর্থ নিয়ে এটা করা—জয়েন্ট সেক্টরের কনসেপ্ট হয়। কিন্তু এর পরের ইতিহাস খুবই বেদনাদায়ক। এটা হবার পরে লক্ষ্য করুন—আর্থিক প্রতিষ্ঠানের গুরুত্ব বেড়ে গেল। আই.ডি.বি.আই. থেকে বলা হয়, আপনারা আবেদন করুন। আবার ডিটেল্ড প্রজেক্ট রিপোর্ট দিয়ে আবেদন করুন। এই ডিটেল্ড প্রজেক্ট রিপোর্ট যখন করা হয় তখন ইতিমধ্যেই আমরা নিজেরা এথিলিন ক্যাপাসিটি বাড়িয়ে দিই এবং দিয়ে ১.২৪ লক্ষ এম.টি. বার্ষিক করা হয়। এই ক্যাপাসিটি বাড়ানো হয় এবং মূল্য বৃদ্ধি ইত্যাদি হওয়ায় প্রজেক্ট কস্ট বেড়ে গিয়ে ১,৩৪৫ কোটিতে দাঁড়াল।

আই.ডি.বি.আই. সেটা নিজেরা আরও একটু বাড়িয়ে করলেন ১ হাজার ৩৫০ কোটি। ৫ কোটি টাকা ওঁরা বাড়ালেন। আমরা রির্পোর্টটা সাবমিট করি আই.ডি.বি.আই-এর কাছে আগস্ট, ১৯৮৬ সালে। আই.ডি.বি.আই. তখন ওঁদের যে টেকনিক্যাল এক্সপার্ট কমিটি আছে তার কাছে এটা পাঠান। এই অংশটা খুব গুরুত্বপূর্ণ। এই টেকনিক্যাল এক্সপার্ট কমিটি দুটি জিনিস বলেন। যেটাকে এ.সি.এন.ইউনিট বলি, সেই এ.সি.এন. এবং পলি প্রপিলাইন—এই দুটির মধ্যে বদল করতে বলেন। এ.সি.এন-এর বদলে পলি প্রপিলাইন যুক্ত করতে বলেন এবং বলেন এথিলিনের যে প্রডাকশন ক্যাপাসিটি যেটা আপনারা ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টনস বলছেন প্রতি বছর সেটা আরও একটু বৃদ্ধি করুন। ঠিক এই ল্যাংগুয়েজ যে আরও একটু বৃদ্ধি করুন। ১.২৫ লক্ষ থেকে আরও একটু বৃদ্ধি করুন। আমরা এটা পাবার পর সিদ্ধান্ত নিই—যদিও অন্য মত ছিল—ঠিক আছে, এত দেরি হয়ে গিয়েছে, সেই ১৯৬৪ সাল থেকে এর চিন্তা-ভাবনা শুরু হয়েছে তাই আমরা বললাম এ.সি.এন-এর বদলে পলি প্রপিলাইন ইউনিটটা মেনে নিচ্ছি এবং বললাম এথিলিনের যে প্রডাকশন ক্যাপাসিটি যেটা ১.২৫ লক্ষ টন বলা হয়েছিল পার ইয়ার সেটা বৃদ্ধি করে ১.৩৯ লক্ষ টন যেটা ওঁরা বলেছেন আমরা সেটা মেনে নিচ্ছি। একটু লক্ষ্য করুন, এখানে খুব গুরুত্বপূর্ণ পয়েন্ট আছে। টেকনিক্যাল

কমিটি রিভিউ করে আমাদের যে তথ্য সেটা ওঁরা মেনে নিয়েছিলেন। যদি শুধু মূল প্রকল্পটা নিয়ে কেউ ভাবেন তাহলে ভ্যায়াবল করার ক্ষেত্রে কেউ বলতে পারেন এথিলিনের চাহিদা দিয়ে এটা এখান থেকে যদি মেটাতে হয় তাহলে ২.৫ লক্ষ টন যেটা আপনারা বলেছেন এটা হওয়া উচিত। কিন্তু এখানে মূল তফাত হচ্ছি যে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স-এর শুধু মূল প্রকল্পটা নয়, মূল প্রকল্পের সাথে যুক্ত আছে ডাউনস্ট্রিম অ্যানসিলিয়ারি সহযোগি প্রকল্প। মূল প্রকল্প এবং সহযোগি প্রকল্প থেকে এই চাহিদা বাড়বে। তাই শুধু মূল প্রকল্পের থেকে ২.৫ লক্ষ মেট্রিক টন-এর প্রয়োজন নেই, ১.৩৯ লক্ষ মেট্রিক টন এর সঙ্গে যুক্ত হবে সহযোগি-ডাউটস্ট্রিম ইউনিটস থেকে চাহিদা হয়ে এটা ভায়াবল হবে। এটা তখন আই.ডি.বি.আই. মেনে নেন, তাদের টেকনিক্যাল কমিটি। এই সময় বলা উচিত, ওঁরা বলেন আরও খরচ বাড়াতে হবে। আগস্ট '৬৭-এ আমাদের অফিসারদের আসতে বলা হয়, আবার সেপ্টেম্বরে আসতে বলা হয়, ওঁরা তখন শুধু একটা কথা বলেন, এটা আমাদের যা করার করে নিয়েছি। সেই টেকনিক্যাল কমিটির মেম্বার কারা সেটা আপনারা জানেন, আমি আর তারমধ্যে যাচ্ছি না। আই.পি.সি.এল-এর যিনি তদানিন্তন চেয়ারম্যান ছিলেন তিনি ছিলেন। ওঁরা শুধু একটি কথা বলেছিলেন, আর্থিক প্রতিষ্ঠানের উপর চাপ আসছে, ২০০ কোটি টাকা এটা কমানো যায় কি না দেখুন, আপনারা বিদেশ থেকে ঋন নিন। নাম করতে চাই না অফিসারদের, কি হবে নাম করে, এসব রেকর্ডে আছে। এ ক্ষেত্রে একটা সরাসরি প্রশ্ন আমাদের ছিল। ২০০ কোটি টাকা আর্থিক প্রতিষ্ঠান দিতে চাইছে না। কেন দিতে চাইছেন না? পশ্চিমবঙ্গে ক্রেডিট ডিপোজিট রেসিও কত আছে? পশ্চিমবঙ্গে কত টাকা ডিপোজিট আছে ব্যাঙ্কে? এক হাজার কোটি টাকারও বেশি। কত টাকা দেন? পশ্চিমবঙ্গে ৫শো কোটিও দেন না। মহারাষ্ট্রকে যেখানে শতকরা ৮০ ভাগ বা বেশি দেন, কোনও কোনও বছর ৯০ ভাগও দিচ্ছেন সেখানে ২০০ কোটি টাকা নিয়ে এত টালবাহনা? ৫০ পারসেন্ট ক্রেডিট ডিপোজিট রেসিও যদি করেন—মহারাষ্ট্রের মতন যেতে হবে না, তাহলেই এই টাকাটা বেরিয়ে আসে। এটা পশ্চিমবঙ্গের মানুষের ন্যায্য দাবি। আমাদের টাকা আমরা ব্যাঙ্কে রাখি। এরজন্য এত টালবাহনা কেন? ওঁরা বলেন আমাদের যা করার করছি We were given the answer. আমাদের রেকর্ড হচ্ছে তাই. that IDBI Technical Committee is fully satisfied. এই প্রশ্ন এবং তার উত্তর এটা যে কতবার দিয়েছি বলতে পারব না। তখন ওরা বললেন, এরপর একটু বাকি আছে, আমাদের সচিব পর্যায়ে যে কমিটি আছে—কমিটি অফ সেক্রেটারিস, সেখানে পাঠালাম সেপ্টেম্বর মাসে।

[5-35 — 5-45 P.M.]

সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর চলে যায় ডিসেম্বর আসে। এটা বোধহয় বলা উচিত যে মুখ্যমন্ত্রী যখন কেন্দ্রীয় শিল্প মন্ত্রী এবং পরে কেন্দ্রীয় অর্থ মন্ত্রীর সঙ্গে দেখা করেন সেই সময়ে তিনি একটা প্রশ্ন করেন যে আপনারা বলুন কোথায় আটকে আছে? চেক লিস্ট ধরে একবার বলুন যে কোথায় আটকে আছে? যদি টেকনিক্যাল ভায়েবিলিটির কথা বলেন, আমি

খুব পরিষ্কার করে বলছি, মূল প্রকল্পের সঙ্গে সহযোগি প্রকল্প যুক্ত করলে ২.৫ ল্যাক টনস-এর প্রশ্ন আসেনা। আমি এটুকু বলতে পারি রেকর্ডের জন্য কারণ কেন্দ্রীয় অর্থ মন্ত্রীর সঙ্গে আমার থাকার সুযোগ হয়েছিল। উনি বলেছিলেন যে আই.পি.সি.এল-এর চেয়ারম্যানের সঙ্গে যদি প্রয়োজন হয় আপনি আলোচনা করবেন। আমি দায়িত্ব নিয়ে একথা বলছি, আমাকে চেয়ারম্যান, আই.পি.সি.এল বলেন যে আমি একজন প্রফেশন্যাল, আমি আজও যা বলেছি তখনও তাই বলেছি, ২.৫ ল্যাক টনস বলা হয়েছে। এটা তখনই হয় যখন এটা মার্চেন্ট ক্রাকার বলে, যার সঙ্গে কোনও ডাউনস্ট্রীম নেই। হলদিয়া প্রকল্প মাদার কমপ্লেক্স, অরিজিন্যাল কমপ্লেক্স প্লাস ডাউনস্ট্রীম, এখানে ১.৩৯ ল্যাক টনস। এটা টেকনিক্যাল কমিটি গ্রহণ করেছে। এর আগে সুদীপবাবু বলেছেন, কেন্দ্রীয় শিল্প মন্ত্রী পার্লামেন্টে বলেছেন যে আমি সমস্ত ক্লিয়ার করে দিয়েছি। তারপরে তার এগেনস্টে প্রিভিলেজ করা হয়। প্রিভিলেজের উত্তরে বলেছিলেন যে উনি এটা মনে করেননি, উনি মনে করেছেন লেটার অব ইনটেন্ট দেওয়া হয়েছে এবং ফরেন কোলাবোরেশনের পার্মিশন দেওয়া হয়েছে। এটুকু উনি মনে করছেন, বাকী কিছু বলছেন না। এটা খুবই অদ্ভুত ব্যাপার। এটাতে ডকট্রিন অব কালেকটিভ রেসপনসিবল অব কাউন্সিল অব মিনিস্ট্রিজ। এটা কি উনি জানেন না যে বলছেন, যে সমস্ত ক্লিয়ার করে দিয়েছেন। কাজেই এটা বলা উচিত নয়। আপনি গোয়েঙ্কার কথা বলেছেন। আমাদের মুখ্যমন্ত্রীর বারেবারে এই ব্যাপারে বলেছেন। কেন্দ্রীয় মন্ত্রী একবার বলুন যে গোয়েঙ্কা আছে বলে আমরা দিচ্ছি না, গোয়েঙ্কার এই অভিযোগ আছে তার জন্য আটকে আছে, তার জন্য আমরা দিচ্ছি না। একথা যদি একবার বলেন তাহলে আমরাও সঙ্গে সঙ্গে বলছি যে গোয়েঙ্কার বদলে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে করব। কিন্তু একবারও কেন্দ্রীয় সরকারের কেউ বলছেন না যে কোথায় আটকে আছে। একি নৈসর্গ বারে বারে প্রশ্ন করে আমরা জানতে চাচ্ছি যে কোথায় আটকে আছে সেটা আমাদের বলে দিন কিন্তু ওরা কিছু বলছেন না। টেকনিক্যাল কমিটি গ্রহণ করেছে, আই.ডি.বি.আই ক্লিয়ার করেছে, মুখ্যমন্ত্রী সেখানে ইউনিয়ন ফিনান্স মিনিস্টারকে বলেছেন যে একবার বলে দিন যে কিসের জন্য আটকে আছে, কিন্তু তারা বলছেন না। এটা বলতে তাদের কোথায় আটকাচ্ছে, এটা তারা বলছেন না কেন? এটা খুব সহজ প্রশ্ন। আপনারা লক্ষ্য করুন, মূল দুটো জিনিস হচ্ছে, যে প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন, আমরা যখন বলেছিলাম যে যৌথ উদ্যোগে করব ১৯৮১ সালে তারপরে ১৯৮৪ সালে সেই প্রতিশ্রুতি ওরা ভঙ্গ করেন। আপনি আবার সেটা তুলতে বলছেন, তাই সেটা গ্রহন যোগ্য নয়। যতবার পোডাক্ট চেঞ্জের কথা হয়েছে, আমরা মেনে নিয়েছি আমাদের আপত্তি থাকা সত্ত্বেও। তারপরে আমরা বলেছি যে যদি কোন প্রশ্ন থাকে আমাদের বলুন, কিন্তু ওরা কিছু বলছেন না। এই অবস্থায় আমরা কিন্তু ওদের কথায় ফাঁদে আর পা দেব না। আমি পরিষ্কার ভাবে বলছি যে যদি কেন্দ্রীয় সরকারের সতসাহস থাকে তাহলে আমাদের বলে দিন যে গোয়েঙ্কার জন্য আটকাচ্ছে। আমাদের কাছে কোনও গোয়েঙ্কা ইত্যাদি প্রিয় নয়, আমাদের কাছে প্রকল্পটা খুব গুরুত্বপূর্ণ। আপনারা বলে দিন যে গোয়েঙ্কাকে বাদ দিলে আমরা সঙ্গে সঙ্গে এটা করবো। কিন্তু ঘটনা তা নয়। আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন জিনিসটা

কি? এই প্রকল্প হলে পশ্চিমবাংলার শিল্পায়ন আর কেউ আটকাতে পারবে না।

এটা একটা আর্থিক অপরাধ সৃষ্টি, আমার মনে হয়েছে। আপনাদের ভিন্ন মত থাকতে পারে এবং আমরা বলছি এর মুখোমুখি দাঁড়িয়েছে, এটা কিন্তু রাজনৈতিক দলের বিষয় নয়, এটা পশ্চিমবাংলার সমস্ত সাধারণ মানুষের বিষয়। আমরা বলছি এই প্রকল্প ছেড়ে দিন আপনারা, না হলে প্রশ্নের জবাব দিন, তা নাহলে আমরা বুঝেছি আগামীদিনে পশ্চিমবাংলায় শিল্পায়ন আসবে সংগ্রামের মাধ্যমে, লড়াই এর মাধ্যমে, এটা আমরা বুঝে নিয়েছি এবং আপনাদের অনুরোধ করছি যদি আপনারা বিরোধিতা করেন, পশ্চিমবাংলার সাধারণ মানুষের যে ইতিহাস, তার সঙ্গে বিচ্ছিন্ন হয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিরুদ্ধে গর্জে ওঠার ইতিহাস পশ্চিমবঙ্গের ইতিহাস, এটা অনেক আগে বারো ভূঁইয়া কিংবা তার আগে থেকে শুরু। আপনারা যদি অন্য কথা বলেন তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষের ইতিহাসে আপনাদের স্থান নেই। আমরা বুঝে নিয়েছি আগামী দিনে পশ্চিমবাংলার শিল্পায়ন এবং আমাদের সংগ্রাম একাকার হয়ে যাবে। এইভাবে আমরা এগোব। এই কথা বলে আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Dr. Dasgupta perhaps Mr. Saugata Roy wants to say that when you are in power they have objection but when they will be in power they will go to Goenka ; then they will have no objection to it.

**শ্রী মানবেন্দ্র মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, সেই সম্পর্কে মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং অসীম দাসগুপ্ত আলোচনা করেছেন। সুদীপ বন্দ্যোপাধ্যায় যে আলোচনা করেছেন, তার মধ্যে কিছু জায়গায় ঐক্যের সুর কিছু ছিল। আমি সেই সুরটাকে সামনে ধরে রেখে আলোচনা করবার চেষ্টা করব। সময় খুব সংক্ষিপ্ত সেই জন্য এক, দুই, তিন, চার করে বলছি। এই মাত্র অর্থমন্ত্রীর সঙ্গে বিতর্কের সময় আপনারা বলেছেন শিল্পমন্ত্রীর দায়িত্ব নয় গোটা সরকারের ক্ষেত্রে ক্লিয়ারেন্স পেয়েছে কী না সেটা বলা, নিশ্চয়ই, আমি শুধু আপনাদের কাছে বলতে চাই, ২৯/২/৮৮ তারিখের পার্লামেন্ট প্রসিডিংসের কপি, যেখানে 'শিল্প মন্ত্রী ভেঙ্গল রাও বলছেন, All the clearance from the Government of India was cleared. মিনিস্ট্রি অব ইন্ডাসট্রিজ নয়, গভর্নমেন্ট অব ইন্ডিয়া থেকে। যে কোনও মানুষই বুঝবেন ভারতবর্ষের সরকার কেন্দ্রীয় সরকার, তাঁরা সমস্ত কিছু অনুমোদন করেছেন। তারপর যদি বিপরীত কথা আপনারা বলেন তাহলে বলতে হয় সাধারণ জ্ঞানের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হবে না আপনাদের কথাটা। দু নং বিষয় যেটা, সেটা হচ্ছে, সংশোধনী এনেছেন, সেই সংশোধনীর মূল স্পিরিটের সঙ্গে দ্বিমত ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত ছিল না। সৌগতবাবু এবং সুদীপবাবু সেই সময় কংগ্রেস (এস)-এ ছিলেন। কিন্তু কংগ্রেস আই দলে তখন যারা ছিলেন, তারা দেখেছেন যে এই বিষয়ে আমাদের রাজ্য সরকার এর বক্তব্য কী এবং তারা আপ্রান চেষ্টা করে গেছেন যাতে বিষয়টাকে কেন্দ্রের সঙ্গে

করা যায়, সেই বিষয়টা অর্থমন্ত্রী বলেছেন, আমি বিস্তারিতভাবে যাচ্ছি না। আপনাদের আপত্তি যেটা এখন হচ্ছে যে গোয়েঙ্কাকে নিয়ে কেন আমরা প্রকল্পে যাচ্ছি। আমার কাছে একটা মাত্র প্রশ্ন যে এই সময় গোয়েঙ্কার কথা তোলবার অর্থ কী, তোলার অর্থ একটাই, কারণ গোয়েঙ্কার বাড়ি রেড হয়েছে এবং আমাদের নির্বাচিত মন্ত্রী মাননীয় অজিত পাঁজা কেন্দ্রীয় প্রতিমন্ত্রী, তিনি একটা স্টেটমেন্ট দিয়েছেন, যেটা ১লা এপ্রিল আনন্দবাজারে বেরিয়েছে, আমি স্টেটমেন্টটা পড়ে দিচ্ছি, "অর্থনৈতিক অপরাধের জন্য তল্লাসী রুটিন ব্যাপার"। সরকারী নীতি অনুসারে এই ধরণের তল্লাসী চলবে। তাছাড়া গোয়েঙ্কা হলদিয়াতে টাকা বিনিয়োগ করছে; তা তো কালো টাকা নয়, হিসাবের মধ্যেই তা আছে। এই নিয়ে এত হৈচৈ করার কী আছে। অজিতবাবুর সঙ্গে একটু আলোচনা করে এলে পারতেন। সাধারণভাবে বলছি যদি গোয়েঙ্কার বাড়িতে আয়কর রেড হয়, অভিনন্দন জানাবো আমরা আয়কর দপ্তরকে, গোয়েঙ্কার বাড়িতে আয়কর রেড করে সঠিক কাজ করেছে এবং আমি আরও বলছি যে আরও যারা শিল্পপতি আছেন তাদের উপর আয়করের রেড হোক এবং একটা রাজনৈতিক সৎসাহস থাকলে অমিতাভ বচ্চনদের বাড়িতে রেড হোক, আরও কিছু তথ্য জানা যাবে হয়তো। এখন প্রশ্নটা হচ্ছে এই যে গুজরাটে পেট্রো কেমিক্যালের জন্য রিলায়েন্স ইনডাসট্রিজ চেষ্টা করছে, যে রিলায়েন্স ইন্ডাসট্রিজ ভারতবর্ষের রাজনীতিতে আপাতত আমাদের প্রধানমন্ত্রীর ফেয়ারফ্যাক্স অ্যালে বলে পরিচিত।

[5-45 — 6-30 P.M.]

কেন্দ্রীয় শিল্প মন্ত্রী ২৯শে মার্চ পার্লামেন্টে দাঁড়িয়ে বলেছেন, "আমরা অ্যাকটিভলি কনসিডার করছি গুজরাট পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স।" গত ৪ঠা জানুয়ারী আমেদাবাদে গুজরাট চেম্বার অফ্ কমার্শের সম্মেলনে বক্তৃতা করতে গিয়ে কেন্দ্রীয় শিল্প মন্ত্রী বলেছেন, "দুমাসের মধ্যে গুজরাট পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের কাজ শুরু হয়ে যাবে।" যখন তাঁরা এই সব কথা বলেন তখন শেষ মুহূর্তে গোয়েঙ্কার বাড়িতে আয়কর হানা দিয়েছে, কি দেয় নি, সে কথা বলার আর কোনও অর্থ থাকে না। আসল সূত্রটা কোথায়? আসল সূত্র হচ্ছে ফেয়ারফ্যাক্স-এর সঙ্গে একটা অ্যালাই, মাখামাখির সূত্রেই আম্মানির গুজরাট পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স হতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গে হতে পারে না।

তৃতীয়ত কি উদাহরণ কেন্দ্রীয় সরকার তৈরি করছেন? ১১ বছর ধরে একটা বিষয় নিয়ে একটা রাজ্যে আন্দোলন চলছে, পশ্চিমবঙ্গের মানুষ এবিষয়ে আন্দোলন করতে রাস্তায় নেমেছেন। আমাদের বিরোধীরা রাস্তায় না থাকুন, এই হাউসের ভেতরে তো সে বিষয়ে বলতে পারেন! গোটা রাজ্যের মানুষ একটা পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য শান্তিপূর্ণভাবে আন্দোলন করছেন, ১১ বছর ধরে আন্দোলন করছেন এবং সংসদীয় পদ্ধতির মধ্যে দিয়েই আন্দোলন করছেন, কিন্তু তাঁদের এই সামান্য দাবি মানা হচ্ছে না। অথচ যারা হাতে রাইফেল নিয়ে দেশ ভেঙে দেবে বলছে, মুহূর্তের মধ্যে এরোপ্লেনে করে তাদের দিল্লীতে ডেকে নিয়ে গিয়ে চুক্তি করা হচ্ছে, তাদের দাবি মেনে নেওয়া হচ্ছে। মিজোরামে, আসামে সেই কাজ করা

হয়েছে। এর থেকে দেশের মানুষের কি ধারণা হবে? সংসদীয় পদ্ধতিতে গোটা রাজ্যের মানুষ আন্দোলন করলে কেন্দ্রীয় সরকারের দ্বারা সেই আন্দোলন কোনও মর্যাদা পায় না। তাঁরা সেই আন্দোলনকে মর্যাদা দিতে রাজী হন না। অথচ হাতে রাইফেল নিয়ে যারা বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করে তাদের দাবি প্রধানমন্ত্রী মাথা নিচু করে সুড় সুড় করে মেনে নেন। আমি এই পরিস্থিতিতে একটা কথা বলতে চাই যে, এখানে বিরোধিদের এ ধরণের সংশোধনীর কোনও মূল্য আজ আর নেই। '৮৪ সালের আগে যদি ওঁরা এই প্রস্তাব দিতেন তাহলে নিশ্চয়ই ভেবে দেখা হ'ত। আজকের পরিস্থিতিতে এ' প্রস্তাব বিবেচনা করার আর কোনও উপায় নেই।

কাজেই আমি মাননীয় সৌগতবাবু ও সুদীপবাবুকে বলছি,—আপনারা যে রাজ্যে আছেন তার জল, মাটি ও হাওয়ার কাছে আপনাদের যে ঋণ আছে দয়া করে তা শোধ করুন। তা না হলে মীরজাফরের সঙ্গে ইতিহাসের একই প্যারায় আপনারা আপনাদের নাম রেখে যাবেন। সুতরাং আপনাদের অনুরোধ করছি এখনো সময় আছে আমাদের এই প্রস্তাবের সঙ্গে একমত হোন। পশ্চিমবাংলার মানুষকে মর্যাদা দিন। পশ্চিমবাংলার ভবিষ্যতকে সুনিশ্চিত করুন। এই বলে মূল প্রস্তাবের সপক্ষে এবং সংশোধনীর বিরুদ্ধে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy (Amendment No.1) নিম্নলিখিত পরিচ্ছেদটি প্রস্তাবটির শেষে যোগ করা হউক ঃ

এই সভা পশ্চিমবঙ্গ সরকারকে আরও অনুরোধ জানাইতেছে যে গোয়েঙ্কা বা অন্য কোনও ব্যবসায়ী প্রতিষ্ঠান যাদের বিরুদ্ধে কর ফাঁকির তথ্য এবং হলদিয়া পেট্রো কেমিক্যাল প্রকল্পের কর্মিদের বঞ্চনা সংক্রান্ত তথ্য বর্তমান তাহাদের যেন এই প্রকল্পের সাথে যুক্ত না করা হয় এবং গোয়েঙ্কা বা কোনও বড় বানিজ্য প্রতিষ্ঠানের উপর নির্ভর না করে এই প্রকল্পের জন্য যথোপযুক্ত তহবিল সংগ্রহ করা হউক। Was then put and a division taken with the following results :-

**Noes :**

Abdul Bari, Shri Md.

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Adak, Shri Nitai Charan

Ansur Rahaman Biswas, Shri

Bagdi, Shri Bijoy

Bal, Shri Shakti Prasad

Bera, Shri Bishnupada

Bera, Shri Pulin

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kanti

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Surya

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Sibendranarayan

Das Gupta, Shrimati Arati

Das Gupta, Shri Ashim

Das Mahapatra, Shri Kamakhyanandan

Deb, Shri Gautam

Dey, Shri Lakshmi Kanta

Duley, Shri Krishna Prasad

Ghosh, Shri Kamakhya Charan

Guha, Shri Nalini

Habib Mustafa, Shri

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kar, Shri Ramsankar

Let, Shri Dhirendra

M. Ansaruddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Sukhendu

Malakar, Shri Nani Gopal

Malick, Shri Siba Prasad

Mamtaz Begum, Shrimati

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Sailendra Nath

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Nazmul Haque, Shri

Pakhira, Shri Ratan Chandra

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Santosh Kumar

Sk. Jehangir Karim, Shri

Shri Bikram

Tudu, Shri Durga

**Ayes :**

Bandyopadhyay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

**Abst :** 1) Purkait, Shri Prabodh

2) Sarkar, Shri Deba Prasad

The Ayes being 6, Abstentions-2, and the Noes 64, the motion was lost.

The motion of Shri Sudip Bandyopadhyay : (Amendment No.2) fell through.

The motion of Shri Manabendra Mukherjee that..... যেহেতু কেন্দ্রীয় সরকারের দীর্ঘ সময় যাবত টালবাহানা, অনাগ্রহী মনোভাব এবং সর্বশেষ প্রকল্পে আর্থিক সহায়তাদানে অস্বীকৃতির জন্য বাধ্য হয়ে রাজ্য সরকারকে ১৯৮৫ সালে "হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প" বাস্তবায়িত করতে যৌথ উদ্যোগ (জয়েন্ট সেক্টর)-এর সিদ্ধান্ত নিতে হয়েছিল ;

যেহেতু ইতিমধ্যেই প্রকল্পটির পরিকাঠামো ইত্যাদি বাবত ৩৭ কোটি টাকা রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যয় করা হয়েছে ; এবং

যেহেতু "হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প" বাস্তবায়িত হলে শুধু পশ্চিমবঙ্গে নয়—সমগ্র পূর্ব ভারতের অর্থনীতিতে এক নতুন জোয়ারের সৃষ্টি হবে, এই প্রকল্পটিকে কেন্দ্র করে অসংখ্য শিল্প গড়ে উঠবে এবং হাজার হাজার বেকার যুবকের কর্মসংস্থান হবে;

অতএব এই সভা "হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প" সম্পর্কে চূড়ান্ত অনুমোদনের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে। was then put and agreed to.

**Mr. Speaker :** Now I call upon Shri Satya Ranjan Bapuli to move his motion.

## MOTION UNDER RULE—185

**Shri Satya Ranjan Bapuli :** Sir I beg to move that

Whereas the Police has fired on members of Santan Dal at Taratala Road, C.P.T. Colony, Calcutta, causing death of at least three persons including two women ;

This House, therefore, condemns the attitude of the Police and urges upon the Government to set up a Judicial Commission to enquire into the same and to suggest steps for preventing recurrence of such incidents in future.

Sir, as I am introducing this, I will give my reply later on.

...(At this stage the House was adjourned till 6.30 p.m.

(After adjournment)

[6-30 — 6-40 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি বেদনাহত মনে শোকাতুর হৃদয়ে বিষয়টির উপর আলোচনা করছি এবং এই যে মোশন মাননীয় সত্যবাবু এনেছেন তার বিরোধিতা আমাকে করতে হচ্ছে। কোনও মৃত্যুই আমার কাছে কাম্য নয়। পুলিশের গুলীতে মৃত্যুই হোক, অন্য কিছুতে খুন হোক কোনও মৃত্যুই যাতে এইভাবে না হয় সেটা আমরা চাই। আমার বক্তব্য হচ্ছে খুব স্বাভাবিক। আপনারা জানেন আমাদের চীফ মিনিস্টার বক্তব্য রাখার সময় বলেছিলেন যে পুলিশ এবং তার কোর্ট অথরিটি মন্দির ভাঙ্গার আগে সন্তানদলের নেতার সঙ্গে কথা বলতে পারেন নি, পারলে বুঝিয়ে শুনিয়ে জিনিসটাকে অন্য দিকে নিয়ে যাওয়া যেত। সঠিকভাবে বোঝালে আমাদের ধারণা এই ঘটনাকে এ্যাভয়েড করা যেত। ২৩ তারিখে যে ঘটনা ঘটে কার্যত পুলিশ গুলী চালাতে বাধ্য হয়। আপনারা জানেন সেই সময়ে পুলিশের কম অস্ত্র ছিল পুলিশ সেভাবে প্রস্তুত ছিল না অথচ ইঁট বৃষ্টি, এমনভাবে হতে থাকে পুলিশ পিছু হটতে বাধ্য হয়। পুলিশ প্রথমে তাদের সরে যাবার জন্য অনুরোধ করে, তারপর লাঠি চার্জ করে, তারপর যখন পুলিশ আক্রান্ত হয়, বিভিন্নভাবে লঙ্কার গুঁড়ো থেকে শুরু করে, বোমা থেকে শুরু করে ইঁট এবং পাশেই যে ৫০ নং বাড়ী সেই বাড়ীর ছাত থেকে আক্রমণ শুরু হয় তখন পুলিশ বাধ্য হয়, বাধ্য যখন হয় যখন একজন পুলিশের এ.সি. আহত হন, যখন তাঁর দাঁত ভেঙ্গে গিয়ে রক্তাক্ত হন তখন পুলিশ বাধ্য হন এই রকম একটা অবস্থার মধ্যে গুলী চালাতে। আমাদের কাছে বিভিন্ন রকম ঘটনা আছে, আমরা দেখেছি এই অঞ্চলের পাশে গার্ডেনরীচ মেটিয়াবুরুজ যেটা খুব ঘেরা অঞ্চল। যেখানে ইতিপূর্বে পুলিশের ডি.সি. মেহেতাকে হত্যা করা হয়। এইভাবে চতুর্দিকে পুলিশ জনতার মধ্যে পড়ে গিয়ে সেখানে কেস করে, এখন পর্যন্ত সরকার কেস চালাচ্ছেন। হয়ত পুলিশ গুলী নাও চালাত, আপনারা যদি যান, গিয়ে দেখবেন সেখানে চতুর্দিকে ঘেরা জায়গা সেখানে ঘেরাও হয়ে গেলে তখন পুলিশকে রিট্রিট করবার জন্য গুলী চালানো ছাড়া কোনও গত্যন্তর থাকে না।

যদি না সেটা করা হত তাহলে আর একটি মেহতা হত্যার মত মামলা আমাদের করতে হত কিনা ভাবতে হবে। বলা হয়েছে বিচার বিভাগীয় তদন্ত করা উচিত। কিন্তু আমি বিষয়টা ভেবে দেখতে বলব, কারণ ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে সরকার পক্ষ থেকে কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে। সরকার বলেছেন, আলোচনা করে হয়ত একটা সুযোগ নেওয়া যেত, হয়ত ঘটনাটা অ্যাভয়েড করা যেত। সরকার আজকে ঐ ব্যাপারে এনকয়ারী করবার ব্যবস্থা করেছেন এবং ক্যালকাটা পুলিশ কমিশনারকে দিয়ে নয়, অন্য একজন পুলিশ কমিশনারকে দিয়ে সেটা করাচ্ছেন। ওঁরা বিচার বিভাগীয় তদন্তের কথা বলেছেন, কিন্তু ওঁরা কি বলতে পারবেন যে কখনো বিচার বিভাগীয় তদন্তে কিছু সুরাহা হয়েছে? বরং দীর্ঘসূত্রতার মধ্যে দিয়ে কাজটা হয়েছে। মেহতা হত্যা মামলাকে কেন্দ্র করে বিচার বিভাগীয় তদন্ত এখনো চলেছে, নিশ্চয়ই বিষয়টা আপনারা ভুলে যাননি। আমি বলতে চাই—নিশ্চয়ই সেখানে পুলিশকে আরও একটু ধৈর্য ধরা এবং পোর্ট অথরিটির সঙ্গে আলোচনা করা উচিত ছিল এবং বোধ হয় ঘটনাটা অ্যাভয়েড করতে সেটা আগেই করা উচিত ছিল। কিন্তু তা না হয়ে ঘটনাটা ঘটে গেছে বলে আমরা দুঃখিত। তবে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে পুলিশের গুলি চালানোর যেসব ঘটনা ঘটে চলেছে তার তুলনায় পশ্চিমবঙ্গের সর্বত্র সিচুয়েশনটা ভালই দেখছি। এই তো সেদিন বিহারের আরোয়ালে পুলিশ ফায়ারিং এর ফলে গরীব হরিজনরা মারা পড়ল। সেদিন উত্তরপ্রদেশের মালিকানায় যখন কিছু ব্যক্তি একটি স্থান থেকে বেরিয়ে আসছিল তখন পুলিশ তাদের পয়েন্ট ব্ল্যাঙ্ক গুলি করে মারল। নিশ্চয়ই ঐসব ঘটনা থেকে এটা আলাদা স্বীকার করতে হবে। আমাদের এখানে নিশ্চয়ই সেখানকার মত অবস্থা নয়! সেখানে পুলিশ-বাহিনী প্রথমে তাঁদের মাইক দিয়ে সাবধান করেছে। আমি বুঝতে পারছি না, ধর্মীয় সংস্থার ধর্মপ্রাণ কিছু মানুষ—তাঁরা কিভাবে বেআইনীভাবে জমি দখল করেন, কি ভাবে ঘর দখল করে ধর্মীয় আরাধনা করেন? আমি বুঝতে পারিনা—আরাধনা করতে গেলে বেআইনীভাবে কিছু করা উচিত কিনা বা বেআইনী কাজ করলে ভগবান সন্তুষ্ট হয় কিনা; পুলিশের চোখে লঙ্কার গুঁড়ো ছোড়া যায় কিনা? আমরা জানি, ত্রিশুল হল শিবের হাতিয়ার, কিন্তু সবার হাতে সেটা থাকে কিনা জানি না। নারায়ণের হাতে চক্র থাকে জানি, কিন্তু সবার হাতে বোমা থাকে কিনা জানি না। সেখানে একটি রাস্তা কেটে ব্যারিকেড তৈরী করা হয়েছে। কিন্তু কেন সেই ব্যারিকেড তৈরী করা হয়েছে বোধগম্য হয় না। সেখানকার ৫০ নং বাড়ীর ছাদের উপর কেন ইঁট উঠলো এবং সেখান থেকে সেই ইঁট কেন পুলিশের উপর কেন নেমে এলো সেটাও বোধগম্য হল না। আমি কয়েক দিন ধরে বিভিন্ন কাগজে দেখছি, জায়গাটা পোর্ট অথরিটির।, কাজেই পোর্ট অথরিটি আগেভাগেই এই ব্যাপারে আলোচনা করতে পারতেন। কারণ তাঁরা জানতেন যে, ওখানে অনেকগুলো ইল্লিগ্যাল জিনিস আছে—মন্দির আছে, মসজিদ আছে, লাইব্রেরী আছে, আছে চোলাই মদের কারবার। কিন্তু পোর্ট অথরিটি আগেভাগেই কিছু করেননি। সেটা না করে পোর্ট অথরিটি হঠাৎ কোর্টের অর্ডার নিয়ে এসে পুলিশের উপর বাধ্যবাধকতা চাপিয়ে দিলেন।

পুলিশ সেখানে উপস্থিত হোক। পুলিশ কোর্টের অর্ডার ক্যারি আউট করতে সেখানে

হাজির হলেন। আপনারা জানেন এই অধ্যক্ষ এই কোর্টের কর্মচারী। পোর্ট অথরিটি তাদের তাঁর সঙ্গে ডেকে আলোচনা করতে পারছে না। এই ব্যাপারটা ভাবা উচিত যে কেন কি ভাবে এই ঘটনাটাকে কোন জায়গায় নিয়ে যাওয়া হলো। স্যার, কয়েকদিন আগে কাগজে বেরিয়েছিল এবং আমি এখানে সেটা উল্লেখ করি যে আবার এখানে একটা মন্দির করার চেষ্টা করা হচ্ছে। শুধু এখানে নয় কলিকাতার বিভিন্ন জায়গায়—রাজাবাজারে একটা মসজিদের সামনে একটা মন্দির করার চেষ্টা করা হচ্ছে। ঘটনা ঘটার আগের দিন আমার কাছে খবর হচ্ছে, কয়েকজন সমাজবিরোধী যারা কংগ্রেস নামধারী জনপ্রতিনিধিও এখানে উপস্থিত ছিলেন—তারা সেখানে মিটিং করেছিল। পোর্ট অথরিটি খবর দিয়েছিল সমাজবিরোধীদের, পোর্ট অথরিটি, সমাজবিরোধী এবং কংগ্রেস মিলিতভাবে চক্রান্ত করেছিল। প্রথমে সেইদিন সেখানে এই জনতা থেকে বোম মারে এবং ইঁট মেরে উসকানি দিয়েছিল। সমাজবিরোধীরা সমস্ত চক্রান্ত করে পোর্ট অথরিটির সঙ্গে মিলিতভাবে সেইদিন একটা ঘটনা ঘটিয়ে দিয়েছিল। আমি তাই আপনার মাধ্যমে বলতে চাই পশ্চিমবাংলায় চক্রান্ত করা হচ্ছে পশ্চিমবাংলার মানুষকে অশান্ত করার জন্য। এই কথা আমি শুধু বলছি তা নয়, সন্তান দলের প্রধান—এটা কাগজে বেরিয়েছিল—বালক ব্রহ্মচারী বলেছেন যে একটা চক্রান্ত হচ্ছে, এই চক্রান্তে সন্তান দলের লোকেদের পা বাড়ানো উচিত নয়। কংগ্রেসীরা গিয়েছিল সেই চক্রান্ত করার জন্য, এটা কাগজে বেরিয়েছে। আমি এই কথা বলতে চাই প্রস্তাব এনে পশ্চিমবাংলাকে আরও অশান্ত করার চেষ্টা করা হচ্ছে, চক্রান্ত করার চেষ্টা হচ্ছে পশ্চিমবাংলাকে ভাঙার জন্য। শান্তির পশ্চিমবাংলাকে অশান্ত করার জন্য এই প্রস্তাব আনা হয়েছে বলে আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী সৌগত রায়ঃ** শ্রী সত্য বাপুলির প্রস্তাব সমর্থন করতে গিয়ে খুব ভারাক্রান্ত চিত্তে আমাকে বক্তব্য রাখতে হচ্ছে। ভারাক্রান্ত শুধু সন্তান দলের তিন জন মারা গেছে সেই জন্য নয়, হৃদয় ভারাক্রান্ত মৃতদের মধ্যে দু-জন মহিলা ছিলেন বলে নয়, হৃদয় ভারাক্রান্ত মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে মহাশয়ের বক্তব্য শুনে। যদি শুধু শিশুসুলভ বক্তব্য বলতে পারতাম, যদি বালখিল্লের ভাষণ বলতে পারতাম তাহলে হৃদয় এতো ভারাক্রান্ত হতে পারত না, যদিও তাঁর বক্তব্যের মধ্যে শিশুসুলভভাব ছিল। হৃদয় ভারাক্রান্ত এই জন্য যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছিল গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশের ব্যবহার করবে না বলে। যে বামফ্রন্ট সরকার যখন বিরোধী দলে ছিল তখন প্রতি মুহূর্তে শ্লোগান দিত শিক্ষা খাতে ব্যয় বাড়িয়ে পুলিশ খাতে ব্যয় কমানো হোক, তারই একজন সদস্য হয়ে এই ধরনের নির্লজ্জ ভাবে পুলিশের স্বপক্ষে সাফাই শুনে আমার হৃদয় ভারাক্রান্ত। গণতন্ত্রের অনুভূতি কোন জায়গায় গিয়েছে, ১১ বছরের ক্ষমতার সাদ বামফ্রন্ট সরকারের মধ্যে কোন ক্ষয়িষ্ণুতায় এনেছেন লক্ষ্মীবাবুর বক্তব্যে তার প্রতিফলন হয়েছে। আমি আশ্চর্য নই, আমি দুঃখিত নই, তাই উনি আমাদের প্রস্তাবের বিরোধিতা করেছেন। আমি আজকে সহজ কয়েকটি প্রশ্ন এই

তারাতলা ঘটনা সম্পর্কে এই হাউসের সামনে তুলে ধরতে চাই। তারাতলার ঘটনা ঘটেছে স্যার আপনি জানেন ২৩ তারিখে আর ২৬ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন যে তারাতলার ঘটনা সম্পর্কে এনকুয়ারী হবে। এই হাউসে আমাদের চিৎকারকে উপেক্ষা করে তিনি বলেছেন যে, না, আমরা বিচার বিভাগীয় তদন্ত করব না, যে দাবি বিরোধী দল থেকে করেছে সেই দাবি আমি মানব না, আমাদের বিভাগের কমিশনারকে দিয়ে এনকুয়ারী করব, আমাদের অধীনে যে আই.এ.এম অফিসার আছে তাদের দিয়ে এনকুয়ারী করবো, দেখি কে আমাকে কি করে। কার হাতে এই ভার দিয়েছেন? সেই প্রেসিডেনসি ডিভিশনের কমিশনার যিনি যে কোনও কারণেই হোক বামফ্রন্ট সরকারের অত্যন্ত প্রিয়ভাজন। তিনি শুধু তারাতলার ঘটনার ব্যাপারে অনুসন্ধান করছেন না, তাঁর হাতে রয়েছে নদীয়ার শান্তিপুরের কৃষক হত্যার অনুসন্ধান, তাঁর হাতে রয়েছে হাওড়ার দুটি খুনের সম্পর্কে অনুসন্ধান। যে মানুষ একটা এনকুয়ারীর রিপোর্ট দিতে পারেন না সেই বিভাগীয় কমিশনারকে দেওয়া হয়েছে তারাতলার ব্যাপারে অনুসন্ধান করতে। আমি গতকাল দেখেছি তিনি গিয়েছেন স্বদলবলে তারাতলার ঘটনা সম্পর্কে অনুসন্ধান করতে।

আমি জানিনা, তিনি লক্ষ্মীবাবুর বক্তব্য শুনবেন কিনা? লক্ষ্মীবাবু কিন্তু কোন তদন্তের অপেক্ষা রাখেননি। তিনি তো বলেই দিয়েছেন যে, পুলিশকে যদি কেউ লঙ্কার গুঁড়ো ছোঁড়ে, তাহলে পুলিশ কি গুলি চালাবে না? পুলিশকে কেউ যদি ধর্মের নাম করে লঙ্কার গুঁড়ো ছোঁড়ে, তাহলে পুলিশ তো গুলি চালাবেই। জাস্টিফিকেশন হয়ে গিয়েছে। আমরা মুখ্যমন্ত্রীকে বলি, আপনার বিভাগীয় কমিশনারের দরকার নেই, পার্টি তো সিদ্ধান্ত নিয়েই ফেলেছে যে, পুলিশ ঠিক কাজই করেছে। আমি জানি না, বামফ্রন্টের চেয়ারম্যান লক্ষ্মীবাবুর বক্তৃতা শুনলে কি বলবেন? কারণ আমরা তো কাগজে পড়েছি, তিনি বলেছেন, সন্তান দল আমাদের সমর্থক, তারা আমাদের বক্তৃতা শোনে, ময়দানে আসে। ওদিকে ফরোয়ার্ড ব্লক আবার বলেছে যে, সন্তান দল আমাদের সমর্থক নয়, তারা ময়দানে আসে না। আমরা দেখেছি, শান্তিপুরের পুলিশ গুলি চালাবার পর যা হয়নি, তা এখানে হয়েছে। অফিসারকে বদলী করা হয়েছে এখানে। শান্তিপুরে পুলিশ গুলি চালিয়ে কৃষক হত্যা করেছে, কিন্তু সেখানে এস-ডি-পি-ও বা এ-ডি-এম-কে বদলী করা হয়নি। ওখানে ডিসি (পোর্ট) কে, শুধু একজন অফিসারকে ট্রান্সফার করা হয়েছে। আমরা জানি, বামফ্রন্ট-এর চেয়ারম্যানের বক্তব্যের মিল আছে বামফ্রন্টের যে রাজনীতি তার সাথে। বামফ্রন্টের রাজনীতি আজকে এমন পর্যায়ে গিয়ে পৌঁছেছে, মার্ক্স একদিন বলেছিলেন—ধর্ম মানুষের কাছে আফিমের মত। বামফ্রন্টকে সমর্থনের জন্য আজকে নির্ভর করতে হয় ঠাকুর বালক ব্রহ্মচারীর উপরে। রাজনীতির দেউলিয়াপনা, ক্ষয়িষ্ণুতা আজ কোথায় গিয়ে পৌঁছেছে। আমি জানি না, সন্তান দল কার সমর্থক? আমি নিজে কোনও গুরুবাদে বিশ্বাস করি না। আমি মনে করি, একজন র‍্যাশানালিস্ট মানুষ হিসাবে, একজন যুক্তিবাদী মানুষ হিসাবে, আমার বিশ্বাস না থাকতে পারে, কারো তো বিশ্বাস থাকতে পারে—সেই বিশ্বাসেই বালক ব্রহ্মচারী বলেছেন যে, মুখ্যমন্ত্রী ভাল লোক, আমি শুধু গান্ধীকে

পছন্দ করি না। আপনাদের বন্ধুদের উপরে গুলি চলেছে, শত্রু হলে কি ব্যবহার হত জানি না। আমরা জানি মরিচ ঝাঁপিতে যখন উদ্বাস্তুরা ছিল তখন গুলি চলেছিল, বহু লোক সেখানে মারা গিয়েছিল। আর এখানে সন্তান দল বলে তিনজন মারা গেল। অন্য কেউ হলে অনেক বেশি মারা যেতে পারত। যদি কংগ্রেসের উপরে গুলি চলতো তাহলে অনেক বেশি মারা যেতে পারত। আমরা জানি, এসপ্লানেড ইস্টে '৮১ সালে কংগ্রেসের লোকের উপরে গুলি চলেছিল, তিনজন মারা গিয়েছিল। তা নিয়ে এখানে আলোচনা হয়েছে, কি ভাবে গুলি চলেছিল তা নিয়ে আলোচনা হয়েছে। খিদিরপুর ডকে শ্রমিকদের উপরে গুলি চলেছিল, কি ভাবে ঝাড়গ্রামে কৃষকের উপরে গুলি চলেছিল, এই হাউসে তা উল্লেখিত হয়েছে। শান্তিপুরে আন্দোলনরত ফ্লাগ-হীন কৃষকের উপরে গুলি চালানো হয়েছে, তা নিয়ে এখানে আলোচনা হয়েছে। মুখ্যমন্ত্রী, নিজেই আবার স্বরাষ্ট্রমন্ত্রী, দুর্ভাগ্যবশত তিনি এখানে নেই, থাকলে তাঁকে বলতাম—হোয়াট ইজ হি টার্নিং দি পুলিশ ইনটু? পুলিশকে তিনি কিসে পরিণত করছেন? ট্রিগার-হ্যাপিতে পরিনত করছেন, যারা ন্যূনতম কারণে ট্রিগারে আঙুল দিয়ে দেয়। আমি কখনও বলছি না যে দেশে আইন-শৃঙ্খলার প্রয়োজন নেই। শাসনের প্রয়োজন আছে পুলিশের অধিকার আছে বাঁচার। কিন্তু আইনের শাসন মানেই সব সময়ে গুলি চালানো নয়। গুলি চালানোর তো দরকার নেই, আমি বলছি, সামান্য একটা ব্যাপারে গুলি তো না চালালেও চলে। কলকাতাতে তো ইল্লিগাল কনস্ট্রাকশন কত হচ্ছে, পাঁচ হাজার আনঅথরাইজড্ মন্দির আছে, সেই সব জায়গায় তো গুলি চললো না। ঐ এলাকাটি কলকাতা পোর্ট এলাকায়, ঐ এলাকায় কংগ্রেস এম.এল.এ. ছিলেন. কংগ্রেসের এম.এল.এ. রাম পিয়ারী রাম ঐ এলাকায় থাকেন, কাউন্সিলাররা থাকেন, তাঁদেরকে নিয়ে একবারও কি নেগোশিয়েশানের চেষ্টা করা হয়েছে? না, সেই চেষ্টা হয়নি, ট্রিগার-হ্যাপি পুলিশ সেখানে গুলি চালিয়েছে যার ফলে দু'জন মহিলা মারা গেল। কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা ঐ জন্য বলেছেন—একটা সিনেমা আছে, সিনেমাটির নাম 'মির্চ মশালা', তাতে অনেক জায়গায় মেয়েরা নিজেদের ইজ্জৎ বাঁচাতে লঙ্কার গুঁড়া ব্যবহার করেছিলেন।

লক্ষ্মীবাবু বললেন তারা লঙ্কার গুড়ো দিয়েছিল বলে পুলিশ গুলি চালিয়েছিল। এটা কি একটা কথা হল? আপনারা পুলিশের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিলেন না? কোনও বিচার-বিভাগীয় তদন্ত করলেন না। এই পুলিশ দিয়ে চলতে পারেনা। আমরা জানি জ্যোতিবাবু পুলিশের স্বপক্ষে বিবৃতি দেবেন, পুলিশ আপনাদের মাথায় উঠছে। জ্যোতিবাবুর রাজত্বে পুলিশ আরও গুলি চালাবে এবং মানুষ মারবে আর আপনারা এখানে বসে পুলিশের প্রশংসা করবেন। শেষ পর্যন্ত ১৯৬৯ সালের মত পুলিশ বিধানসভায় ঢুকে যেমন সদস্যদের প্রহার করেছিল ঠিক সেইরকম অবস্থা আবার ফিরে আসবে। সেইজন্য আমি বলতে চাই একটা সিভিলিয়ান অথরিটি এস্টাবলিশ করুন। একটা বিচার বিভাগীয় তদন্ত করুন, লেট দি পুলিশ নো এই ব্যাপারটা। তার সাথে সাথে আপনি একটা বিচারবিভাগীয় তদন্ত করুন। এখানে অনেক প্রবীণ সদস্য আছেন যাঁরা গণআন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন, তাঁরা অন্তত এর

স্বপক্ষে একটা বিচার বিভাগীয় তদন্তের দাবি তুলুন। মার্ক্সের জন্মতারিখে এই দাবি বোল্ডলি ঘোষণা করুন তাহলে আপনাদের রাজনৈতিক চেতনার পরিবর্তন হয়েছে বুঝবো। এই যদি করতে পারেন তাহলে বুঝবো আপনাদের মার্ক্সের প্রতি শ্রদ্ধা জানানো হবে।

[6-50 — 7-00 P.M.]

**Mr. Deputy Speaker :** Now Shri Subhas Naskar.

**শ্রী সুভাষ নস্কর ঃ** আমি কিছু বলব না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে সরকারি পক্ষ থেকে কয়েকটি বিষয়ে আলোচনা করতে চাই।, প্রথমত বিষয়টির তদন্ত হচ্ছে, পুলিশের ডি.সি. তিনি স্বয়ং তদন্ত করছেন এবং এখন যদি মন্তব্য করি তাহলে তদন্তের ক্ষতি হতে পারে। সেইজন্য সরকারের পক্ষ থেকে আমি বিশেষ কিছু মন্তব্য করতে চাই না। তবে মাননীয় সদস্য সৌগতবাবু আছেন তিনি যে বক্তব্য রেখেছেন তার পরিপ্রেক্ষিতে আমি কিছু উল্লেখ করব। আমি বলতে চাই এর বিরোধিতা করার প্রশ্ন ওঠে না। এক্ষেত্রে কিছুটা প্রশ্নের অবতারণা করতে কিছু অসুবিধা আছে। সেক্ষেত্রে আপনার কাছে নিবেদন আমরা সমস্ত বিশ্বাস করি, ধর্মীয় অনুষ্ঠান করার মানে সেখানে কোন জবরদস্তী হতে পারে না। সেই জিনিস আমরা হতে দেব না। প্রত্যেকটি ধর্মীয় মতের বিশ্বাসী মানুষ আছে এবং তারা নিজের ধর্ম মতো অনুষ্ঠান করতে পারেন। কিন্তু ধর্মের ব্যাপারে যথেচ্ছাচার করা তো তাই বলে চলবে না। আমরা ধর্মের ব্যাপারে যথেষ্ট পরিমাণে যত্নবান। এই ব্যাপারে সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এই সভায় বিবৃতি দিয়েছেন এবং সেই বিবৃতির মধ্যে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন ২৭ এপ্রিল তারিখের ঘটনাকে কেন্দ্র করে যা ঘটেছে। সেখানে তিনি বলেছেন ইট ইজ মোস্ট আনফরচুনেট, অত্যন্ত দুঃখজনক ঘটনা। শুধু দুঃখজনক ঘটনা বলেই তাঁর দায়িত্ব শেষ করেননি, সাথে সাথে এটাও বলেছেন The Government views with the deep concern of all instances of loss of lives as a result of police firing.

মাননীয় মুখ্যমন্ত্রী একথা বলেছেন I repeat again. The Government views with the deep concern of all instances of loss of lives as a result of Police firing.

সরকার অত্যন্ত উদ্বিগ্ন যে পুলিশের গুলিতে কয়েকটি মানুষ মারা গেছে। এটা অত্যন্ত উদ্বেগের বিষয় সেকথা তিনি প্রকাশ করেছেন এবং প্রকাশ করার সঙ্গে সঙ্গে তিনি তদন্ত করার জন্যে এবং অনুসন্ধান করার জন্যে পুলিশের ওপরওলাকে নির্দেশ দিয়েছেন। সুতরাং তিনি এই ব্যাপারে যথেষ্ট সতর্ক। আমি মাননীয় সৌগতবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই তারা বেআইনীভাবে জমি দখল করেছিল, তাতে পোর্ট ট্রাস্ট এই ব্যাপারে পুলিশের সাহায্য চেয়েছিলেন জায়গা দখলমুক্ত করতে। পুলিশ তার দায়িত্ব পালন করেছেন এবং তাতে যদি কোনও ক্ষতি

হয় তারজন্য কিছু করার নেই। আপনারা যদি আজকে পুলিশের সাহায্য চান তাহলে পুলিশ তো সাহায্য দিতে বাধ্য। প্রচলিত আইন অনুসারে পুলিশ তার দায়িত্ব পালন করেছে। তারমধ্যে যে দুঃখজনক ঘটনা ঘটেছে তারজন্য আমাদের পক্ষ থেকে যা বলা হয়েছে তা তো শুনেছেন। মাননীয় সৌগতবাবুর কাছে বিনীতভাবে জিজ্ঞাসা করতে চাই স্বাধীনতার হবার ২ বছরের মধ্যে গোটা ভারতবর্ষের মহিলারা গণতান্ত্রিক দাবির ভিত্তিতে সম্মিলিত হয়েছিল, সেদিন কি করেছিল পুলিশ তাদের উপরে? পুলিশের গুলিতে সেদিন লতিকা, প্রতিভা, অনিমা, গীতা খুন হয়নি? স্বাধীনতার ২ বছরের মধ্যে গণতান্ত্রিক অধিকারের দাবিতে শান্তিপূর্ণ নারী মিছিলের উপরে পুলিশ গুলি চালিয়ে তাদের হত্যা করেছিল। সেদিন আপনারা তার কি প্রতিবাদ করেছিলেন? অথচ আজকে আপনাদের এই ঘটনার প্রতি শোকাশ্রু দেখে আমাদের দুঃখ লাগে। তাদের পক্ষ থেকে এই দুঃখের কথা, এই শোকার্তের কথা, এই বেদনার কথা কখনও প্রকাশ করার অধিকার আছে বলে আমি মনে করি না। ১৯৫১ সালে কুচবিহারের মানুষ খাদ্য চেয়েছিল তাই তার বিরুদ্ধে গুলি চলেছিল। সেখানে দুইজন মহিলা কবিতা এবং বন্দনা সহ ৫ জন মরেছে। তাদের বুকের রক্ত কি লাল ছিল না, তাদের কি সন্তান-সন্ততি ছিল না? তখন তো কেউ কোনও দরদ দেখাননি? ১৯৭৬ সালে ২১শে এপ্রিল যখন জরুরি অবস্থা ছিল তখন সুপ্রিম কোর্টে একটা হেবিয়াস করপাস মোকদ্দমা উঠেছিল এবং তাতে প্রশ্ন করা হয়েছিল তদানিন্তন সময়ে—জরুরি অবস্থার সময়ে সংবিধানের ২১তম অনুচ্ছেদ ব্যবহার করা যাবে? যদি কোনও মানুষকে পুলিশ ধরে এনে গুলি করে তাহলে সংবিধানের ২১তম অনুচ্ছেদে তাদের বিরুদ্ধে কোনও কেস করা লাগে কিনা। তার উত্তরে অ্যাটর্নী জেনারেল বলেছিলেন, না, এখন জরুরি অবস্থা চলছে, তাই সংবিধানের ২১তম অনুচ্ছেদ ব্যবহার করা যাবে না। এই কথা ১৯৭৬ সালে অ্যাটর্নী জেনারেল বলেছিলেন। ১৯৬৬ সালে যখন বসিরহাটের কৃষ্ণনগরে পুলিশের গুলি চলেছিল তখন এই বিধানসভায় সেই ব্যাপারে মূলতবী প্রস্তাব উত্থাপন করা হয়। আমি এ্যাসেম্বলী প্রসিডিংসের ১৮ই ফেব্রুয়ারী ১৯৬৬ সালের তদানিন্তন অর্থমন্ত্রী শৈল মুখার্জী একটা বিবৃতি দিয়েছিলেন সেটা আমি পড়ে শোনাচ্ছি। "মিছিলের ক্ষেত্রে কোনও গুলি চলবে না, এই যদি হয় তাহলে কোনও গণতান্ত্রিক সরকার চলতে পারে না।" এটা শৈলবাবুর বিবৃতি। গুলি চললে পরে তদন্ত করতে হবে—শৈলবাবু বলেছেন, কোনও তদন্ত হবে না। এই গণতন্ত্রের যাঁরা প্রবক্তা তাদের কাছে আমাদের কথা শুনতে হবে? আর একটা বিষয় আমি আপনাদের কাছে নিবেদন করছি, এটা ১৯৫৯ সালের ঘটনা। সেই সময় হাজার হাজার ভুখা মানুষ পশ্চিমবাংলার বুকে জমায়েত হয়েছিল একমুঠো অন্যের জন্য স্বাধীন দেশের স্বাধীন সরকারের কাছে। যখন তারা জমায়েত হয়েছিল তখন তাদের উপর গুলি চালানো হয়েছিল কেন? তখন তার প্রতিবাদে এই ভুখা মানুষের সমর্থনে—বিধানচন্দ্র রায় তখন মুখ্যমন্ত্রী—জ্যোতিবাবু এবং আরও অন্যান্য সদস্য তাঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছিলেন। তখন তার জবাবে তাঁরা বলেছিলেন জুডিসিয়াল এনকুয়ারীর কথা। ১৯৫১ সালের ২৮শে সেপ্টেম্বরের প্রসিডিংস থেকে কয়েকটি কথা পড়ে শোনাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় বলেছিলেন। I repeat again that the police accord-

ing to the usual rules are making some enquiries. The Government will get the report and it will be just possible that we may accept it or we may not accept it. It is only then the question of Judicial Enquiry will arise. এতো বিধানবাবুর কথা। আর জ্যোতিবাবু কি বলেছেন? তিনি প্রেসিডেন্সী ডিভিসনের কমিশনরকে দিয়ে এনকুয়ারীর ব্যবস্থা করেছেন। সরকারের পক্ষ থেকে যে ব্যবস্থা নেওয়ার কথা সেটা নেওয়া হবে পরে। এই ঘটনার ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী এই কথা বলেছেন। এখানে পুলিশ সম্পর্কে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করা হয়েছে। আমরা জানি আমাদের বৈমাত্রেয় বৃটিশ সরকার পুলিশ বাহিনী তৈরী করেছিলেন দেশের স্বাধীনতা আন্দোলনকে দমন করবার জন্য। স্বাধীনতার পরে যখন পুলিশ বাহিনীকে দেশের সেবকরূপে

[7-00—7-10 P.M.]

উন্নত করার কথা ছিল সেই জায়গায় কংগ্রেস ৩০ বছরের শাসনে সেই পুলিশকে নারী, শিশুকে হত্যা করার জন্য, জনসাধারণকে হত্যা করার জন্য লেলিয়ে দেওয়া হয়েছিল। পুলিশকে মানুষের কল্যাণের জন্য জনগণের সেবক হিসাবে তৈরি করবার জন্য কোনও ব্যবস্থা করা হয়নি পুলিশ কমিশনের রিপোর্টে বিভিন্ন জায়গায় এই কথা উল্লিখিত হয়েছে। আমরা সেই পুলিশের দায়িত্ব নিয়েছি। আমরা জানি তাদের মধ্যে বিভিন্ন ধরনের মানুষ আছে। গত ১১ বছর ধরে আমরা চেষ্টা করে আসছি সেই পুলিশি ব্যবস্থাকে মানুষের কল্যাণমূলক কাজে কতখানি নিযুক্ত করতে পারি। গত ১১ বছর ধরে পুলিশের এক অংশ কখনও বন্যার সময় ভাল কাজ করেছে, আবার কখনও সরকার যাতে বিব্রত হয় সেইরকম কাজও করেছে। কিন্তু শুধু আমাদের পুলিশ দেখালে চলবে না, পুলিশ কনস্ট্যাবুলারি অন্যান্য রাজ্যে কি ভূমিকা পালন করছে, উত্তর প্রদেশের পুলিশ প্রশাসন কি ভূমিকা পালন করছে সেটাও দেখতে হবে। একথা জোরের সঙ্গে বলতে পারি অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যের পুলিশ ১১ বছর ধরে অনেক দায়িত্বশীল ভূমিকা পালন করেছে। আবার বিভিন্ন সময়ে এমন ভূমিকা পালন করেছে যে ভূমিকা আকাঙ্খিত নয়, আমাদের সরকারের যে নীতি, কাজের যে ধারা পদ্ধতি, আমাদের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির সাথে সামঞ্জস্যপূর্ণ নয়। সেই ক্ষেত্রে আমাদের পক্ষ থেকে পুলিশকে নিয়ন্ত্রন করবার চেষ্টা করছি। কিন্তু কাজটা অত্যন্ত কঠিন, দুরুহ। এই দুরুহ কাজ করার চেষ্টা করা হচ্ছে। যেখানে ভুল হচ্ছে সেখানে তাদের বলা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী একাধিকবার বলেছেন জনগণের সেবক হিসাবে পরিচয় দিতে হবে। সমাজতান্ত্রিক দেশের কথা বললেন আপনাদের অসুবিধা হয়, তাই ধনতান্ত্রিক দেশের পুলিশ বাহিনীর কথা বলছি। সেখানকার পুলিশ বাহিনী মানুষের সেবক হিসাবে ভূমিকা পালন করতে পারে না, তেমনি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের পুলিশ বাহিনী সেই ভূমিকা পালন করতে পারে না। কিন্তু সেই পুলিশ বাহিনীকে আমরা ১১ বছর ধরে মানুষের কল্যাণের জন্য মানুষের সেবা করবার জন্য তৈরি করবার চেষ্টা করছি। এতে শতকরা একশো ভাগ সাফল্য অর্জন করেছি সেই দাবি করি না, সেই দাবি করা সম্ভব নয় বর্তমান কাঠামোকে অক্ষুন্ন রেখে। কিন্তু সেই

দুরূহ কাজ করার চেষ্টা করছি। পুলিশকে মানুষের সেবক হিসাবে যাতে তৈরি করতে পারি, অনুপ্রানিত করতে পারি, উৎসাহিত করতে পারি সেই চেষ্টা করছি। সৌগতবাবু অনেক কথা বললেন, সৌগতবাবুর বক্তব্যের মধ্যে না পেলাম কোনও সৌরভ, না সৌকুমার্য, তিনি হতাশার সৈকতে বিচরন করে চলেছেন, তার মধ্যে কোনও যুক্তি তথ্য নেই। আপনি পুলিশ বিদ্রোহের কথা বললেন, সেই কথা বলে কোনও লাভ নেই। সেদিন পুলিশ যে ভূমিকা পালন করেছে পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্টের আমলে তাতে মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু যে সাহসিকতার পরিচয় দিয়েছেন একাধিকবার এই সভায় দাঁড়িয়ে আপনারা তার প্রশংসা করেছেন, তা সমর্থন করেছেন। সংসদীয় গণতন্ত্র যেখানে বলবৎ সেখানে বিরোধী দলের বিরাট দায়িত্ব থাকে ভূমিকা থাকে, সুতরাং বিরোধী দল এমন কোনও ভূমিকা পালন করবেন না যাতে ভবিষ্যতে অসুবিধার সৃষ্টি হতে পারে। পুলিশকে যেভাবে নিয়ন্ত্রন করে মানুষের কল্যাণে আনবার জন্য চেষ্টা করছেন তাতে কোনও সদস্যের পক্ষে এই কাজ করা উচিত নয়। যে দুঃখজনক দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে তার প্রকৃত তথ্য উদঘাটন করবার জন্য একজিকিউটিভ এনকুয়ারীর ব্যবস্থা করা হয়েছে, পুলিশ এনকুয়ারী নয়। একজিকিউটিভ এনকুয়ারীর রিপোর্ট পাবার পর মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে যে ব্যবস্থা গ্রহণ করা দরকার নিশ্চয়ই তিনি সেই ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে প্রস্তাব এনেছেন সম্পূর্ণভাবে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ অত্যন্ত বেদনাচিত্তে আমাকে বলতে হয়, যে ঘটনা ঘটে গেছে তার জন্য সকল মাননীয় সদস্যরা তাদের আত্মার শান্তি কামনায় অনুগ্রহ করে একটু নীরবতা পালন করবেন—আমি আপনাদের সকলের কাছে এই প্রার্থনা করছি। যারা দাঁড়াতে পারছেন না, তারা বসেই করুন।

(এই সময় কংগ্রেস পক্ষের উপস্থিত মাননীয় সদস্যরা সকলেই উঠে দাঁড়িয়ে কিছুক্ষন নীরবতা পালন করেন এবং তারপর আবার বক্তৃতা শুরু করেন।)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই নীরবতা পালনের মাধ্যমে ওখানে যে নৃশংস ঘটনা ঘটে গেছে তার ন্যুনতম প্রতিবাদ করার জন্য বিধানসভায় আমি এই মোশনটি এনেছি। আমার ধারনা ছিল যে, মাননীয় সরকার পক্ষের সদস্যরাও নিশ্চয় দ্ব্যর্থহীন ভাষায় এই হত্যার প্রতিবাদ করবেন। কারণ, তারা মার্কসবাদী নীতিতে নাকি বিশ্বাসী, তারা নাকি গণতন্ত্রকে রক্ষা করতে চান এবং তারই পরিপ্রেক্ষিতে মাননীয় শিক্ষা মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় বক্তৃতা দিলেন। ওঁর বক্তৃতা শুনে আমার খুব দুঃখ লাগল। আজ মার্কস সাহেবের জন্মদিন। তাই কার্ল মার্কস সাহেবের একটি ছোট্ট উক্তি উদ্ধৃত করে আপনাদের কাছে একটু বলি। মার্কস সাহেব বলেছিলেন, Long live atheism; destroy religious propagation. It is their chief task. তার মানে কি? তার মানে নাশকতাবাদ দীর্ঘজীবি হোক, রেভলিউশন ধ্বংস হোক, আর নাশকতাবাদ প্রচার করাই হল এখন আমাদের শ্রেষ্ঠ কাজ। ইন ফ্যাক্ট

পুলিশের গুলিকে সমর্থন করার মাধ্যমে কিছু ধর্মপ্রাণ নাম সংকীর্তনকারী মহিলা, শিশুর উপর গুলি চালানোর মহান কৃতিত্বই আপনারা অর্জন করলেন এবং মার্কস সাহেবের যোগ্য শিষ্য হিসাবে আপনারা নিজেদের প্রমাণ করতে পেরেছেন যে, হ্যাঁ, ধর্মের স্থান এখানে নেই এবং ধর্মের স্থান যেখানে থাকবে, ধর্মের গান যেখানে হবে সেখানে গুলি করা হবে। আজকে মার্কসীয় নীতিতে বিশ্বাসী কান্তিবাবুর বক্তৃতা শুনে আমার খুব দুঃখ হল। উনি এখানে দুটি বক্তৃতা পড়ে শোনালেন। কার বক্তৃতা? একটি শৈল মুখার্জির, আর একটা বিধানচন্দ্র রায়ের। খুব ভাল কথা। শৈলবাবু, আর বিধানবাবুর কথা তিনি পড়ে শোনালেন। তখন জ্যোতিবাবু কি বলেছিলেন এটা যদি একটু পড়ে শোনাতেন তাহলে আপনি যে জায়গায় বসে আছেন মার্কসবাদী নীতিতে বিশ্বাসী শিক্ষামন্ত্রীর পরিচয় একটু পাওয়া যেত। তখন জ্যোতিবাবু যা বলেছিলেন সেটা পড়া উচিত ছিল, যেহেতু আপনারা অন্য নীতিতে বিশ্বাসী এবং আপনাদের চলার পথও অন্য। কাজেই আপনারা গণতন্ত্রে বিশ্বাসী এইগুলি বলেন কেন? কংগ্রেস যা বলেছিল সেটাই আপনারা পড়ে শোনালেন। তার মানে বোঝা গেল যে, কংগ্রেসের পথই আপনাদের মত, কংগ্রেস যে পথে চলে আপনারাও সেই পথেই চলেন। খালি এই খানে তফাত হয়েছে, আপনারা সরকারে বসে আছেন বলে মার্কসের কথা বলেন বা বলার মতো জিনিস আপনাদের আছে—এই হচ্ছে তফাত। তা যদি না হত তাহলে নিশ্চয় বলতেন—আমি আপনাকে বেশি আঘাত করতে চাই নী। আপনি একজন শিক্ষামন্ত্রী। আপনি যা বললেন—মুখ্যমন্ত্রী এখানে এসে বসেছিলেন, তিনি বক্তৃতা দিয়ে চলে গেছেন। তার বক্তৃতা আর আপনার ভদ্রতার কিছু তফাত নেই। আজকে এই আলোচনার মাধ্যমে আমরা আপনাদের কাছ থেকে দুটি কথা জানতে চেয়েছিলাম। একটি হচ্ছে এই, আপনারা আমাদের কাছে বলুন যে, ওখানে এমন কি ঘটনা ঘটেছিল যার জন্য পুলিশকে প্রথমেই গুলি করতে হয়েছিল। আপনাদের পুলিশ আছে, অথচ সেখানে দিনের পর দিন ধরে কি করে মন্দির করল? দ্বিতীয় কথা হচ্ছে, তারা নাম সংকীর্তন করছিল, ভগবানের নাম করছিল সেখানে আপনাদের পুলিশ হঠাৎ বন্দুক নিয়ে গিয়ে হাজির হল। যারা নাম সংকীর্তন করছিল তাদের তাড়াবার জন্য টি.আর. গ্যাস ছুঁড়লেন না, লাঠি চার্জ করলেন না—তা না করে প্রথমেই তাদের উপর গুলি ছুঁড়লেন।

[7-10—7-22 P.M.]

পুলিশের যে পি.আর.এ—পুলিশ রেগুলেশন অ্যাক্ট আছে তাতে বলা আছে যে পুলিশ গুলি করবে একেবারে শেষ মুহূর্তে যখন আর কোনও পথ থাকবে না। এখানে কিন্তু প্রথমেই গুলি আরম্ভ করা হয়েছে। পুলিশ এখানে গুলি করল আর আপনারা তা সমর্থন করতে গিয়ে বললেন এখানে তা নিয়ে আলোচনা করা যাবে না কারণ তাতে নাকি প্রভাবান্বিত হবে। যারা নাম সংকীর্তন করছিল পুলিশ গিয়ে তাদের গুলি করে মারল অথচ আপনারা বলছেন তা নিয়ে আলোচনা করা যাবে না। তাহলে কি পুলিশের এই কাজকে আমাদের সমর্থন করে বলতে হবে যে পুলিশ ভাল কাজ করেছে, পুলিশকে কি এর জন্য আমাদের পুজা করতে হবে এবং সেইজন্যই কি আমরা এখানে বসে আছি? কাজেই আপনারা এসব কি কথা

বলছেন, কোথায় বসে বলছেন আমার মনে হয় আপনারা তা ভুলে গেছেন। অত্যন্ত পরিতাপের বিষয় কান্তিবাবু বক্তৃতা দেবার সময় কংগ্রেস আমলে কোথায় গুলি চালানো হয়েছিল সেই সব কথার উল্লেখ করলেন। তিনি যে সমস্ত গুলির কথা বললেন সেগুলির জন্য মুভমেন্টের ব্যাপার ছিল, সেটা ধর্মপ্রাণ মানুষদের নাম সংকীর্তনের ব্যাপার ছিল না।

(নয়েজ)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার উনি যেসব কথা ...

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন কোনও পয়েন্ট অব অর্ডার শুনব না, এখন আপনি বসুন, পরে শুনব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এইভাবে ধর্মস্থানে পুলিশ গুলি করে মানুষকে মারার জন্য সারা পশ্চিমবাংলার প্রতিটি মানুষ জ্যোতি বসুর পুলিশকে ধিক্কার জানাচ্ছে। আজকে ওঁরা এখানে দাঁড়িয়ে বক্তৃতা দিচ্ছেন, আমি ওঁদের বলব, বক্তৃতা দেবার আগে ওঁদের ভাবা উচিত ছিল যে, যে অপরাধ ওঁরা করেছেন তাতে ওঁদের মুখ্যমন্ত্রীর এখানে আজকে সকলের সামনে ক্ষমা চাওয়া উচিত ছিল। এই তো সেদিন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ক্ষমা চাইলেন শ্রীমতী ফুলরেণু গুহের চিকিৎসার ব্যাপারে অবহেলার জন্য। তিনি সেখানে ভদ্রতার পরিচয় দিয়ে বলেছেন যে হ্যাঁ, অন্যায় হয়েছে। অনুরূপভাবে আজকে মাননীয় মুখ্যমন্ত্রীরও উচিত ছিল পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের কাছে একথা বলা যে হ্যাঁ, পুলিশ গুলি করে অন্যায় করেছে। ধর্মস্থান, যেখানে মানুষরা নামসংকীর্তন করছিল সেখানে গুলি করার কোনও সুযোগ বা প্রয়োজন ছিল না কিন্তু তবুও পুলিশ গুলি করে অন্যায় করেছে—একথা তাঁর বলা উচিত ছিল। ধর্মপ্রাণ শান্তিপ্রিয় মানুষ যারা নাম সংকীর্তন করছিল তাদের আপনারা গুলি করলেন এবং গুলি করার পর সেটাকে সমর্থন করার জন্য বলছেন সেটা নিয়ে এখানে আলোচনা করা যাবে না। কারণ হিসাবে আপনারা বলছেন আলোচনা করলে নাকি প্রভাবান্বিত হবে। স্যার, এই প্রসঙ্গে আমি বলব, আমাদের বক্তৃতার মাধ্যমে যদি প্রভাবান্বিত হয় তাহলে সেটা সত্যের সন্ধান হবে এবং আমাদের বক্তৃতার মাধ্যমে যেকথাগুলি বেরুবে সেটাই হবে পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের কথা যে, পুলিশ শান্তিপ্রিয় এবং নিরপরাধ মানুষের উপর বিনা প্ররোচনায় গুলি চালিয়েছে। এরজন্য আজকে আমি এখানে যে রেজলিউশন এনেছি সেটা ৪ লাইনের রেজলিউশন হ'লেও সেই ৪ লাইনের রেজলিউশনের মধ্যেই পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের চোখের জল, বুকের বেদনা ও যন্ত্রনার কথা লুকিয়ে আছে সেটা আপনারা জেনে রাখবেন। আপনারা ভাববেন না যে পশ্চিমবাংলার মানুষ নীরবে সব সহ্য করবে এবং চুপ করে বসে থাকবে। সংখ্যায় এখানে আপনারা বেশি থাকতে পারেন কিন্তু জেনে রাখবেন বুলেটেরও একটা সীমা আছে। ক্ষমতায় বসে আপনারা ভাবছেন বুলেট দিয়ে সব স্তব্ধ করা যাবে, তা কিন্তু করা যাবে না। কাল বাদে পরশু যখন বালক ব্রহ্মচারী বেরিয়ে বলবেন যে আমার সন্তান দলের লোকদের যে ভাবে হত্যা করা হয়েছে, যে ভাবে তাদের উপর অত্যাচার

করা হয়েছে তার আমি প্রতিবাদ জানাচ্ছি তখন আপনারা বুঝতে পারবেন। অবশ্য ইতিমধ্যেই ওঁদের দলের সর্বশ্রেষ্ঠ নেতা বলে যাঁকে মনে করেন তিনি বলেছেন যে সন্তান দলের লোকেরা সব আমাদের লোক। ধর্মপ্রাণ লোকেরা ওঁদের লোক, ধর্ম ওঁরা বিশ্বাস করেন এসব আমি অবশ্য জানতাম না তবে দেখলাম সেইসব কথা ওঁরা বলেছেন। তবে এসব কথা বলার কারণ আছে। কারণ হচ্ছে, যখন দেখছেন মুভমেন্টটা অন্য দিকে চলে যাচ্ছে, হাজার হাজার মানুষ বেরিয়ে পড়েছে, পশ্চিমবাংলার প্রতিটি কর্ণারে আবালবৃদ্ধবনিতা এই ঘটনার জন্য ধিক্কার জানিয়ে বলছে যে, জ্যোতি বসুর পুলিশ শুধু নদীয়াতে কৃষকদেরই হত্যা করে নি, তারা ধর্মপ্রাণ মানুষদেরও হত্যা করেছে অথচ তার প্রতিবাদ হচ্ছে না তখন ওঁরা এইসব কথা বলছেন। স্যার, আমরা ভেবেছিলাম সরকার পক্ষের লোকেরা অত্যন্ত বিনীতভাবে আজকে বলবেন যে, এই যে তদন্ত হচ্ছে এটা একটা প্রহসন কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় তাঁরা সেকথা বলেন নি। মুখ্যমন্ত্রী বিধান সভায় বক্তব্য রাখার পরে যদি কোনও তদন্ত হয় আমি বলব সেই তদন্ত প্রহসন, আমাদের বক্তব্য নয়। উনি বক্তৃতা দিয়ে বলে গেছেন যে কি ভাবে পুলিশ গুলি করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরে কিসের তদন্ত হচ্ছে, কে তদন্ত করছে? কাজেই আমাদের যে বক্তব্য This is the information of the people of whole West Bengal. এই হচ্ছে ঘটনা। মুখ্যমন্ত্রী যখন ভাষণ দিলেন তার বক্তৃতায় কোনও প্রতিফলন হল না। আমরা কি বলব। মুখ্যমন্ত্রী বলেছেন যে ডিসি তদন্ত করছেন, তিনি রিপোর্ট দেবেন। তিনি কি রিপোর্ট দেবেন? ইনকোয়ারি তো হয়ে গেছে। মুখ্যমন্ত্রী তো ইনকোয়ারি করে ইতিমধ্যে রিপোর্ট দিয়েছেন এবং সেই রিপোর্ট হাউসে প্লেস করা হয়েছে। মিঃ স্ববং, আই.এ.এস অফিসার, তিনি ইনকোয়ারি করছেন। তিনি তদন্ত করে কি রিপোর্ট দেবেন? তদন্তের রিপোর্ট তো মুখ্যমন্ত্রী বিধান সভায় পেশ করেছেন এবং আপনারা সেটা নির্বিবাদে শুনেছেন। আমাদের বিবেকে এটা লেগেছে। আমরা যারা কংগ্রেসে আছি, আমরা ধর্মে বিশ্বাস করি, আমরা মানবনায় বিশ্বাস করি, আমাদের বিবেকে লেগেছে। তাই আমরা এর প্রতিবাদ করছি। আর আজকে এখানে বসে কান্তি বাবুর মতো লোকও বিরোধিতা করছেন। আপনারা পড়ে দেখেছেন আমাদের রেজলিউশনে কি ছিল? কিসের বিরোধিতা করছেন? এই রেজলিউশনের বিরোধিতা করা মানে পুলিশের [*] করা। আজকে এটা বিধানসভায় আপনারা প্রমাণ করে দিলেন যে পুলিশের [*] আপনারা করছেন। পুলিশের দালালি করার জন্য আপনারা এখানে বসে আছেন। আজকে এটা অস্বীকার করতে পারবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই দ্ব্যর্থহীন ভাষায় আপনাকে বলি, আজকে বিধানসভা খোলা ছিল বলে অত্যন্ত আনন্দের কথা যে আমরা এটা দিতে পেরেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'দালালি' কথাটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে পশ্চিম বাংলার মানুষ

---

* Expanged as ordered by the Chair.

জানতে পারত না যে কি ঘটনা ঘটে গেছে। আজকে অত্যন্ত আনন্দের কথা, গর্বের কথা যে যখন বিধানসভা চলছে, সেই সময়ে এইরকম একটা ঘটনা ঘটে গেছে। তাই পশ্চিমবাংলার মানুষ জানতে পেরেছে। পশ্চিমবাংলার মানুষ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতাদের আচরন এবং তাদের কাজকর্ম বুঝতে পেরেছেন। আজকে দেখলেন না আর.এস.পি'র সদস্যকে যখন বক্তৃতা দিতে বললেন তখন কিন্তু তারা বক্তৃতা দিলেন না। কারণ তারা জানে যে এতে বক্তৃতা দেওয়া মানে নিজের বুকে ছুরি মারা। এতে বক্তৃতা করা মানে নিজের দেশের মানুষের সঙ্গে বিশ্বাস ঘাতকতা করা। সে জন্য তারা বক্তৃতা দিলেন না। আর আপনারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক বলে বলেন, আপনারা বিবেকহীন হয়ে বক্তৃতা করলেন, সমালোচনা করলেন। আবার দুটো উদ্ধৃতি দিলেন ১৯৫৫ সালের। মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলি, আপনি কি মুর্খের স্বর্গে বিচরন করছেন? ১৯৫৫ সালে আর ১৯৮৭-৮৮ সাল, এই দুটো আলাদা কথা। তখনকার পটভূমিকা, আর এখনকার পটভূমিকার মধ্যে আকাশ পাতাল তফাত আছে। আপনি শৈল মুখোপাধ্যায়, বিধানচন্দ্র রায়ে কি বলেছিলেন সেটা এখানে পড়ে শোনালেন। এটা অত্যন্ত দুর্ভাগ্যের কথা। আজকে কাকে তদন্ত করতে দেওয়া হয়েছে? কোনও জুডিশিয়াল ইনকোয়ারি হল না। আজকে এই রেজলিউশনের মাধ্যমে আমি একথা বলতে চাই যে আপনি জুডিশিয়াল ইনকোয়ারি বসান। কলকাতা হাই কোর্টের একজন বিচারপতিকে দিয়ে বিচার করান তাহলে সত্য উদ্ঘাটিত হবে। তারা দেখে বলবেন যে Fire was justified or unjustified. আপনি জানেন যে গুলি করলেই একটা তদন্ত করতে হয়। একর্ডিং টু 'ল গুলি করলে ডি.সিকে তদন্ত করতে হবে। It is must. এটা জ্যোতিবাবুর দয়ায় নয়। তিনি বিশেষ কিছু করেন নি। গুলি করলেই একজিকিউটিভ ইনকোয়ারি, ডিপার্টমেন্টাল ইনকোয়ারি হবেই। ইট ইজ মাস্ট, এর মধ্যে নতুনত্ব কিছু নেই। আমাদের দাবি ছিল যে একটা জুডিশিয়াল ইনকোয়ারি করুন। পুলিশ কোন সারকামস্ট্যান্সে গুলি করেছে, কোনও প্রভোকেশন ছিল কি না, কি অবস্থায় গুলি করা হয়েছে, এগুলি তাহলে বেরিয়ে আসবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেসের পক্ষ থেকে যে রেজলিউশন এখানে আনা হয়েছে, এই রেজলিউশন শুধু কংগ্রেসের নয়, এটা পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের রেজলিউশন। আমি আশা করব মাননীয় সদস্য যারা এখানে আছেন, তাদের বিবেকের দংশনে যদি মনে করে থাকেন তাহলে এই রেজলিউশনকে সমর্থন করে পশ্চিমবঙ্গের নাগরিক হিসাবে, পশ্চিমবঙ্গবাসী হিসাবে, দেশের লোক বলে প্রমাণ করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Satya Ranjan Bapuli that

Whereas, the Police has fired on members of Santan Dal at Taratala Road, C.P.T. Colony, Calcutta, causing death of at least three persons including two women;

This House, therefore, condemns the attitude of the Police and urges upon the Government to set up a Judicial Commission to enquire

into the same and to suggest steps for preventing recurrence of such incidents in future.

—was then put and lost.

**Mr. Deputy Speaker :** I beg to move the following motion :

Resolved that in pursuance of the motion under Rule 185 carried in the Assembly on the 5th May, 1988, a Delegation on behalf of the Members of the West Bengal Legislative Assembly consisting of the following Members would meet the Union Minister of State for Food and Civil Supplies in Delhi to discuss about the recent cuts in supply of foodgrains for West Bengal :

1. Shri Nirmal Kumar Bose, Minister-in-charge of Food and Supplies Department, Government of West Bengal.
2. Shri Satya Ranjan Bapuli
3. Shri Gyan Singh Sohan Pal
4. Shri Kripa Sindhu Saha
5. Shri Subhas Naskar
6. Shri Kamakhya Charan Ghosh
7. Shri Sunirmal Paik
8. Shri Prabodh Chandra Sinha
9. Shri Sunil Santra
10. Shri Nani Kar
11. Shri Niranjan Mukherjee
12. Shri Nirupam Sen
13. Shri Khitibhusan Roy Barman
14. Shri Sachin Sen
15. Shri Santasri Chatterjee
16. Shri A.K.M. Hassan Uzzaman, and
17. Shri Deba Prasad Sarkar.

Resolved further that the Minister-in-charge of Food and Supplies Department, Government of West Bengal would act as the leader of this Delegation.

Resolved also that the delegation would meet the Union Minister

for Industry, the Union Minister for Energy and the Union Minister of State for Petroleum and Natural Gas to discuss with them the problems in relation to allotments and supply of Cement, Coal and Petroleum Products for West Bengal.

I think the House has consent to the motion.

(Voices - Yes)

The motion was then adopted.

## Adjournment

The House was then adjourned at 7-22 P.M. till 1-00 P.M. on Friday, the 6th May 1988 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 6th May, 1988 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 2 Ministers of State and 135 Members.

### Heldover Starred Questions

### (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

*160 (H.O.)

*182 (Not called)

**ইটাহার থানা এলাকায় বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তা ও ব্রিজ মেরামতের ব্যবস্থা**

*১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৭।) **শ্রী স্বদেশ চাকী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সনের বিধ্বংসী বন্যায় পশ্চিম দিনাজপুর জেলায় ইটাহার থানা এলাকার যে সকল রাস্তা, ছোট এবং বড় ব্রিজ ক্ষতিগ্রস্ত হয়েছে তা মেরামতির জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি ; এবং

(খ) করে থাকলে, মেরামতের কাজ কত দিনের মধ্যে সমাধান হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ও (খ) ইতিমধ্যেই সব মেরামত হয়ে গেছে।

**শ্রী স্বদেশ চাকী ঃ** ওখানে যে দুটো ব্রিজ ভেঙে গেছিল সে দুটো কি মেরামত হয়ে গেছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যদের এটা জানা দরকার যে, আমি আমার বাজেট ভাষণে বলেছি বন্যার জন্য যে সমস্ত রাস্তা ক্ষতিগ্রস্ত হয়েছিল সে সমস্ত রাস্তাগুলি মেরামত করার জন্য আমরা কেন্দ্রের কাছে ৪০ কোটি টাকা চেয়েছিলাম, তার মধ্যে ১২ কোটি ৩০ লক্ষ টাকা আমাদের মঞ্জুর করা হয়েছে। পশ্চিম দিনাজপুরে আমরা আমাদের পি. ডবলু. ডি. (রোড)-এর পক্ষ থেকে ৬৪ লক্ষ ২০ হাজার টাকা খরচ করেছি এবং পি.ডবলু.ডি. পক্ষ থেকে ১ কোটি ১০ লক্ষ টাকা খরচ করেছি। টোটাল ১ কোটি ৭৪ লক্ষ টাকা খরচ করেছি। যে যে রাস্তাগুলি বন্যা বিধ্বংস্ত হয়েছিল সেগুলি সবই আমরা তৈরি করে দিয়েছি। ১৯৮৭

সালের বন্যায় ইটাহার থানার তিনটি রাস্তা ক্ষতিগ্রস্ত হয়েছিল—চূড়াসন-ইটাহার-কুশমন্ডি রোড, দুর্গাপুর-পাটনালিয়া রোড এবং দুর্গাপুর-কুনারহাট রোড। উপরোক্ত সব রাস্তাই মেরামত হয়ে গেছে। এ ছাড়া ক্ষতিগ্রস্ত চাকলা কাঠের ব্রিজটি মেরামত করা হয়েছে। আর্থিক বছরের শেষে হিসাব না করে খরচের কথা বলা সম্ভব নয়। প্রসঙ্গক্রমে বলছি যে, দুর্গাপুর-পাটনালিয়া রাস্তাটি প্রতি বছর বন্যা বা ভারী বর্ষায় ক্ষতিগ্রস্ত হয়। এর একটা স্থায়ী সমাধান কিভাবে করা যায় তার জন্য আমরা ভাবনা চিন্তা করছি। পূর্ত সড়কবিভাগ এবং সেচ দপ্তরের ইঞ্জিনিয়াররা এই সম্পর্কে নিজেদের মধ্যে আলাপ-আলোচনা করে তাদের যে প্রস্তাব সেই প্রস্তাব সরকারের কাছে রাখবেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তৃত রিপোর্ট দিলেন। কিন্তু প্রশ্নটি হচ্ছে ছোট। ছোট এবং বড় ব্রিজের অবস্থাটা কি? মেরামত হয়েছে কি? ব্রিজ নাহলে কিছু হবে না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কোন ব্রিজ?

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** প্রশ্নটা দেখুন, ১৯৮৭ সনের বিধ্বংসী বন্যায় পশ্চিম-দিনাজপুর জেলায় ইটাহার থানা এলাকার যে সকল রাস্তা, ছোট এবং বড় ব্রিজ ক্ষতিগ্রস্ত হয়েছে তা মেরামতির জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** যে কাঠের ব্রিজ আছে সেই কাঠের ব্রিজ নতুন করে মেরামত করে দিয়েছি। তবে মাননীয় সদস্যদের জানা উচিত, পশ্চিমদিনাজপুরে সমস্ত দলমতনির্বিশেষে বন্যা বিধ্বংস্ত যে রাস্তাগুলি সেগুলি মেরামত করে দিয়েছি, যাতে ট্রাফিকাদি অর্থাৎ গাড়ি চলাচলের উপযুক্ত করে মেরামত করে দিয়েছি। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, জেলা পরিষদের সভাধিপতি এবং সমস্ত দলের বিধায়কদের সাথে যে বৈঠক করেছিলেন। তারা সর্বসম্মতিক্রমে একটিমাত্র রাস্তার কথা আমাদের কাছে বলেছিলেন যে বালুরঘাটের সঙ্গে রেলের কোনও যোগযোগ নেই, সুতরাং মালদা থেকে গাজোঁল পর্যন্ত যে রাস্তাটি সেই রাস্তাটি গাজোল থেকে বালুরঘাট পর্যন্ত চওড়া করা এবং মজবুত করা। এরজন্য বাজেট বক্তৃতায় বলেছিলাম ৬ কোটি টাকা চেয়েছি অর্থ দপ্তরের কাছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় প্রথম পর্যায়ে আমাদের ২ কোটি টাকা দিতে রাজি হয়েছেন এবং সেই টাকা দিয়ে আমি বালুরঘাট থেকে কাজ শুরু করেছি। সুতরাং অন্য কোনও রাস্তা বা অন্য কোনও ব্রিজের প্রকল্প আমি গ্রহণ করতে পারব না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** আমি একটি সাপ্লিমেন্টারি প্রশ্ন করছি । মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাকৃতিক বিপর্যয় হলে সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিসটান্স আসে। যে ব্রিজ এবং রাস্তাগুলি করলেন এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কত টাকা পেয়েছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কোনটার জন্য?

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তা এবং ব্রিজগুলির জন্য।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বাজেটে বরাদ্দ ছিল ১২ কোটি ৩০ লক্ষ টাকা পশ্চিমদিনাজপুরের

জন্য আমাদের বরাদ্দ ছিল ১.৬০ কোটি টাকা পি.ডবলু.ডি. (রোড) এবং পি.ডবলু.ডি.। ইতিমধ্যে ১ কোটি ৭৪ লক্ষ টাকা খরচ করেছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** পার্টিকুলার ঐ রাস্তার ব্যাপারে গত.পরশুদিন জেলার গঙ্গারামপুরের এম.এল.এ. শ্রীমতী মিনতি ঘোষের সাথে ইঞ্জিনিয়ার-ইন-চীফের কাছে গিয়েছিলাম ঐ মালদা থেকে গাজোল রাস্তার ব্যাপারে। আপনি বললেন ভালো আছে। কিন্তু উনি বললেন, কিছু জায়গা খারাপ আছে, রিপেয়ার করা দরকার, তৈরি করা দরকার। এ ব্যাপারে আপনি অনুসন্ধান করে দেখবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার কাছে প্রশ্ন এসেছে পশ্চিমদিনাজপুর জেলার ইটাহার থানা এলাকায় বন্যায় ক্ষতিগ্রস্ত রাস্তা ও ব্রিজ মেরামতের ব্যবস্থা। আর মাননীয় সদস্য শ্রী রবীন মণ্ডল মহাশয়, অন্য রাস্তার কথা বলছেন।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মালদা থেকে গাজোল পর্যন্ত রাস্তা আপনি বলছেন ভালো আছে। আমি গত কাল ঐ অঞ্চলের বিধায়ক শ্রীমতী মিনতি ঘোষ কে নিয়ে ইঞ্জিনিয়ার ইন চিফের কাছে গিয়েছিলাম, তিনি বললেন ঐ রাস্তার অবস্থা খুব ভালো নয়। আপনি অনুগ্রহ করে বলতে পারবেন কি, যে রাস্তাটি সত্যিই ভালো আছে কিনা এবং না থাকলে সেটা মেরামতের ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি তো বলেছি গাজোল থেকে বালুরঘাট পর্যন্ত যে রাস্তাটি আছে সেইটির কথা। ঐ রাস্তাটিতে ৬ কোটি টাকা খরচ হবে, আমরা ৬ কোটি টাকা এখন পাচ্ছি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় প্রথম পর্যায়ে আমাদের ২ কোটি টাকা দিয়েছেন। বাকি ৪ কোটি টাকা পর্যায়ক্রমে দেবেন। আমরা ৪ বছরের মধ্যে ঐ রাস্তার কাজ শেষ করব।

### বর্ধমান জেলার ঝকরপাড়ায় সমবায় হিমঘর নির্মাণ

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯০।) **শ্রীমতী অঞ্জু কর ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্ধমান জেলার কালনা ২নং ব্লকের অধীনে ঝকরপাড়া সমবায় হিমঘর নির্মাণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে রয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ**

বর্ধমান জেলার কালনা ২নং ব্লকের অধীনে অবস্থিত ঝকরপাড়া সমবায় হিমঘর নির্মানের কাজ বর্তমানে নিম্নরূপ পর্যায়ে রয়েছে ঃ-

ক) বাস্তু নির্মান কার্য সমাপ্ত

খ) অভ্যান্তরীণ ইলেকট্রিক্যাল ইনস্যুলেশন এবং ওয়্যারিং-এর কার্য সমাপ্ত কিন্তু বিদ্যুৎ পর্ষদ হইতে অদ্যাবধি বিদ্যুৎ সরবারহ হয় নাই।

গ) রেফ্রিজারেশনের কার্য শতকরা প্রায় ৬০ ভাগ সমাপ্ত হইয়াছে। আশা করা যায় যে, বাকি কার্য মে মাসের প্রথমার্ধে শেষ হইবে।

ঘ) শতকরা ২০ ভাগ চালি তৈয়ারি বাকি আছে চালি তৈয়ারির কাঠের জন্য ওয়েষ্ট বেঙ্গল ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনের উপর বাকি কাজ নির্ভরশীল। প্রয়োজনীয়

কাঠের টাকা উক্ত কর্পোরেশনে জমা দেওয়া আছে। আশা করা যায় খুব শীঘ্রই কাঠ পাওয়া যাইবে।

ঙ) বিদ্যুৎ পর্ষদ হইতে হাই টেনশন কানেকশন অদ্যাবধি পাওয়া যায় নাই। হিমঘর পর্যন্ত উপর দিয়ে বৈদ্যুতিক তার টানা হইয়াছে।

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—কবে নাগাদ হিমঘরটি চালু করা সম্ভব হবে?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** অনেকগুলি বলেছি। সেই হিমঘরগুলি সব কম্বাইন করে চালু করতে ৬ মাস, ১ বছর লেগে যাবে।

**মিঃ স্পিকার ঃ** ভক্তিবাবু, এর আগে কোয়েশ্চেন ডে-তে আপনার একটা কোয়েশ্চেন ছিল, আপনি ছিলেন না, কোয়েশ্চেন হেন্ডওভার করা হয়েছে। আপনার অনুপস্থিতির কারণ ব্যাখ্যা করে এক্সপ্রেসিং অ্যাপলজি একটা চিঠি দিয়ে দেবেন।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমি একটা চিঠি আমার ডিপার্টমেন্টে দিয়ে ছিলাম, ওরা পাঠায় নি, আমি পাঠাবার ব্যবস্থা করছি।

### বাঁকুড়া জেলায় আই. টি. আই. কলেজ

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬১।) **শ্রী নবনী বাউড়ী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার আই. টি. আই কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে,—

(১) উক্ত কলেজ নির্মাণের জন্য কোনও স্থান নির্বাচন করা হয়েছে কি ; ও

(২) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

(No Supplementary)

## Starred Questions

(to which oral answers were given)

### পশ্চিমবঙ্গের রাষ্ট্রায়ত্ত শিল্পে ধর্মঘট

*৬৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাষ্ট্রায়ত্ত শিল্পে পশ্চিমবঙ্গের শ্রমিক কর্মচারিরা কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক নীতির প্রতিবাদে এবং সর্বভারতীয় ভিত্তিতে ঘোষিত অন্তর্বর্তীকালীন

**ভাতার দাবিতে গত ১৪ই ডিসেম্বর, ১৯৮৭ থেকে এই রাজ্যে ধর্মঘট শুরু করেছিল এবং গত ২৭শে জানুয়ারি ১৯৮৮ সালে এক ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হওয়ার পর উক্ত ধর্মঘটের অবসান ঘটেছে ;**

(খ) সত্য হলে, উল্লিখিত ত্রিপাক্ষিক চুক্তিতে কোন কোন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন স্বাক্ষর করেছে ; এবং

(গ) উক্ত চুক্তিতে স্বাক্ষর করতে রাজি হয় নি এমন কোনও কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন থাকলে, সেগুলোর নাম কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নোক্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি উক্ত ত্রিপাক্ষিক চুক্তিতে স্বাক্ষর করেছে ঃ-

১) ফেডারেশন অফ মেটাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ইউনিয়ন।

২) ওয়েস্ট বেঙ্গল ফেডারেশন অফ মেটাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ইউনিয়ন।

৩) ইউনাইটেড মেটাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ফেডারেশন।

৪) ওয়েস্ট বেঙ্গল ইঞ্জিনিয়ারিং অ্যান্ড মেটাল মজদুর ফেডারেশন।

৫) [illegible]ল বেঙ্গল ইঞ্জিনিয়ারিং অ্যান্ড মেটাল ওয়ার্কার্স ফেডারেশন।

৬) ন্যাশনাল ফেডারেশন অফ ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স।

৭) ইন্ডিয়ান ফেডারেশন অফ মেটাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স।

৮) পশ্চিমবঙ্গ ইঞ্জিনিয়ারিং মজদুর সংঘ।

(গ) নিম্নোক্ত ট্রেড ইউনিয়নগুলি উক্ত চুক্তিতে স্বাক্ষর করিতে রাজি হয়নি ঃ-

১) ওয়েস্ট বেঙ্গল ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ইউনিয়ন।

২) স্টীল, মেটাল অ্যান্ড ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ফেডারেশন অফ ইন্ডিয়া।

৩) ইঞ্জিনিয়ারিং শ্রমিক ইউনিয়ন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—ঐ যে চুক্তি ২৭শে জানুয়ারি হয়েছিল, সেই চুক্তির ফলে আন্দোলনের দাবি- সনদের পরিপ্রেক্ষিতে শ্রমিক-কর্মচারিরা চার রকমভাবে বঞ্চিত হয়েছে, যথা—কর্মচারিরা সর্বভারতীয় হারে যে অন্তর্বর্তী ভাতা ঐ চুক্তিতে পান নি ; ১৯৮৬ সালের ১ লা জানুয়ারি থেকে যে বকেয়া ভাতা সেটা।

**Mr. Speaker :** Mr. Sarkar, you can seek information only.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার প্রশ্ন হল, তারা চার-রকমভাবে বঞ্চিত হয়েছেন কিনা? ঐ চুক্তির দ্বারা শ্রমিক-কর্মচারিরা চার-রকমভাবে বঞ্চিত হয়েছেন, যেমন ১) সর্বভারতীয় হারে অন্তর্বর্তী ভাতা তারা পান নি, ২) বকেয়া ভাতার ক্ষেত্রে...

**Mr. Speaker :** No, No, you cannot put question in this way. The question is disallowed. Have you any other supplementary questions?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি চেঞ্জ করে বলছি যে, ঐ চুক্তির দ্বারা সর্বভারতীয় হারে যে অন্তর্বর্তী ভাতা অন্যান্য রাজ্যের শ্রমিক-কর্মচারিরা পাচ্ছেন সেই একই হারে এখানকার শ্রকিম-কর্মচারিরা পান কিনা? বকেয়া ভাতাটা তারা ১৯৮৬ সালের জানুয়ারি মাস থেকে পান কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** অন্যান্য রাজ্যে কি কি ভাতা পাচ্ছে সেটা আপনি বলে দিন। কি কি পেয়েছে সেটাও বলে দেবেন। তবে আমি বলছি, এরা কোনও কিছু থেকে বঞ্চিত হয়নি। ঐ চুক্তির বিরুদ্ধে গোটা দুই ফেডারেশন ছিল, কিন্তু সমস্ত ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স ঐ চুক্তিতে সই করেছে। দুর্ভাগ্যের ব্যাপার, পাবলিক সেক্টরে ওরা সেই সই করেন নি। কিন্তু প্রাইভেট সেক্টরে করেছেন, জুটে করেছেন। পাবলিক সেক্টরে করেন নি, প্রাইভেট সেক্টরে করেছেন। সবাই চুক্তি মেনে নিয়েছেন, কেবল ওরাই মানেন নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্পেসিফিক প্রশ্ন করছি। সর্বভারতীয় হারে অন্তর্বর্তী ভাতার দাবিতে যে আন্দোলন হয়েছিল—২৭শে জানুয়ারি ঐ চুক্তির ফলে তাদের সেই দাবি পূরণ হয়েছে কিনা এটাই আমার স্পেসিফিক প্রশ্ন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ২৭শে জানুয়ারি ঐ চুক্তির ফলে তারা ১০০ টাকার যে দাবি করেছিলেন সেটা তারা পেয়েছেন, ডি.এ. বেড়েছে। ঐ চুক্তিতে কি হয়েছে, না হয়েছে—সেটা আমার বাজেট বক্তব্যে এবং লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলে দিয়েছি।

(গোলমাল)

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আমার সুনির্দিষ্ট প্রশ্ন—১৪ই ডিসেম্বর রাষ্ট্রায়ত্ত জুটমিলগুলিতে যে ধর্মঘট শুরু হয়েছিল এবং ৭৪দিন চলবার পর যে চুক্তি হয়েছিল, সেই চুক্তিতে এবং প্রাইভেট মালিকদের সঙ্গে যে চুক্তি হয়েছিল সেই চুক্তিতে কারা কারা রাজি হয়েছিল এবং কারা কারা রাজি হয়নি?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা জুটের প্রশ্ন নয় সুতরাং আপনি যে নামগুলি চাইছেন সেই নামগুলি আমার কাছে নেই।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় শ্রমমন্ত্রী জানেন কি ইতিমধ্যে কেন্দ্রীয় ব্যুরো অফ পাবলিক এন্টারপ্রাইজ গোপন সারকুলারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীনে যে সমস্ত রাষ্ট্রয়াত্ত শিল্প এবং ইঞ্জিনিয়ারিং শিল্প আছে সেখানে নির্দেশ পাঠিয়েছে যে কোনও অবস্থাতেই ১০ পারসেন্টের বেশি বেতন বৃদ্ধি হবে না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের যেটা বিষয় সেটা হচ্ছে সেন্ট্রাল পাবলিক সেক্টার ইঞ্জিনিয়ারিং-এর। তাদের যে স্ট্রাইক ইত্যাদি তারপর জুটে হয়েছে সেটার যে সেটেলমেন্ট হয়েছে সেটা তারা মেনেছে। ১০কি ১২ আসেনা।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রশ্ন করেছিলেন তার। এগ্রিমেন্ট যেটা হয়েছিল দেবপ্রসাদবাবু যদি ট্রেড ইউনিয়ানের যদিটি যদি বোঝেন তাহলে এই সব কথা বলতেন না। ওনারা তো শুনেছি বিপ্লব করেন। এখন দেখছি মালিকের দালালি করছেন। এই প্রশ্নের উত্তর যদি বাইরে গিয়ে দেন তাহলে কুলতলী না কোথায় আছেন সেখানে আর থাকবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এগ্রিমেন্টের একটা ক্লজে ছিল যে মামলাগুলি আছে সেই মামলাগুলি প্রত্যাহার হবে এবং তার ভিত্তিতে এগ্রিমেন্ট ইমপ্লিমেন্ট হবে, কোন কোন কারখানা মামলা ওঠাচ্ছে না এবং তার ভিত্তিতে পেমেন্ট হচ্ছে না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে কয়েকদিন আগে আমি শুনেছি, আমি খোঁজ নেব। কথা ছিল মামলাগুলি উইথড্র হবে। একটা জায়গায় উইথড্র হয় নি, এটা আমি খোঁজ নিচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** গন্ডোগোল হচ্ছে, সেইজন্য ঠিক বুঝতে পারিনি, মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে ক্লারিফাই দরকার। এই চুক্তি হওয়ার পরে যে সমস্ত শ্রমিকরা ধর্মঘট করছিল সেই ধর্মঘটের অবসান হয়েছে। আমি জানতে চাই তাতে যারা সই করেনি তারা কি এখনও সেই ধর্মঘট চালিয়ে যাচ্ছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ধর্মঘট আর চলেনি। বরং সই যারা করেনি, তাদের যারা অনুগামী এই চুক্তি থেকে যে লাভ হয়েছে সেটা তারা নিচ্ছে

**Mr. Speaker :** Mr. Ghatak, somebody likes tea, somebody likes black tea, somebody likes milk, according to his own taste. Mr. Deba Prasad Sarkar carried on his way, you carry on your own way.

### দার্জিলিং-এ গোর্খাল্যান্ড আন্দোলনের ফলে পর্যটন শিল্পের ক্ষতি

*৬৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং-এ গোর্খাল্যান্ড আন্দোলনের দরুন পর্যটন শিল্পের আনুমানিক ক্ষয়ক্ষতির পরিমান কত (টাকার অঙ্কে) ; এবং

(খ) ইহা পূরণ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) আনুমানিক আশি কোটি টাকা।

(খ) বর্তমান পরিস্থিতিতে ক্ষয়ক্ষতি পূরণ করার কোনও ব্যবস্থা এখনও পর্যন্ত গ্রহণ করা হয়নি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার পর্যটনের সঙ্গে জড়িত ওখানে যে ঘর-বাড়ি আছে, আপনার দপ্তরের যে যুব আবাস আছে সেই সমস্ত জায়গায় কোনও ক্ষয়ক্ষতি হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** দার্জিলিং-এর পর্যটন আবাসগুলির সবগুলি ভয়ঙ্কর ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমাদের টুরিস্ট লজ, ইয়ুথ হস্টেল, মিরিক ইয়ুথ হোস্টেল এবং ট্রেকিং সেন্টার বা সরকারি আবাস এখানে যা আছে তার সবগুলিই হয় ভস্মীভূত হয়েছে না হয় ভগ্নস্তুপে পরিণত হয়েছে।

**শ্রী লক্ষীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—আপনি জানেন যে গ্রীষ্মকালে পশ্চিমবাংলার দার্জিলিং-এ মানুষ বেড়াবার জন্য পছন্দ করেন, কিন্তু তা এখন হবার নয়, এই ব্যাপারে অন্য জায়গায় সরকারের নতুন করে ভাবনা-চিন্তা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই রাজ্যে দার্জিলিংয়ের বিকল্প এই মুহূর্তে শুধু নয়, সকল সময়ের জন্যই হতে পারে না। এর পাশাপাশি আরও পর্যটন কেন্দ্র তৈরি করে সেখানে সুযোগ-সুবিধা বৃদ্ধির প্রশ্নে আমাদের রাজ্য সরকার তৎপরতার সঙ্গে বিবেচনায় নিয়েছেন। ইতিমধ্যেই দীঘাকে আরও উন্নত করার ব্যবস্থা নেওয়া হয়েছে এবং সুন্দরবনকে ঘিরে আরও পর্যটকদের সেখানে নিয়ে যাবার জন্য প্রয়োজনীয় সম্ভাব্য ব্যবস্থাগুলো খতিয়ে দেখা হচ্ছে, যাতে ভ্রমণ পিপাসু মানুষ সামাজিক ও সাংস্কৃতিক ক্ষতি কিছুটা দূর করার সুবিধা পায়।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, কিছু টুরিস্টকে এদিকে আপনি নিয়ে যেতে পারেন, কিন্তু দার্জিলিংয়ের বিকল্প হবে না, আমার জিজ্ঞাসা হচ্ছে, এই যে একবার আমরা শুনছি দার্জিলিংয়ের ক্ষতির পরিমান ৪০-৫০ কোটি টাকা, আবার আপনি যেটা বললেন—৮০ কোটির মতো তাহলে আপনার দপ্তরের এই ক্ষয়ক্ষতি সরকারি হিসাবের মধ্যে আছে, না বাইরে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এক বছর আগে ক্ষয়ক্ষতির পরিমান ৪০ কোটি টাকা শুনেছিলাম, এক বছর পরে আমরা বলছি, সাধারণ ভাবে আনুমানিক ৮০ কোটি টাকা।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, আপনি প্রায় দেড় বছর আগে হলদিয়াতে একটি মিটিং করেছিলেন, ওখানে পর্যটন বিভাগের জমি আছে, পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য সুন্দরবন ও সাগরদ্বীপকে বেছে নেওয়ার কোনও পরিকল্পনা আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** হলদিয়া পর্যটন আবাসন নির্মাণের পরিকল্পনা আমাদের আছে এবং তা কার্যকর করার ব্যবস্থা বর্তমান আর্থিক বছরে নেওয়া হবে। এছাড়া জলপথ ও নদীপথে বিষয়টিও বিবেচনাধীন আছে এবং এটি এই আর্থিক বছরের মধ্যে চালু হওয়ার সম্ভবনা আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** পর্যটন কেন্দ্র হিসাবে দার্জিলিংয়ের একটা ইন্টারন্যাশনাল অ্যাপ্রোচ আছে। সেদিক থেকে গোটা কান্ট্রির প্রেস্টিজ ক্যারি করে। এই রকম একটা জায়গায় যেসব লন্ডভন্ড হয়েছে ও হচ্ছে, তারফলে ৮০ কোটি টাকা ক্ষতি হয়েছে। সেদিক থেকে আমাদের কেন্দ্রীয় সরকারের একটা দায়িত্ব আছে। আমার জিজ্ঞাসা কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার এই পর্যটন কেন্দ্রকে সরকারি ভাবে সঠিক রাখার প্রয়োজনে যা হচ্ছে সেগুলি সম্পর্কে তাদের কোনও সুনির্দিষ্ট চিন্তা-ভাবনা আছে কি, যার দ্বারা ইন্টারন্যাশনাল অ্যাপ্রোচ যা আছে তা বজায় রাখা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিষয়টি সকলেরই জানা আছে—সমস্যাটি রাজনৈতিক । পর্যটন শিল্পের ক্ষতিপূরণের জন্য আপাতত কোনও কার্যকর ব্যবস্থা নেওয়া সম্ভব নয়। রাজ্য ও কেন্দ্রীয় সরকার পর্যটন শিল্পের যে ক্ষতি হয়েছে তা পূরণ করার জন্য বা নতুন কোনও প্রকল্প করে কোনও উদ্যোগ নিচ্ছেন না।

[1-30 — 1-40 P.M.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৮০ কোটি টাকা ক্ষয়ক্ষতি হল মিরিক সমেত ৩টি পার্বত্য অঞ্চলে তাতে গোর্খাল্যান্ডের উপরে বেশি সেস বসিয়ে পরবর্তীকালে এই ৮০ কোটি টাকা আদায় করা হবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই প্রশ্ন অবান্তর।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেহেতু দার্জিলিংয়ের পর্যটন শিল্প ক্ষতিগ্রস্ত হয়েছে, সেইজন্য উত্তরবঙ্গে বিশেষ করে ডুয়ার্স সমগ্র উত্তরবঙ্গে বিকল্প পর্যটন কেন্দ্র খোলার উদ্যোগ রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা দার্জিলিং বাদে জলপাইগুড়ির যে ডুয়ার্স বনাঞ্চল এই বনাঞ্চলে জলপাইগুড়ির বিভিন্ন জায়গায় কিছু কিছু আবাসন হচ্ছে, এখানকার বাড়িঘর তৈরি হচ্ছে এবং বিশেষ করে তিস্তা ব্যারেজ সংলগ্ন জায়গা নতুন পর্যটন কেন্দ্র খোলবার আয়োজন চলছে।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে যে সব পর্যটনের এমপ্লয়ী ছিল তাদের কি সেখান থেকে সরিয়ে অন্য কোনও পর্যটনে ট্রান্সফার করেছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রক্ষণাবেক্ষণের জন্য সর্বনিম্ন যে সমস্ত লোক রাখার প্রয়োজন তাদেরই রাখা হয়েছে। তাছাড়া বেশিরভাগ ক্ষেত্রে ওখানকার কর্মচারিদের অন্য টুরিস্ট লজে নিয়ে যাওয়া হয়েছে।

**পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকারের খাদ্য সরবরাহ**

*৬৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৬।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে কোন কোন খাদ্য কি কি পরিমান সরবরাহ করেছে ; এবং

(খ) উক্ত সালে রাজ্যের ঘাটতি খাদ্যের পরিমান কত ছিল?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার ১৯৮৭-৮৮ সালে আর্থিক বছরে পশ্চিমবঙ্গকে ৮,৫৫,১৩১ মেট্রিক টন চাল, ৮,০১,৬৯৫ মেট্রিক টন গম, এবং ৩,০৩,২১৪ মেট্রিক টন চিনি সবরবাহ করেছে।

(খ) উক্ত সময়ে এই রাজ্যে খাদ্যে ঘাটতির পরিমান ছিল প্রায় ২৫ লক্ষ ৬৬ হাজার মেট্রিক টন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার আপনাদের যে খাদ্য সরবরাহ করছে এর থেকে আপনারা কি বেশি চেয়েছিলেন না যা চেয়েছেন তার থেকে কম পেয়েছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমরা প্রতি মাসে ১ লক্ষ ৪০ হাজর মেট্রিক টন চাল চাই কিন্তু আমাদের বরাদ্দ ছিল জানুয়ারি মাস পর্যন্ত ১,২৫,০০০ মেট্রিক টন চাল তাতে কম ছিল ১,২৬,০০০ মেট্রিক টন। সেই হিসাবে আমাদের বরাদ্দ চালের পরিমাণ ১৯৮৭-৮৮ সালে ছিল ১৫ লক্ষ মেট্রিক টন সেই জায়গায় আমারা পেয়েছি ৮ লক্ষ ৫৫ হাজার ১৩১ মেট্রিক টন অর্থাৎ অর্দ্ধেক ৭ লক্ষ ৪৫ হাজার ১৬৯ মেট্রিক টন কম। আমরা গমের ক্ষেত্রে বরাদ্দ করেছিলাম সেই হিসাবে ১৯৮৭-৮৮ সালে পাবার কথা ১৫ লক্ষ ১২ হাজার মেট্রিক টন, সেই জায়গায় পেয়েছি ৭ লক্ষ ১০ হাজার ৩০৫ মেট্রিক টন, অর্থাৎ অর্দ্ধেক কমানো-হয়েছে। চিনির ক্ষেত্রে সামান্য বরাদ্দ কমেছে। আমরা চেয়েছিলাম ৩ লক্ষ ১০ হাজার ৬৫৬ মেট্রিক টন আর আমরা পেয়েছি ৩ লক্ষ ২৯৪ মেট্রিক টন। এখানে আমাদের দেওয়া হয়নি মোট ১০ হাজার ৩৬২ মেট্রিক টন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কৃষি মন্ত্রী যে পরিসংখ্যান দিয়েছেন এই বছরে তাতে গম এবং চালের উৎপাদন বেশি দেখিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে উৎপাদন বেশি দেখানো সত্ত্বেও আমাদের ঘাটতি পড়ছে কেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের খাদ্য শস্যের উৎপাদন বেড়েছে। আমরা যদি চিনি বাদ দিই, চিনি সমান সমান পেয়েছি, তাহলে চাল এবং গম অনেক কম পেয়েছি। আমাদের চালের উৎপাদন হয় ৯৫ লক্ষ টনের মতো, তার মধ্যে বীজ ধানের জন্য শতকরা ১০ ভাগ যাবে, আমাদের দরকার ১ কোটি ২৫ লক্ষ টনের মতো, তাহলে আমাদের ঘাটতি থাকে ৩৫ লক্ষ টন। আমাদের কৃষি দপ্তরের হিসাব যেটা সব দপ্তর গ্রহণ করেন সেইভাবে আমরা দেখতে পাচ্ছি ৯৫ লক্ষ টন উৎপাদন হয়, তাহলে আমাদের প্রায় ৩৫ লক্ষ টন ঘাটতি থাকে। আমরা ১৬/১৭ লক্ষ টন পেয়েছি কেন্দ্রীয় ভান্ডার থেকে, সুতরাং ঘাটতি ২০ লক্ষ টনের মতো থেকে যাচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই সর্টফল হচ্ছে এতে আপনারা কাট করছেন কেবল গ্রাম এলাকায়। যেখানে আংশিক রেশন আছে সেখানে কাট করছেন, না শহরে কিছু কাট করছেন? গ্রামে দেখেছি যা প্রয়োজন তার অর্ধেক মাল পাওয়া যাচ্ছে না।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের যা দরকার তার কম পেলে আমরা কি করব? এটা সকলেরই জানা আছে সপ্তাহের পর সপ্তাহ বিভিন্ন জায়গায় কিছু যায় না। মেদিনীপুর জেলায় এপ্রিল মাসে কোথাও এক দিনের জন্য গম রেশনে দেওয়া যায়নি আমার এমন ঘাটতি হয়ে গেল। এই রকম বহু দৃষ্টান্ত আমি দিতে পারি যে কুচবিহার থেকে মেদিনীপুর পর্যন্ত আমাদের কম দিতে হয়েছে। এবারে যখন দারুন কমিয়ে দেওয়া হল, চাল ১ লক্ষ ২৫ হাজারের জায়গায় ৮০ হাজার করে দেওয়া হল তখন বিধিবদ্ধ রেশন এলাকায় কমিয়েছি, সংশোধিত রেশন এলাকায় কমিয়েছি, আই টি ডি পি এলাকায় কমিয়েছি, চা-বাগানে কমিয়েছি, সব

জায়গায় কমিয়েছি। তারপর কোনও কোনও জায়গায় রেল রেক না পাওয়ার জন্য অসুবিধা হয়। কিন্তু যা পাই সব জায়গায় সমানভাবে ভাগ করে দিই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ১৯৮৬-৮৭ সালে কেন্দ্রীয় সরকার সমগ্র ভারতবর্ষের জন্য যে খাদ্য শস্য বরাদ্দ করেছিলেন পশ্চিমবঙ্গে এককভাবে তার শতকরা ৫০ ভাগ খাদ্য শস্য বরাদ্দ হয়েছিল কিনা?

**শ্রী নির্মলকুমার বোসঃ** আবার সেই কথাই বলতে হয় যে কেন্দ্র দায়বদ্ধ পশ্চিমবঙ্গকে বেশি দেবার জন্য। সারা ভারতবর্ষ স্বাধীনতা পেয়েছে বাংলাকে খন্ডিত করে। আমাদের এখানে ধানী জমিকে পাটের জমিতে পরিণত করেছি বৈদেশিক মুদ্রা অর্জন করার জন্য, পাটকলকে বাঁচানোর জন্য। সেজন্য আমাদের উৎপাদন কমে গেছে ১৯৪৭ সালের পর থেকে। তবুও উৎপাদন বেড়েছে তারজন্য কম দরকার হয়। কয়েক বছর পরে একবারে নেব না। তিস্তা সেচ প্রকল্প এনে দিন, আমরা অন্য রাজ্যে চাল গম দেব।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** ১৯৮৬-৮৭ সালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে সারা ভারতবর্ষে যত খাদ্য-শস্য বরাদ্দ হয়েছিল তাতে একক ভাবে পশ্চিমবাংলা কি অধিক পরিমানে পেয়েছে?

**শ্রী নির্মলকুমার বোসঃ** তাদের তো দিতেই হবে। কেন্দ্রীয় সরকার আমাদের দিতে দায়বদ্ধ—তারা আমাদের দয়া করছেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মন্ত্রী মহাশয় বলবেন আমাদের চালের যা চাহিদা কেন্দ্রীয় সরকার তা দিচ্ছে না। এই ব্যাপারে আর একটা সমস্যা হচ্ছে, চাল এবং গম আমরা যেটা পাই সেটা পচা এবং কাঁকর মেশানো বলে খাওয়া যায় না। আমার প্রশ্ন হচ্ছে, আপনি এর প্রতিকার চেয়েছেন কিনা এবং কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা করছেন কিনা।

**শ্রী নির্মলকুমার বোসঃ** এটা সত্য কথা। গতকাল সর্বদলীয় কমিটিতে বলেছি বিশেষ করে চাল প্রায়ঃশই খারাপ দেওয়া হয়। তবে এই ব্যাপারে বলার পর এখন কিছু ভালো চাল আসছে—আবার পচা চালও আসছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি পচা চাল যেন রেশনে না যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মন্ত্রী মহাশয় বললেন এই রাজ্যের প্রয়োজন ১ কোটি ২০ লক্ষ টন, আমাদের প্রশ্ন হচ্ছে আমাদের পার ক্যাপিটা কনজামশন কত?

**শ্রী নির্মলকুমার বোসঃ** যেটা আমাদের দরকার সেটা ধরে, লোকের ক্রয় ক্ষমতা ধরে বিশেষজ্ঞরা হিসাব করে দিয়েছেন এবং এই ব্যাপারে কৃষি বিভাগ এবং অর্থ দপ্তর যা বলছেন তাতে আমাদের প্রয়োজন প্রায় ১ কোটি ২০ লক্ষ টনের মতো এবং এই হিসাবেই আমাদের ঘাটতি ধরা হয়।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** এই যে ৮ লক্ষ টনের বেশি চাল এবং ৮ লক্ষ টনের বেশি গম পেলেন তার মধ্যে মানুষের খাদ্যের অযোগ্য কি পরিমান আছে সেটা জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোসঃ** যে পরিমান চাল এবং গম পেয়েছিলাম তার মধ্যে একটা

ভালো অংশই ছিল নট ফিট ফর হিউম্যান কনজামশন। তবে তার পরিমান কত তার হিসাব নেই এবং সেই হিসাব করাও মুস্কিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৭-৮৮ সালে আপনি লেভিতে কত পরিমান চাল বিভিন্ন রাইস মিলের মাধ্যমে আদায় করেছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** নোটিশ দেবেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** আমরা সারা বছর যা চেয়েছি এবং কেন্দ্রীয় সরকার সারা বছরে যা দিয়েছেন মন্ত্রী মহাশয় সেটা বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে যে আমাদের মাসিক কনজামশন কত এবং সেই ক্ষেত্রে কোনও ডিফারেন্স আছে কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** আমাদের দেখিয়ে দেওয়া হল এপ্রিল মাসে এতটা পেলাম। কিন্তু বাস্তবে দেখা যায় প্রথম তিন সপ্তাহে হয়ত কিছুই এল না। কিন্তু শেষ সপ্তাহে সব এসে গেল। তাহলে মানুষ কি এক সপ্তাহে সব খাবে?

**মিঃ স্পিকার ঃ** মিঃ নির্মলকুমার বোস , টু এনলাইটেন দি হাউস—আমরা এটা জানতে চাই, আপনি পশ্চিমবাংলার জন্য যে খাদ্য দাবি করেন কেন্দ্রীয় সরকারের কাছে তার মধ্যে আপনার নিশ্চয় কোনও হিসাব আছে। বিভিন্ন রাজ্য থেকে আমাদের রাজ্যে যে মানুষ আসে তাদের জন্যও কি সেই পরিমান খাদ্য আনা হয়?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কলকাতাসহ পশ্চিমবঙ্গের বিভিন্ন শিল্পাঞ্চলের বিভিন্ন রাজ্যের লোক আসে এবং আমরা তাদের দায়িত্ব গ্রহণ করি। তাদের জন্য একটা ব্যাপক অংশ আমাদের প্রয়োজন হয়। তবে ঠিক হিসাব করাটা মুস্কিল।

### ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে শ্রমিকদের মজুরি সংক্রান্ত ত্রিপাক্ষিক চুক্তি

*৬৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৭।) **শ্রী কামাখ্যানন্দন দাশমহাপাত্র এবং শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ৫০ জনের কম শ্রমিক কাজ করেন এমন ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে শ্রমিকদের মজুরি সংক্রান্ত বিষয়টি ত্রিপাক্ষিক চুক্তির বাইরে আছে ;

(খ) সত্য হলে, এর কারণ কি ; এবং .

(গ) উক্ত ইঞ্জিনিয়ারিং ইউনিটগুলির মালিকদের মজুরি সংক্রান্ত ত্রিপাক্ষিক চুক্তি মানতে বাধ্য করার কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মজুরি নির্ধারণ ব্যাপারে চুক্তি সম্পাদনের ক্ষেত্রে মালিকদের কেন্দ্রীয় সংস্থার সঙ্গে অলোচনা করা হয়। ইঞ্জিনিয়ারিং শিল্পে ''Confedaration of Engineering Industry (Easten Region) মালিকদের একমাত্র কেন্দ্রীয় সংস্থা। এই সংস্থায় ৫০ জনের কম শ্রমিক কাজ করেন এমন কোনও শিল্প প্রতিষ্ঠানের প্রতিনিধিত্ব

করেন না। এইরূপ শিল্প প্রতিষ্ঠানের মালিকদের কোনও কেন্দ্রীয় প্রতিনিধিত্বমূলক সংস্থা না থাকায় মজুরির ব্যাপারে চুক্তি সম্পাদনের প্রচেষ্টা ফলপ্রসূ হয় নাই। সেইজন্য এইরূপ ইঞ্জিনিয়ারিং প্রতিষ্ঠানকে মজুরি সংক্রান্ত ত্রিপাক্ষিক চুক্তির আওতায় আনা সম্ভব হয় নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জবাবে বললেন যে কনফেডারেশন অব ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির মতে ৫০ জনের কম শ্রমিক কাজ করেন এমন শিল্পে মালিকদের কোনও প্রতিনিধিত্ব মূলক সংস্থা নেই। যার ফলে এই ত্রিপাক্ষিক চুক্তি করার জন্য যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা ফলপ্রসূ হয়নি। আমি জানতে চাইছি যে, কি কি প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে, এটা বলবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা এখানে হয় না। ৫০ জনের কম শ্রমিক যেখানে কাজ করেন তাদের মাইনে কি হবে, না হবে, কি করে ঠিক করা হবে ইত্যাদি বিষয় ঠিক করতে গিয়ে অসুবিধা হয়েছে সেটা যদি জানতে চান তাহলে সেটা আমি বলে দিতে পারি। ত্রিপাক্ষিক চুক্তি হয়েছে ৫০ জনের উপর শ্রমিকদের নিয়ে। আর ৫০ জনের নিচে আছে, এই রকম নিয়ে অনেক আগেই আমরা একবার একটা কিছু করবার চেষ্টা করেছিলাম। তারপর সেটা কোর্টে চলে গেল। মাঝখানে একটা স্মল ইঞ্জিনিয়ারিং ট্রাইবুন্যাল হয়েছিল। সেই ট্রাইবুন্যালের অ্যাওয়ার্ড নিয়ে সুপ্রীম কোর্ট হল। সুপ্রীম কোর্ট আবার সব হিসাব করে দেখে বললেন যে, ট্রাইবুন্যাল যে অ্যাওয়ার্ড দিয়েছে তার ২০% ওয়েজ কমিয়ে ধরতে হবে। আবার ডিয়ারনেস অ্যালাওয়েন্সের ব্যাপারে বললেন মোটামুটি ফর্মুলা চলতে পারে। ট্রাইবুন্যালে আবার দেন যে, তোমরা বিচার কর ইত্যাদি। তারপর একটা ওয়েজ ফিকসেশন যখন হল তখন আবার কলকাতা হাইকোর্টে গিয়ে মামলা করলেন, এই হচ্ছে পজিশন। এখন আমরা যেটা করবার চেষ্টা করছি তা ঐ সুপ্রীম কোর্টের অ্যাওয়ার্ড ধরে যে, কি হচ্ছে, কোথায় দাঁড়ায় সেটাকেই আমরা একটা ট্যাবুলেট করবার চেষ্টা করছি এবং ডি.এ.র ব্যাপারে সুপ্রীম কোর্ট যে বেসিস অ্যাকসেপ্ট করেছেন তাতে ঐ বেসিসে যোগ করলে ডি.এ.টা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা আমরা ঠিক করছি। আর যেটা আমরা চেষ্টা করছি সেটা হচ্ছে এই যে, মালিকদের এক সঙ্গে জড়ো করতে হবে। অনেক মালিক আছে। সেই জন্য সেন্ট্রাল ট্রেড ইউনিয়নের সঙ্গে বসে আলোচনা হয়েছে যে, কিভাবে তাদের জড়ো করা যায় ইত্যাদি। সেই অলোচনায় আমরা কোনও নির্দিষ্ট পদ্ধতি বের করতে পারিনি। আবার তাদের সঙ্গে বসা হবে এবং বসে দেখা হবে যে, কিভাবে তাদের জড়ো করা যায়। আর বিভিন্ন জায়গায় যেটা হচ্ছে—যে বেসিস হয়েছিল তার বিরুদ্ধে মামলা হয়েছে। তাদের ইউনিয়ন ওয়ার্কার্সরা চেষ্টা করে কিছু কিছু মাইনে বাড়িয়ে নিচ্ছে, এই হচ্ছে পজিশন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন যে, ত্রিপাক্ষিক চুক্তি কয়েকটি ইঞ্জিনিয়ারিং সমিতিতে হয়েছে। কিন্তু ৫০ জনের কম ওয়ার্কার্স যেখানে কাজ করে সেখানে সম্ভব হয়নি নানা কারণে, সেটা মন্ত্রী মহোদয় বললেন। এই অসংগঠিত শ্রমিক ৫০ জনের নিচে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং শিল্পে আছে তাদের জন্য আইনের বাধা অতিক্রম করে এটা করা সম্ভব কিনা এবং সম্ভব হলে বামফ্রন্ট সরকার সেটা করবেন কি না, জানাবেন?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** আপনারা যদি আন্দোলন করেন তাহলে সেই আন্দোলনে আমরা সাহায্য করার চেষ্টা করি। সেটা করে যদি চুক্তি হয় সেটা করি, এখনও করব। তবে যেখানে সুপ্রীম কোর্টের এবং হাইকোর্টের জাজমেন্ট আছে, অ্যাওয়ার্ড আছে তাকে ন্যালিফাই করে কি করে লেবার ল্য করব জানি না।

**Bouns paid to the employees of the Great Eastern Hotel**

***700.** (Admitted question No. *2360.) **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether Bouns is paid to the workers employed in the Great Eastern Hotel ; and

(b) it so,—

(i) what was the rate of Bouns during the last three years.

(ii) the number of workers who were paid Bouns during the last three years, and

(iii) on what basis the rates of Bouns were finalised during the period mentioned above?

**Shri Subhas Chakraborty**

(a) No.

(b) (i) Does not arise

(ii) Does not arise

(iii) Does not arise

**ডাঃ তরুন অধিকারী:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গত বছর গ্রেট ইস্টার্ন হোটেলে কত লাভ হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী:** এটা এর সঙ্গে প্রাসঙ্গিক নয়, তবে ক্ষেত্রান্তরে বলেছি ৭৬ লক্ষ টাকা।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল:** মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবে বললেন, না ডাজ নট অ্যারাইজ। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অন্য কোনওভাবে এদের কিছু দেওয়া হয় কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী:** হ্যাঁ, নিশ্চয় হয়। সরকারি নিয়মে এতাবৎকাল বোনাস ছিল না, এ-বছর প্রথম চালু হল। আমরা গ্রেট ইস্টার্ন হোটেলের কর্মচারিদের শতকরা ১২.৫ ভাগ এসগ্রাসিয়া হিসাবে দিয়ে আসছি।

**শ্রী সৌগত রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটা ব্যাপারে প্রটেকশন চাইছি। গত ২৫.৩.৮৮ তারিখে আমি একটা প্রশ্ন জিজ্ঞাসা করেছিলাম এই গ্রেট ইস্টার্ন

হোটেল সম্পর্কে এবং তার প্রসিডিংসের কপিও আমি এনেছি, তাতে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করেছিলাম, "গ্রেট ইস্টার্ন হোটেল রিলিফ আন্ডারটেকিং অ্যাক্ট অনুযায়ী লভ্যাংশের অংশ হিসাবে বোনাস দেওয়া হচ্ছে না— এটা কি আপনি জানেন?" মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছিলেন, এটা ঠিক নয়। বোনাস তারা পান। যে পরিমান বোনাস তাদের দেওয়া হয় সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নিরূপিত ৮.৩৩ তার চেয়ে অনেক বেশি"। আজকে আবার হাউসে মন্ত্রী মহাশয় বলছেন তাদের এসগ্রাসিয়া দেওয়া হয়। এর মানে কি? সেদিন মাননীয় মন্ত্রী মহাশয় ভুল বলেছিলেন, হাউসকে মিসলিড করেছিলেন? মন্ত্রী মহাশয় বোনাস এবং এসগ্রাসিয়ার তফাৎ জানেন না। রিলিফ আন্ডারটেকিং অ্যাক্ট অনুযায়ী কি হয়, না হয় তা জানেন না। হাউসকে এইভাবে ব্ল্যাটেনলি মিসলিড করার কি অর্থ আছে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি আগের দিন যে বলেছিলেন গ্রেট ইস্টার্ন হোটেলের কর্মচারীদের বোনাস দেওয়া হয় সেটা কি বেসিসে সেদিন বলেছিলেন এবং কেন সেদিন ঠিক করে উত্তর দেন নি এবং আজকেই বা কি বেসিসে বলছেন জানাবেন কি? ২৫.৩.৮৮ তারিখের আপনার বক্তব্যের রেকর্ড আমি নিয়ে এসেছি। আপনি হাউসকে মিসলিড করেছেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি হাউসকে মিসলিড করার উদ্দেশ্যে কিছু বলি না। বোনাস তাদের দেওয়া হয়নি। বোনাস শব্দটা হয়ত ব্যবহারিক অর্থে এ ক্ষেত্রে প্রযোজ্য নয় কিন্তু এসগ্রাসিয়া দেওয়া হয়। যে অর্থ তাদের দেওয়া হয় সেটা অর্থগত দিক থেকে এসগ্রাসিয়া, বোনাস হিসাবে দেওয়া হয়না। আগের দিনের ব্যাপারটা আপনি গুলিয়ে দেবেন না। আগের দিনের অতিরিক্ত প্রশ্নটা আপনি অনেক গোলমালের মধ্যে বলেছিলেন এবং আমিও গোলমালের মধ্যে দাঁড়িয়ে এক মুহূর্তে বলেছিলাম।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনারা সকলে বসুন। উনি যেটা আজকে বলছেন সেটা আমি বুঝেছি। আপনারা ওর সেদিনের "বোনাস" বলাটা "এসগ্রাসিয়া' পড়ে নেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এসগ্রাসিয়া এবং বোনাসের মধ্যে আকাশ-পাতাল তফাত। মন্ত্রী মহাশয়কে আপনি স্যার, প্রটেকশন দিন কিন্তু মন্ত্রী মহাশয় তো এখানে ইচ্ছা করলে ভুল শুধরে নিতে পারেন। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এখানে যে প্রশ্নটা তুলেছেন—বোনাস এবং এসগ্রাসিয়ার ব্যাপারে সে সম্পর্কে মন্ত্রী মহাশয় তো বলতে পারেন যে সেদিন ভুল হয়েছিল, শুধরে নিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** উনি তো বলছেন যে সেদিন হট্টগোলের মধ্যে বলেছিলাম। কিন্তু বলার উদ্দেশ্য ছিল এসগ্রাসিয়া।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** তাহলে ভুল হয়েছিল?

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে হোটেল ব্যবসাকে গভর্নমেন্ট অব ইন্ডিয়া ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের মধ্যে আনায় এটাকে ইন্ডাস্ট্রি হিসাবে ট্রিট করা হয় এবং যেখানে ইন্ডাস্ট্রি হিসাবে ট্রিট করা হয় সেখানে বোনাস অ্যাক্ট প্রযোজ্য হয়। কাজেই এই

ক্ষেত্রে কোন আইনে বোনাস না দিয়ে এসগ্রাসিয়া দিচ্ছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের রাজ্যে হোটেলকে ইন্ডাস্ট্রি হিসাবে নেবার বিষয়টি এখনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি। রাজ্য সরকার এই বিষয় চিন্তা করছেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বোনাস এবং এসগ্রাসিয়া এই সম্পর্কে সুব্রতবাবু এবং সৌগতবাবু ২ জনেই বলেছেন। আমি হোটেল ইন্ডাস্ট্রি কিনা সে বিষয়ে যাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের রাজ্যে এখনও সিদ্ধান্ত হয়নি। হোটেল ইন্ডাস্ট্রি হোক, আর নাই হোক আমি সেই প্রশ্নে যাচ্ছি না। এখানে কথা হচ্ছে, আপনারা যাদের স্বার্থ রক্ষা করতে চাইছেন তাদের স্বার্থ বিঘ্নিত হচ্ছে, কি? সৌগত বাবু, হোটেল কর্মচারিদের ইউনিয়ন হয়, তাদের ইউনিয়ন রেজিস্ট্রার হয়, দে আর কভার্ড আন্ডার রেজিস্ট্রেশন অব ইউনিয়ন। সেই আইনের ব্যাখ্যা যা হয় করুন। এখানে এসগ্রাসিয়া এবং বোনাস নিয়ে তর্ক হচ্ছে। আপনারা দুজনই ট্রেড ইউনিয়ন নেতা। আপনারা জানেন, অনেক জায়গায় যেটা বোনাস নিয়ে চুক্তি হয়। তখন মালিকরা অনেক সময়ে ৮.৩৩ বোনাস হিসাবে আর বাকিটা এসগ্রাসিয়া দেন এবং দুটো মিলিয়ে অনেক সময়ে ২০ পারসেন্ট হয়। ৮.৩৩ অ্যাজ বোনাস, তাছাড়া যে ডিফারেন্টটা হয় সেটা বোনাস হিসাবে না দিয়ে এসগ্রাসিয়া হিসাবে দেওয়া হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকারি হোটেলে গভর্নমেন্টের বর্তমান ফাইনান্সিয়াল বাজেটের মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের কি বোনাস দেওয়ার নীতি ছিল। এই হোটেলে আগে যে এসগ্রাসিয়া দিয়েছেন, সেই নীতি অনুযায়ী দিচ্ছেন কি,অর্থাৎ নীতিগত কোনও বাধা ছিল কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নীতিগত কোনও বাধা ছিলনা। আগে থেকে বাৎসরিক একটা এসগ্রাসিয়া দেওয়ার রীতি ছিল এবং সেই রীতি অনুসারে এযাবৎ দেওয়া হচ্ছিল।

**শ্রী সাধন পান্ডেঃ** স্যার, আপনি ট্রেজারি বেঞ্চকে যথেষ্ট প্রটেকশন দেন। আমার মনে হয় সুভাষ বাবু যে সব কথা বলেছেন তাতে সুভায বাবুর কথায় কোনও দোষ দেওয়া উচিত নয়। উনি যেভাবে নব আনন্দ, হোপ৮৬, মারাদোনা করছেন, আমার মনে হয় এটাতে ওনাকে কোনও দোষ দেওয়া উচিত নয়।

## Held over Starred Questions

## (to which written answers were laid on the Table)

### টাঙ্গন নদীর উপর রামপুরঘাটে ব্রিজের নির্মাণ কাজ

*১৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৫।) **শ্রী নর্মদা রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিম দিনাজপুর জেলার কুলামন্ডী থানার টাঙ্গন নদীর উপর রামপুরঘাটের ব্রিজটির কাজ কবে নাগাদ সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেতুর কাজের জন্য নতুন করে দরপত্র আহ্বান করা হয়েছে। এমতাবস্থায়, এখনই বলা যাচ্ছে না কবে এই কাজ শেষ হবে।

## Starred Questions
(to which written answers were laid on the Table)

### মাতঙ্গিনী সেতুর উপর বৈদ্যুতিক আলোর ব্যবস্থা

*৭০১। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৪।) **শ্রী বঙ্কিমবিহারি মাইতি :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুক বিভাগের মাতঙ্গিনী পুলের উপর বৈদ্যুতিক আলো দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ১৯৮৮-৮৯ সালের মধ্যে ইহা বাস্তবায়িত হইবে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি একেবারে প্রাথমিক স্তরে বিবেচনাধীন রয়েছে।

(খ) এখনই কিছু বলা সম্ভব নয়।

### Steps taken to re-open ACC Babcok Ltd. at Durgapur

***702.** (Admitted question No. *2112.) **Dr. Ganga Prosad Sha** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has any infomation about the present position of reopening of ACC Babcok Ltd. of Durgapur which has been under lock-out for a long time :and

(b) if so, what are the broad outlines of the formula arrived at for this if any ?

**Minister-in-charge of the Labour Department :**

(a) No.

(b) Does not arise.

### জামনা-বারবেট্যা রোড নির্মাণের কাজ

*৭০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১০৮।) **শ্রী নাজমুল হক:** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুরের জামনা-বারবেট্যা রোড নির্মাণের কাজটি মাঝপথে বন্ধ হয়ে গিয়েছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে,—

(১) ঐ রাস্তার কাজ কতদূর পর্যন্ত তৈরি হয়েছে ; এবং

(২) বাকি অংশের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) 'এ' স্তর (পিচের কাজ) - ৪.৪০ কি.মি. 'বি' স্তর (ঝামা। মোরাম ল্যাটেরাইট)- ১৫ কি.মি. 'সি' স্তর (মাটির কাজ)- ২.৭০ কি.মি.

২) এখনই বলা সম্ভব নয়। অর্থের যোগানের ওপর বিষয়টি সম্পূর্ণ নির্ভরশীল।

**Monthly requirement of edible oil for West Bengal**

***704.** (Admitted question No. *2420.) **Shri Bimal Kanti Basu :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the monthly requiremeñt of edible oil in our state ;

(b) how much Cooch Behar district requires it monthly ;

(c) whether the supply of that commodity by the Central Government is sufficient to cope with the said requirement ; and

(d) if not, what measures are being taken in this regard?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) Around 30,000 M.T. of edible oil including 15,000 M.T. of imported edible oil.

(b) Around 1110 M.T.

(c) Our monthly requirement of imported edible oil for the State is about 15,000 M.T. But the Govt. of India allets much lesser quantity. Monthly allocation for Cooch Behar district is around 551 M.T. on an average for the last 5 months. But the supply is less. It is not suficient to cope with the requirement.

(d) The State Govt. has been requesting the Centre to increase monthly allocation.

**যুবভারতী ক্রীড়াঙ্গনে "নব আনন্দে জাগো" সংহতি অনুষ্ঠান**

*৭০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৩।) **শ্রী হিমাংশু কুণ্ডর ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৪-৪-১৯৮৮ (১লা বৈশাখ, ১৩৯৫) যুবভারতী ক্রীড়াঙ্গনে "নব আনন্দে জাগো" সংহতি উৎসব অনুষ্ঠান বাবত রাজ্য সরকারের মোট কত টাকা খরচ হয়েছে ;

(খ) এই অনুষ্ঠানে আগত শিল্পীদের জন্য মোট কত টাকা খরচ হয়েছে ;

(গ) এই অনুষ্ঠান উপলক্ষে মোট কত টাকার টিকিট বিক্রয় হয়েছে ; এবং

(ঘ) উক্ত অনুষ্ঠান থেকে রাজ্য সরকার কত টাকা আয় করতে পেরেছেন?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও কিছু বিল মেটানো বাকি থাকায় মোট খরচের পরিমান বলা যাচ্ছে না।

(খ) শিল্পীদের জন্য খরচ- ৭,৬৬,৪০৬ টাকা

(গ) মোট ৩৭,৫৩,১২০ (সাঁইত্রিশ লক্ষ তিপান্ন হাজার একশত কুড়ি) টাকা।

(ঘ) কিছু 'বিল' এখনও মেটানো বাকি থাকায় কত টাকা আয় হয়েছে তা এখনই বলা সম্ভব হচ্ছে না।

**মুন্ডেশ্বরী নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা**

*৭০৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫২।) **শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার খানাকুল থানার মুন্ডেশ্বরী নদীর উপর 'মুচিঘাট' পয়েন্ট-এর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে বন্ধ ইঞ্জিনিয়ারিং শিল্পের সংখ্যা**

*৭০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২০২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে কতগুলি ইঞ্জিনিয়ারিং শিল্প বন্ধ আছে ; এবং

(খ) উক্ত শিল্পগুলি বন্ধ হওয়ার কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৫টি (লক আউট সহ)

(খ) কারণগুলি হল আর্থিক সমস্যা, শিল্পে লোকসান, ব্যবসায়ে মন্দা, অর্ডারের অভাব, অযোগ্য পরিচালনা প্রভৃতি।

**বীরভূম জেলার ভীমগড়ে অজয় নদীর উপর ব্রিজ নির্মাণ**

*৭০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪২।) **শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় ভীমগড়ে অজয় নদীর উপর একটি ব্রিজ করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ব্রিজটার কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অত্যন্ত প্রাথমিক পর্যায়ে আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**আরোগ্যপ্রাপ্ত কুষ্ঠরোগীকে চাকুরিতে নিয়োগের পরিকল্পনা**

***৭০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৫৭।) **শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুষ্ঠরোগাক্রান্ত ব্যক্তি আরোগ্যলাভ করার পর চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে কোনও বিশেষ সুযোগ-সুবিধা পেয়ে থাকে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কি কি বিশেষ সুযোগ-সুবিধা পেয়ে থাকেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) নেগেটিভ কুষ্ঠরোগীরা আরোগ্য লাভের পর চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে শারীরিক প্রতিবন্ধীদের সমতুল্য সুযোগ-সুবিধা পেয়ে থাকেন, যথাঃ-

১) চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের অধীনে শতকরা দুই ভাগ এবং কেন্দ্রীয় সরকারের অধীনের শতকরা তিনভাগ সংরক্ষণ

২) বয়সের উর্ধসীমা ১০ বছরের শিথিলতা।

৩) রাষ্ট্রায়াত্ত ব্যাঙ্কগুলির অধীনে আবেদন করার সময় ফি-এর ক্ষেত্রে বিশেষ ছাড়।

**Godowns or depots for Essential Commodities**

***710.** (Admitted question No. *2421.) **Shri Bimal Kanti Basu :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) wether the State Government has any proposal to set up districtwise godowns or depots for Essential Commodities ; and

(b) it so, when the proposal is likely to matiure?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) No.

(b) Does not arise.

### ক্ষেতমজুরদের জন্য ন্যূনতম মজুরি পুনর্নির্ধারণ

*৭১১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৫।) **শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র এবং শ্রী সুরজিৎ শরণ বাগচি** : শ্রম বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্ষেত মজুরদের জন্য ন্যূনতম মজুরি সর্বশেষ কবে পুনর্নির্ধারণ করা হয়েছিল, ; এবং

(খ) ক্ষেত মজুরদের জন্য ন্যূনতম মজুরি পুনর্নির্ধারণের কথা সরকার বিবেচনা করছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) ১৯৮২ সালের ১৩ই আগস্ট তারিখের প্রজ্ঞাপণ দ্বারা

(খ) বিষয়টি পর্যালোচনাধীন।

### Checking of Ration goods by the Pradhans of Gram Panchayats

***713.** (Admitted question No. *2422.) **Shri Bimal Kanti Basu :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state -whether there is any proposal to get the Ration goods checked by all Pradhans of Gram Panchayats in the State of West Bengal prior to distribution through concerned M.R. shops?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

No.

### মেদিনীপুর জেলার ঠেকুয়া হইতে পুরষা রাস্তাটির নির্মাণ কাজ

*৭১৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৬।) **শ্রী বঙ্কিমবিহারি মাইতি** : পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাওতান চক হইতে ট্যাংরা ও উপরাস্তা হইতে পুরষা রাস্তাটি কোন সাল হইতে নির্মাণের কাজ আরম্ভ হইয়াছে ;

(খ) উক্ত রাস্তাটির দৈর্ঘ এবং বর্তমান আর্থিক বছরে মোট ব্যয় বরাদ্দের পরিমাণ কত ; এবং

(গ) বর্তমান আর্থিক বৎসরের মধ্যে উক্ত রাস্তার কাজ শেষ হইবে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) রাস্তাটির নির্মাণ কার্য ১৯৭৬-৭৭ সালে আরম্ভ হয়েছে।

(খ) উপরাস্তা সহ রাস্তাটির দৈর্ঘ্য ১৬.৮০ কি.মি.। বর্তমানে আর্থিক বছরে প্রস্তাবিত ব্যয় বরাদ্দ ৪.৪০ লক্ষ টাকা।

(গ) না।

## Unstarred Question
## (to which Written Answers were laid on the Table)

### গড়চুমুক মৌজায় বৈদ্যুতিকরণ

২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪।) **শ্রী অমর ব্যানার্জিঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়ার বাগান্ডা হতে গড়চুমুক পর্যন্ত বিদ্যুৎ লাইন বসানোর কাজ কতদিনে সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের কোন কোন অঞ্চলে নতুন বিদ্যুৎ বসানোর পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ৫/১৩২ নং স্কীমে হাওড়া জেলার শ্যামপুর থানার অন্তর্গত গরচুমুক (৪৮) এবং বড় গরচুমুক (৪৯) মৌজার বৈদ্যুতিকরণের কাজ হাতে লওয়া হইয়াছে। আশা করা হইতেছে যে চলতি আর্থিক বৎসরের মধ্যে এই কাজ শেষ করা যাইবে।

উপরোক্ত কাজের জন্য শ্যামপুর থানার বাগান্ডা (৯) মৌজা হইতে উচ্চশক্তিসম্পন্ন লাইন টানার পরিবর্তে পশ্চিমগাজিপুর (৪৭) মৌজা হইতে লাইন টানার পরিকল্পনা করা হইয়াছে।

(খ) গ্রামীণ বৈদ্যুতিকরনের বিষয়ে বিধানসভা কেন্দ্রভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না। থানাভিত্তিক পরিসংখ্যান রাখা হয়। তবে একটি নতুন স্কীমে (হাওড়া/ক্লোজিং নং ২/৫১) উলুবেড়িয়া থানার ২৭টি মৌজায় বৈদ্যুতিকরণের পরিকল্পনা করা হইয়াছে। ২৭টি মৌজার মধ্যে উলুবেড়িয়া থানার দক্ষিণ অংশে অবস্থিত নিম্নলিখিত ২১টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ ১৯৮৮-৮৯ সালের কর্মতালিকায় অন্তর্ভুক্ত হইয়াছে—

আমতলা (৩৫), বাউরিয়া (৩৬), ভেকুতাল (৩৭), অমৃতশাল (৩৮), বিশ্বেশ্বরপুর (৪০), সেমরুক (৪১), কশমানা (৪৩), লোহানগর (৪৪), বীরপুর (৪৫), ঘরসলপ (৪৬), পালপাড়া (৭৭), দাদপুর (৭৮), দক্ষিণ রামচন্দ্রপুর (৭৯), কৈখালি (৮০), বড়গাছা (১১২), কাশিপুর (১১৩), গৌরিপুর (১১৪), খেজিয়াখালি (১১৫), হীরাগঞ্জ (১১৬), হীরাপুর (১১৭) এবং মাদাই (১১৮)।

### পশ্চিমবঙ্গ বিভিন্ন ক্যাডারের অফিসারের সংখ্যা

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামানঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রসাশনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি ১৯৮৮ তারিখে পশ্চিমবঙ্গে ক্যাডারের (১) আই এ এস, (২) আই পি এস, (৩) ডব্লু বি সি এস, (৪) ডব্লু বি জে সি এস ও (৫) ডব্লু বি·

হায়ার জুডিসিয়াল সার্ভিস অফিসারের সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে (১) আই এ এস (২) আই পি এস, (৩) ডব্লু বি সি এস, (৪) ডব্লু বি জে সি এস ও (৫) ডব্লু বি হায়ার জুডিসিয়াল সার্ভিস-এ মুসলমান ও তফসিলি সম্প্রদায়ের অফিসারের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ২৯১ জন, (২) ২০৬ জন, (৩) ১,৫৮৩ জন, (৪) অস্তিত্ব নেই, (৫) ১৮৬ জন।।

| (খ) | মুসলিম | তফসিলি সম্প্রদায় |
|---|---|---|
| (১) | ২ জন | ৪৩জন |
| (২) | ৯ জন | ৩১ জন |
| (৩) | ৮০ জন | ২১৪ জন |
| (৪) | প্রশ্ন উঠে না | |
| (৫) | ৬ জন | ১ জন। |

## বন বিভাগের কর্মচারী সংখ্যা

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-৩-১৯৮৮ তারিখে বন বিভাগের অধীনস্থ অফিসার ও কর্মচারীর মোটসংখ্যা কত ছিল ; এবং

(খ) তাহাদের মধ্যে কতজন (১) মুসলমান ও (২) তফসিলি সম্প্রদায়ভুক্ত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১-৩-১৯৮৮ তারিখে বন বিভাগের অধীনস্থ অফিসার ও কর্মচারীর মোট সংখ্যা ৯,৭৭০।

(খ) তাহাদের মধ্যে (১) মুসলমান ৩১৬ জন এবং (২) তফসিলি সম্প্রদায়ভুক্ত ১,০১৬ জন ছিল।

## মুর্শিদাবাদ জেলায় আর এল ই জি প্রকল্পে রাস্তার কাজ

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৭।) **শ্রী হবিবুর রহমান ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-১৯৮৮ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ১নং ব্লকে আর এল ই জি পি-র মাধ্যমে কোন কোন রাস্তার সংস্কার করা হইয়াছে ;

(খ) উক্ত রাস্তাগুলির জন্য কত টাকা ব্যয় করা হইয়াছে ; এবং

(গ) উক্ত রাস্তাগুলির দৈর্ঘ্য কত (পৃথক পৃথক ভাবে)?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সময়ের মধ্যে রঘুনাথগঞ্জ ১নং ব্লকের নিম্নলিখিত রাস্তা দুইটির সংস্কার আর এল ই জি পি প্রকল্পে করা হইয়াছে—

(১) সিধ্‌কালিতে ৩৪ নং জাতীয় সড়কের মোড় থেকে সাধিখালি গ্রাম পর্যন্ত রাস্তা ও

(২) সুজাপুর হইতে বৈকুণ্ঠপুর হইয়া নাটানগঞ্জ পর্যন্ত রাস্তা।

(খ) উক্ত রাস্তা দুইটির জন্য মোট ১৬,৮৯,৯২৩ টাকা ৫০ পয়সা খরচ করা হইয়াছে।

(গ) প্রথম রাস্তাটির দৈর্ঘ্য ৭ কিলোমিটার এবং দ্বিতীয় রাস্তার দৈর্ঘ্য ২ কিলোমিটার ৬১০ মিটার।

**বন্যায় মৎস্যচাষের ক্ষতি**

**২৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৩।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৮৭ সনের বন্যায় পশ্চিমবঙ্গে বন্যাপ্লাবিত জেলাগুলিতে সরকারি মৎস্য চাষের মোট ক্ষতির পরিমান কত ; এবং

(খ) ইহার মধ্যে নদীয়া জেলায় কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১৯৮৭ সনের বন্যায় পশ্চিমবঙ্গে বন্যাপ্লাবিত জেলাগুলিতে সরকারি খামারে মৎস্যচাষের মোট ক্ষতির পরিমান প্রায় একুশ লক্ষ টাকা।

(খ) নদীয়া জেলায় সরকারি খামারে ক্ষতির পরিমান প্রায় দুই লক্ষ তিন হাজার টাকা।

**শ্রীদামচন্দ্র উচ্চ বালিকা বিদ্যালয়ে অনুদান**

**২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭২১।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নদীয়া জেলার অন্তর্গত তেহট্ট শ্রীদামচন্দ্র উচ্চ বালিকা বিদ্যালয়কে ১৯৮৪ হইতে ১৯৮৭ সন পর্যন্ত বিভিন্ন বছরে গৃহ মেরামত, আসাবাবপত্র ক্রয় ও অন্যান্য কোন খাতে কত সরকারি অনুদান দেওয়া হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ আর্থিক বছরে কোনও অনুদান দেওয়া হয় নাই।

১৯৮৫-৮৬ আর্থিক বছরে আসবাবপত্র ও সরঞ্জাম ক্রয় বাবদ চার হাজার টাকা অনুদান দেওয়া হয় এবং ১৯৮৬-৮৭ আর্থিক বছরে কর্মশিক্ষা খাতে পাঁচ শত

টাকা, শরীরশিক্ষা খাতে সাড়ে তিন শত টাকা এবং তফসিলি জাতীয় ছাত্রদের জন্য পুস্তক ক্রয়বাবদ নয় হাজার পাঁচ শত সত্তর টাকা অনুদান দেওয়া হয়েছে।

**প্রচলিত আইন অনুযায়ী ভাগচাষীদের প্রাপ্য ফসল**

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৮।) **শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভাগচাষ আইন অনুযায়ী যে সমস্ত ভাগচাষী নিজে খরচ বহন করে চাষ করেন তাহারা উৎপন্ন ফসলের কত ভাগ পান ; এবং

(খ) ১৯৮৭-৮৮ সালে দক্ষিণ ২৪ পরগনা জেলায় কত ভাগচাষী উচ্ছেদ হয়েছেন?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শতকরা ৭৫ ভাগ।

(খ) উক্ত সময়ে দক্ষিণ ২৪-পরগনা জেলায় কোনও ভাগচাষী উচ্ছেদের ঘটনার কথা সরকারের জানা নেই।

**ডোমজুড় থানার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২১।) **শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত ডোমজুড় থানায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে রুরাল হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কতদিনের মধ্যে তাহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ইতিমধ্যেই স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালরূপে ঘোষণা করে আদেশনামা জারি করা হয়েছে।

**অনুমোদিত ছাত্রাবাস কর্মচারিদের ভরতুকি**

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২১২৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের বেশ কিছুসংখ্যক অনুমোদিত ছাত্রাবাসের (মাধ্যমিক) কর্মচারিদের ১৯৮৭-৮৮ সালের জন্য বেতন বাবদ কোনও সাবসিডি দেওয়া হয় নাই ;

(খ) সত্য হইলে, সাবসিডি দেওয়া কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(গ) উক্ত বর্ষে ছাত্রাবাসগুলিতে কর্মরত কর্মচারির সংখ্যা কত ; এবং

(ঘ) উক্ত কর্মচারিদের চতুর্থ শ্রেণীর কর্মচারিরূপে স্বীকৃতি এবং সুযোগ-সুবিধা দানের কোনও পরিকল্পনা সরকারের আছ কি? .

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে কোনও বিদ্যালয়ের অনুমোদিত ছাত্রাবাসের কর্মচারিদের জন্য কোনও ভরতুকি দেওয়া হয় নাই।

(খ) ভরতুকি দেওয়ার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

(গ) চার হাজারের কিছু বেশি বলে অনুমিত হয়।

(ঘ) এই জাতীয় কোনও পরিকল্পনা নাই।

**বাঁকুড়া জেলায় হেল্‌থ অ্যাসিসট্যান্টের শূন্যপদ**

**২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৩০।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার হাসপাতালগুলিতে বেশ কিছুসংখ্যক হেল্‌থ অ্যাসিসট্যান্ট-এর পদ খালি আছে, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,—

(১) উক্ত খালি পদের সংখ্যা কত, এবং

(২) ঐ পদগুলি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১০৯ জন।

(২) এই পদগুলি পূরণের জন্য যে প্রাক-নিয়োগ প্রশিক্ষণের প্রয়োজন তাহার জন্য প্যানেলভুক্ত প্রার্থিগণকে পাঠানোর ব্যবস্থা করা হইতেছে।

**বীরভূম জেলায় ন্যস্তজমি সংক্রান্ত মামলা**

**২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২২৩৯।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে বীরভূম জেলার কতগুলি ন্যস্ত-জমি সংক্রান্ত মামলা হাইকোর্টে বিচারাধীন আছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মার্চ ১৯৮৮ পর্যন্ত ন্যস্তজমি সংক্রান্ত হাইকোর্টে বিচারাধীন মামলার সংখ্যা ২,৩৯৫টি।

**হাওড়া সদর এবং উলুবেড়িয়ায় স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্প**

**২৬৪।** (**অনুমোদিত** প্রশ্ন নং ২২৮৭।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** শ্রম বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া সদর এবং উলুবেড়িয়ার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ সালে স্বনির্ভর কর্মসংস্থানের প্রকল্পের লক্ষ্যমাত্রা কত ছিল ; এবং

(খ) ঐ লক্ষ্যমাত্রার কতটুকু উক্ত সময়ে কার্যকর করা সম্ভব হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) (১) ঃ | ১৯৮৬-৮৭ | ১৯৮৭-৮৮ |
|---|---|---|
| হাওড়া সদর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ | ৭০০ | ৭০০ |
| (২) উলুবেড়িয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ | ৪৫০ | ৬০০ |

(খ) (১) উক্ত সময়ে ব্যাঙ্কের কাছে প্রেরিত প্রকল্পের বিবরণ ঃ

| | ১৯৮৬-৮৭ | ১৯৮৭-৮৮ |
|---|---|---|
| হাওড়া সদর এক্সচেঞ্জ | ৬৩৬ | ৮৪২ |
| উলুবেড়িয়া এক্সচেঞ্জ | ৬৮৯ | ৫৩০ |

(খ) (২) উক্ত সময়ে মঞ্জুরীকৃত প্রকল্পের বিবরণ ঃ

| | ১৯৮৬-৮৭ | ১৯৮৭-৮৮ |
|---|---|---|
| হাওড়া সদর এক্সচেঞ্জ | ৪৪৩ | ২৬ |
| উলুবেড়িয়া এক্সচেঞ্জ | ৩২৮ | ১২ |

## জলপাইগুড়ি জেলার নবনির্মিত বি ডি ও অফিস

২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩০৯।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ২নং বি ডি ও অফিসটি যশোডাঙ্গার নবনির্মিত ভবনে কবে নাগাদ স্থানান্তরিত হইবে বলিয়া আশা করা যায়?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অফিসগৃহটির নিমাণকার্য সম্পূর্ণ হওয়ার আগেই আসাম থেকে আসা উদ্বাস্তুরা ঐ গৃহে আশ্রয় গ্রহণ করে। গৃহটি এখনও ঐ সকল উদ্বাস্তুদের দখলে আছে। এইসব উদ্বাস্তুদের এখনও অন্যত্র স্থানান্তরিত করা সম্ভব হয়নি। এই সকল উদ্বাস্তুদের অন্যত্র স্থানান্তরিত করে অসম্পূর্ণ গৃহটির নির্মাণকার্য সম্পূর্ণ করার পর বিডিও অফিসটি যশোরডাঙ্গায় স্থানান্তরিত করা হবে। এখনই কোনও সুনির্দিষ্ট তারিখ নির্দেশ করা সম্ভব নয়।

## সাগরদ্বীপ এলাকায় রাস্তা নির্মাণ

**২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩১২।) **শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে দক্ষিণ ২৪-পরগনা জেলার সাগরদ্বীপ এলাকায় কোন কোন রাস্তায় ইঁট বিছানোর পরিকল্পনা অনুমোদিত হয়েছিল ; এবং

(খ) কবে নাগাদ ঐ পরিকল্পনার কাজ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন সংক্রান্ত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে গঙ্গাসাগরে মাস্টার স্লুইসের জন্য নির্মিত বাঁধ ক্লোজার এবং অঙ্গীভূত স্থানের উপর নির্মিত রাস্তায় ইঁট বিছানোর পরিকল্পনা অনুমোদিত হয়েছিল।

(খ) ১৯৮৮ সালের জুন মাস নাগাদ এই পরিকল্পনার কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

## হুগলি জেলা মৎস্যজীবী সমবায় সমিতি

**২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩২৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কতগুলি মৎস্যজীবী সমবায় সমিতি আছে ;

(খ) সমিতিগুলির সদস্যসংখ্যা কত ;

(গ) ঐ সব মৎস্যজীবী সমিতিগুলিকে সরকারের মৎস্য বিভাগ থেকে কি কি সাহায্য দেওয়া হয় ; এবং

(ঘ) উক্ত সরকারি সাহায্যপ্রাপ্ত মৎস্যজীবী সমিতিগুলির কাজের পর্যালোচনা করা হয় কিনা?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪২টি

(খ) ৩,৩৪০ জন।

(গ) মৎস্যজীবী সমবায় সমিতিগুলি এই বিভাগে থেকে নিম্নলিখিত সরকারি সাহায্য পেতে পারে ঃ-

(১) জাল, নৌকা ও মাছ ধরার সুরঞ্জামের জন্য ঋণ ;

(২) জাল, নৌকা ও মাছ ধরার সরঞ্জামের জন্য অনুদান ;

(৩) মাছের স্টল স্থাপনের জন্য ঋণ ;

(৪) মাছের স্টল স্থাপনের জন্য অনুদান ;

(৫) রাজ্য সরকার কর্তৃক সমবায় সমিতির শেয়ার ক্রয়।

(ঘ) হ্যাঁ হয়,।

**হুগলি জেলায় কাস্ট সার্টিফিকেট প্রদান**

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২৬।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে হুগলি জেলায় মোট কতগুলি কাস্ট সার্টিফিকেট-এর আবেদনপত্র জমা পড়েছিল ; এবং

(খ) তন্মধ্যে কতজনকে কাস্ট সার্টিফিকেট দেওয়া হয়েছে?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৫,২৬১টি কাস্ট সার্টিফিকেট-এর জন্য আবেদনপত্র জমা পড়েছিল।

(খ) তন্মধ্যে ৪,০৪২ জনকে কাস্ট সার্টিফিকেট দেওয়া হয়েছে।

**মালদহ জেলায় ল্যাম্পস স্থাপন**

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩৬।) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমান আর্থিক বছরে মালদহ জেলায় নতুন ল্যাম্পস স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে।

**Utilisation of percentage of profits of Great Eastern Hotel for its employees**

**270.** (Admitted question No. 2359.) **Shri Ram Pyare Ram** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to utilise a percentage of the profits of Great Eastern Hotel for the benefit of the persons employed in the Undertaking ; and

(b) if so, the broad outlines of the proposal and the manner of such utilisation?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) No.

(b) Does not arise.

**Loan facilities to the employees of the Great Eastern Hotel**

**271.** (Admitted question No. 2362.) **Shri Tuhin Samanta:** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the employees of the Great Eastern Hotel are eligible to get loans from the Hotel Authority|State Government; and

(b) if so,—

(i) the loan facilities available to the employees of Great Eastern Hotel as compared to the loan facilities enjoyed by the employees of the State Government, and

(ii) the amount of loan disbursed to the employees of Great Easter Hotel during the last five years?

**Minister-in-charge of the Tourism Department:**

(a) No.

(b) Does not arise.

**বেথুয়াডহরী নলবাহী জল সরবরাহ প্রকল্প**

**২৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮৬।) **শ্রী সন্তোষকুমার সিন্‌হা:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (পানীয় জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার বেথুয়াডহরী গঞ্জে জলসরবরাহ প্রকল্পটি কোন সালে চালু হইয়াছে;

(খ) গৃহীত মূল পরিকল্পনা অনুযায়ী ঐ জল সরবরাহের কমান্ড এলাকা (সরবরাহ এলাকা) কতদূর পর্যন্ত বিস্তৃত ছিল;

(গ) জল সরবরাহের কমান্ড এলাকা রেল লাইনের অপর দিকেও (পূর্বদিক) সম্প্রসারণের কোনও সিদ্ধান্ত ছিল কি; এবং

(ঘ) থাকিলে, (১) এই সিদ্ধান্ত রূপায়ণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে, এবং (২) এই সিদ্ধান্ত কার্যকর করার ক্ষেত্রে বাধা, যদি কিছু থাকে, কি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (পানীয় জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ১৯৮০ সালে।

(খ) (১) মৌজা জগদানন্দপুর, জে এল নং ৪৬; (২) মৌজা খিদিরপুর, জে এল নং ৪৮; (৩) মৌজা বেথুয়াডহরী, জেল এল নং ৪৯।

(গ) হ্যাঁ, ছিল।

(ঘ) (১) পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে তাদের অনুমতির জন্য যথাযথ যোগাযোগ করা হয়েছে এবং বিষয়টি দ্রুত নিষ্পত্তির অপেক্ষায় রয়েছে।

(২) রেল কর্তৃপক্ষের অনুমতি এখনও পাওয়া যায় নি।

[2-00 — 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of adjournment motion. The first is from shri Mannan Hossain on the subject of widespread power cut in Calcutta and its adjoining areas and the second is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of alleged in sanction of pension to the retired Primary School Teachers.

The Members will get opportunity to raise these matters during discussion on Appropriation Bill which will be held shortly. Moreover the Members may call the attention of the Ministers concerned through calling attention, mention etc.

I therefore withhold my consent to the motions.

The Members may however read out the text of their motions as amended.

**শ্রী মান্নান হোসেন ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গত ৫.৫.৮৮ তারিখে ভোর থেকে কলকাতা ও আশেপাশের এলাকা ব্যাপক লোডশেডিং এর কবলে পড়ে। বিদ্যুতের অভাবে ট্রাম ও ট্রেন চলাচল বিপর্যস্ত হয়। বিদ্যুৎ না থাকার ফলে অনেকে জলের অভাবের সম্মুখীন হন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবাংলার অবসর প্রাপ্ত বহু প্রাথমিক শিক্ষক অবসরের বহুদিন পরেও পেনশন না পাওয়ায় অত্যন্ত দুর্দশার মধ্যে কালাতিপাত করিতেছেন।

### Calling Attentin to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely :-

(i) Reported involvement of some I.P.S. Officers of Calcutta Police in immoral activities in a flat of South Calcutta by Shri Satayapada Bhattacharyya and Shri Shish Mohammed,

(ii) Allged scarcity of drinking water in Calcutta by Shri A.K.M. Hassan Uzzaman ;

(iii) Alleged delay in the implementation of flood protection and excavation scheme in Midnapore district by Shri Pulin Bera and Shri Lakshman Chandra Seth ;

(iv) Cracks in the wing of opthalmological department. Medical Collage by Shri Gobinda Chandra Nasker and

(v) Alleged disorder of Shallow and deep tubewell in Murshidabad district by Shri Mannan Hossain.

I have selected the notice of Shri A.K.M. Hassan Uzzaman on the subject of alleged scarcity of drinking water in Calcutta.

The Minister-in-charge will please make a statement to-day, if posible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 9th May, 1988.

## MENTION CASES

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে আমরা অনেক বার পুলিশের বিভিন্ন আচরণ সম্বন্ধে উল্লেখ করেছি। পুলিশ কোনও পার্টির হয় না, এটা বোঝা দরকার। কারণ যে পার্টি রুল করে তা পক্ষেই পুলিশ কাজ করে, সেই পুলিশ আবার ঘুরে যায় পরে যখন অন্য পার্টি রুল করে তারপক্ষে। যেমন আজকে ত্রিপুরায় ঘটেছে। সেই কারণে বলছি, নারকেলডাঙ্গায় যে ঘটনা ঘটছে, নেকেডলি পুলিশকে ব্যবহার করা হচ্ছে, মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির লোকেরা ভাবছে এই সব করে তারা এগোবে। তা যদি ভেবে থাকেন তাহলে ভুল করবেন। ১০ থেকে ১৪ জন ব্যক্তিকে বিপ্রদাস স্ট্রীট থেকে বার করে দেওয়া হয়েছে, তারা বাড়ি ঘর ছেড়ে বাইরে রয়েছে। মুখ্যমন্ত্রী দিল্লি থেকে ফিরে এলে তাকে বিষয়টি জানাবো, তারপরও যদি আমার এই সব ওয়ার্কার ঐ এলাকায় ঢুকতে না পারে তাহলে আমার যা শক্তি আছে, সেই শক্তিতে তাদের নিয়ে আমি ঐ এলাকায় ঢুকবো। এখানে একজন সদস্য আছেন, পাশের কেন্দ্রের, তিনি যে সব উক্তি করছেন—আমার কেন্দ্রে যদি আমার ওয়ার্কারদের ঢুকতে না দেওয়া হয় তাহলে নিজের শক্তিতে তার মোকাবিলা করব। আমার ১৪ জন ওয়ার্কার ঢুকতে পারছে না। দিনের পর দিন অত্যাচার চলছে। আজকে খবরের কাগজে দেখলাম পুলিশ অফিসারদের কি রকম মধু চক্র চলছে, হোটেলে গিয়ে ফ্ল্যাটে গিয়ে রাত্রে সেই সব মদ এবং অন্যান্য ব্যাপার চলছে। জ্যোতি বাবু পুলিশকে এই শিক্ষা দিয়েছেন যে গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ গুলি করে মানুষ মারবে, অন্যায় অত্যাচার করবে, মধুচক্র গড়ে তুলবে। এই সব জিনিস চলতে পারে না। আমি দুর্বলতা থেকে এই কথা বলছি না। মুখ্যমন্ত্রীকে বলার পর তিনি যদি ব্যবস্থা গ্রহণ না করেন, তাহলে আমি নিজ শক্তিতে মোকাবিলা করব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, মেনশনের ক্ষেত্রে নিয়ম হচ্ছে কোনও সদস্য যে বিষয় সম্বন্ধে আপনার কাছে নোটিশ দেবেন সেই বিষয়টিই তিনি এখানে উল্লেখ করতে পারবেন। কিন্তু মাননীয় সদস্য তা না করে অন্তত তিনটি সুনির্দিষ্ট বিষয়

এখানে উল্লেখ করেছেন।

**Mr. Speaker :** No point of order, বসুন Now, Shri Kamakhya Charan Ghosh.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্পিকার স্যার, কোন্নগরের হয়েলস পেইন্টস কারখানার ১৫৫ জন শ্রমিক আজ অনাহারের সম্মুখে দাঁড়িয়ে আছে। এই কারখানাটির মালিক হচ্ছে সিংহানিয়া। ১৯৮৬ সালের ২৬ শে সেপ্টেম্বর থেকে কারখানাটিতে লক-আউট চলছে। ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে মাননীয় শ্রমমন্ত্রী এ ব্যাপারে ত্রিপাক্ষিক সভা করেছিলেন। কিন্তু মালিকরা আর্থিক দায় দায়িত্ব নিতে অস্বীকার করে। এই অবস্থায় কারখানাটি রুগ্ন শিল্প হিসাবে ঘোষিত হয় এবং কেন্দ্রীয় রুগ্ন শিল্প বোর্ডের কাছে প্রস্তাব পাঠান হয়। কিন্তু তারপর আর কোনও বৈঠক হয় নি। সেই জন্য অবিলম্বে ঐ বিষয়ে হস্তক্ষেপ করার জন্য আমি মাননীয় শ্রম মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আপনার নির্বাচনী কেন্দ্রের মধ্যে দিয়ে ৭৩ নং রুটের বাস গুলি চলাচল করে, কিন্তু গত ৬দিন ধরে রুটটি বন্ধ আছে।

(গোলমাল)

স্যার, ওদের কারও কারও হয়ত এটা শুনে রাগ হচ্ছে, কারণ ঐ রুটের একজন বাস মালিক ভদ্রমহিলার স্বামী হচ্ছেন ওদের প্রাক্তন এম.এল.এ. কেশব ভট্টাচার্য। তাই ওদের এই প্রসঙ্গে কথা শুনে মাথা খারাপ হয়ে যাচ্ছে। বর্তমানে ৭৩/এ বলে একটা নতুন রুট করা হয়েছে। কিন্তু বাসের সংখ্যা বাড়ান হয় নি। ৭৩ নং রুটেরই কিছু বাসকে ডাইভার্ট করে ৭৩/এ রুটটি চালু করা হয়েছে। ফলে প্যাসেঞ্জারদের অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। অল্প সংখ্যক ৭৩ নং বাসের ওপর প্যাসেঞ্জারদের চাপ বৃদ্ধি পাচ্ছে এবং যার জন্য ওখানে একটা দুর্ঘটনাও ঘটে গেছে। পেসেঞ্জাররা বিক্ষুব্ধ হয়ে ওখানে বিক্ষোভ দেখিয়েছেন। পরিনামে গত ৭ দিন ধরে ঐ রুটের বাস চলাচল বন্ধ হয়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে সেখানে যত গুলি বাস স্যাংশন আছে ততগুলিই বাস চালাবার ব্যবস্থা করতে হবে। ৭৩ নং রুট থেকে বাস তুলে নিয়ে ৭৩/এ রুটে বাস চালানো বন্ধ করতে হবে। মালিকরা কে কি বলছে, না বলছে, সেটা না দেখে আর.টি.এ. যাত্রীদের সুবিধার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুক। ৭৩ নং রুটে দৈনিক প্রচুর যাত্রী যাতায়াত করেন। শিল্পাঞ্চলের অনেক নিত্য-যাত্রী আছেন। কিন্তু ওখানে ঐ একটি মাত্র বাস রুট সেটা যদি বন্ধ থাকে তাহলে যাত্রীদের খুবই বিপদে পড়তে হয়। তাই আমি মন্ত্রী মহাশয়েক এবিষয়ে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। আর বিরোধী পক্ষের যারা এখানে গোলমাল করছেন তাদের বলছি যে, তারা ওখানে তাদের বন্ধুদের একটু বলুন না বাস চালাতে, তাহলে জনগণের উপকার হবে, স্যার, আপনার কেন্দ্রের মানুযের উপকার হবে এবং সম্ভবত ওদেরও উপকার হবে।

[2-10 — 2-20 P.M.]

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে মাননীয় সদস্য ননীবাবু যে প্রসঙ্গে বললেন সেই প্রসঙ্গের নোটিশ আমিও আপনার কাছে জমা দিয়েছি এবং সেটাই আমি এখানে উল্লেখ করছি। স্যার, নৈহাটি-হাবড়ার মধ্যে এক মাত্র বাস রুট হচ্ছে, ৭৩ নং বাস রুট। স্যার, নৈহাটির গ্রামাঞ্চলের মানুষ হাবড়ার মানুষ এবং আপনার কেন্দ্র আমডাঙ্গার মানুষের এই একটা মাত্র বাসের ওপর নির্ভর করছে পরিবহন ব্যবস্থা। স্যার, আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি বিগত কয়েক বছর ধরে বাসমালিকরা ওখানে নিজেদের মর্জি মাফিক বাস চালায়, নিয়মিত বাস চালায় না। ফলে যাত্রীদের, বিশেষ করে স্কুলের ছাত্র-ছাত্রীদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হয়। তারা অসহায় বোধ করে। সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে যে কোনও উৎসব উপলক্ষ্যেই ঐ রুটের বাস মালিকরা রুট থেকে বাস তুলে নিচ্ছে! স্যার, নৈহাটি থেকে ব্যারাকপুর পর্যন্ত ৭৩/এ বাস রুটটি নতুন তৈরি হয়েছে। সেই রুটে নতুন বাস না দিয়েই ৭৩ নং রুট থেকে কিছু বাস তুলে নিয়ে ওখানে চালাবার ব্যবস্থা করা হয়েছে। এবং এ বিষয়ে মাননীয় মন্ত্রী অবগত আছেন। তাই আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে সঙ্গে আমি জানাতে চাই, গত ২৫ এপ্রিল একটা দুঃখজনক ঘটনা ঘটে গেছে। একটা স্কুলের ছাত্র সেদিন সকাল ১০টার সময়ে ঐ যাত্রীবোঝাই বাসে উঠতে গিয়ে পড়ে যায় এবং সেই বাসের চাকায় পিষ্ট হয়ে প্রাণ হারায়। এরফলে সেই ২৫ তারিখ থেকে ৭৩ নম্বর বাস রুট বন্ধ হয়ে রয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব এ ব্যাপারে অবিলম্বে তদন্ত করার জন্য যে কেন ৭৩ নম্বর বাস রুটে ৭৩/এ বাস চলাচল করছে? আমি আপনার কাছেও আবেদন করব আপনি আপনার সুচিন্তিত মতামত দেবেন মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়কে এবং তদন্ত যাতে হয় তারজন্য বলবেন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বাজেট অধিবেশন শেষ হতে চলেছে। উল্লেখপর্বে বহু উল্লেখ করেছি, জিরো আওয়ারে বহু কথা বলেছি, এছাড়া আরও অনেক বক্তব্য রেখেছি কিন্তু সেই সকল কথা বাস্তবে রূপায়ণ করা বা অ্যাকশন নেবার ব্যবস্থা কখনও মন্ত্রী মহাশয় নেননি। বাজেট অধিবেশন শেষ হতে চলেছে, আর দু-একদিন বলার সুযোগ পাব। আমি পশ্চিমবঙ্গে শিক্ষা জগতে বহু নৈরাজ্যের কথা তুলেছিলাম কিন্তু আজ পর্যন্ত তার প্রতিকার হয়নি। আর কয়েকদিন পর সামার ভেকেশন এসে যাচ্ছে। পশ্চিমবঙ্গের প্রাথমিক, মাধ্যমিক শিক্ষকরা আজকে ৪/৫ মাস ধরে বেতন পাচ্ছে না। শিক্ষা মন্ত্রী মহাশয় নিজেই জানেন না যে দপ্তরের আন্ডারে প্রাইমারি এবং সেকেন্ডারি কতজন শিক্ষক আছেন। ফিনান্স দপ্তর বারে বারে বলছে কত টাকা দপ্তরে লাগবে জানাও, কিন্তু মন্ত্রী মহাশয় এখন পর্যন্ত তা জানাতে পারলেন না। এদিকে ফেব্রয়ারি, মার্চ, এপ্রিল, মে মাস হয়েগেল, প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষকরা বেতন পাচ্ছে না। জেলা স্কুলের নিজস্ব সঙ্গতি আছে। তারা তাদের পুরানো টাকা থেকে দিচ্ছে। অনেক স্কুলে প্রভিডেন্ট ফান্ডের টাকা থেকে দিচ্ছে। এই নিয়ে ম্যানেজিং কমিটির সঙ্গে শিক্ষক এবং ছাত্রদের বহু জায়গায় গন্ডগোল শুরু হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে

মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব, যাতে সমস্ত শিক্ষকরা তাদের বকেয়া প্রাপ্য পায় এবং শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যে দূর হয়। ১ লক্ষ ৪৮ হাজার শিক্ষক আজকে বেতন পাচেছ না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদ্য প্রয়াত প্রেমেন্দ মিত্রের স্মরণে তার নামে কলকাতার একটি রাস্তার নামকরণ করা হোক। হোপ'৮৬ এবং নব আনন্দে জাগে'র যে ধূলো-ময়লা জমেছে সেগুলো পরিষ্কার হবে বলে আশা করি এবং ভারতবর্ষের সংস্কৃতি রক্ষা পাবে বলে আমি আশা করি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি, জানেন, আজকে কলকাতার রাজপথে মাধ্যমিক শিক্ষকেরা এসে গেছেন। তারা আজকে বিকাল ৫ থেকে সিধু-কানু-ডহরে অবস্থান করবেন ন্যায়সঙ্গত কয়েকটি দাবির ভিত্তিতে, যেমন, পেনশন, গ্রাচ্যুইটি এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা যাতে রিটেয়ার করার সঙ্গে সঙ্গে পান এবং মাসের ১লা তারিখে বেতন ও পে-কমিশন যে গঠিত হয়েছে তার রায় সত্বর ঘোষণা করা। তাদের অন্তর্বর্তীকালীন ভাতা যেটা ৫০ টাকা দেওয়া হয় সেটা ১৫০ টাকার দাবিতে তারা অবস্থান করছেন। আপনাদের জানাচ্ছি অনেক শিক্ষক ১৯৮১ সালের রিটায়ার করার পরে পেনশন, গ্র্যাচুইটি পান নি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার শিক্ষকদের জন্য অনেক কিছু করেছেন, যা ভারতবর্ষের মধ্যে একটা নজিরবিহীন ঘটনা। কিন্তু এখন আইনটিকে একটু সরলীকরণ করে যাতে পেনশন এবং গ্র্যাচুইটি পান তার ব্যবস্থা করবেন। এই আইন সরলীকরণের ব্যাপারে তারা আজকে সিধু-কানু-ডহর অবস্থান করবেন, মাননীয়, শিক্ষামন্ত্রী মহাশয় সেখানে উপস্থিত হয়ে দাবিগুলিকে সমর্থন জানিয়ে তিনি বিষয়টি মেনে নিয়েছেন এই কথা যেন ঘোষণা করেন। আমি আপনার মাধ্যমে তার কাছে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদে বহরমপুর সদর হাসপাতালে কোনও হাড়ের ডাক্তার না থাকার ফলে মুর্শিদাবাদ জেলার রোগীদের অত্যন্ত অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। আমরা লক্ষ্য করেছি কোনও মহকুমা হাসপাতালেও হাড়ের ডাক্তার নেই। বহরমপুর নিউ জেনারেল হাসপাতালে একজন হাড়ের ডাক্তার আছেন, কিন্তু তিনি কোনও অ্যাকসিডেন্ট বা সামান্য একটু কিছুতেই সরাসরি লিখে দেন রেফার টু ক্যালকাটা তার ফলে আমাদের অত্যন্ত অসুবিধা হচ্ছে। আমরা দেখেছি কলকাতায় সেই সমস্ত রোগীদের নিয়ে এসে বিশেষ করে পি.জি. হাসপাতাল এবং কলকাতার অন্যান্য হাসপাতালে উপযুক্ত সংখ্যক আসন না থাকার জন্য তারা সেই সমস্ত ভর্তি করতে চান না। তাই বলছি মুর্শিদাবাদের প্রত্যেকটি মহকুমা হাসপাতালে যাতে একজন হাড়ের ডাক্তার নিযুক্ত করা যায় তার ব্যবস্থা করবেন। আমরা দেখেছি রোগীদের নিয়ে গেলে বহরমপুর জেনারেল হাসপাতালে সেখান থেকে সরাসরি কলকাতায় রেফার করা হয়, বিশেষ করে পলিটিক্যাল কোনও লোক যদি যায় তাকে দেখার আগেই কলকাতার হাসপাতেল রেফার করে দেয়। এই অবস্থা থেকে মুক্তি পাবার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ জানাচ্ছি, যেন একজন অর্থপেডিস্ট কে এখানে অবিলম্বে নিয়োগ করা হয়।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলোচনা

করছি। মেদিনীপুরে গড়বেতা পশ্চিম বিধানসভা কেন্দ্রের মধ্যে দুটি হাসপাতাল (১) শালবনী চারুবালা উপস্বাস্থ্য কেন্দ্র এবং (২) কেয়াকোল প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র যাদের শয্যা সংখ্যা যথাক্রমে ৪ এবং ১০, এই হাসপাতাল দুটিতে অবিলম্বে বৈদ্যুতিকরণের প্রয়োজন আছে। একবছর পূর্বে কিছু কাজ হয়েছে কিন্তু এখন বাড়িগুলিতে অনেক কাজ বাকি রয়েছে। অবিলম্বে এই হাসপাতাল দুটিতে বৈদ্যুতিকরণ করা হয় সেজন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোনও মেনশন করবার জন্য উঠিনি। আমি আপনার মাধ্যমে একটু নিবেদন করতে চাই। বাজেট সেসন প্রায় শেষ হতে চলেছে। অনেক মাননীয় সদস্য এ পক্ষের এবং ও পক্ষের অনেক গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের সামনে রাখেন। এখানে একমাত্র নির্মলবাবু রয়েছেন আরও দু-একজন বোধহয় থাকতে পারেন। আমি এর আগেও বলেছি যে আপনি একটা হুইপ দিন, যাতে মন্ত্রী মহাশয়রা এখানে উপস্থিত থাকেন। আগে সদস্যরা খুব গুরুত্বপূর্ণ কথা বললে মন্ত্রী মহাশয়রা সঙ্গে সঙ্গে জবাব দিয়েছেন, সঙ্গে সঙ্গে জবাব দিতে না পারলে দু-একটা ঘণ্টা সময় নিয়ে দিয়েছেন। আজকে দেখুন রুলিং পার্টি ইটসেল্‌ফ ইজ নট গিভিন এনি ইমপরট্যান্স অফ দি হাউস। এই হাউসে কেউ নেই। তারা হয়ত রাইটার্স বিল্ডিংসে অথবা অন্য জায়গায় বসে আছেন। ১০ বছর আগে যখন আমি ছিলাম তখন আমিও একটা হুইপ দিয়েছিলাম যে দে মাস্ট প্রেজেন্ট হিয়ার। কেউ বলবার থাকছে না। এটা বড় মর্মান্তিক লাগে। আপনি বাধ্য করুন, যদি তারা মনে করেন যে হাউসের কোনও ইমপরট্যান্স নেই তাহলে হাউস বন্ধ হয়ে যাক। আমরা হয়ত দায়িত্বশীল নই, কিন্তু তারা যদি দায়িত্বশীল না হন তাহলে চলবে কি করে? আগেও দেখেছি, ইদানিং দেখছি দে আর গিভিন নো ইমপরট্যান্স টু দি ডেলিবারেশন অফ দি মেম্বারস। ইট ইজ মোস্ট আনফরচুনেট।

[2-20 — 2-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমাদের সিদ্ধান্ত হয়েছিল যে, চারজন ক্যাবিনেট মিনিস্টার থাকবেন মেনশন পিরিওডে এবং পারলে সঙ্গে সঙ্গে উত্তর দেবেন। এখানে অনেক সময় সেটা তারা দিয়েছেনও। প্রায়ই মন্ত্রীরা সেই চেষ্টা করেন এবং উত্তরও দিচ্ছেন। কিন্তু মন্ত্রীদের সভায় উপস্থিতির ব্যাপারে অনেক কিছু বলবার থাকতেই পারে, কারণ এই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও সেটা স্যাটিফ্যাক্টরি পর্যায়ে যাচ্ছে না। আমি আবারো বলছি, পার্লামেন্টারি অ্যাফেয়ারস মিনিস্টার এবং তিনজন ক্যাবিনেট মিনিস্টার হাউসে থাকা চাই টু হিয়ার হোয়াট দি অনারেবল মেম্বারস আর সেয়িং, কারণ মেনশন আওয়ার ইজ ভেরি ইমপর্টেন্ট। সেই সময় মেম্বাররা নানা গুরুত্বপূর্ণ বিষয়ে বলেন। কাজেই সেই সময় মন্ত্রী উপস্থিত থাকলে তারা তারজন্য অ্যাকশন নিতে পারেন। আমি আবারও বলছি, কয়েক দিন হাউস বাকি আছে, মন্ত্রীরা যেন এই বিষয়ে গুরুত্ব দেন। এটাও ঠিক হয়েছিল যে, যেদিন যার দপ্তরের কোয়েশ্চেন থাকবে সেদিন তিনি উপস্থিত থাকবেন। এখানে শান্তিবাবু রয়েছেন। দেখুন এই ব্যাপারে আপনারা কি করতে পারেন।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাধ্যমিক দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুকে জেলা পরিদর্শকের

অফিস হয়েছে এবং সেই অফিসে একজন অতিরিক্ত জেলা পরিদর্শক নিযুক্ত আছেন। মেদিনীপুরের মতো একটি জেলায় একজন পরিদর্শক দ্বারা প্রশাসনিক কাজগুলি গুছিয়ে করা যাচ্ছিল না বলে একজন অতিরিক্ত জেলা পরিদর্শক নিযুক্ত হয়েছিলেন। কিন্তু তাকে উপযুক্ত প্রশাসনিক দায়িত্ব না দেবার ফলে অসুবিধা হচ্ছে। দ্রুত কাজ করার ইচ্ছা থাকা সত্বেও তিনি সেইজন্য কিছুই করতে পারছেন না। সামান্য কিছু ক্ষমতা তার হাতে দিয়ে সমস্ত ক্ষমতাটা ডি.আই. তার নিজের হাতে কেন্দ্রীভূত করে রেখেছেন। এরফলে তমলুকের মাধ্যমিক শিক্ষকরা অসুবিধায় পড়েছেন। যে প্রশাসনিক সুবিধার জন্য তাকে আনা হল, আজকে সেই কাজটাই হল না বরং জটিলতা বেড়ে গেল। এ.বি.টি.এ.-এর তমলুক শাখা ডেপুটেশন দিয়ে বলেছেন যে, কেন প্রশাসক নিয়োগ হচ্ছে না। গত ৪ঠা মে মেদিনীপুরের এ.বি.টি.এ. শাখা এই দাবি সহ অন্যান্য দাবির ভিত্তিতে গণঅবস্থান করেছিলেন। আজকে ঐ ব্যাপারে তমলুকের মাধ্যমিক শিক্ষকদের মধ্যে একটা দারুণ বিক্ষোভ সৃষ্টি হয়েছে। কাজেই যতদিন না একজন পূর্ণ ক্ষমতাপ্রাপ্ত জেলা পরিদর্শক নিযুক্ত হচ্ছেন ততদিন পর্যন্ত ঐ অতিরিক্ত জেলা পরিদর্শককে পুরোপুরি ক্ষমতা দেওয়া হোক—এই দাবি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে পেশ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই তিনি হাউসে নেই। ডায়মন্ডহারবার পৌরসভা এলাকায় সিডিউল্ড কাস্টস যারা রয়েছেন তাদের ২০ দফা কর্মসূচির অন্তর্গত সিডিউল্ড কাস্টস কম্পোনেন্ট প্রোগ্রামের কোনও সুযোগ-সুবিধা দেওয়া হয় নি। এইরকম কম্পোনেন্ট প্রোগ্রামে এস.ই.বি. স্কীমের সুযোগ দেওয়া যায় এবং তারজন্য ৮২ জন সিডিউল্ড কাস্ট ব্যক্তি এ.ডি.এম.-এর কাছে দরখাস্ত করেছিলেন যে, আমাদের লোন দেওয়া হোক—যেটা কেন্দ্রীয় সরকারের টাকা এবং যা ব্যাঙ্কের মাধ্যমে দেওয়া হয় এবং যেখানে সাবসিডি থাকে। কিন্তু আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি, সেখানে তারা সেই সুযোগটুকুও পান নি। অত্যন্ত পরিতাপের বিষয়, পৌরসভা এলাকায় তফসিলিদের জন্য যেসব সুযোগ-সুবিধা দেওয়া আছে সেটা তারা পেলেন না। একটা পৌরসভা এলাকার মধ্যে ২০ দফা কর্মসূচি রূপায়ণের ব্যবস্থা হয়ে গেল, কিন্তু একটি পৌরসভা এলাকার গোটা সিডিউল্ড কাস্টরা সেখানে এস.ই.বি. স্কীমের সুযোগটা পর্যন্ত পেলেন না। আমি আপনার মাধ্যমে বলি, আজকে বহু সিডিউল্ড কাস্টস সম্প্রদায়ের লোক কাস্ট সার্টিফিকেট পর্যন্ত পাননি। তারা যে তফসিলি তার রেকর্ড হচ্ছে এই সার্টিফিকেট, কিন্তু সেটাও তাদের দেওয়া হয় নি। আমি আপনার মাধ্যমে তফসিলি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করব এবং তাকে অনুরোধ করব তিনি যেন এই বিষয়ে এক সপ্তাহের মধ্যে তদন্ত করেন। এ.ডি.এম-এর কাছে যে ৮২টি দরখাস্ত ওই স্কীমের জন্য ধনবেড়িয়া গ্রামের বিভিন্ন লোক দিয়েছে যাতে এই স্কীমে তফসিলি জাতি এবং উপজাতিরা সুযোগ পায় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয় যে অত্যন্ত পরিতাপের বিষয় এই বিষয়ে কোনও প্রচারের ব্যবস্থা নেই। এস.সি.পি. স্কীমে এস.সি.দের যে নানা সুযোগ করে দেওয়া যায়, এই স্কীমের প্রোগ্রামে যে তাদের সুযোগ আছে সেটা জানানো পর্যন্ত হচ্ছে না। আমি জানিনা প্রচার বিভাগ এই ব্যাপারে কি করছে। খেলাধূলার জন্য প্রচার হয় কিন্তু তফসিলি জাতিদের এই স্কীমের ব্যাপারে কোনও প্রচার করছে না। আমি এই প্রচার বিভাগের

বিরুদ্ধে অভিযোগ করছি। আমি বলতে চাই তফসিলি জাতিদের জন্য যে সুযোগ আছে ওই স্কীমের সেটা রেডিও, টিভি এবং সংবাদপত্রের মাধ্যমে প্রচার করা হোক।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে মাননীয় খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন, আমি তার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি বিধানসভায় ইতিপূর্বে এই বিষয়ে উল্লেখ করেছি যে গ্রামের সবচেয়ে দরিদ্রতম অংশের মানুষ ক্ষেতমজুর-বর্তমানে দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য এবং কেন্দ্রীয় সরকার রেশনের দাম বাড়িয়ে দিয়েছেন এই সমস্ত বিচার বিবেচনা করে ক্ষেতমজুরদের সাবসিডাইজড রেটে রেশন সরবরাহ করা হোক। গতবারও আমি এটা উল্লেখ করে ছিলাম, মাননীয় মন্ত্রী খাদ্য বিভাগের ব্যয়-বরাদ্দের দাবি আলোচনার জবাব দেবার সময় নীতিগত ভাবে এটা সমর্থন করেন। আমি আবার এই বিষয়ে তুলেছি। বিধানসভার অধিবেশন শেষ হওয়ার পথে, মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে জানতে চাই গতবারে যেটা নীতিগত ভাবে সমর্থন করেছিলেন সেটা বর্তমানে আর্থিক বছরে ক্ষেতমজুরদের সাবসিডাইজড রেটে রেশন সরবরাহ করা হবে কিনা? সারা বছরের জন্যে না হলেও অন্তত তিন মাসের জন্য কয়েকটি জিনিস যাতে দেওয়া যায় তার কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যাপারে কি অসুবিধা আছে, কতটা আর্থিক বরাদ্দের দরকার, কি পাচ্ছেন, কতটা চেয়েছেন এই ব্যাপারে আপনার পলিশি কি এবং এটা সাপর্ট করছেন কিনা এটা একটু ক্লারিফাই করুন। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কামাখ্যানন্দন দাসমহাপাত্র মহাশয় যে বিষয়ে উত্থাপন করেছেন সেটা ঠিকই যে গতবারে আমার দপ্তরের ব্যয়-বরাদ্দের আলোচনার সময় তিনি এই কথা উল্লেখ করেছিলেন। তার সঙ্গে পশ্চিমবাংলায় বিভিন কৃষক সংগঠন দাবি করে আসছেন সমাজের দরিদ্র অংশের মানুষ ক্ষেতমজুরদের ভরতুকি দিয়ে রেশনে অন্তত কিছু জিনিস দেওয়া হোক। এটা ঠিকই যে বছরের তিন মাস তাদের কাজ থাকে না, এই সময়ে তাদের জীবন-যাপন খুব কঠিন হয়ে ওঠে। আমি আগেও বলেছি এবং এখন বলছি যে এটা আমরা করতে চাই। হিসাব নিয়ে দেখা গেছে প্রায় ৩৮ লক্ষ ক্ষেতমজুর আছে, তাদের জন্য পুরোপুরি তিন মাস না দিতে পারে অন্তত ২ মাস সাবসিডাইজড রেটে রেশন দেওয়া যায় সেই বিষয়ে বিবেচনা করা হচ্ছে। এর জন্য কত টাকা লাগবে সেটা আমরা হিসাব করছি। যেখানে আই.আর. ডি.পি. এলাকায় সাধারণ রেশনের যা দাম তার কম দামে ভরতুকি দিয়ে চাল এবং গম দেওয়া যায় তাহলে সেই হিসাবে ভরতুকি দিয়ে ক্ষেতমজুরদের ২ মাস কি ৩ মাস রেশন দেওয়া যায় কিনা সেটা বিবেচনা করা হচ্ছে। আমাদের অর্থমন্ত্রীর কাছে এই জিনিস উত্থাপন করা হয়েছে, তিনি খুব সহনুভূতির সঙ্গে বলেছেন যে হ্যাঁ, এটা আমাদের করা উচিত। উনি বলেছেন হিসাব করে দেখুন কত টাকা লাগবে, তারপর সকলের সঙ্গে আলোচনা করে, মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে যত শীঘ্র সম্ভব এটা করা যায় তার চেষ্টা করা হবে।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। পশ্চিমবাংলাতে আমাদের রাজ্য

সরকারের প্রায় ৫০ হাজার স্বাস্থ্য কর্মি সি.এইচ.জি. প্রকল্পের কাজকর্ম করে। তারা মাসিক একটা নূন্যতম ভাতা পায় সেটা হল ৫০ টাকা। তারা গ্রামাঞ্চলে কাজ-কর্ম করে এবং তাদের মাধ্যমে অল্প-স্বল্প ঔষধ বিতরণ করা হয়। তারা যে ৫০ টাকা ভাতা পায় তাও আবার নিয়মিত পায় না, ৩-৪ মাস অন্তর সেটা পায়। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাই, এই ভাতাকে যাতে একটু বাড়ানো যায় এবং নিয়মিত ভাবে তাদের কাছে গিয়ে পৌছায় তার ব্যবস্থা যেন তিনি করেন। আমাদের এখানে ছোট ছোট অসংখ্য যে সমস্ত সাব-হেল্‌থ সেন্টার করা হয়েছে সেখানে সাধারণ মানুষ যাতে ফ্রি মেডিকেল এইড পেতে পারে তারজন্য ফ্রি মেডিকেল সিস্টেম চালু করার সরকারের যে সিদ্ধান্ত তা বর্তমান এই প্রকল্পের মাধ্যমে হতে পারে। এর সাথে পঞ্চাশ হাজার ছেলেমেয়ে জড়িত আছে। এটি বর্তমানে এমন একটি অবস্থায় গিয়ে পৌছেছে যে, মাসের পর মাস এরা ওষুধের সাপ্লাই পান না, ভাতা বাবদ যে টাকা পায় তাও ঠিকমতো পান না। সেজন্য আমি অনুরোধ করব, এই প্রকল্পটিকে স্বার্থক ভাবে রূপায়িত করার ব্যবস্থা করুন এবং শুধুমাত্র এই ভাতা নয়, এই ভাতাকে রিজিন্যাবল ভাবে বাড়ানো যায় কিনা তাও চিন্তা করা দরকার। কারণ বর্তমানে বাজারে ৫০ টাকার কোনও মূল্য নেই। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবার অনুরোধ করতে চাই যে এই ভাতার অর্থ যাতে এদের কাছে সময় মতো গিয়ে পৌছায় তারও ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় শ্রমমন্ত্রী হাউসে আছেন, তার দৃষ্টি আকর্ষণ করে আমি কতকগুলি বন্ধ কারখানার সমস্যার কথা বলেত চাই। আমাদের হুগলি জেলাতে দুটি বড় বড় জুট মিল, গ্যাঞ্জেজ জুট মিল (বাঁশবেড়িয়া) এবং ইন্ডিয়া জুটি মিল, যেটি শ্রীরামপুরের কটন মিলের সাথে যুক্ত সেগুলির অনেকগুলি বন্ধ হয়ে আছে। এছাড়া হিন্দুস্থান গ্লাস ফ্যাক্টরিটি দীর্ঘ এক বছর হতে চললো বন্ধ হয়ে আছে। দুটি ইঞ্জিনিয়ারিং কারখানা, রিষড়া স্টীল এবং ফোর্ট উইলিয়াম দীর্ঘ দিন ধরে বন্ধ হয়ে আছে। শ্রীরাম সিল্ক আজ দুবছর হল বন্ধ হয়ে আছে। সিংহানিয়া কো-অপারেটিভ টি আজ দীর্ঘদিন যাবৎ বন্ধ হয়ে আছে। সরকারি প্রশাসক নিয়োগ করা হয়েছিল, কিন্তু দুর্ভাগ্যবশত এখনও পর্যন্ত কোনও প্রোডাকশন হল না এবং চালু হল না বেঙ্গল বিল্ডার্স। শ্রীদুর্গা মিলটি কেন্দ্রীয় সরকার ডিনোটিফাই করে দিয়েছেন, ডি.ওয়াই. এফ. আর.-এর কাছে রেফার করা হয়েছে। হুগলি জেলার মানুষের স্বার্থে ট্রেড ইউনিয়নের সহায়তায় শ্রমিকদের দাবি যে শ্রমিকরা আজ ভয়ঙ্কর দূরবস্থার মধ্যে আছেন। তারা ই.এস.আই.-এর সুযোগ সুবিধা সহ সমস্ত রকমের সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। এই বিষয়ে আমি মাননীয় শ্রমমন্ত্রী এবং শিল্প বাণিজ্য মন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি, যদি কিছু করা যায়, সে বিষয়ে লেবার ডিপার্টমেন্ট হস্তক্ষেপ করলে শ্রমিকরা উপকৃত হবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার আড়ংঘাটা থেকে যে রাস্তাটি হবার কথা ছিল সেটি দীর্ঘদিন আগে অনুমোদিত হয়েছিল এবং বেশকিছু দুর পর্যন্ত হবার পর দীর্ঘদিন ধরে অসমাপ্ত অবস্থায় পড়ে আছে। এটি যাতে তৈরি হয় তার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। এছাড়া ঐ রাস্তাকে

সম্প্রসারিত করে বগুলা হয়ে মাঝদিয়া পর্যন্ত যাতে বিস্তৃত করা যায়—তাহলে ঐ এলাকার সাধারণ মানুষের চলাচলের বিশেষ সুবিধা হতে পারে—এ বিষয়ে দৃষ্টি দিতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Minister-in-charge of the Health Department. Sir, big talks are made regardings the improvement of the Rural Health Centre. But I am bitter experienced. One SHC of my Constituency is running without M.C since last one year. This SHC is situated in the remote area and 10 thousand population are not getting any medical facilities. The matter was brought to the notice of the concerned department but no remedy was given. This SHC should be manned with the M.O., nursing staff and other staff immediately to give necessary medical facilities to the 10 thousand population of the remote areas. Thank you Sir.

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলায় ইটাহারে প্রতি বছর বন্যা কবলিত হয়ে থাকে। গত বছরে বিধ্বংসী বন্যা হওয়ার পরে বন্যা প্লাবিত এলাকার জনসাধারণকে আশ্রয় দেওয়ার কোনও জায়গা ছিলনা এরফলে সরকার পক্ষ থেকে এবং জনসাধারণের পক্ষে একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছিল। সেইজন্য আমি আপনার মাধ্যমে জানাচ্ছি ত্রাণমন্ত্রীকে যে এখানে ফ্ল্যাড সেন্টার করা দরকার। এই ব্যাপারে প্রশাসনিক কর্তৃপক্ষকে বহু বার চিঠি লেখালেখি হয়েও কোনও উত্তর পাওয়া যায় নি প্রশাসনিক কর্তৃপক্ষ নীরব ভূমিকা পালন করেছে এবং সেইজন্য আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীকে জানাচ্ছি অবিলম্বে যাতে ওই এলাকায় ফ্ল্যাড সেন্টার তৈরি করা হয়।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী, বনমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর কাছে একটা বিশেষ জরুরি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি কিছু দিন আগে এই বিধানসভায় বলেছিলাম মুর্শিদাবাদ জেলার পাঁচগ্রামের মোল্লা টিম্বারে বে-আইনিভাবে চোরাই কাঠ নিয়ে এসে তারা মিলে চেরাই করে। এখন পর্যন্ত তার কিছু হয়নি। আমাদের ধারণা সরকারি কর্মচারিদের একশ্রেণীর অসাধু লোকের সহযোগিতায় এই বে-আইনি কাজ অবাধে চালিয়ে যাচ্ছে। ঐ মোলা টিম্বারে একটা মিঠুন নামে বাস আছে, যার নম্বর হল ডব্লিউ, এম.জি. ৫৬৫৫। এটা টেম্পোরারি পারমিটের বাস। তার মডেল ১৯৮০ সালে। মুর্শিদাবাদের নগর থেকে উল্টোভাঙ্গা পর্যন্ত পারমিট আছে। কিন্তু সেই বাসটি বে-আইনিভাবে কলকাতায় আসছে। এক শ্রেণীর অসাধু পুলিশ কর্মচারী এদেরকে সহযোগিতা করছে। আমার অনুরোধ পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ও বন ও পরিবহন মন্ত্রীরা যেন এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন এবং এই বে-আইনি কাজ বন্ধ করেন।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাহিনার ব্যাপারে বলা আছে যে কোনও ক্যাজুয়াল কর্মি যদি একটানা ৩ বছর অর্থাৎ ২৪৪ দিন কাজ করেন তাহলে সে স্থায়ী হবার যোগ্যতা অর্জন

করে। কিন্তু তলতা থানার অধীনে বলরামপুর এবং কাটাখালিতে ১৬জন কর্মচারী একটানা ১৩ বছর, ১৬ বছর যাবত সেচ দপ্তরের অধীনে কাজ করছেন কিন্তু এখনও পর্যন্ত তাদের স্থায়ী করার জন্যে সেচ দপ্তর কোনও ব্যবস্থা গ্রহণ করেনি। আমি সেইজন্য আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারটা উনি একটু দেখেন।

[2-40 — 2-50 P.M.

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন যে এক সময়ে ডালহৌসি স্কোয়ার ছিল, পরবর্তীকালে সেটা বিনয়-বাদল-দীনেশ বাগ হয়। ওখানে ডালহৌসি স্কোয়ারে যে ট্রাম চলে তা বিবাদী নামে চলে। এসপ্ল্যানেডে ট্রাম চলে। এর এক পাশে সিধু-কানু-ডহর, আর এক পাশে রানি রাসমণি রোড আছে, মাঝখানে এই অঞ্চলটিকে যদি সিধু-কানু-ডহর নামাঙ্কিত করা হয় এবং ট্রামের নাম এসপ্ল্যানেড না ব্যবহার করে সিধু-কানু-ডহর সেই সাঁওতাল বিদ্রোহের স্বনামধন্য নামে নামাঙ্কিত করা হয় তাহলে নামগুলি মানুষের কাছে বেশি করে আকৃষ্ট হয়। সেজন্য পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ এসপ্ল্যানেডের নাম পরিবর্তন করে ট্রামডিপোর সাথে মাঝখানের অঞ্চলটির নাম সিধু-কানু-ডহর এই নামে যেন করা হয় এবং সেইভাবে যাতায়াতের ব্যবস্থা যেন করা হয়, তাহলে আগামী দিনে একটা উজ্জ্বল দৃষ্টান্ত আমরা রাখতে পারব।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মিঃ স্পিকার, স্যার আমি আপনার মাধ্যমে একটু গুরুত্বপূর্ণ দুর্ভাগ্যজনক বিষয়ের প্রতি ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার যেখানে কৃষি সেচে বিশেষ নজর দিয়েছেন এই অবস্থায় নদীয়া জেলার তিয়ারপুর একটা অবহেলিত সংখ্যালঘু গরিব কৃষক অধ্যুষিত এলাকা, এখানে প্রয়োজনীয় সেচের কোনও ব্যবস্থা নেই। গত ১৯৭৯ সালে এখানে একটা ডিপ টিউবওয়েল বসানোর সিদ্ধান্ত হয় এবং মাইনর ইরিগেশন কর্তৃপক্ষের উপর দায়িত্ব ভার পড়ে। ১৯৮৬ সালে এই ডিপ টিউবওয়েল বসেছে, তার ঘর-বাড়ি হয়েছে, তার ইলেকট্রিক ওয়ারিং হয়ে গেছে, পাইপ লাইন বসে গেছে, পাইপ লাইন কিছু বাকি আছে, কেন বাকি আছে জানি না, ৯ বছরের মধ্যে এই ডিপ টিউবওয়েল কমপ্লিট হল না। এর ফলে জনসাধারণের পথ থেকে দপ্তরে গণ-দরখাস্ত দেওয়া হয়েছে, আমি ব্যক্তিগতভাবে লিখেছি যে এটার আপনারা তাড়াতাড়ি ব্যবস্থা করুন, কিন্তু আজ পর্যন্ত সেটা হয়নি। আমরা দেখেছি ক্ষুদ্র সেচ বিভাগের বিভিন্ন কর্মি ডিপ টিউবওয়েল আছে, আর এল আই-এ আছে, তাদের কখনও কখনও ত্রুটি বিচ্যুতি ঘটে, কিন্তু মাইনর ইরিগেশনের উর্ধতন কর্তৃপক্ষের এই ধরনের ত্রুটি বিচ্যুতি গাফিলতি অত্যন্ত দুঃখজনক। এর প্রতিকার দাবি করছি এবং অবিলম্বে যাতে এই ডিপ টিউবওয়েল হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমি একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে আমি আপনার অনুমতি চেয়েছি। বিষয়টি হল বজবজ থানার চড়িয়াল বাজারে সত্যনারায়ণ বস্ত্রালয় বলে একটা দোকান আছে, তার মালিকের নাম শ্রী সুবল চন্দ্র বাগ। তিনি শুধুমাত্র ব্যবসায়ী নন, ঐ এলাকায় দীর্ঘ দিন ধরে তিনি বহু হাসপাতাল রাস্তাঘাট করেছেন অর্থাৎ সমাজসেবী হিসাবে তিনি পরিচিত। সম্প্রতি ২৮/৪/৮৮ তারিখে জীবন দাস

নামে বজবজ থানার সাব-ইনস্পেক্টর তার বাড়ির রাঁধুনিকে পাঠিয়ে ছিলেন একটা কাপড় আনবার জন্য সেই সাব-ইনস্পেক্টরের ২ হাজার টাকা বাকি রয়েছে, তারপরেও রাঁধুনিকে পাঠিয়ে ছিলেন একটা কাপড় নিয়ে আসার জন্য মালিক কাপড় দেয়নি বলে সেই সাব-ইনস্পেক্টর থানার ও.সি.কে নিয়ে গিয়ে বৃদ্ধ বাবা, স্টাফদের তুলে নিয়ে এসে ভয়ানক মারধোর করেছে বিনা কারণে। মারার ফলে একজন কর্মচারী মল ত্যাগ করে ফেলেছে এমনভাবে অত্যাচার করেছে। তারপর সেই কর্মচারীকে বলেছে যে তুমি ঐ মল মালিকের মুখে মাখিয়ে দাও। এবং তাকে সেটা মাখিয়ে দিতে বাধ্য করা হয়। তারপর ওই এলাকার লোক যখন ডিমোনেস্ট্রেশন দিয়েছে তখন তাকে কোর্টে না পাঠিয়ে বেল দিয়ে দিয়েছে। এই ঘটনাকে কেন্দ্র করে ওই চড়িয়াল বাজার বন্ধ হয়ে গেছে এবং থানার ও.সি. এবং সাব-ইনস্পেক্টর ওই এলাকায় একটা সন্ত্রাস সৃষ্টি করেছে। ব্রিটিশ আমলেও এরকম ঘটতনা। পূর্বের ধার শুধবেনা এবং পুনরায় ধারে মাল না দিলে লোকজন নিয়ে এসে এরকমভাবে অত্যাচার করবে এরকম একটা ঘটনা বজবজের মতো একটা বড় থানায় ঘটেছে। অনেক সময় দেখেছি পুলিশ সমাজ-বিরোধীদের মারধোর করে—যদিও সেটা বেআইনি। কিন্তু এটা কোন ধরনের কাজ হয়েছে? আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে দাবি করছি ওই ও.সি. সাব-ইনস্পেক্টরকে যেন শাস্তি দেওয়া হয়। এই ব্যবস্থা না করা ওই এলাকায় নৈরাজ্যের সৃষ্টি হবে এবং শান্তি বিঘ্নিত হবে।

**শ্রী সৌগত রায়ঃ** (****)

**মিঃ স্পিকারঃ** মিঃ সৌগত রায় দিস পার্ট উইল বি এক্সপাঞ্জড।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, কোন পার্ট-টা এক্সপাঞ্জড হবে?

**মিঃ স্পিকারঃ** খাবারের প্যাকেট নিয়ে যা বলেছেন সেই পার্ট-টা এক্সপাঞ্জড হবে। লেট আস নট রিডিউস দি এস্টিম অব দি হাউস।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, খাবারের প্যাকেট দেবার ব্যাপারটা আমার বলার উদ্দেশ্য নয়, এই প্যাকেট কেনবার ব্যাপার নিয়ে যে ঘটনা খাদ্য দপ্তরে ঘটেছে সেটা বলতে চাই।

**মিঃ স্পিকারঃ** কে কাকে প্যাকেট দিয়েছে সেটা বাদ দিয়ে মূল ঘটনা বলুন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী সৌগত রায়ঃ** এই খাবারের অর্ডার দিয়েছিল এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন এবং তারা ৫০০ প্যাকেটের অর্ডার দেয়। এই ব্যাপার নিয়ে ফাইল চালু হয় এবং একটা বিচিত্র ঘটনা ঘটে। ৩টি জায়গা থেকে কোটেশন নেওয়া হয়েছিল— গ্রেট ইস্টার্ন হোটেল, ক্যাথলিন, কোয়ালিটি। গ্রেট ইস্টার্ন হোটেল চেয়েছিল ২৯ হাজার ৮২ টাকা, কোয়ালিটি চেয়েছিল ২০ হাজার টাকা এবং ক্যাথলিন চেয়েছিল ১৮ হাজার ৯৬২ টাকা। এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের ফাইনান্সিয়াল অ্যাডভাইসর বললেন আমরা সাধারণত সরকারি সংস্থা বলে গ্রেট ইস্টার্ন হোটেল থেকে নেই, কিন্তু যেহেতু ক্যাথলিনের রেট ১০ হাজার টাকা কম সেহেতু ক্যাথলিনের কোটেশন অ্যাকসেপ্ট করা যেতে পারে। ফাইনান্সিয়াল অ্যাডভাইসর

**Note : Expunged as ordered by the chair

এবং পার্সন্যাল ম্যানেজার এরকম মতামত দিয়ে ফাইল ম্যানেজিং ডাইরেক্টরের কাছে পাঠালেন, কিন্তু ম্যানেজিং ডাইরেক্টর গ্রেট ইস্টার্ন থেকে কেনা হবে বলে ফাইলে সই করলেন। আগে যারা সই করেছিলেন—অর্থাৎ যারা ভিন্ন মত পোষণ করেছিলেন তারা বললেন ম্যানেজিং ডাইরেক্টর যখন এইভাবে সই করেছেন তখন কি কি আইটেম দেওয়া হবে সেটা বলা হোক। পি.এস. টু মিনিস্টার-ইন-চার্জ সাজেসটেড দি আইটেম। স্যার, ফাইনান্সিয়াল অ্যাডভাইসরের বিরোধিতা সত্ত্বেও ১০ হাজার টাকা বেশি খরচ করে গভর্নমেন্ট এজেন্সি গ্রেট ইস্টার্ন হোটেলকে অর্ডার দেওয়া হল এবং ২ হাজার ৮৬২ টাকা ক্যাস অ্যাডভান্স পেমেন্ট দেওয়া হল এগেনস্ট ভাউচার নাম্বার ডি/৩২৪। স্যার, আমি এই প্রসেসের বিরুদ্ধে প্রতিবাদ করছি। এর আগের দিন ফুড বাজেটেও আপনাকে বলেছিলাম যে, মন্ত্রীর পারসোন্যাল স্টাফের মাইনে ই.সি.এস.সি. থেকে দেওয়া উচিত নয়। এটা আপনাকে বলছি যে, ৫০০ প্যাকেট খাবার অ্যাসেম্বলীতে আসবে এসেনসিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশন থেকে লোয়েস্ট টেন্ডারের নয়, সরকারি সংস্থায় ১০ হাজার টাকা বেশি দিয়ে এটা উচিত হয়নি। খাবার ভালো, কি খারাপ সেটা ব্যাপার নয়। কিন্তু এটা দেওয়া উচিত নয়। অর্ডারের কপি আমি আপনাকে দিচ্ছি যেখানে ম্যানেজিং committee আছে, ফিনান্সিয়াল অ্যাডভাইজারের protection আছে।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগতবাবু যে অভিযোগ করলেন আমি সেইগুলি খোঁজ খবর না নিয়ে বলতে পারব না। কিন্তু আমি আপনার কাছে কটি প্রশ্ন রাখছি। আমি আমার ব্যয় বরাদ্দের আলোচনাতেও দেখলাম, আজকেও দেখছি যে, আমাদের অফিসের ভিতরকার গোপন কাগজ-পত্র একেবারে জেরক্স কপি করে এনে এখানে পড়ছেন, জমা দিচ্ছেন ।

(গোলমাল)

সৌগতবাবু যখন বললেন তখন তো আমি কোনও প্রতিবাদ করিনি, বসে বসে শুনেছি। আমার কথাও শুনুন, গোলমাল করছেন কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৬৪ সাল থেকে এই সভায় আছি। আমি বিধানপরিষদেও ছিলাম, এখানেও আছি। মাননীয় সৌগত রায় মহাশয় লোকসভায় ছিলেন এবং দল বদল করে কয়েকদিনের জন্য মন্ত্রী হলেন। Official secret বলে আইন আছে। ভিতরকার কাগজপত্র ওরা বাইরে বের করবে? ওদের একটা আই.এন.টি.ইউ.সি ইউনিয়ন আছে, দুর্নীতিগ্রস্ত তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। তারা ভিতরকার দলিল বের করে দিচ্ছে। এর কোনও প্রোটেকশন নেই? সরকার চলবে কি করে? তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছ থেকে এর একটা সিদ্ধান্ত জানতে চাই যে, secret ডকুমেন্ট ওরা সব বের করে বিধানসভার প্রোটেকশন নিয়ে এই সব জিনিস বের করবে কিনা—প্রশাসন চলবে কি করে? আমি এটা আপনার কাছে জানতে চাই।

(গোলমাল)

**Mr. Speaker :** I think the introduction of this kind of debate amounts to a very bad taste. The question which was raised by Mr. Saugata Roy should no have been raised. I do not know what has been given. But I feel that it is a very bad taste to debate on it, because the Government institutions has been given order. Even if it

cost more, it is health to do work through Governement institution not through private agencies. Even when the Speaker Conference was held in Calcutta Mr. Subrata Mukherjee was a committee Member in all-party committee. Even the specific instruction to the then secretary was that all purchases should have to be made through Government agencies, so that no question can be asked. Purchases through private agencies may raise the question of quality, the question of interference, the question of privacy and arrangements. All these questions can be raised. In a Government agencies, such questions cannot be rasied. They work through their own agencies and not through private agencies. Therefore I am saying that this is a very bad tastes. We should encourage the Government agencies more actively. We can debate on the quality of the goods supplied by the Government agencies such as the quality is not good, that quality should be impove that we should get better service. We can debate on that. It should not be done.

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা শহরে যখন বেডের অভাবে রোগী ভর্তি করা যাচ্ছে না, পি.জি. হাসপাতালে যখন ৫০ জন রোগী মাটিতে শুয়ে আছে, ঠিক সেই সময়ে আমি কলকাতা শহরের এমন একটি হাসপাতালের কথা এখানে বলব যেখানে অন্তত পক্ষে এখনও ১০০টি বেড খালি পড়ে আছে। সেই হাসপাতালটির নাম হচ্ছে নর্থ সুবারবন হসপিটাল, আমার নির্বাচন কেন্দ্রের অন্তর্গত এটা। ১৯৬৬ সালে এই হাসপাতালটি প্রতিষ্ঠিত হয়েছিল। এই হাসপাতালে ১৯৭৩ সালের ২৭শে মার্চ সরকার প্রশাসক নিযুক্ত করেন এবং ১৯৮১ সালের ১লা এপ্রিল সরকার এটিকে অধিগ্রহণ করেন। অধিগ্রহণ হয়েছে ১৯৮৩ সাল থেকে। এর কোনও ফুল টাইম সুপারইনটেনডেন্ট নেই। একজন পার্ট টাইম সুপারইনটেনডেন্ট যিনি এখানে কাজ করছেন বা এই হাসপাতালের সঙ্গে যুক্ত আছেন তিনি এর সঙ্গে আরও ৫টি হাসপাতালে কাজ করেন। তা ছাড়া ভুপেন বোস অ্যাভিনিউ-এ তার একটি ক্লিনিক আছে। বাগনান শহরে তিনি মাসে ৫দিন করে অ্যাটেন করতে যান। এইরকম একজন সুপারইনটেনডেন্টকে দিয়ে এই হাসপাতাল চালানো হচ্ছে। ১৯৬২ সালে এই হাসপাতালের শয্যা সংখ্যা যেখানে ছিল ১৩৭টি বর্তমানে তা কমে হয়েছে ১২০। ১২০টি শয্যা থাকলেও কোনও সময় সেখানে ৫০ জনের বেশি রোগী থাকেন না। সম্প্রতি এই হাসপাতালের ফিমেল ওয়ার্ডের ছাদ ভেঙ্গে পড়েছে এবং তাতে একজন ফিমেল অ্যাটেনডেন্ট আহত হয়েছেন। ফিমেল ওয়ার্ডটি বর্তমানে বন্ধ আছে। বর্তমানে এই হাসপাতালে ২০ জন রোগী আছেন। এ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার খানাকুল থানার পলাশপাই গ্রামে ৫টি মৃতদেহ গতকাল পাওয়া গিয়েছে—আজকে সকালে এই খবর আমি পেয়েছি। Five dead bodies have been found এই ৫টি মৃতদেহের ব্যাপারে আমি যখন খবর শুনি তখন আমি রাজ্যের ডাইরেক্টর জেনারেল অব পুলিশ—শ্রী নিরুপম সোমকে

টেলিফোন করেছিলাম। তিনি ১০টার সময় আমাকে বলেন, "আমার কাছে এখন এরকম কোনও খবর নেই, আপনি ১ ঘণ্টা পরে ফোন করুন"। আমি আবার বেলা ১১টার সময়ে তাকে ফোন করি এবং তিনি আমার কাছে ঘটনার সত্যতা স্বীকার করেন এবং বলেন ৫টি মৃতদেহ পাওয়া গিয়েছে। স্যার, আমি দলীয় সূত্র থেকে যে সংবাদ পেয়েছি তাতে দেখছি, যে ৫টি মৃতদেহ ওখানে পাওয়া গিয়েছে তার নাম হল—সেখ সোবার আলি, সেখ জাইদুল ইসলাম, হাসমৎ আলি, বিল্লু খোন্দকার, জওহর সাউ। এই ৫টি মৃতদেহ আরামবাগ হাসপাতালে পাঠাবার জন্য ডি.জি. বলেন, আমি অ্যাডিসন্যাল এস.পি.কে পাঠিয়েছি, মৃতদেহগুলি নিয়ে যাতে আরামবাগ হাসপাতালে পৌছান যায় দ্রুত তার জন্য ব্যবস্থা করতে। ডি.জি. আমাকে অদ্ভুত মজার একটা কথা বলেন। তিনি বলেন, এই ৫জনের মধ্যে কারুর কারুর বিরুদ্ধে দারুণ সমাজবিরোধী কাজ কর্মের অভিযোগ আছে। কিন্তু স্যার, আমার কথা হল সেখ সোরাব আলি বলে একটি ১২ বছরের ছেলে, এই ১২ বছরের ছেলেটিকে এই ঘটনায় হত্যা করা হয়েছে। কারা হত্যা করেছে এবং কি ভাবে হত্যা হয়েছে এ বিষয়ে আমাদের এই হাউসকে জানানো দরকার আছে বলে আমি মনে করি। স্যার, আজকে উল্লেখ পর্বে এটা সব শেষে উল্লেখিত হলেও এটাই সম্ভবত সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়। এই খানাকুল এমন একটি এলাকা যেটা ভয়ঙ্কর ভাবেই আজকে সি.পি.এম. অধ্যুষিত এলাকা। গত পঞ্চায়েত নির্বাচনেও কংগ্রেস প্রতিনিধিরা এখানে প্রতিদ্বন্দ্বিতা করার সুযোগ পান নি। আমার স্যার, সেই কারণে আপনার কাছে আবদেন যে, এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয় যেখানে পাঁচ পাঁচটি মৃতদেহ পাওয়া গিয়েছে এবং রাজ্যের পুলিশের ডাইরেক্টর জেনারেলের বক্তব্যের দ্বারা স্বীকৃত এখানে কারা এই হত্যাকান্ডের সঙ্গে যুক্ত আছে অবিলম্বে সেই ব্যাপারটা পরিষ্কার হওয়া দরকার এবং সেই ব্যাপারে তদন্ত হওয়া দরকার।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্পগুলিকে সাহায্য করার জন্য West Bengal Small Scale Industries Limited বলে একটি সংস্থা আছে। এই সংস্থার কাজ হচ্ছে ক্ষুদ্রশিল্পগুলিকে কাঁচামাল সরবরাহ করার ক্ষেত্রে এবং ঋণ পাবার ক্ষেত্রে সাহায্য করা। স্যার, আমরা জানি, পশ্চিমবঙ্গের অনেক ক্ষুদ্র শিল্প তাদের প্রয়োজনীয় কাঁচামাল এই কর্পোরেশনের কাছ থেকে পায় না অথচ ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্ট্রিল কোম্পানি এবং ইস্টার্ন কোলফিল্ড—ভারত সরকারের অনেক প্রতিষ্ঠানের এই কর্পোরেশনকে কোটা দেওয়া আছে। তারা সেই ফিক্সড কোটার মাধ্যমে কাঁচামাল পেতে পারে। এই ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন কিন্তু ঠিকমতো এই কাঁচামাল তুলছে না এবং সরবরাহ করছে না। এবং যে সব কাঁচা মালের দাম বেশি সেগুলি ক্ষুদ্র শিল্পকে না দিয়ে সেগুলি তারা কালো বাজারে বিক্রয় করছে। এই স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের যারা কর্মকর্তা, যারা এই ম্যানেজমেন্টে রয়েছে, তারা এই চক্রান্ত সৃষ্টি করছে এবং কোটি কোটি টাকার মাল কালো বাজারে বিক্রয় করছে। অথচ ক্ষুদ্র শিল্পগুলিকে এখান থেকে মাল সরবরাহ করতে পারছে না। ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল কোম্পানির কাছে গেলে বলা হচ্ছে যে কর্পোরেশনের কাছে যান, ওখান থেকে মাল পাবেন।

(পরবর্তী স্পিকার ডাকায় মাইক অপ হয়ে যায়)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিনের মধ্যে ২।। দিনের ট্যাক্সি স্ট্রাইক হয়ে গেল। আমার বক্তব্য হচ্ছে, ট্যাক্সির যদি ভাড়া বাড়ানই হবে তাহলে এই স্ট্রাইক হতে দেওয়া হল কেন? আমরা শুনেছি যে বিধানসভার পরে না কি বাড়ানোর কথা ছিল, জানিনা কি হয়েছে। এই যে ২।। দিনের স্ট্রাইক হল তাতে হাওড়া রেলওয়ে স্টেশনে, শিয়ালদহ স্টেশনে শত শত যাত্রীরা দূর থেকে এসে নামলো তাদের দেখার কেউ ছিলনা। আর.টি.এ. আছে, এস.টি.এ. আছে, ডাইরেক্টোরেট অব মোটর ভিহকলস-এর এতগুলি অফিসার আছে, সেখানে দু একটি বাস দিয়ে যারা দুর থেকে এল তাদের মালপত্র নিয়ে যাবার জন্য কোনও ব্যবস্থা করা হল না। আমার বক্তব্য হচ্ছে, ভবিষ্যতে এই ধরনের ঘটনা ঘটলে, এই স্ট্রাইক হতে দেওয়া উচিত নয়, এটাকে বে-আইনি ঘোষণা করা উচিত। আর যদি স্ট্রাইক হয় তাহলে দুরপ্রান্ত থেকে যে সমস্ত যাত্রী আসবে তাদের কথাও ভাবা উচিত। তা যদি না হয় তাহলে এত অফিসার রেখে লাভ কি?

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধান সভা কেন্দ্রের পাচলা থানা এলাকার বিভিন্ন অঞ্চলে গত কয়েকদিন যাবত আন্ত্রিক জাতীয় রোগের স্ট্র-ডাইরিয়া রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে এবং যার মধ্যে দিয়ে এখন পর্যন্ত ৫ জন মারা গেছে। একজন কেন্দ্রে জেনারেল হসপিটালে, আর ৪ জন তাদের বাড়িতে। কিন্তু এই স্বাস্থ্য কেন্দ্রে প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্রে, সহায়ক স্বাস্থ্য কেন্দ্র এই রোগের প্রয়োজনীয় চিকিৎসা ব্যবস্থা নেই। সেখানে বিভিন্ন ঔষদের অভাব আছে। বিশেষ করে প্রাইমারি স্যালাইন ওয়াটার, ইলেকটোর‍্যাল পাউডার-এর প্রচন্ড অভাব আছে। এই ব্যাপারে স্থানীয় স্বাস্থ কেন্দ্রের পক্ষ থেকে বি.ডি.ও.র মাধ্যমে জেলা স্বাস্থ্য অধিকারিদের কাছে দাবি করা হয়েছে যাতে জেলার এই সমস্ত রুগীকে উপযুক্ত চিকিৎসা করা যায় তার প্রয়োজনীয় ঔষধপত্র অবিলম্বে সরবরাহ। সেই ব্যাপারে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই ৫টি খুনের ব্যাপারে আমাদের একটু বলুন।

**মিঃ স্পিকার ঃ** আমি যখন ওকালতি করতাম তখন বারাসাতে ৮টি লাস পাওয়া গিয়েছিল। সেই ব্যাপার নিয়ে তখন খুব হৈচে হয়েছিল। তখন আমাকে অনেক লোক এসে এই সব কথা বলেছিলেন। ব্যাপার হচ্ছে, জরুরি অবস্থার সময়ে যে রকম গোলমাল চলছিল তখন বাড়ির থেকে বের হলে আবার বাড়িতে ফেরা যাবে কি না এই রকম একটা ব্যাপার ছিল। তখন অনেকে এসে আমাকে বলেছিলেন, হালিম সাহেব, ৮টি লাশ পাওয়া গেছে। আমি বলেছিলাম, ৮টি লাশ পাওয়া গেছে, এগুলি কাদের গরু, ছাগল, মানুষ, কার লাস? তিনি বললেন, আজকাল মানুষ, গরু, ছাগল ইত্যাদিতে কোনও পার্থক্য আছে না কি, ধরে নিন মানুষের। আমি বললাম, কোথায় পাওয়া গেছে? তিনি বললেন, আপনি খবরের কাগজ পড়েন না? আমি বললাম, আজকাল সব পড়াও যায়না, অনেক বাদ থাকে, জরুরি অবস্থা

চলছে, তাছাড়া খবরের কাগজ পড়াও বিপদ আছে। যাই হোক, তিনি বললেন বারাসাতে পাওয়া গেছে। বারাসাতে পাওয়া গেছে, ওটা সরল বাবুর কনস্টিটিউয়েন্সি, আমার সংলগ্ন পরে জানলাম। তখন বারাসাত কোথায় আমি ঠিক জানতাম না। কারণ আমি কলকাতার লোক। বারাসাতটা ২৪ পরগনায়, ওখানে গেলে একটা জায়গা আছে নিলগঞ্জের কাছে একটা গ্রামে ধান ক্ষেতে পাওয়া গেছে। তখন আমার একজন প্রবীণ কংগ্রেসি বন্ধু ছিলেন, তিনি বললেন গ্রামে হয়তো ডাকাতি ফাকাতি করেছিল, গ্রামের লোক পিটিয়ে মেরে ধান ক্ষেতে ফেলে গেছে, কারণ গ্রামে পুলিশ টুলিশ যায় না, বা যেতে দেরি করে। অনেকদিন পরে জানা গেল পুলিশ মেরে লাসগুলো ফেলে দিয়ে এসেছে। সুদীপ বাবুর খুব চিন্তা আছে, পাঁচ জন মারা গেছে, এই চিন্তা নিয়ে খবরের কাগজ দেখেছেন, এখন আমার মুখ থেকে শুনতে চান পাঁচ জন মারা গেছে। ঘটনা টা সত্য হলে খুব খারাপ, এটা কেউ সমর্থন করবে না। কিন্তু এটা এনকোয়ারি হওয়ার দরকার, পুলিশ রিপোর্ট হওয়া দরকার। কিন্তু আজ পর্যন্ত আট জন বারাসাতে মারা গেছে, এই রকম আমরা কোনও রিপোর্ট পাইনি।

## ZERO HOUR

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, খুনের বিষয়টা তো ঘটলো, ওরা খুন করেছে কি করেনি তা পরে দেখা যাবে। আমি যেটা মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, তা হচ্ছে রাধা কেমিক্যাল ফ্যাক্টরি, ১৯৫৭ সালে প্রতিষ্ঠিত হয়েছে, উদ্বাস্তু ডিপার্টমেন্টের টাকায় প্রতিষ্ঠিত হয়েছে, আর.আই.সি.র টাকায় প্রতিষ্ঠিত হয়েছে। কারখানায় ১৯৭৪ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত সাত বার লক আউট হয়েছে, বর্তমানেও সেটা লক আউট হয়ে রয়েছে ১০ মাস ধরে। ঐ কারখানার মালিক কংগ্রেসের লোক। ঐ কারখানাতে ক্যালসিয়াম কার্বোনেট তৈরি হয়, যেটা খুব লাভ জনক। কিন্তু ইতিমধ্যে ছাঁটাই করে ১৯৫ জন শ্রমিকের মধ্যে ১২৭ জনকে কম মজুরি দিয়ে কাজ করাচ্ছিলেন। বর্তমানে তাও লক-আউট হয়ে রয়েছে। সুতরাং মাননীয় শ্রমমন্ত্রী রাধা কেমিক্যালের ব্যাপারে একটু হস্তক্ষেপ করুন, ঘটনা জানুন এবং আমাদের কাছে বলুন, অন্য কি ভাবে ঐ কারখানাটি চালানো যায়, সেদিকে বিশেষ ভাবে নজর দিন, এই বিষয়ে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মিঃ স্পিকার, রাধা কেমিক্যাল নিয়ে মিটিং হয়েছিল আমাদের। বার দুই আমি নিজে বসেছি, বন্ধ হওয়ার কারণ মালিকের টাকার অভাব। আমি মালিককে বললাম যে কিভাবে কারখানা চালু করতে চান, তার একটা স্কীম দিন, কারণ ক্যালসিয়াম কার্বোনেট তৈরি করে যে কারখানা, তার লোকসান হবে কেন? সেই স্কীম তারা যা দিয়েছেন, তা ঠিক নয়। ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট তাদের বলেছেন, ওটা অন্য ভাবে কিছু করা যায় কি না। সেটা দেখা দরকার। মাননীয় সদস্য শান্তশ্রী বাবুও কয়েকটি কারখানা সম্পর্কে বলেছেন। আমি বলছি, গ্যাঞ্জেস নিয়ে আমি অবশ্য কয়েকদিন আগে মিটিং করেছি। গ্যাঞ্জেসের মালিক এসেছিলেন, তার দুটো আবদার আছে, একটা হচ্ছে শ্রমিকদের আড়াই হাজার টাকা করে প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিককে ধার দিতে হবে। আর হচ্ছে, ল্যান্ড সিলিং অনুযায়ী যে সারপ্লাস ল্যান্ড আছে সেই জমি বিক্রি করার ওদের পারমিশন দিতে হবে। এর কোনটাই আমরা করতে পারি না। তারপরে আমরা শেষ পর্যন্ত ব্যাঙ্কের সঙ্গে

ওদের নিয়ে বসেছিলাম, অন্য যে প্যাকেজ আছে তার পরেও আর কিছু করা যায় কিনা সেটা আলেচনা করতে বলেছি, খোলার জন্য কিছু করা যায় কিনা। এখনও কোন জবাব পাইনি। শান্তশ্রী বাবুর শ্রীরাম সিল্ক অনেক দিন বন্ধ আছে মালিকদের মধ্যে ঝগড়ার জন্য। মালিকদের মধ্যে ভাগাভাগি হয়ে গেছে। যার ফলে বন্ধ হয়ে পড়ে আছে। শ্রীদুর্গা কেন্দ্রীয় সরকার ডিনোটিফাই করে, তারপরে এখন ডি ওয়াই এফ আর, সেখানে তাদের মামলা চলছে। আর অন্য যেগুলি আছে, ইন্ডিয়া কটন যেটা ইন্ডিয়া জুটের সঙ্গে জড়িত, সেটাও ঐভাবে বন্ধ হয়ে আছে। ইন্ডিয়া জুট বলছে ওটাকে আলাদা করতে হবে, নাহলে হবে না। এই হচ্ছে অবস্থা। এছাড়া বাকি যেগুলি আছে সেগুলি নিয়ে আমাদের ডিপার্টমেন্টে মাঝে মাঝেই আলোচনা হচ্ছে, চেষ্টা হচ্ছে কি করে খোলা যায়।

**মিঃ স্পিকার ঃ** শ্রীলক্ষ্মণ শেঠ, আপনি জিরো আওয়ারে বলতে চেয়েছেন এবং মেনশনেও বলতে চেয়েছেন। কোনটা করবেন? আপনাকে একটা চুজ্ করতে হবে। দুটো হবে না। আপনি জিরো আওয়ারে বলবেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা আজ খবরের কাগজে একটা খবর পড়ে স্তম্ভিত হয়েছি। গত কাল আমাদের পশ্চিমবাংলা থেকে নির্বাচিত সমস্ত দলের এম.পি. দের নিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী রাজনীতির উর্ধে থেকে পশ্চিমবাংলার স্বার্থে ১৭টি বিষয়ে—যে বিষয় গুলি দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে এবং যে গুলি নিয়ে তারা দীর্ঘ দিন ধরে টালবাহানা চালাচ্ছেন—আলোচনার জন্য একটা সভা ডেকেছিলেন। স্যার, আপনি জানেন ইতিপূর্বে কংগ্রেস দলের পক্ষ থেকে বলা হয়ছিল, "আমাদের নিয়ে বসুন, আমাদের ডাকুন, আমাদের সঙ্গে আলোচনা করুন।" সেই মোতাবেক গতকাল তিনি মিটিং ডেকেছিলেন। কিন্তু আমরা স্তম্ভিত হয়ে গেলাম, সেই সভা শুরু হওয়ার পর থেকে কংগ্রেস যেভাবে সীমাহীন অশালীন, অসভ্য, জনগণতান্ত্রিক ব্যবহার সেখানে করেছে এবং তার মধ্যে দিয়ে তারা পশ্চিমবাংলার স্বার্থকে জলাঞ্জলি দিয়েছে। শুধু তাই নয় সেখানে যে সমস্ত গুরুত্বপূর্ণ বিষয় ছিল, বিশেষ করে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে যেগুলির বিষয়ে ঐ সমস্ত কংগ্রেসি এম.পি.রা জানতেন, মন্ত্রীরা জানতেন, সেগুলি সম্পর্কেও তারা উদাসীন থেকেছে। উপরন্তু অশালীন, অসভ্য আচরণ করে মিটিংটি বানচাল করার চেষ্টা করেছে এবং পুরোপুরি কেন্দ্রীয় সরকারের হয়ে নগ্ন ওকালতি করেছে। আমাদের ন্যায়-সঙ্গত যে দাবি গুলি রয়েছে সেগুলিকে এড়িয়ে যাবার জন্য ওরা এরকম সীমাহীন নির্লজ্জ আচরণ করেছে। যে আচরণ ওরা এখানে করে সর্বভারতীয় ক্ষেত্রেও ওদের সেই নির্লজ্জ অসভ্য আচরণই প্রকট হয়ে গেছে। আমরা জানি পশ্চিমবাংলা থেকে নির্বাচিত কংগ্রেসি এম.পি.রা কোনও দিন পশ্চিমবাংলার স্বার্থে একটা কথাও বলেন না। আমি তাদের জিজ্ঞাসা করছি, আর কত দিন তারা পশ্চিমবাংলার স্বার্থকে জলাঞ্জলি দিয়ে দিল্লির স্তাবকতা করবেন? এবং দিল্লিই বা আর কত দিন পশ্চিমবাংলার জনগণের প্রতি সীমাহীন বৈষম্যমূলক আচরণ চালাবে? তবে এক দিন অবশ্যই ওদের বিরুদ্ধে পশ্চিমবাংলার জনগণ গর্জে উঠবে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, পশ্চিমবাংলা থেকে নির্বাচিত কংগ্রেসি এম.পি.-দের পশ্চিমবাংলার মানুষের প্রতি বিশ্বাসঘাতকতার পূর্ণ বিবরণ তিনি এই সভায় হাজির করুন।

**শ্রী সাধন পান্ডেঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে সরকার কিভাবে চলছে তাই আমি আপনার মাধ্যমে তুলে ধরতে চাই এবং সেদিকে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, দীর্ঘ ১০ বছর পরে গতকাল মুখ্যমন্ত্রী জ্যোতি বসু দিল্লিতে একটা মিটিং ডেকেছিলেন। আমাদের বার বার অনুরোধ থাকা সত্ত্বেও কোনও দিন আমাদের দলের বিধানসভা সদস্যদের বা আমাদের পার্টিকে পশ্চিমবঙ্গের কোনও উন্নয়নমূলক কাজের বিষয়ে আলোচনার জন্য তিনি ডাকেন নি। এক দিনের জন্যও মুখ্যমন্ত্রী আমাদের ডাকেন নি। শুধু মাত্র গোর্খা ল্যান্ডের ব্যাপারে বাধ্য হয়ে অল পার্টি মিটিং ডেকেছিলেন। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি, সরকার পক্ষের মাননীয় সদস্যরা বলুন যে, এক দিনের জন্যও পশ্চিমবঙ্গের কোনও উন্নয়মূলক কাজের বিষয়ে আলোচনা করতে বিরোধী রাজনৈতিক দলের সদস্যদের বা বিরোধী রাজনৈতিক দলকে জ্যোতিবাবু ডেকেছেন? স্যার, গতকাল দীর্ঘ ১০ বছর পর দলমতনির্বিশেষে পশ্চিমবাংলার লোকসভার সদস্যদের ডেকেছিলেন। ভারতবর্ষের অন্যান্য মুখ্যমন্ত্রীরাও এইরকম মিটিং ডেকে থাকেন। আমাদের মুখ্যমন্ত্রী শিখেছেন, সেইজন্য মিটিং ডাকলেন। কি হলো সেই মিটিং-এ, একটা মিটিং হলে তার এজেন্ডা থাকা দরকার। এজেন্ডা সার্কুলেট করেন তারপর মিটিং-এ আলোচনা হয়। তিনি যদি এজেন্ডা সার্কুলেট করতেন তাহলে সংসদ সদস্যরা নিশ্চয়ই পড়ে আলোচনা করতে পারতেন। উইদাউট এজেন্ডায় কোনও আলোচনা হতে পারে না। আমরাও চার্জশীট্ জমা দিয়েছি। এই চার্জশীটের মধ্যে আছে ১০ বছরের বঞ্চনা, এই চার্জশীটের মধ্যে আছে ১০ বছরে ইন্ডাস্ট্রিগুলো তছনছ হয়ে গেছে। এই চার্জশীটের মধ্যে আছে আইন-শৃঙ্খলার অবনতি, এই চার্জশীটের মধ্যে আছে কলকারখানা কি করে বন্ধ হয়ে গেছে। জ্যোতিবসুর সাহস থাকে তো এইরকম আলোচনা নয়, এই রকম ঔদ্ধত্য নয়, পশ্চিমবাংলার মাটিতে সবাইকে নিয়ে আলোচনা করার জন্য ডাকুন। মুখ্যমন্ত্রী রাজ্যের টাকা খরচা করে সস্তায় বাজিমাত করার জন্য পলিটিক্স করছেন। গোর্খাল্যান্ড থেকে শুরু করে অর্থনৈতিক দিক সব ব্যাপারে রাজনীতি করছেন। পশ্চিমবাংলাকে ধ্বংস করে দিচ্ছেন, পশ্চিমবাংলাকে শেষ করে দিচ্ছেন। আমি আপনাকে বলি, আপনার কাছ থেকে যথেষ্ট সহযোগিতা পাই। আপনি বলুন, এজেন্ডা ছাড়া কোনও সভ্য সরকারের মুখ্যমন্ত্রী আলোচনা করতে পারেন? আজকে প্রধানমন্ত্রী জ্যোতিবসু কে নিয়ে বারে বারে বসেন .....

(এই সময়ে পরবর্তী বক্তার নাম স্পিকার ডাকার ফলে মাইক-অফ হয়ে যায়)

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। Health for all by 2000 A.D. সকলের জন্য স্বাস্থ্য, বিশ্ব স্বাস্থ্য সংস্থার সঙ্গে গলা মিলিয়ে আমরাও পশ্চিমবঙ্গে এই শ্লোগান দিয়েছিলাম। কিন্তু দুঃখের কথা, পশ্চিমবাংলায় জনসাধারণের স্বাস্থ্য রক্ষা করার দায়িত্ব যাদের হাতে সেই ডাক্তাররা আজকে চরম অবস্থায় আছে। এই মুহূর্তে পশ্চিমবাংলায় ৫ হাজার ডাক্তার বেকার। সেই সঙ্গে সঙ্গে প্রতি বছর কলকাতা এবং পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজগুলো থেকে ৭০০ সদ্য পাশ করা ডাক্তার বেরুচ্ছে যাদের কোনও ভবিষ্যৎ নেই। সরকার এন.আর.আই. ডাক্তারদের কথা চিন্তা করছেন, কিন্তু এইসব জুনিয়ার বেকার ডাক্তারদের কথা চিন্তা করছেন না, এদের সম্পর্কে কোনও পরিকল্পনা করছেন না। আমি আপনার মাধ্যমে এই সমস্ত বেকার ডাক্তারদের দুরবস্থার কথা তুলে ধরতে চাই এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়ে আলোচনা করব সে বিষয়ে এই সভায় ইতিমধ্যে আলোচনা হয়েছে। আমি কোনও উত্তেজনা সৃষ্টি করে বক্তব্য রাখতে চাই না ইংরেজিতে একটা কথা আছে, বেটার লেট্ দ্যান নেভার। আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মহাশয় দেরিতে হলেও গতকাল ৫মে, ১৯৮৮ তারিখে, ১১ বছর মুখ্যমন্ত্রী থাকার পর পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত সমস্ত দলের লোকসভা এবং রাজ্যসভার সদস্যদের নিয়ে একটা সভা দিল্লিতে ডেকেছিলেন। পশ্চিমবঙ্গের যে উন্নয়নের কাজ কেন্দ্রে আটকে আছে, পশ্চিমবাংলার যে শিল্প সমস্যা আছে সে ব্যাপারে আলোচনা করার জন্য সভা ডেকেছিলেন। এটা অত্যন্ত দুর্ভাগ্য যে সেই সভা সম্পন্ন হতে পারেনি, যে ভুল বোঝাবুঝির সৃষ্টি হয়েছে সেই ভুল বোঝাবুঝি দূর করা দরকার। আপনি লক্ষ্য করবেন, গতকালের সভায় ১২ জন কংগ্রেস, এম.পি. লোকসভা এবং রাজ্যসভা মিলিয়ে উপস্থিত ছিলেন, তারা সই করেছেন। এর থেকে প্রমান করছেন যে ২জন কেন্দ্রীয় মন্ত্রীসহ ১২ জন কংগ্রেসের সংসদ সদস্যরা উপস্থিত হয়ে যে পশ্চিমবাংলা উন্নতির ব্যাপারে তারা সিরিয়াস এবং তারা গুরুত্ব দিতে চান। কিন্তু তারা এই ক্ষোভ করেছেন। সভায় যে ক্ষোভ তারা করেছেন, স্যার, আমি সেটা আপনার মাধ্যমে সভায় পেশ করতে চাই। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। সভায় যোগদানের জন্য তারা মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে চিঠি পান নি, চিঠি পেয়েছেন একজন আমলার কাছ থেকে, যিনি দিল্লিতে পশ্চিমবঙ্গ সরকারের রেসিডেন্ট কমিশনার তার কাছ থেকে। আপনি জানেন কেন্দ্রের মন্ত্রী এবং কেন্দ্রের এম.পি. নিজেরা জবাব দিয়েছেন। মিটিং ডাকা হল, সেখানে এম.পি.দের মধ্যে মন্ত্রী আছেন, একজন আমলার সই করা চিঠি, মিটিংয়ের কি এ্যাজেন্ডা, কি নিয়ে আলোচনা হবে কিছুই বলা হয় নি। তা সত্ত্বেও যিনি মন্ত্রী, কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী, তিনি মিটিংকে স্বাগত জানান। সঙ্গে সঙ্গে কংগ্রেস সদস্যরা তারা মুখ্যমন্ত্রীর কাছে আলোচনার জন্য একটা চার্জশীট প্রস্তুত করেন এবং তারা বলেন মুখ্যমন্ত্রীর এজেন্ডা যখন আগে থেকে পড়া নেই অথচ আলোচনা হবে, তেমনি ৯ দফা যে দাবি সনদ সেই ৯ দফা দাবি সনদ যার মধ্যে বিভিন্ন গুরুত্বপূর্ণ ব্যাপার রয়েছে যেমন ল অ্যান্ড অর্ডারের অবস্থা, ফুড অ্যান্ড সাপ্লাই, হেল্থ সোসাল ওয়েলফেয়ার, ইন্ডাস্ট্রিয়াল সিকনেস, এডুকেশন, রিফিউজিস, বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্ল্যানটেসন, মেট্রো সার্কুলার রেলওয়েজ, কোরাপসন, হলদিয়া পেট্রোকেমিকেল্লস, এইসব ম্যাটার গুলির উপর তারা ইমপরট্যান্স দিচ্ছেন। Steps that Government of West Bengal should have taken to improve the jute Sector and a letter addressed to the Chief Minister of West Bengal, Shri Jyoti Basu Shri by Vasant Sathe একটি চিঠি দিয়ে বলেছিলেন এই চার্জশীটগুলি আলোচনা হোক, মুখ্যমন্ত্রীর এ্যাজেন্ডা আলোচনা হোক। কিন্তু দুর্ভাগ্যবশতঃ বামফ্রন্টের সংসদ সদস্য এমন কিছু মন্তব্য করেছিলেন তাতে কংগ্রেসের সদস্যরা অপমানিত বোধ করে এবং সভা ত্যাগ করেন। যাক, যা হয়ে গেছে, গেছে। রাজ্যের ব্যাপারে আমরা সব সময়ে সহযোগিতা করতে প্রস্তুত। আবার সভা ডাকা হোক, আগে থেকে এ্যাজেন্ডা সার্কুলেট করে অফিসাররা যেন চিটি দেন। মিটিংয়ে ভুল বোঝাবুঝি যা হয়েছে এম.পি.দের কাছে আন্তরিক দুঃখ প্রকাশ করে মন্ত্রী মহাশয় চিঠি দিন।

(সময় অতিবাহিত হওয়ায় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি প্রায় একই। তবে আমার একটু অন্য ধরনের বক্তব্য আছে। আমি মনে করি ব্যক্তিগত সদস্য হিসাবে যে এটা এই হাউসের ব্যাপার শুধু নয়, রাজ্য সরকারের একটা বড় স্বার্থ এর সঙ্গে যুক্ত ছিল। অনেকদিন পরে আমরা রাজ্য সরকারের সাথে বিরোধীদলের বসার এই ধরনের একটা সুযোগ পেয়েছিলাম। আমি অবশ্য নিজে তা মনে করি না যে ডেকে পাঠান হল অর্থাৎ অসম্মান করা হল, যেটা অনেকে বলেছেন। কারণ অনেক সময় মুখ্যমন্ত্রী মহাশয় তার সচিবকে দিয়ে আমাদের যদি খবর দেন তাহলে খুব বড় একটা অসম্মানের ব্যাপার নয়। মূল ব্যাপারে হল একটা মেন কনসেপ্ট সেটা ধ্বংস হয়ে গেল। যেটা দিয়ে অনেক উপকার পাওয়া যেত। মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী বিরোধীদলের সদস্যদের দিল্লি নিয়ে যান, কিছু আদায় ইত্যাদি ঝগড়ার ব্যাপারে। সেই চার্টার অফ ডিমান্ড মুখ্যমন্ত্রী মহাশয় খোলাখুলি এ্যাজেন্ডাতে না দিয়ে আলোচনা শুরু করলেন এটা টেকনিক্যালি ঠিক নয়। একটা এ্যাজেন্ডা দিলে আলোচনা সুবিধা হত। অপর দিকে পলিটিকস করবার জন্য রীতি না মেনে এটা করা হয়েছে। এতে কি হল? আলটিমেটলি পশ্চিমবঙ্গে যৌথ উদ্যোগ নিয়ে কিছু করার ব্যাপারের যে ব্যবস্থা সেটা পুরোপুরি নষ্ট হয়ে গেল। আমরা যেমন ট্রেড ইউনিয়নে ডিমান্ড করি, আমরা মালিককে বলি, মালিক ১০টা নিয়ে বসে, আমরা ১০টা নিয়ে বসি— এই ধরনের হলে কি বড় কাজ হবে? বেসিক ম্যাটারটাই ডেস্ট্রয় হয়ে গেল। এখন উদ্ধার হবে কি করে জানিনা। কতকগুলি জিনিস নিয়ে সবাই মিলে দিল্লির কাছে দরবার করার দরকার। আমায় যদি কংগ্রেস পক্ষ হুইপ করেন আমি হাত তুলব। এটা পশ্চিমবঙ্গের অর্থনীতির ব্যাপার। এখন বধূ হত্যার ব্যাপার হলে জ্যোতিবাবুকে বলতে হবে, কিন্তু পশ্চিমবঙ্গের অর্থনীতির ব্যাপার হলে, পশ্চিমবঙ্গের মানুষের ব্যাপার হলে দিল্লি আসতে হবে এবং বলতে হবে। সেক্ষেত্রে আমি মনে করি বেরিয়ে যাওয়া ঠিক নয়। চার্টার অফ ডিমান্ডের ব্যাপারে চলে যাওয়াটা এবং কাউন্টার চার্টার অফ ডিমান্ডের ব্যাপারে জ্যোতিবাবু কোনও কালে ডাকছেন, এই ধরনের মানসিকতা আমি ঠিক বলে মনে করি না। পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে এম.এল.এরা এই শিক্ষা অন্তত মহারাষ্ট্র ইত্যাদি রাজ্যের কাছ থেকে নিতে পারেন যে, আদায় করবার ক্ষেত্রে সবাই মিলে আদায় করতে হবে। **(একটি ধ্বনি ; চাকরি গেল!)** আমার চাকরি খাবে কে? আমার চাকরি খাবার সাধ্য কারও নেই। চাকরি খেলে খেতে পারেন জোড়াবাগানের মানুষ। ডাঃ রায়ও সেটা করেছিলেন। কিন্তু এরফলে আজকে পশ্চিমবাংলার মানুষের ক্ষতি হয়ে গেল। কংগ্রেস-কম্যুনিস্টের কোনও ব্যাপার নয়—এটা রাজ্যের ব্যাপার। সেখানে থেকে এম.পি.রা যদি হলদিয়া নিয়ে আসতে পারেন, বক্রেশ্বর ছিনিয়ে আনতে পারেন বা তমলুকের নতুন রেল লাইনটা আনতে পারেন তাহলে টোটাল মানুষের উপকার হবে। আজকে পশ্চিমবঙ্গে ২০ লক্ষ মানুষের চাকরির যদি ব্যবস্থা করতে পারি তাহলে সেটা রাজ্যের স্বার্থেই কাজ হবে। এক সময় রাজ্যের এম.পিরা রাজ্যে কারখানা না খুলতে পারলে পদত্যাগ করবেন বলেছিলেন ; কিন্তু আমি ট্রেড ইউনিয়ন করি, আমরা দেখছি—প্রতিদিন কারখানা লিক্যুডিশন হয়ে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে, খুলতে পারছেন না। যেখানে এক হাজার জনকে ছাঁটাই করে দেওয়া হয়েছে—বেঙ্গল পটারির মতো কোম্পানি,

সেটাও খুলতে পারছেন না। সুতরাং এটা অস্বীকার করবার উপায় নেই যে, রাজ্যের স্বার্থে সঙ্কীর্ণ রাজনীতি হওয়া উচিত নয়। কংগ্রেস-কমুনিস্টের ব্যাপার নয়, এক্ষেত্রে আরও উদারতার মনোভাব নিয়ে উদ্যোগ নেওয়া উচিত।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মিঃ স্পিকার স্যার, প্রথমে আমি মাননীয় সুব্রত বাবুকে ধন্যবাদ জানাই, কারণ বিষয়টার গভীরতা তিনি উপলব্ধি করেছেন। দুঃখের ব্যাপার, কংগ্রেসের দুই-একজন সদস্য এর গুরুত্ব উপলব্ধি করেন নি এবং যা তারা বললেন সেটা রাজনৈতিক উদ্দেশেই বললেন। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গের লোকসভার সদস্যদের নিয়ে একটি সভা ডেকেছিলেন এবং সেখানে পুস্তকাকারে পশ্চিমবঙ্গের দাবিপত্র সবার হাতে তুলে দিয়েছিলেন। বিরুদ্ধে বলার থাকলে তারা সেটা সেখানে বলতে পারতেন। এই হলদিয়া পেট্রো-কেমিক্যালস বা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র—এই বিষয়গুলি কেন্দ্রীয় সরকারও জানেন। কাজেই সেখানে তারা আলাপ-আলোচনা করতে পারতেন এবং সেটা করে তারা শালীনতা দেখাতে পারতেন। কিন্তু তা না করে পাল্টা চার্টার অফ ডিমান্ড দিলেন! এটা সংসদীয় গণতন্ত্রের মধ্যে পড়ে না। আজকে এটা করে শুধু মুখ্যমন্ত্রীকেই নয়, রাজ্যের ৬ কোটি মানুষকে অপমান করা হল। মাননীয় মুখ্যমন্ত্রী একটা চেষ্টা করেছিলেন, কিন্তু করা গেল না। যেটা সৌগতবাবু বলেছেন—একটা কিছু হয়ে গেছে, আবার সভা ডাকা হোক।' অর্থাৎ ওর মনে একটা অপরাধবোধ কাজ করছে এবং বিষয়টা তিনি উপলব্ধি করেছেন যে, ঘটনাটা ঠিক হয় নি। তাই আমি মনে করি, এই সভা থেকে আবার নতুন করে যাতে ঐ সভা হতে পারে এবং লোকসভার সমস্ত সদস্যরা যাতে রাজ্যের বিষয়গুলি কেন্দ্রের কাছে তুলে ধরতে পারে তারজন্য প্রস্তাব গ্রহণ করুন এই প্রস্তাব রাখছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, যে বিষয়টা নিয়ে কথা হচ্ছে সেই বিষয়ে দুই-একটি কথা বলতে চাই। গতকাল দিল্লিতে দুঃখজনক ঘটনা ঘটে গেছে। আমি সুব্রতবাবুর সঙ্গে একমত, ঘটনাটি না ঘটলে সবার পক্ষে ভালো হত, কারণ দীর্ঘ ১০-১১ বছর পরে একটা শুভ উদ্যোগ নেওয়া হয়েছিল। আপনি জানেন আমাদের লোকসভার সদস্যদের পাশাপাশি অন্যান্য লোকসভার সদস্যরা জয়েন্ট পিটিশন দিয়ে বলেছিলেন যে হলদিয়া পেট্রো কেমিক্যালস হোক। আজকে সেই সাজেশনের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হত যদি সকলে মিলে সভাটা হত। এখানে অনেকগুলো অভিযোগ উঠেছে দেখছি, তবে মিটিংয়ে কি হয়েছে আমি জানি না। কিন্তু আনন্দবাজার পত্রিকা যে কথা বলেছে সেই রিপোর্ট মতো তাদের মিটিংয়ে ঢুকে বেরিয়ে যেতে মাত্র আট মিনিট সময় লেগেছে। যেখানে ১১ বছর পরে উদ্যোগটা নেওয়া হয়েছে বলে আপনারা মনে করেন, সেটা আট মিনিটের মধ্যে শেষ করে দিলেন? আমি কিছুতেই এটা বিশ্বাস করতে পারি না যে আমাদের পশ্চিমবাংলার এতো জন এম.পি, তাদের সমস্ত কথা-বার্তা শেষ হয়ে যায় ৮ মিনিটের মধ্যে। এটা কখনই হতে পারে না। আমি নিশ্চয়ই আশা করব কোনও অসত রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই কাজ তারা করেন নি। যদি এটা তারা করে থাকেন তাহলে এটা খুবই দুঃখজনক। সুব্রত মুখার্জি মহাশয় যে কথা বলেছেন আমি তার সঙ্গে একমত এবং আমিও বলতে চাই আপনার মাধ্যমে কংগ্রেস সদস্যদের যে তারা যেন তাদের এম.পি.দের অনুরোধ করেন যাতে ঐক্যবদ্ধ ভাবে ওই ব্যাপারে আদায় করার

চেষ্টা করেন। আমি দৃঢ় ভাবে বিশ্বাস করি যারা ওখানে গিয়েছিলেন তাদের মধ্যে অন্তত দু-একজন পশ্চিমবাংলার জন-জীবনের কল্যাণ চান, সকলেই প্রধানমন্ত্রীর বাড়ির দারোয়ান হতে চান না। সকলে মিলে ঐক্যবদ্ধ ভাবে এই দাবি তুলুন। পশ্চিমবাংলার স্বার্থ দেখেন এই রকম এম.পি. কংগ্রেসের মধ্যেও আছেন, তারা ঐক্যবদ্ধ ভাবে এই দাবি জানান। যারা প্রধানমন্ত্রীর বাড়ির দারোয়ান হতে চান তাদের আবার চাবি হারানোর অভ্যাস আছে, তারা কিছু বলবেন না জানি। তা ছাড়া আরও যারা এম.পি. আছেন তারা এই ব্যাপারে উদ্যোগ নেবেন এটা আমি আশা করছি।

**Mr. Speaker :** I will request the Parliamentary affairs Minister to request the Cheif Minister to make a statement when he returns. I think the House will sit on 9th and the statement would be made on the 9th. But the demand never should be made that the dialogue should not be continued. What could be done should be done in the interest of the people of West Bengal.

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হোম সিভিল ডিপার্টমেন্টের এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সরকার বামফ্রন্ট সরকার, তাদের কাছ থেকে আমি নিশ্চয়ই আশা করব আইনের মাধ্যমে হাই-কোর্টে যে রায় দিয়েছেন সেই রায়ের মর্যদা দেবেন। কিন্তু দুঃখের বিষয় হাইকোর্টের রায় দেওয়া সত্ত্বেও সিভিল এমেরজেন্সি ফোর্সে যারা অ্যাপিল করেছিল তারা বেতন পাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৬৭ সালে সিভিল এমারজেন্সি অ্যাক্ট তৈরি হয়েছিল। তারা স্পোর্টস, স্ট্রাইকে এবং নানা রকম বিষয়ে তারা কাজ করতে যায় এবং কোনও কোনও সময়ে ক্যালামিটি হলে কাজ করতে যায় এবং তাদের বর্তমান সংখ্যা হচ্ছে ৫২৫জন। ১৯৭২ সালে অগ্রগামী অর্থাৎ সিভিল এমারজেন্সি ফোর্সদের অগ্রগামী বলা হয় তাদের ফায়ার ব্রিগেডে নেওয়া হয়। ফায়ার ব্রিগেডে নেওয়ার ফলে তাদের ২৮০ থেকে ৬১৭ স্কেলে মাইনে দেওয়া হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয় তারপর দেখতে পাচ্ছি টোটাল সিভিল এমারজেন্সি ফোর্সে যারা রয়েছে তাদের কিন্তু বেতন ৩৩০ থেকে ৪১৪ পর্যন্ত বেতন দেওয়া হচ্ছে। পে-কমিশনের রিপোর্ট ১৯৮১ তাদের ২৮০ থেকে ৬১৭ এই স্কেল বলে দেওয়া হয়েছে। তার ফলে সিভিল ইঞ্জিনিয়ারিং ফোর্স হাই কোর্টে মামলা করে প্রথম ১৯৮২ সালে। স্যার, আপনি হাই-কোর্টের একজন বিচক্ষণ আইনজীবী। হাই-কোর্ট একটা ডাইরেকশন দিল যে টু কনসিডার। কিন্তু সেই ক্ষেত্রে তা করা হল না। আবার তারা ১৯৮৬ সালে মামলা করল, তাতে সেখানে পরিষ্কার বলা হয়েছে Mr. Sadhan Chandra Gupta, The responded have refused to revise the pay scale of the petitiones according to law and they are being discriminated against. The petitioners are workings as Agraganis under the West Bengal Civil Emergenc Force, Government of West Bengal. Prior to the revision of pay scales by the second pay commission in 1981. স্যার, হাইকোর্টের রায় দেওয়া সত্ত্বেও ৫২৫ জন সিভিল এমারজেন্সি ফোর্স তার বেতন পাচ্ছে না। এই ক্ষেত্রে হাইকোর্টের রায়কে অমান্য করা হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় হোম সিভিল ডিপার্টমেন্টের মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে

অনুরোধ করতে চাই এই হাইকোর্টের রায় যেন মানা হয় এবং তাদের যে অর্থ পাওনা সেটা দেবার ব্যবস্থা যেন করেন। তাছাড়া, তাদের যখন চাকুরি হয়েছিল, তখন তাদের অ্যাপয়েন্টমেন্ট লেটারে খাবার সরবরাহ করার একটি শর্ত ছিল। পুলিশেরা রেশনের মাধ্যমে সস্তা দামে খাদ্য পায়, কিন্তু এরা আজকে সিভিল এমার্জেন্সি ফোর্সে যারা কাজ করে তারা—খাদ্য থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং হোম ডিপার্টমেন্টের মন্ত্রীকে অনুরোধ জানাই যে, সিভিল ডিপার্টমেন্টের যে সমস্ত সুযোগ-সুবিধা পাওয়ার কথা, চাকুরির সময়ে যে সমস্ত কন্ডিশন ছিল, সেগুলো ফুলফিল করা হোক এবং সরকারি কর্মচারিদের যে স্কেল অব পে আছে, হাইকোর্ট থেকে যেটা বলা হয়েছে তা ইমিডিয়েটলি ইনট্রোডিউসড হোক এবং তাদের দুঃখ মোচনের ব্যবস্থা করা হোক।

**श्री सत्यनारायन सिंह :** स्पीकर सर, हमारे इलाके में एक वहुत ही दर्दनाक और वर्वर हत्याकाण्ड हो गया है। जिस व्यक्ति के वारे में मैं उल्लेख कर रहा हूँ, उसका नाम लाट सिंह है, जो राजपूत रेजीमेन्ट में सूवेदार के पद पर नियुक्त था। शामनगर को आपरेटिव में गार्ड का काम करता था। १९-४-८८ को शाम से शामनगर को आपरेटिभ शाखा-प्रान्त से गायव हो गया २-३ दिन खोज-खवर ली गई-उसे घरके लोग और संवंधियों ने छान-वीन की किन्तु कहीं पता नहीं चला। २-५-८८ को थाने में डायरी की गई, परन्तु कुछ पता नहे चला। ३-५-८८ को खवर मिली कि उसकी डेड वौडी नील रतन हास्पिटल में पड़ी हुई है। उसका पोस्टमार्टस भी हो गया है। दुख की वात यह है कि देश का सैनिक था, देश की रक्षा के लिए अपना प्राण निक्षाकर किये हुए था, उसको कौन कहाँ से गायव किया, उसे किसने मारा? इन सव वातों का पता जमाना अत्यावश्यक है। साथ ही उसके असहाय परिवार की सहायता सरकार को करना चाहिए।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র পশ্চিমবঙ্গে, বিশেষ করে দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার ৮/১০টি থানায় গত কয়েকদিন যাবৎ বিদ্যুতের এক চরম অবস্থার সৃষ্টি হয়েছে। অধিকাংশ সময়ে লোডশেডিং চলছে। দক্ষিণ চব্বিশ-পরগনার যে সমস্ত জায়গায় বিদ্যুৎ পৌছেছে, সেখানকার সর্বত্র—কানিং, জয়নগর, কাকদ্বীপ, মথুরাপুর, মন্দিরবাজার ও কুলপি অঞ্চলে এই সমস্ত গুরুত্বপূর্ণ থানাগুলিতে বেশিরভাগ সময়ে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। দক্ষিণ চব্বিশ-পরগনার শতকরা ২৫ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌছেছে, কিন্তু তবুও অবস্থা এই রকম। সেখানকার বাসন্তী, গোসবা, কুলতলী, সাগর এই চারটি থানাতে এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌছায় নি। আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের মধ্যে তামিলনাড়ু, কেরালা, কর্ণাটক এবং পাঞ্জাবের প্রতিটি গ্রাম বিদ্যুতায়িত হয়েছে। কিন্তু বামফ্রন্টের ১০ বছরের শাসনকালে ঢক্কা নিনাদ করে গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে বলে যা বলা হচ্ছে, তাতে আমরা দেখছি পশ্চিমবাংলার ৮০ হাজার গ্রামের মধ্যে মাত্র ১৪ হাজার গ্রামে বিদ্যুৎ পৌছেছে। জিরো আওয়ার-এ বহুবার এর আগে এই বিষয়ে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু কুম্ভকর্ণের মতো তার ঘুম এখনও

ভাঙেনি। পশ্চিমবাংলার সর্বত্র যেখানে বিদ্যুৎ গিয়েছে সেখানে বিদ্যুতের অভাবে হাজার হাজার বিঘা জমিতে চাষের জন্য জমিতে বিদ্যুতের অভাবে সেচ দেওয়া যাচ্ছে না। বিদ্যুতের অভাবে আজ এই রাজ্যের কুটির শিল্প অধিকাংশ ধ্বংস হয়ে যাচ্ছে। দক্ষিণ চব্বিশ-পরগনার মাত্র ২টি থানাতে বিদ্যুৎ পৌঁছেছে এবং যে সমস্ত থানায় পৌঁছেছে তা মাত্র ২৫ শতাংশ, সেখানে যাতে সব সময় বিদ্যুৎ থাকে এবং যে সমস্ত জায়গায় এখনও বিদ্যুৎ পৌঁছায় নি সেখানে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করুন। আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে এই অনুরোধ অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাখছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** যে বিষয় নিয়ে মাননীয় সদস্য এতক্ষণ বললেন, আমার বলার বিষয়ও ঐ একই বিষয়ে। আমরা এখানে গতকাল বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প নিয়ে আলোচনা করেছি। মুখ্যমন্ত্রী গতকাল দিল্লিতে এম.এল.এ., এম.পি.দের নিয়ে বৈঠক করেছেন। আমরা আশা করেছিলাম যে, হয়ত একটা সুরাহা হবে। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী যে রকম দাম্ভিক প্রকৃতির লোক, তাতে দেখলাম কিছুই হল না। স্যার, আপনি এখানে যে কথা বলেছেন, আমি তাকে স্বাগত জানাচ্ছি। দিল্লিতে যে অধিবেশন বসেছিল সেটি যে কোনও কারণেই হোক ভেস্তে গেছে। এম.পি.দের কাছে কোনও এ্যাজেন্ডা দেওয়া হয় নি এবং এ্যাজেন্ডা না দেওয়ার ফলে আলোচনা করতে পারেন নি। কংগ্রেসি এম.পি.দের ডেকে এইভাবে পশ্চিমবাংলার লোকেদের কাছ জাহির করতে চান যে আমি এম.পি.দের ডেকেছি। সুতরাং আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যাতে উদ্যোগ নিয়ে আমাদের সঙ্গে বসেন। উনি তো ওনার পার্টির এম.এল.এ. এবং এম.পি.দের সঙ্গেই কথাবার্তা বলেন, এই ব্যাপারে যাতে একটু আগ্রহী হন সেইদিকটা দেখবেন।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খাদ্য ও সরবরাহ মন্ত্রী সভায় থাকলে ভালো হত। তিনি প্রশ্নোত্তরের সময় বলেছিলেন যে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় চাল, গম, চিনি প্রভৃতি দিয়েছে কিন্তু তা সত্ত্বেও আপনারা বলেছেন কেন্দ্র বঞ্চনা করছে। আমরা লক্ষ্য করেছি পশ্চিমবাংলার রেশনিং ব্যবস্থায় গ্রামের থেকে শহরে পার্থক্য আছে। শহরে কার্ড প্রতি ১২৫ গ্রাম করে চিনি দেওয়া হয় কিন্তু গ্রামে কার্ড প্রতি ৭৫ গ্রাম করে চিনি দেওয়া হয়। তারপরে কেরোসিন ফ্যামিলি প্রতি ১ লিটার করে দেওয়া হয় কিন্তু গ্রামে হাফ লিটার করে দেওয়া হয়। আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব আপনি এই বৈষম্য তুলে দেওয়ার চেষ্টা করুন। বিশেষ করে রমজান মাস শেষ হতে চলেছে এবং এই মাসের মুসলিম অধ্যুষিত এলাকায় চিনি এবং কেরোসিনের খুব প্রয়োজন। যে পরিমান চিনি এবং কেরোসিন দেওয়া হয় তা অতি সামান্য। আমি আবেদন করছি এই বছরে তো রমজান মাস শেষ হতে চললো আগামী বছরে যাতে এই বরাদ্দ বাড়ানো যায় তারজন্য এই দিকে দৃষ্টি দেবেন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রমমন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় প্রায় ৩৫ বৎসর আগে একটি ক্রিশ্চান মিশনারি অর্গানাইজেশন স্থাপিত হয়েছিল। ওই সংস্থার

অ্যাডাল্ট লিটারেসির জন্য কিছু বুড়ো লোকেদের নাইট স্কুলে শিক্ষা দেওয়া হত। সেখানে একটা হসপিটালও ছিল এবং সেখানে চিকিৎসা ব্যবস্থা ছিল। সেখানে লোক্যাল লোকেদের দিয়ে ওই ক্রিশ্চান সংস্থায় কাজ করানো হত। ভি.সি. ব্যানার্জি ছিলেন ওখানকার প্রধান, তিনি এক্স আই-এ-এস এবং ওখানকার ডাইরেক্টর। তিনি ভীষণ বদমেজাজের লোক এবং ওখানকার রূপেন টুডু যা রিপোর্ট দিয়েছে সেইভাবে উনি চলে থাকেন। ভি.সি. ব্যানার্জি কল্যাণীতে থাকেন। ওখানে বাদেনুর ওবওয়া নামে একজন মহিলা কর্মচারী দীর্ঘ ২৫ বছর যাবত কাজ করছেন। দীর্ঘ ২৫ বছর কাজ করার পরে আজকে তাকে ক্রিশ্চান হতে বলা হচ্ছে এবং এইভাবে ওখানকার কর্মচারিদের মুসলিম করতে চাইছে। ওই মহিলার স্বামীর নাম আফিজুল তাকেও ছাঁটাই করে দেওয়া হল। তাকে খ্রিস্টান ধর্মে ধর্মান্তরিত হতে হবে, যদি না হয় তাহলে হিন্দু হোক মুসমান হোক তাদের চাকরিতে রাখা যাবে না। সুতরাং আমাদের এই ধর্ম নিরপেক্ষ রাষ্ট্রে এরা বিদেশ থেকে এসে এই কাজ করবে এটা মেনে নেওয়া যায় না। বলপূর্বক কাউকে ধর্মান্তরিত করা যায় না, করা সম্ভব নয়। এইভাবে কাউকে ছাঁটাই করা যায় না। কেউ ২৫ বছর, কেউ ১৫ বছর, কেউ ১০ বছর চাকরি করছে, তাদের এইভাবে ছাঁটাই করা যায় না। তাই মাননীয় শ্রম মন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি করব এই সজনেপাড়া মিশনারি অর্গানাইজেশন যাতে এই অপকর্ম করতে না পারে, এরা পুনরায় যাতে চাকরিতে বহাল থাকতে পারে সেইদিকে লক্ষ্য রাখুন, সেই সম্বন্ধে একটা বিহিত ব্যবস্থা করুন এবং সেই বিহিত ব্যবস্থা করার জন্য খ্রিস্টান মিশনারি অর্গানাইজেশনের উপর চাপ সৃষ্টি করুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার স্যার, আমি ইতিমধ্যে ১৫ দিন আগে বিধানসভায় উল্লেখ করেছিলাম যে শিয়ালদহ স্টেশন চত্তরে যাত্রীদের নিরাপত্তা কিছু নেই। আমরা বিভিন্ন সময় যে ঘটনা দেখেছি তার উল্লেখও করেছি। ট্রেনের ভাড়া বাড়ছে কিন্তু ট্রেনে পাখা লাইট থেকে শুরু করে জানালা দরজা কিছু নেই। এমনকি সিট পর্যন্ত নেই, লোহার স্ট্রাকচারটা পড়ে আছে এই রকম অবস্থা। কিছু সমাজ বিরোধী শিয়ালদহে আছে যারা রেল অথরিটির সঙ্গে কনাইভ্যান্স করে এই সমস্ত কাজকর্ম করে। শুধু তাই নয়, শিয়ালদহ স্টেশনের চত্তরে রাত্রিবেলায় যে সমস্ত যাত্রী হঠাৎ চলে আসে, ট্রেন লেট করল যাত্রীরা খুব বিপদগ্রস্ত হয়ে পড়ল তখন এই সমস্ত সমাজ বিরোধীরা সর্বময় কর্তা হয়ে উঠে শিয়ালদহ স্টেশন চত্তরে। তিন দিন আগে একজন মহিলার হাত ভেঙ্গে দিয়েছে। গত পরশুদিন একজন গরিব মানুষ আসছিল, তার থেকে টাকা পয়সা চেয়েছে, সে দেয়নি বলে তাকে ছুরি মেরেছে। গতকাল এই সমস্ত সমাজ বিরোধীরা শিয়ালদহ ফ্লাই ওভারের তলায় কয়েকজনকে মেরেছে এবং আমাদের কলকাতার একজন ছাত্র নেতা, সেক্রেট্যারিয়েটের মেম্বার, সে রাস্তা দিয়ে আসছিল, হঠাৎ তাকে মেরেছে। পুলিশের অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা উচিত, তা না হলে যাত্রীরা খুব বিপদে পড়ছে।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের, মননীয় শিক্ষা মন্ত্রী তথা মন্ত্রী সভার অন্যান্য সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে শিক্ষা দপ্তরের স্কুল শিক্ষা দপ্তর প্রতি বছর শত শত কোটি

টাকা শিক্ষকদের বেতন দেওয়ার নাম করে অর্থ দপ্তর থেকে নিচ্ছে। অর্থ দপ্তর এই ব্যাপারে শিক্ষা দপ্তরের কাছ থেকে গত ৩ বছর ধরে হিসাব চাচ্ছে অর্থাৎ স্কুল শিক্ষক অশিক্ষক কর্মির সংখ্যা কত, অনুমোদিত স্কুলের সংখ্যা কত এবং ইউটিলাইজেশন সার্টিফিকেট এই তথ্য পরিসংখ্যান গত ৩ বছর ধরে অর্থ দপ্তর বারংবার চাওয়া সত্ত্বেও স্কুল শিক্ষা দপ্তর সেই জিনিস দিচ্ছে না। আমি স্যার, কোনও ওয়ার্ল্ড চার্জ, কোনও আজগুবি ভিত্তিহীন অভিযোগ করছি না, আপনি হাউসে সর্বোচ্চ চেয়ারে বসে আছেন, এখানে ফাইনান্সিয়াল অ্যাকাউন্টেবিলিটির প্রশ্ন জড়িয়ে আছে, এটা আমার নিজের কথা নয়, অর্থ দপ্তর একটা নোট দিচ্ছে ফাইলে ৭.৩.৮৬ তারিখে শিক্ষা দপ্তরের কাছে যে প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের মাদ্রাসা সহ শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের বেতন দেবার জন্য বাজেট বরাদ্দের অতিরিক্ত ৩৯ কোটি ৫০ লক্ষ টাকা চেয়েছে, আমরা ২ দফায় ৩০ কোটি টাকা দিয়েছি। এবং সেই সঙ্গে কতগুলি মৌলিক তথ্য চেয়েছেন যেগুলি যে কোনও বাজেট করবার জন্য জরুরি। সেই নোটে আরও বলা হয়েছে, জেলা স্কুল বোর্ডগুলি মোটা টাকা আটকে রেখেছে সেটা বিশ্বাস করবার যথেষ্ট কারণ আছে। আর্থিক সংকটের জন্য যখন রাজ্য সরকারকে কর্মচারিদের বেতন, ভাতা এবং দৈনন্দিন খরচ মেটাবার জন্য হিমসিম খেতে হচ্ছে তখন স্কুল বোর্ডের কাছে এই মোটা টাকা কেন জমে আছে সেটা জানতে চাওয়া মোটেই অযৌক্তিক নয়। রাজ্য সরকার নিয়োজিত এক সদস্যের কমিটি তদন্ত করে রিপোর্ট দিয়েছেন সেকথা অর্থ দপ্তর বলেছেন। এবছর ৬ই জানুয়ারি শিক্ষা দপ্তর কোনও তথ্য না জানানো সত্ত্বেও শিক্ষকদের বেতন বাবদ অতিরিক্ত ১৫ কোটি টাকা অর্থ বরাদ্দ করা হয়েছে এবং তাদের বলা হয়েছে অর্থ দপ্তর যে সমস্ত তথ্য এবং পরিসংখ্যান চেয়েছেন সেগুলি শিক্ষা দপ্তর যেন দেয়। কিন্তু শিক্ষা দপ্তর সেদিকে গেল না। অর্থ দপ্তরের জয়েন্ট সেক্রেটারি বলেছেন আমরা যে সমস্ত তথ্য চেয়েছি সেটা ডি.আই.-এদের সংগ্রহ করতে ১৫দিনের বেশি সময় লাগেনা যদি শিক্ষা দপ্তর সত্যিই সেটা দিতে চান। এই ব্যাপারে শিক্ষা বিভাগ সাফাই গাইছেন এবং বলছেন স্কুলের ব্যাপারে জেলাভিত্তিক কোনও তথ্য এবং পরিসংখ্যান তাদের কাছে নেই। এখন প্রশ্ন হল, তাহলে তারা কিসের ভিত্তিতে আর্থিক চাহিদার পরিমান ঠিক করেছেন? এরা আবার একথাও বলছেন, অর্থ দপ্তর অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে রাজি নয়। অর্থ সচিব তার নোটে বলেছেন, " প্রত্যেক আর্থিক বছরের শেষে শিক্ষা দপ্তর বলে বাজেট বরাদ্দ থেকে অতিরিক্ত ৩০/৪০ কোটি টাকা না পেলে শিক্ষকদের মাইনে আটকে যাবে। স্যার, অর্থ দপ্তরকে জানান হল না কর্মরত শিক্ষকদের সংখ্যা কত? অর্থ সচিব আরও বলেছেন, আমি জোরের সঙ্গে বলব শিক্ষা দপ্তর যদি এইসব তথ্য এবং পরিসংখ্যান ৩০শে জুনের মধ্যে না জানায় তাহলে তাদের কোনও রকম টাকা পয়সা দেওয়া বন্ধ করে দেওয়া উচিত। আরও বলা হয়েছে, শিক্ষা দপ্তরকে জানাতে হবে জেলা স্কুল বোর্ডের কার্যকলাপের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? বিনয় কুমার লাহিড়ী মহাশয় জেলা স্কুল বোর্ড সম্বন্ধে যে রিপোর্ট দিয়েছেন অর্থ দপ্তর সেই রিপোর্ট বার বার চাওয়া সত্ত্বেও শিক্ষা দপ্তর তা দিচ্ছেনা। স্যার, এখানে পাবলিক এক্সচেকার প্রশ্ন রয়েছে, ফাইনানসিয়াল অ্যাকাউন্টেবিলিটরি প্রশ্ন রয়েছে। আমি কোনও ওয়াইল্ড অভিযোগ আনছিনা, অর্থ দপ্তর এইসব অভিযোগ করেছেন এবং বলেছেন জুন মাস থেকে টাকা দেওয়া বন্ধ করে দেওয়া হবে। শিক্ষকের সংখ্যা কত, অনুমোদিত স্কুল কতগুলি আছে সেটা তারা বলতে পারেন না? শিক্ষা মন্ত্রীমহাশয় হাউসে রয়েছেন, কাজেই আমি তাকে অনুরোধ করছি অর্থ

দপ্তর এই যে রিপোর্ট দিয়েছেন সে সম্পর্কে তিনি হাউসে বক্তব্য রাখুন, হাউসকে আলোকপাত করুন।

## LEGISLATION

### The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988.

**শ্রী আব্দুল কোইয়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি ইন্ট্রোডিউস করবার আগে একটি প্রিনটিং মিসটেক কারেক্ট করে নেবার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করছি। ইংলিস প্রিনটিং-এর পেইজ টু, এক্সপ্ল্যানেশন টু-এর ক্লজ এ-তে "ন্যাভাল কম্যান্ডার" কথাটি রয়েছে। এখানে হবে " ন্যাভাল কম্যান্ড"-অর্থাৎ এর আর কথা টি বাদ যাবে। Sir, with your permission, I beg to introduce the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988 be taken into consideration.

**Mr. Speaker :** There is one circulation motion of Shri Saugata Roy on this Bill. But as shri Roy is not present in the House, his motion is not moved.

[4-00 — 4-10 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'দি ওয়েষ্ট বেঙ্গল প্রেমিসেস টেন্যান্সি (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮৮' এই সভায় উত্থাপিত হয়েছে। বিলটি আপাত দৃষ্টিতে অত্যন্ত ছোট্ট বলে মনে হচ্ছে এবং আমি একে সমর্থন করছি। কিন্তু আমি মনে করি বিলটি আংশিক এবং পক্ষপাত দুষ্ট। আমি তাই প্রথমেই বলব যে, প্রেমিসেস টেন্যান্সির বিভিন্ন ধারায় পূর্ণাঙ্গ অ্যামেন্ডমেন্ট নিয়ে আসুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বিচার বিভাগের উপর মানুষের আস্থা গ্রাজুয়্যালি কমে যাচ্ছে। তার কারণ এতে দীর্ঘ সময় লাগছে। একজন এসে যেদিন মামলা করল তারপর থেকে সেই মামলার নিষ্পত্তি বিভিন্ন অ্যাপিলের মধ্য দিয়ে শেষ হতে বহু সময় চলে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে, রিলিফ চাইতে তার রিলিফ পেতে অনেক সময় লাগছে। ফলে গ্রাজুয়্যালি বিচার বিভাগের উপর মানুষের আস্থা ক্রমে ক্রমে নষ্ট হয়ে যাচ্ছে ঠিক সেই সময় এই বিলের মাধ্যমে ছোট্ট একটি সেকসনের জন্য হলেও যে টাইম স্পেসিফায়েড করেছেন তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। এই টাইমটা যদি সর্ব ক্ষেত্রে প্রযোজ্য হয় তাহলে বিচার বিভাগের উপর মানুষের আস্থা যেভাবে হারিয়ে যাচ্ছে সেটা অনেক খানি ফিরে আসতে পারে। ২৯বি সেকশনের মাধ্যমে যারা গভর্নমেন্ট সার্ভিস করে, বিশেষ করে যারা ডিফেন্সে চাকরি করে তাদের ক্ষেত্রে এই সুযোগ দিয়েছেন একটি বিশেষ সময়ের জন্য একটা নির্দিষ্ট সময়ের মধ্যে না হলে সেই সব প্রসিডিওর অব দি কেস কন্ট্রোলারের কাছে প্লেসড হবে। তিনি একটি নির্দিষ্ট সময়ের মধ্যে কাজটি করার জন্য বলেছেন। সামারি ট্রায়াল সিস্টেম যদি না থাকতো তাহলে একটি প্রোলঙড সিস্টেমের মধ্য

দিয়ে গেলে আরও অনেক দেরি হয়ে যেত। কাজেই সেদিক থেকে বিলের এই অ্যামেন্ডমেন্টটি আমাদের স্টেটের পক্ষে খুবই গুরুত্বপূর্ণ। তিনি একটা সময় বেঁধে দিয়েছেন, যে সময়ের মধ্যে মামলাটি সম্পন্ন করতে হবে। আমি গোড়াতেই বলেছি যে, বিলটি আংশিকভাবে এসেছে। আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি ক্লজ ওয়াইজ আলোচনার সময় সেটা বলব। আপনি আইনজীবী আপনি জানেন সেকশন ২৯বি—গভর্নমেন্ট এমপ্লয়িজ অ্যাজ এ হোল, আমার অ্যামেন্ডমেন্ট এটাই বলতে চেয়েছি। মাননীয় বিচারমন্ত্রী এই বিলটি আজকে দায়িত্ব নিয়ে উত্থাপন করেছেন। আপনি ২৯(বি)তে গভর্নমেন্ট এমপ্লয়ী এবং যারা ডিফেন্সে কাজ করেন তাদের জন্য সুযোগ দিয়েছেন-ডিউরিং সার্ভিস। আফটার রিটায়ারমেন্ট আপনি ডিফেন্সের মানুষদের সুযোগ দিয়েছেন কিন্তু আফটার রিটায়ারমেন্ট যারা সিভিল গভর্নমেন্ট এমপ্লয়ি তাদের সেই সুযোগ দেন নি। আমি সেজন্য এক্ষেত্রে আমার অ্যামেন্ডমেন্ট এনেছি যে সিভিল গভর্নমেন্ট এমপ্লয়ি, আফটার রিটায়ারমেন্ট তাদেরও যাতে এই সুযোগের আওতায় নিয়ে আসেন। ক্লজ ওয়াইজ আলোচনার সময় আমি এ সম্পর্কে বিস্তারিতভাবে বলতে পারব। আপনি একটা নির্দিষ্ট সময়ে বেঁধে দিতে চাইছেন ২৯ বি তে ডিফেন্সে যারা কাজ করেন এবং গভর্নমেন্ট এমপ্লয়িসদের জন্য। এই সেকসানের পেরেন্ট সেকশন হচ্ছে—১৩এফ,এফ। কোনও ব্যক্তির , কোনও ল্যান্ডলর্ডের রিজিনিবল রিকোয়ারমেন্ট যদি হয় তাহলে সেখানে অবস্থাটা কি দাঁড়াচ্ছে। যারা সরকারের এবং দেশের জন্য একটা বিশেষ দায়িত্ব পালন করেন তাদের জন্য করছেন। কিন্তু মাননীয় বিচারমন্ত্রী জানেন যে রিজিনিবল রিকোয়ারমেন্টের কেসের জন্য নির্দিষ্ট কোর্ট নেই, নির্দিষ্ট সময় নেই। স্যার, আপনি আইনজীবী, আপনি জানেন দীর্ঘ সময় ধরে সেই মামলাগুলি চলতে থাকে এবং কোনও রিলিফ হয়না। যদি কোনও সময় রিলিফ হয় তাহলে সামান সার্ভিস জারি করতে যে অবস্থায় তাদের পড়তে হয় সেটা একটা দুঃসহ অবস্থা। ইনজাংশন নোটিশ সার্ভিস থেকে যে করাপসান চলে তাতে একটা ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। এখানে একটা নির্দিষ্ট অংশের জন্য বিল এনেছেন, সময় নির্ধারণ করছেন ঠিক আছে, আমরা মেনে নিচ্ছি কিন্তু এখানে একটি বিরাট অংশ বাকি থেকে যাচ্ছে। আমরা দেখেছি, জুডিসিয়াল বাজেটের দিন ল ইয়ারদের জন্য ওয়েলফেয়ার অ্যাক্টের কথা না বলে আপনি জনগণের কথা বলেছিলেন। আমি আপনাকে বলছি, সেই জনগণের অনেক মামলা ১৩ এফ এফ-এর পড়ে আছে। রিজিনিবল রিকোয়ারমেন্টের হাজার হাজার মামলা পশ্চিমবঙ্গে পড়ে আছে। কোর্টগুলিতে আবার ভেকেন্সী এক বছর/দু বছর ধরে পড়েই থাকছে। তাই বলছি এই পেরেন্ট সেকশন অব দিস ২৯ বি সেটা মডিফাই করতে হবে, রেকটিফাই করতে হবে। যারা মিলিটারি বা ডিফেন্সে কাজ করেন বা গভর্নমেন্ট এমপ্লয়ী ডিউরিং সার্ভিস তাদের সুযোগ দিচ্ছেন। কিন্তু অনেক সাধারণ ব্যক্তি আছেন যারা গভর্নমেন্ট এমপ্লয়ী নয়, আইনজীবী ডাক্তার তারা ধরুন একটা বাড়ি কিনলেন থাকার জন্য, আমাদের প্রভিশন আছে ১৩ (৩৯) তে যে তিন বছর মামলা করতে দেবেন না। একটা অংশের জন্য সময় নির্ধারণ করেছেন কিন্তু সাধারণ মানুষ যারা রয়েছেন তাদের ক্ষেত্রে যে সমস্ত এমবারগো রয়েছে সেটা চিন্তা করছেন না। সেখানে ২৯বি-র পেরেন্ট সেকশন ১৩ এফ এফ-তার কথা চিন্তা করছেন না, সেটা চিন্তা করতে হবে। এর পর আমি সেকশন ১৭-র কথা বলতে চাই। সেখানে ডিফলটার হলে স্ট্রাইকিং অব ডিফেন্স কি হবে সেকশন ১৭ (৩) তে আছে। এ সম্বন্ধে সুপ্রীম মোর্ট কি বলছে? সুপ্রীম কোর্ট' ১৯৮৭, পেজ ১০১০ তাতে বলছে হোয়াট What the Supreme Court

said, Sir, I am stating that মাননীয় অধ্যক্ষ মহাশয়, The words ''shall order the defence against delivery of possession to be struck out'' occuring in S. 17(3) have to be construed as a contradictory provission and not mandatory provision as the word ''shall'' has to the read as ''may''.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুপ্রীয়বাবু, আপনি কি ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের উপরে বলছেন, না অন্য কিছুর উপরে বলছেন?

**শ্রী সুপ্রীয় বসু ঃ** আমি ওয়েষ্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের উপরে বলছি। স্যার, সেকশন ১৭(৩) যেটা ম্যান্ডেটরি প্রভিসন ছিল সেটা আজকে ডাইরেক্টরি হয়ে গেছে। সেটা যদি হয় তাহলে ১৭(১), ১৭(২)-এর অর্ডার কমপ্লাই না করলে কি ভ্যালু থাকছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় , আপনি প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টটা জানেন। ১৭(১), ১৭(২) এটা যদি রিভিশন করা যেত তাহলে ১৭(৩)-তে গিয়ে প্রটেকশন হত। সুপ্রীম কোর্ট সেখানে ১৭(৩)-এর স্যালটাকে ম্যায় করে দিয়ে ম্যান্ডেটারিকে ডাইরেক্টরি করে দিয়েছে। তারপরে কি ১৭(১) এবং ১৭(২)-এর কোনও ভ্যালু থাকছে? কাজেই এই পরিপ্রেক্ষিত নতুন করে চিন্তা করা দরকার। এখানে একগাদা প্রভিশন রাখলেই হবে না। ১৭(৩)-এর পারভিউতে কোনও মামলা চলে যাবে তার কি কোনও দরকার আছে? রেটট্রসপেকটিভ এফেক্টের দরকার নেই। এটা একটা জাগলারি অব সেকশন হয়ে যাচ্ছে। তাই আজকে শুধু একটা ছোট্ট ২৯(৩) এর উপরে সেকশন অব প্রিফারেনসিয়াল টিট্রমেন্ট করার জন্য আপনি 'টাইম' আনছেন। কিন্তু পশ্চিমবাংলার হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ যারা কেস করতে যাচ্ছে আদালতে তারা সেখানে গিয়ে রিজনবল রিকোয়ারমেন্টে হোক, আর ডিফল্ট গ্রাউন্ডেই হোক যে রিলিফ তারা চাচ্ছে সেই রিলিফ-এর ক্ষেত্রে অসুবিধায় পড়ছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আপনি যেটা করেছেন, আপনার উদ্দেশ্য ভালো, কিন্তু মানুষ বুঝতে পারছে না। আগামীদিনে জুডিসিয়াল সিস্টেমের মাধ্যমে একটা সামারি কন্ট্রো সিস্টেম-এর ব্যবস্থা আসছে। আপনি জানেন যে আজকে যদি কেউ কোর্টে গিয়ে মামালা করে তাহলে মুনসেফ কোর্ট, জাজেস কোর্ট, তারপরে হাই কোর্ট-এর মধ্যে অনেক ইন্টারলোকিউটোরি ম্যাটার, রিভিশন্যাল ম্যাটার ইত্যাদি হয়। ইট উইল। আর কোনও ক্রমে যদি সেখানে সমন জারি করতে হয়, জারি করতে গিয়ে কোনও কারাপশনের মধ্যে পড়ে তাহলে কি অবস্থা হয় সেটা আপনিও জানেন, আমরাও জানি, সকলেই জানে। সে জন্য আমি বিচার মন্ত্রীকে বলব যে আপনি বিলটা উইথড্র করে নিন। ডোন্ট go for a piecemeal amendment of the Bill. Come with the total amendment of this premises Tenancy Act. কারণ এটা করলে আপনার যে মূল উদ্দেশ্য ছিল এই বিলের সেটা ফিরে পেতে পারবেন। এই যে ১৭(৩) প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট, এর যে কথা বলছি, সুপ্রীম কোর্ট যেখানে স্যানটাকে ম্যায় করে দিয়েছে, এর ফলে টোটাল সেকশন ১৭(১), ১৭(২) এবং ১৭(৩) চেঞ্জ হয়ে গেছে। আজকে সেজন্য আমাদের ভাবতে হবে, এই অবস্থা থাকলে চলবে না।

আর একাট সেকশন-এর কথা বলছি। এই সম্পর্কে বললে হয়ত আমাদের বিরোধী পক্ষের সদস্যরা ভাববেন যে ল্যান্ড লর্ডদের কথা বলছি কিন্তু না নয়। সেকশন ৮-য়েতে ফেয়ার রেন্টটা ১০ বছরে অন্তত ১০ পারসেন্ট বাড়ানো যায়। আমি ল্যান্ডলর্ড বা বড়লোক

বাড়িওয়ালাদের কথা বলছি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুগ্রীয়বাবু, প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট হোক বা অন্য অ্যাক্ট হোক, এনটায়ার বিষয়টা সিভিল প্রসিডিওর কোডের দ্বারা গাইডেড। এই যে ডিলে হয় এটা কি প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের জন্য অথবা সিভিল প্রসিডিওর কোডের জন্য?

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সুগ্রীয় বসু ঃ** স্যার, সিভিল প্রসিডিওর কোডটাকে মাথায় রেখে যে বিলটা এসেছে, আপনি নিশ্চয়ই দেখেন তাতে একটা নির্দিষ্ট সময় করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিলটা এসেছে, আপনি দেখেছেন একটা নির্দিষ্ট সময় করা হয়েছে। স্যার আমি যেটা বলছি, হোয়াট ইজ দি অবজেক্ট অব দি বিল—But as there are no time limits specified in the principal Act for complecation of various stage of the proceeding under the said section such proceedings may drag on indefinitely causing immense sufferings to the applicant. It is therefore necessary to specify the time limits for completion of various stage of proceedings under section 29B of the principal Act. সিভিল প্রসিডিয়োরে আছে, সেটা আমি জানি, সরকার জানে, আপনিও জানেন, বিচার মন্ত্রীর জানেন। এখানে বলেছে কি, স্যার আমি আবার পড়ে দিচ্ছি, এখানে বলছে ইন ১৫ দিনের মধ্যে, আবার কি বলছে controller has fixed a time limit স্যার এই রকম করে একটা টাইম লিমিট চলে এসেছে। সেই জন্য বিচারমন্ত্রীকে বলেছি, আপনি ২৯বি তে গভর্নমেন্ট এমপ্লয়ি এবং ডিফেন্স সার্ভিসের জন্য করলেন, কিন্তু এর যে পেরেন্ট সেকশন, যাতে হাজার হাজার মানুষ মামলা করছে, তাতে দীর্ঘ সময় লেগে যাচ্ছে, তাদের জন্য আপনি কি করছেন এর মধ্যেই বলুন। আপনি একটা টাইম লিমিট করুন। ১৫ দিন না বলে এক বছরের মধ্যে কমপ্লিট করতে হবে বলুন। এখানে আপনি ১৫ দিনরে কথা বলছেন, আর ১৭(৩)-এ (ক) বলছেন যে where as in 17(3)(A) no body can file a suit after three years এটা একটা হিউজ টাইমের ব্যাপার, আপনাদের কাছে চলে আসছে। আমি সেই জন্য বলছি টোটাল প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট, এটাকে পরিবর্তনের চেষ্টা করুন। যে কথা বলছিলাম, সেকশন এইটে ল্যান্ড লর্ডের কথা বলা আছে, ল্যান্ড লর্ড মানেই বড় লোক নয়, অনেক সাধারণ মানুষও আছে, এক খানা ঘর কি দুখানা ঘর ভাড়া দিয়েছে কোনও বিধবা, ভাড়াটে হয়তো ৫০ টাকায় দীর্ঘ কাল আগে ঢুকেছে, পরবর্তী সময়ে সেই ভাড়াটে এস্টাবলিশ হয়েছে, হাজার হাজার টাকার মাইনে পাচ্ছে, কিন্তু ৫০ টাকা ভাড়া দিয়ে সে খালাস হয়ে যাচ্ছে। তার জন্য বলছি যে বাড়িওয়ালাদের কথা ভেবে কর্পোরেশনের ট্যাক্স রিভিশন হয়েছে, তাতে যাদের আপ টু নাইন থাউজ্যান্ড ভ্যালুয়েশন, তাদের ট্যাক্স কমানো হয়েছে। এই সরকারই কমিয়েছেন, কিছুটা ট্যাক্সের রেট কমিয়ে দিয়েছে। তাই বলছি ট্যাক্সে ফেয়ার রেট যেটা করেছেন—আপনি জানেন মহারাষ্ট্র বা অন্য রাজ্যেও ফেয়ার রেন্ট এর ব্যাপারগুলো মডার্নাইজ করা হয়েছে। সেই জন্য বলছি দীর্ঘ ৩০ বছর আগে প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট, আজকে যদি পরিবর্তন না করেন তাহলে কিছু হবে না। তাই আমি আবার বলছি যে বিলটা প্রত্যাহার করে একটা টোটাল প্রেমিসেস অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে আসুন, যেটা নেসেসারি, সেটা আপনি নিয়ে আসুন। তাই আমি মনে

করি এই বিলটা আংশিক ভাবে পক্ষপাতদুষ্ট। কারণ সার্টেন সেকশনের জন্য করলেন। আমি আপনাকে দেখিয়ে দিচ্ছি, এই যে গভর্নমেন্ট এমপ্লয়িদের ক্ষেত্রে এই বইটা, সুশান্ত সেনের বই, জাসটিস এম.আর. মল্লিক লিড করেছে, সেখানে আছে হোয়েন এবিষয়ে আমি একটা অ্যামেন্ডমেন্ট এনেছি এবং আমি বলেছি বিলটি অত্যন্ত সুদূর-প্রসারি। কারণ মানুষ যদি জানতে পারত যে, কোর্টে নির্দিষ্ট সময়ের মধ্যে মামলার নিষ্পত্তি হবে, তাহলে পাড়ার ক্লাব বা সি.পি.এম.-এর লোকাল কমিটির কাছে উচ্ছেদের জন্য বা মীমাংসার জন্য যাবে না, কোর্টেই যেতে চাইবে। কিন্তু যেভাবে লং-ড্রন প্রসেস কাজ হচ্ছে, তাতে মানুষকে বাধ্য হয়ে পাড়ার ক্লাব বা সিপিএম-এর লোকাল অফিসে যেতে হচ্ছে ফর দি সেটেলমেন্ট অফ দি ডিস্পুট। তাই আমি আপনাকে বলছি,—সেকশন ৮ বা সেকশন ১৭(৩)-এর সুপ্রীম কোর্টে ডিসিশন হয়ে যাবার ফলে ইট হ্যাজ অ্যাবসোলিউটলি বিকাম ইনফ্রাকচ্যুরাস। এর আর কোনও মানে থাকছে না। ১৭(১)-কে কমপ্লাই না করলে কি হবে? পাঁচ বছর পরে সমস্ত টাকা জমা দিতে পারবে। এভরিবডি উইল টেক দি ডিসক্রিপেনসিস। আপনার ডিফেন্স স্ট্রাইক আউট করে দেবে। স্ট্রাইক আউট করে দেবার পরে নোটিশ-এর পয়েন্টে আলোচনা হবে এবং অন্যান্য পয়েন্টে আর্গুমেন্ট হতে পারবে। হাইকোর্টের বিভিন্ন রুলিং আছে, বিভিন্ন জজের বিভিন্ন রুলিং আছে। সুতরাং এটা আপনাকে ভাবতে হবে। ডিফেন্স স্ট্রাইক আউট হবার পরে এই পর্যায়ে এভিডেন্স দিতে হবে। সুতরাং সেটাও আপনাকে ভাবতে হবে। আর ২৯বি টা অত্যন্ত সংক্ষিপ্ত। বামফ্রন্ট সরকার বলেন,—তারা জনগণের সরকার, তাহলে তারা শুধু মিলিটারি সার্ভিসকে এর মধ্যে আনলেন কেন? এই প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট নিয়ে বহু মামলা হয়েছে। এটা থেকে অনেক ডিসপুট সেটেলমেন্ট করার সুযোগ আছে। কিন্তু এটা এত লঙ-ড্রন প্রসেস, ফলে এটা অত্যন্ত দুর্ভাগ্যের। একটা পার্টিকুলার ডিসপুট যদি রেন্ট কন্ট্রোলে যায় তাহলে অরিজিন্যাল পেরেন্ট সেকশন অফ দিস ২৯বি-র ১৩ (এফ এফ)-এতে যেখানে রিজনেবল ব্যবস্থা রয়েছে সেখানে সেটার ক্ষেত্রে আমি বলছি, আপনি আলাদা কোর্ট করে দিন। মুনসেফ কোর্ট করুন বা অন্য ঐ জাতীয় কিছু করুন, করে বলেন,—এক বছরের মধ্যে মামলা শেষ করতে হবে, এর চেয়ে বেশি সময় নিতে পারবে না। তাহলেই মানুষ রিলিফ পাবে। তানাহলে মানুষ ভাবছে কোর্টে গিয়ে লাভ কি, দীর্ঘ দিন লেগে যাবে, তাগাদার পর তাগাদা করে সমন জারি করে এবং সেখানেও কোরাপশন। লোকাল ইন্সপেকসন হবে, সেখানেও ব্যাপার আছে। একটা ইনজাংশন হল, সেখানেও ইনজাংশন জারি করতে বিরাট ব্যাপার। সেইজন্য আমি বলছি স্ট্যাটিউট যদি ঠিক মতো করা যায় তাহলে ডিসিশন হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, এটা কোনও পার্টির ব্যাপার বলে মনে করবেন না, এটাকে সেন্টিমেন্টের ব্যাপার মনে করবেন না। আসুন, আমরা সবাই মিলে এই অ্যাক্টকে পরিপূর্ণ করি। এটাকে আংশিক করবেন না। প্রেফারেন্সিয়াল টিট্রমেন্ট করবেন না। আমি এটাকে পরিপূর্ণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আপনি আজকে বিলটি উইথড্রো করে সকলের সঙ্গে পরামর্শ করে সেকশন ৮ সেকশন ১৩(এফ এফ), সেকশন ১৭(৩এ) এবং অন্যান্য যেগুলি আছে সেই সমস্তগুলি দেখে একটা ওভারঅল চেঞ্জ করে, ইফ নেসেসারি, হোয়াট নেসেসারি সব নিয়ে দেখে তারপরে আপনি বিলটি বিধানসভায় উত্থাপন করুন। আমার মনে হয় তখনই এই বিলটা নিয়ে আলোচনা যথার্থ হবে। আজকে মানুষের বিচার বিভাগের ওপর বিতৃষ্ণা বেড়ে উঠেছে। ঐভাবে আপনি যদি বিলটি আনেন তাহলেই মানুষের বিচার বিভাগের ওপর আস্থা আসবে।

আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি ক্লজওয়াইজ আলোচনা হলে আলোচনা করব। বিষয়টাকে সেন্টিমেন্টের মধ্যে না নিয়ে আশা করি অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। এখানেই আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, দি ওয়েষ্ট বেঙ্গল প্রেমিসেস টেন্যান্সি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৮ যেটা আইনমন্ত্রী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করেত গিয়ে প্রথমে মাননীয় সদস্য শ্রী সুপ্রিয় বসুকে ধন্যবাদ জানাই, কারণ তিনি মুখে অন্তত সমর্থন করেছেন আর সমর্থন করতে গিয়ে যা যা বলেছেন তার সঙ্গে মিল নেই। আমি এই কারণে বিলটিকে সমর্থন করছি তিনি বলতে চেয়েছেন আমাদের ডিফেন্সে যে সমস্ত কর্মচারিরা আছেন তারা রিটেয়ার করার পর তারা বাড়ির মালিক হলে সেই বাড়িতে যেতে পারছে না। এই সমস্যাটা দীর্ঘদিনের এবং ডিফেন্স ডিপার্টমেন্টের অনুরোধে মাননীয় মন্ত্রী মহাশয় এই সংশোধনী এনেছেন। ডিফেন্স ডিপার্টমেন্টের অনুরোধ রাজ্য সরকারের পক্ষ থেকে মন্ত্রীর শোনা খুবই স্বাভাবিক, যদিও এটা ঘটনা যে, ডিফেন্স ডিপার্টমেন্ট সব কথা আগে শোনেন কেন্দ্রের। আমি এইসব কথা বলতাম .না, যেহেতু ওনারা বলছেন সেহেতু, আমাকে বলতে বাধ্য করাচ্ছে যে এই ডিফেন্স ডিপার্টমেন্টের পারসোনেলরা জনগণের পক্ষে কাজ করে না। কয়েকদিন আগে ত্রিপুরাতে যা ঘটে গেছে। ডিফেন্স ডিপার্টমেন্টের পারসোনেলরা তারা দেশের জন্য লড়াই করে, সংগ্রাম করে, এটা নিশ্চয়ই প্রয়োজনীয় জিনিস, কিন্তু মাঝে মাঝে এরা জনগণের বিরুদ্ধে লড়াই করে ফেলছে, যারফলে একটু অসুবিধা হচ্ছে। তাসত্ত্বেও আমি মনে করি মাননীয় মন্ত্রী মহাশয় যেটা এনেছেন এটা ঠিকই করেছেন। আর সুপ্রিয়বাবু যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন সেই সম্পর্কে মাননীয় আইনমন্ত্রী মহাশয় নিজেই জবাব দেবেন। আমি বলতে চাইছি যেটা সেটা হচ্ছে, যারা দীর্ঘকালধরে ভাড়াটে আছে, ডিফেন্স ডিপার্টমেন্টের একজন কর্মচারী যদি সেই বাড়ির মালিক হন তাহলে ভাড়াটেকে উঠে যেতে হবে এই সংখ্যাটা কম। যদি এটা ঠিক হয় যে কোনও সরকারি কর্মচারী তারা যদি বাড়িওয়ালা হয় তারা যদি রিটেয়ার করার পর তাদের বাড়িতে যেতে চান তাহলে সেইসব বাড়ির ভাড়াটেকে চলে যেতে হবে? হাজার হাজার ভাড়াটে, লক্ষ লক্ষ ভাড়াটে কোথায় গিয়ে দাঁড়াবে? সে ব্যাপারে চিন্তা করতে হবে। সেইজন্য এই অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। বাকিটা আইনমন্ত্রীর ব্যাপার, তিনি গ্রহণ করবেন, না বর্জন করবেন সেটা তিনি ঠিক করবেন। তিনি যেমন ডিফেন্স ডিপার্টমেন্টের কর্মচারিদের জন্য এইসব করছেন ঠিক আছে, কিন্তু এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে ভাবতে হবে ভাড়াটেদের তিনি কি করবেন। আমি আইনজ্ঞ নই, আমি বলতে পারব না। অনেক মানুষ এইসব বাড়িতে আছেন। তারা অনেককাল ধরে বসবাস করছেন। তাদের থাকার অন্য কোথাও জায়গা নেই। বিশেষ করে কলকাতা এবং কলকাতার আশেপাশে শহরের মধ্যে বহু ভাড়াটে আছে। কেউ কেউ ২০ বছর, ৩০ বছর ধরে আছে তাদের জন্য অলটারনেটিভ অ্যারেঞ্জমেন্টের কথা ভাবা উচিত। এটা হতে পারে সরকার যেসব পরিকল্পনা নিচ্ছে বাড়ির ক্ষেত্রে এই স্মল ইনক্যাম গ্রুপের জন্য সেইসব বাড়িতে এরা জাতে প্রাওরিটি পেতে পারে সে বিষয়ে ভাবা উচিত। এটা ঠিক আজকে বিচার ব্যবস্থায়, গলদ আছে, কিন্তু তা দূর করতে হবে। আজকে বিচার ব্যবস্থার উপর কংগ্রেসদলের প্রাক্তন মন্ত্রী থেকে আরম্ভ

করে প্রাক্তন লিডার তারা হাইকোর্ট এবং সুপ্রীম কোর্টে জজ অ্যাপয়েন্টড করেন। তাদের পরিচলনায় যদি বিচার ব্যবস্থা থাকে তাহলে তাদের কাছ থেকে বেশি ভালো আশা করা যায় না। সেজন্য এটাতে রাজ্য সরকারের পক্ষ থেকে সেটুকু করেছেন। ইতিমধ্যে এই বিলের মধ্যে দিয়ে এটা যেমন সমর্থন করা হচ্ছে এবং যেটুকু রাজ্য সরকারের কন্ট্রোলে সেখানে বিচার ব্যবস্থাকে ত্বরান্বিত করার জন্য যে যে ব্যবস্থাগুলি এরা নিয়েছেন সেটা মানুষের যথেষ্ট আশীর্বাদ পাওয়ার ফলে বার বার আইনমন্ত্রী এবং আইন যারা করছেন তারা এখানে ফিরে এসেছেন। অতএব সেজন্য রাজ্য সরকারের আইন বিভাগের বিরুদ্ধে কোনও অভিযোগ নেই। আমার খুব বেশি কিছু বলার নেই। আমি আবার বলছি বিচার বিভাগের সরকারি কর্মচারিদের জন্য যেটা করা হচ্ছে এটা নিয়ে আর একটু ভাবুন। যেসব ভাড়াটে উচ্ছেদ হয়ে যাবেন তাদের জন্য যেন একটা অলটারনেটিভ ব্যবস্থার কথা ভাবা হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী সুপ্রিয় বসু এবং সরকার পক্ষের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয়ের কথা শুনলাম। আমাদের আইনের কোনও পরিবর্তন করা হচ্ছে না। ২৯বি, আইনটা আছে, কেবলমাত্র সময়ে বেঁধে দেওয়া হচ্ছে। সময় বেঁধে দিতে পারে, নির্দিষ্ট সময় বেঁধে দেওয়া হয়েছে। মামলা গুলির সামন সার্ভিস হলে ১৫দিনের মধ্যে এফিডেবিট করতে হবে। ওরা বলেন আমরা সময় মতো কাগজপত্র পাই না এইরকম নানা কথা বলেন, সেইজন্য এই সুযোগটা দেওয়া হচ্ছে। আবার যখন এফিডেবিট করতে গেলে ১৫দিনের মধ্যে শুনানী করতে হবে, যেদিন সামান সার্ভিস হলো তার এক মাসের মধ্যে শুনানী শেষ করতে হবে। যাক, মূল কথা হচ্ছে ১৫ দিনের মধ্যে তাদের জাজমেন্ট দিতে হবে। জাজমেন্টের সময়ও যদি কোনও সময় নির্ধারণ করা না থাকে জাজমেন্ট দিলে এফিডেবিট শেষ হলে ঘুরে বেড়াতে লাগল, বাড়িতে আসছে না, এভিকসন হচ্ছে। ৬ মাসের পরে আর সময় দেওয়া যায় না। যদিও ওরা বলেছিলেন ২ মাসের মধ্যে করতে হবে, ডিফেন্সের সঙ্গে যোগযোগ করে বলা হয়েছে ৬ মাস সময় বেঁধে দিচ্ছি। মোটামুটি এক মত হয়েছে, ৬ মাসের মধ্যে করার কথা হল, অর্থাৎ তার মধ্যেই শেষ করতে হবে। আমাদের মাননীয় সদস্য যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তা আমি গ্রহণ করতে পারছি না, কেন না তার মূল কারণ হচ্ছে উনি বলেছেন যারা সরকারি কর্মচারী আছেন তারা রিটায়ারমেন্টের পরে সেই সুযোগ পেয়ে থাকেন, মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় ঠিকই বলেছেন, অগণিত ভাড়াটে আছেন তাদের অবস্থা কি হবে? ডি গ্রুপ থেকে আরম্ভ করে অনেক উচ্চপদসথ সরকারি কর্মচারী আছেন। সিভিল কোর্টে সুযোগ আছে প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টে তাদের সেই সুযোগ গ্রহণ করার প্রয়োজেন নেই। সিভিল কোর্টে সুযোগ পাবেন, স্পেশাল যে সুযোগ দেওয়া হয়েছে সেটা মিলিটারির জন্য, সকল সরকারি কর্মচারীর জন্য নয়। যে সমস্ত সরকারি কর্মচারী যাদেরকে ট্রান্সফার করার ফলে নিকটবর্তী স্থানে বাসস্থান আছে তাদের জন্য সুযোগ দেওয়া হয়েছে। সমস্ত সরকারি কর্মচারীর জন্য নয়। একটা লিমিটেড লোকেরজন্য ব্যবস্থা দেওয়া হচ্ছে। উনি যে অ্যামেন্ডমেন্টটা দিয়েছেন সেটা গ্রহণ করা যাচ্ছে না। উনি যেটা বললেন ফিরিয়ে নিয়ে সার্কুলেট করা হোক, কিন্তু মূল টেন্যান্সি অ্যাক্টে সেসব কথা ভাবা হচ্ছে না। কেবলমাত্র সেকশন ২৯বি তে শুধু মাত্র সময় বেঁধে দেওয়া হচ্ছে, এ ছাড়া অন্য কিছু করা হচ্ছে না।

আমি কোনও অ্যামেন্ডমেন্ট গ্রহণ করতে পারছি না এবং সমস্ত সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি যে, এটাকে গ্রহণ করুন।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

[4-30 — 4-40 P.M.]

**Shri Supriya Basu :** Sir, I beg to move that in Clause 2, before sub-clasue (a) the following sub-clause shall be inserted : (a) in sub-section (1), after the words "or air force of the Union of India" the words "including all Civil Retired Government Employees of the Central and the State Government" be inserted. মিঃ ডেপুটি স্পিকার স্যার, চাকরি চলাকালীন ডিফেন্স এবং সিভিল উভয় কর্মচারীই এই সুযোগটা পাচ্ছেন, কিন্তু আফটার রিটায়ারমেন্ট শুধু ডিফেন্সে যারা আছে তারাই সুযোগটা পাচ্ছেন। কাজেই সেক্ষেত্রে অ্যামেন্ডমেন্ট দিয়ে বলেছি—যারা সিভিল কর্মচারী তাদেরও এই সুযোগটা দেওয়া হোক। আজকে সিভিল বহু কর্মচারী ডিস্ট্রিকটেও থাকেন। সেইজন্য বলছি যে, উইদিন ওয়ান ইয়ার ফ্রম দি রিটায়ারমেন্ট বলে যেটা রয়েছে ডিফেন্সের ক্ষেত্রে, সিভিল কর্মচারিদের ক্ষেত্রেও সেই সুযোগটা দেওয়া হোক, কারণ এ ক্ষেত্রে ডিসক্রিমিনেশন না রাখাই উচিত। এইজন্যই অ্যামেন্ডমেন্ট এনেছি এবং আশা করছি, মাননীয় মন্ত্রী সেটা গ্রহণ করবেন।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** আমি এটা গ্রহণ করতে পারছি না, আমি আগেই বলেছি যে, আমার আইনে সমস্তরকম সুযোগ দেওয়া আছে এবং সেই সুযোগটা তারা গ্রহণ করতে পারবেন, সেইজন্য অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছি না।

The motion of Shri Supriya Basu (amendment No. 2) was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Premable**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendmet) Bill, 1988 as settled in the Assembly be passed.

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Premises Tanancy (Amendment) Bill, 1988 as settled in the Assembly be passed.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমি থার্ড রিডিংএ কিছু বলতে চাই। আমি বেশি সময় নিতে চাই না, সামান্য কিছু কথা এই ব্যাপারে বলব। আমি যেটা বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় সেটা কনসিডার করতে পারেন। আমাদের এখানে মোট ৮ লক্ষ সরকারি কর্মচারী আছে এবং এই সব ক্ষেত্রে সাড়ে চার লক্ষ সরকারি কর্মচারী পড়ছে যারা বাইরে চাকুরি করে। তারা পশ্চিমবাংলার লোক, তারা এখানে এসে কাজ করছে। সেই জন্য বলছি ডিসক্রিমিনেশন যতটা বাদ দেওয়া যায় ততই ভালো প্রেফারেনসিয়াল টিট্রমেন্ট হওয়া উচিত নয়। আমি এই কথা বলতে চাই আপনি এটা করলেন না কেন বুঝলাম না। আমার মনে হয় এটা করলে কোনও অসুবধিা ছিল না। আপনি যদি ডিসক্রিমিনেশন বাদ দিয়ে 'ল' করতেন তাহলে আমাদের তরফ থেকে সমর্থন পেতেন। সামগ্রিক ভাবে যদি বিলটা আনতে পারতেন তাহলে ভালো হত, মেন বক্তব্য আপনি এখানে এনেছেন। পিসমিল অ্যামেন্ডমেন্ট আনলে সকলের পক্ষে বোঝার অসুবিধা হয়। পুরোটা যদি না পারা যায় তাহলে অনেক অসুবিধা হয়। এমন সমস্ত অ্যানুমালি আছে যার ফলে ইতিমধ্যে আমাদের বিপদের সম্মুখীন হতে হচ্ছে। যদি সামগ্রিক ভাবে অ্যামেন্ডমেন্ট আনতে পারতেন তাহলে আলোচনা করে উভয় পক্ষ একটা পয়েন্টে আসতে পারতাম। উইদাউট ডিসক্রিমিনেশনে এটা হওয়া উচিত ছিল। এই কথা বলে আমার বক্তব্য শেষ করব যে বিল পাস হয়ে যাবে এটা ঠিক, যেহেতু আমরা এই দাবি করছি সেই প্রেসটিজ ইস্যুতে আপনি আমাদের অ্যামেন্ডমেন্ট মেনে নিতে পারছেন না, হয়ত দেখব আফটার ফিউ ডেজ আপনাকে এটা আনতে হবে। আমি আশা করব আপনি এটা বিবেচনা করবেন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার লক্ষ লক্ষ সরকারি কর্মচারীর জন্য এটা করা উচিত বলেছেন এবং তার জন্য তিনি সংশোধন আনতে চান। আমাদের পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকারের যারা কর্মচারী আছে লক্ষ লক্ষর মধ্যে বেশির ভাগ লোক হচ্ছে নিজেদের ভাড়াটে, বাড়িওয়ালা নয়। উনি কেবল ২-৪টি বাড়িওলার কথা ভাবছেন। এর সঙ্গে সকলকে জড়িয়ে নিলে কি করে হবে? সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় ওনার অ্যামেন্ডমেন্ট গ্রহণ না করে সঠিক কাজই করেছেন।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মূল আইনের কোনও পরিবর্তন করা হয় নি। ২৯বি-তে যা পরিবর্তন সেটা সকলকে দিয়ে দেওয়া হয়েছে। অনেক পরিবর্তন করে ফেলেছি এই আইনের এই যে কথা বলা হচ্ছে এটা ঠিক নয়। প্রথমে যা ছিল সেটা আছে, নতুন কিছু অ্যামেন্ডমেন্ট আনা হয় নি। অতএব মাননীয় সদস্য যে কথা বলছেন সেটা গ্রহণ করা যায় না, সেই জন্য আমি গ্রহণ করছি না।

The Motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988 as settled in the Assembly be passed was then put and agreed to.

**The Indian Forest (West Bengal Amendment) Bill, 1988**

**Mr. Ambarish Mukhopadhyay :** Sir, I beg to introduce the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, I beg to move that the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988 be taken into considertion.

**Mr. Deputy Speaker :** There is one circulation motion of Shri Saugata Roy on this Bill. It is in order. But as Shri Roy is not present in the House, it is not move.

[4-40 — 4-50 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই যিনি এই বিলটি উত্থাপন করেছেন তাকে একটি অনুরোধ করব, এই বিলটির ভাগ্যে মাত্র এক ঘণ্টা আলোচনার জন্য দেওয়া হয়েছে। আমি আপনাকে অনুরোধ করছি যে, এর মধ্যে ২৩টি ধারা রয়েছে, আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, এতবড় একটি বিল, যেটি খোল-নলচে পাল্টে ম্যাজেস্ট্রিয়াল বা জুডিশিয়ারী যে ক্ষমতা তা সমস্ত অফিসারদের হাতে তুলে দিয়ে আপনি এই যে নতুন বিলটি এনেছেন তা এই স্বল্প সময়ের মধ্যে আলোচনা করা সম্ভব নয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনাকে অনুরোধ করব যে এই বিলের প্রতি আমি কিন্তু জাস্টিস পাচ্ছি না। আমি এখানে কোনও অ্যামেন্ডমেন্ট দিই নি। অ্যামেন্ডমেন্ট আমি এখানে এইজন্য দিই নি যে, অ্যামেন্ডমেন্ট দিলে, প্রতিটি ধারার উপরে যদি তা দিতাম তাহলে ৪০-৫০টি অ্যামেন্ডমেন্ট হয়ে যেত এবং তার ফলে এই এক ঘণ্টা সময়ের মধ্যে এটি পাশ হত না। সেইজন্য এখানে আমার অ্যামেন্ডমেন্ট দেবার অধিকার খর্ব হয়ে গেছে। আগে নিয়ম ছিল, একটি বিলের উপরে স্ট্রিনজেন্টলি আলোচনা করতে গেলে নির্দিষ্ট সময় সীমায় তা আটকাবার ব্যবস্থা ছিল না, সময় এক্সটেনডেন্ড হত। আমি জানি না, এই দশ বছরের মধ্যে কোনও কিছু পাল্টেছে কিনা। এই বিলের উপরে বলতে গেলে আমাকে অন্তত এক ঘণ্টা বলতে দেওয়া উচিত। এখানে এক ঘণ্টায় যতটুকু আলোচনা হয় তা বরং হোক, পরে আবার আপনি বিলটি এখানে আনুন, যাতে আমরা পরে আমাদের অ্যামেন্ডমেন্টগুলো দিতে পারি। আপনি পারেন এটা করতে। আর যদি বলেন যে প্রতিটি ধারার উপরে অ্যামেন্ডমেন্ট দিয়ে সময় নষ্ট হতে দিতে চান না, তাহলে কিছু বলার নেই। তবে বিধানসভায় আইন সম্পর্কে আলোচনা বিস্তারিত হওয়া উচিত। আমি অম্বরিশ বাবুকে এইটুকু বলতে চাইছি, আমি এখানে অ্যামেন্ডমেন্ট এই জন্য দিই নি যে, এই স্বল্প সময়ের মধ্যে আলোচনা করে আপনার জবাব দেবার পর এটি পাশ হওয়া সম্ভব হত না। সেইজন্যই এখানে অ্যামেন্ডমেন্ট দিই নি। স্যার, মিনিস্টার যদি আপনার কথা শোনেন, তাহলে আজকে পার্টলি এক ঘণ্টা আলোচনা হওয়ার পর পরবর্তী কোনও দিনে অ্যামেন্ডমেন্ট দিয়ে সেগুলো যাতে আমরা ডিসপোজ করতে পারি, মন্ত্রী মহাশয় চেয়ারের কাছে তা রাখুন। আপনি উপাধ্যক্ষ মহোদয়, তা গ্রহণ করতে পারেন এর আগে এখানে এই রকম ঘটনা ঘটেছে। সময় মতো শেষ করতে না পারার জন্য তিন-চার দিন পরে তা আবার আনা হয়েছে। এখানেও-এখনও সুযোগ আছে—আজকের আলোচনার

পরে তিন-চারদিন পরে সময় মতো আনতে পারেন। আমি অম্বরিশ বাবুর কাছে এই ব্যবস্থা করার জন্য অনুরোধ রাখছি। এই বিল সম্পর্কে বলতে গিয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব। এবং বিশেষভাবে বলব। এই কারণে যেহেতু তিনি ওই চেয়ারে বসে এই বিল যখন সার্কুলেট করলেন তখন এই বিলের যে যে ধারাগুলি পরিবর্তন হয়েছে, বহু ধারারই পরিবর্তন হয়েছে, সেই ধারাগুলি জেরক্স কপি করে দেওয়া উচিত ছিল। আইনসভাতে এটাই নিয়ম যে জেরক্স কপি করা হয়ে থাকে। কিন্তু আপনার দপ্তরের অফিসাররা সেই কপি আমাদের দিলেন না। আইনসভায় অ্যামেন্ডমেন্টের যে অরিজিন্যাল অ্যাক্ট সেটা তার সেকশন ওই অ্যামেন্ডমেন্ট জেরক্স করে দিয়ে থাকে এবং গত বছরে বিধানসভাতে এটা করা হয়েছিল। এইভাবে এড়িয়ে যাবার চেষ্টা করছেন যে অ্যাক্ট করে না জানিয়ে পাশ হয়েছে। এই আইন পাশ হয়েছিল ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্ট ১৯২৭। যখন এটা পাশ হয়েছিল তখন এই বইটা পাওয়া যায় নি, ইট ইজ আউট অফ মার্কেট। পয়সা দিলেও বই কিনতে পারবেন না। আমি একটা বই বহু কস্টে লাইব্রেরি থেকে সংগ্রহ করেছি, পাতা উল্টোতে গেলে ছিঁড়ে যাচ্ছে। সাধারণত মন্ত্রী মহাশয় এই বই দিয়ে আমাদের সাহায্য করেন। অরিজিন্যাল বিলের সমস্ত কিছু এই বইতে আছে। এই বিল এনে ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্ট ১৯২৭ এর অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। পশ্চিমবঙ্গের বনাঞ্চল সম্বন্ধে আমি ঠিক বলতে পারব না কারণ সেই বইটি আমরা পাইনি এবং সেই দিক থেকে আমি খানিকটা হ্যান্ডিক্যাপড আপনি বলতে পারেন। কারণ তার কপি আপনি দেননি। অরিজিন্যাল লেটেস্ট অ্যামেন্ডমেন্ট যে সমস্ত কপি দেওয়া দরকার মন্ত্রী মহাশয় সে বিষয়ে সাহায্য করতে পারেন নি। সেইজন্য আমি অনেকটা বিপদগ্রস্ত হয়ে এই বক্তৃতা করছি। ফরেস্টের সম্বন্ধে অনেক কিছু বলা হয়েছে, এই ফরেস্টের ডেফিনেশনটি কি? এই ফরেস্টের ডেফিনেশন এর মধ্যে নেই। ফরেস্ট কোনটা হবে, রিজার্ভ ফরেস্ট কোনটা হবে তা অফিসিয়াল গেজেটে নোটিফিকেশন করা থাকে, সেই অফিসিয়াল নোটিফিকেশনটা দেখে নেবেন। আমরা যদি জানতে পারতাম কতটা এলাকা ফরেস্টের, তা যদি মার্কিং করা থাকতো তাহলে ভালো হত। এই মার্কিং এর ব্যাপারে আপনার অফিসিয়াল গেজেটে কতটা

[4-50 — 5-00 P.M.]

করে জমি ধরা আছে তার কোনও কিছুই জানতে পারলাম না। এইটুকু জানি যে ১১ হাজার ৮০০ মতো যে টোটাল এরিয়া টোটাল এরিয়ার স্কোয়ার কিলোমিটার যে এলাকাগুলি সেগুলি আমাদের হয়তো এই ফরেস্ট বিভাগের। আমাদের পশ্চিমবঙ্গের রিজার্ভ ফরেস্টের চেহারা জানানোর জন্যে বিভিন্ন সময়ে সেই কারণে নোটিফিকেশন হয়েছে। আপনাদের এখান থেকে রুলস করা হয়েছে, আপনাদের এখন থেকে বারেবারে বিভিন্ন সময়ে রিজার্ভ ফরেস্ট ডিক্লেয়ার করা হয়েছে। কিন্তু এবার ওই কপিটি না পাওয়ার জন্যে আমি পরিষ্কারবাবে বক্তব্য রাখতে পারছি না এবং ফলে হ্যান্ডিক্যাপড হয়ে আমাকে হয়তো বক্তব্য রাখতে হচ্ছে। এরফলে ভুল হয়তো হতে পারে মাননীয় মন্ত্রী মহাশয় সংশোধন করে নেবেন। তারপরে বলার অনেক কিছু আছে কিন্তু সময় কম বলে কয়েকটি কথা বলে শেষ করব। স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিসি যেটা আপনি দিয়েছেন সেখানে আপনি পুলিশ অফিসারের যে ক্ষমতা বা এক্সেসিভ পাওয়ার দিয়েছেন সেই এক্সেসিভ পাওয়ার দেখলে অবাক হয়ে যেতে হয়। সেখানে একজন পুলিশ অফিসার, who is a police officer? What is the definition

of the police officer in this Act ? এই অ্যাক্ট অনুযায়ী পুলিশ অফিসারের ডেফিনেশন নিশ্চয় জানেন। এই ব্যাপারে হাইকোর্ট এবং সুপ্রীম কোর্টের ডিসিশন আপনার হয়তো জানা আছে। তাতে বলা আছে পুলিশ অফিসার একজন কনস্টেবেলও হতে পারেন। হি ইজ এ পুলিশ অফিসার অ্যাকোর্ডিং টু দিস, এটা হচ্ছে অ্যাকোর্ডিং টু দি ডিসিশন অফ দি হাইকোর্ট অ্যান্ড সুপ্রীম কোর্ট। একজন পুলিশ অফিসারের কাজ কনস্টেবেলের হাতে দিয়ে দিলেন। একজন কনস্টেবেলকে পুলিশ অফিসারের ক্ষমতা দিয়ে দিলেন। পুলিশ অফিসার বলতে অন্তত মিনিমাম যদি সাব-ইন্সপেক্টর অফ পুলিশ বা ইন্সপেক্টর অফ পুলিশ এই র‍্যাঙ্কের করতেন তাহলে কোনও অসুবিধা ছিল না। কিন্তু একজন কনস্টেবেলকে পুলিশ অফিসারের র‍্যাঙ্ক তুলে দেওয়া হল, হু ইজ অ্যাকোর্ডিং to the decision of the high court on the Supreme court is a police officer একেবারে লোয়েস্ট অফ দি ল তাকে পুলিশ অফিসারের সমস্ত ক্ষমতা তুলে দিলেন। এমনই ক্ষমতা তুলে দিলেন যে উনি ইচ্ছা করলে যে কোনও সময়ে যে কোনও লোককে আটক করতে পারেন। যেকোনও মাল যেখানে থেকে সিজ করতে পারবে, যেকোনও মাল দিনের পর দিন আটকাতে পারবে। কত ক্ষমতা একজন কনস্টেবলকে দিয়েছেন যা আমরা ভাবতে পারি না। ১৯৪৩ সালে যে পুলিশ ম্যানুয়্যাল ছেপে বেরিয়েছে ভলিউম ১, ভলিউম ২, সেই পুলিশ ম্যানুয়ালে আপনি নিশ্চয়ই দেখতে পারেন পুলিশের কতটুকু পাওয়ার আছে। সেই পাওয়ারকে এক্সেস করে একজন অর্ডিনারি কনস্টেবলকে যে পাওয়ার দিচ্ছেন আমার মনে হয় এই পাওয়ার পশ্চিমবঙ্গের কোনও আইনে আপনি দেখাতে পারবেন না। যতগুলি আইন পাশ হয়েছে অন্ততঃ আমার নলেজে নেই যে সেই আইনে একজন পুলিশ কনস্টেবলকে এত বড় পাওয়ার দিয়েছে। পুলিশ অফিসার includes police constable also সেই পুলিশ কনস্টেবলকে আমরা এতটা পাওয়ার দিচ্ছি। পশ্চিমবঙ্গে দ্বিতীয় একটা আইন দেখান যে আইনে এই ক্ষমতা দেওয়া আছে। তারপর আপনি দেখুন একজন পুলিশ কনস্টেবলকে কি পাওয়ার দিয়েছেন—টু সিজ এবং শুধু সিজ নয়, সে সিজ করে তাকে আটকে রাখবে। দি ফরেস্ট অফিসার অব দি পুলিশ has given the power to seize the tools ropes, chains boats vchicles and cattle used in committing the forest offence. এই ফরেস্ট অফেন্স কি এটার ডেফিনিশন আছে বড় বইতে। কিন্তু তার বিচারক একজন কনস্টেবল। তিনি যেটা ঠিক করবেন তার বক্তব্যই ফাইনাল। সুতারং যিনি ফরেস্ট অফিসার তার ইকোয়াল স্ট্যাটাস দিলেন একজন কনস্টেবলকে এখানে দি প্রভিসন অব পানিসমেন্ট is also very significant in order o deal with the offenders effectionly. আমি এখানে আপনার সঙ্গে অনেকটা একমত যে পানিসমেন্ট ছিল তার চেয়ে আপনি পানিসমেন্টটা বাড়িয়ে দিয়েছেন। আপনি ডেটারেন্ট পানিসমেন্ট দিয়েছেন সে সম্বন্ধে আমি কিছু বলছি না, ডেটারেন্ট পানিসমেন্টের বিরুদ্ধে আমি নই, কিন্তু ডেটারেন্ট পানিসমেন্ট দিতে গিয়ে একটা জায়গায় আপত্তি করব আপনার কাছে সেটা হল সিজ ঠিক আছে, প্রভিসন ফর মোর ডেটারেন্ট punishment has been made here ঠিক আছে, দি ফরেস্ট অফিসার অ্যান্ড the police officer has been given the power to seize all the articles used in committting the forest offence. এখানে আপনি ফরেস্ট প্রোডিউস বলে মাল ধরে সিজ করলেন, কনফিসকেট করলেন, অকসান করে দিলেন, তারপর বিচার করতে গেলেন উইদাউট এনি প্রসিকিউসন।

ইতিমধ্যে আসামীর প্রোপার্টি লস্ট, এভরিথিং ফিনিসড। তারপর ইচ্ছা করলে আপনি বিচার করতে পারবেন আইন এনেছেন। উইদাউট এনি প্রসিকিউসান মাল সিজ, কনফিসকেট, অকসান করবেন, প্রসিকিউসন করা না করা আমার ইচ্ছা। ইফ আই বিলিফ দ্যাট it is a forest produce, it would be enough তাহলে এই পাওয়ার একজন কনস্টেবল বা ফরেস্ট অফিসার ইউজ করতে পারবে। এখানে যেসব লিগ্যাল টার্মস আপনি ইউজ করেছেন এইগুলি ভালো করে দেখে ইউজ করা উচিত ছিল। হেয়ার দি ফরেস্ট অফিসার ইজ দি মেন টু ডিটারমিন দি ফরেস্ট অফেন্স। এরপর মেন মেন যে বক্তব্য এখানে রেখেছেন সে সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে দেখুন পানিসমেন্ট যেখানে আপনি দিয়েছেন ৬ মাসের জায়গায় ১ বছর ইন সেকশন ২৬ সেটা ঠিক আছে, পরবর্তীকালে সেকশন ৩৩ সেটাকে অ্যামেন্ডমেন্ট করেছেন ৬ মাসের জায়গায় ১ বছর করেছেন সে সম্বন্ধে কোনও কথা বলছি না, কিন্তু এর পরবর্তীকালে যেভাবে জুরিসডিকশন নিয়েছেন মেন আর্টিকেলের উপর সে সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যেমন ধরুন মেন আর্টিকেল সেকশন ৫৬ এখানে আপনি বলবার চেষ্টা করছেন সিজ হয়ে যাবার পর ম্যাজিস্ট্রেটকে জানাবার কোনও প্রয়োজন নেই, জানাতে পারেন, নাও জানাতে পারেন। মনে করুন আমি ২টি মাল সিজ করেছি এবং আমি মনে করছি এই প্রোডিউসটা ফরেস্ট প্রোডিউস। এটা ফরেস্ট প্রোডিউস কি না সেটা তো এভিডেন্স নিয়ে ঠিক করতে হবে, না কি উইদাউট এনি এভিডেন্স, ইফ আই বিলিভ ইট ইজ এ ফরেস্ট গুড আর ফরেস্ট প্রোডিউস তাহলেই হয়ে যাবে। বিলিফ অফ এ পুলিশ অফিসার সেটা তো হয় না। কিন্তু ওখানে দেখেছি এভিডেন্সের কোনও প্রয়োজন নেই, উনি যা বলবেন সেটাই স্যাক্রোসেন্ট বলে মেনে নিতে হবে। আইনে স্যাক্রোসেন্ট বলে কোনও জিনিস হতে পারে না। আপনি এখানে বলেছেন, প্রোভাইডেড দ্যাট উইল নট বি নেসেসারি টু রিপোর্ট। অর্থাৎ একজন মাল নিয়ে পালিয়ে গেল আপনি তাকে ধরতে পারলেন না। এতেই সব হয়ে গেল? তারপর বলেছেন ''ইজ বিলিভড''। ইজ ইট এ রিজনেবল বিলিফ? মনে রাখবেন এটা কোনও অর্ডিনারি বিলিভের ব্যাপার নয়, ইট ইজ এ কোয়েশ্চেন অফ এ রিজিনেবল রিলিফ অফ এ রিজিনেবল পার্সন। কিন্তু আপনি রিজিনেবল কথাটা উচ্চারণ পর্যন্ত করলেন না। এই

[5-00 — 5-10 P.M.]

জিনিস কোথাও নেই, কোনও আইনে নেই, ক্রিমিন্যাল প্রোসিডিওর কোডে নেই ; আমার বক্তব্য হচ্ছে, যেখানে বিলিভ কথাটা বলা হবে সেখানে বিলিভ অফ এ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট বা রিজিনেবল বিলিফ এ কথাটা থাকা উচিত। কিন্তু আপনি বলেছেন বিলিফ ইজ এনাফ অ্যান্ড দ্যাট বিলিফ হ্যাভ টু বি অ্যাকসেপটেড। আমার প্রশ্ন হচ্ছে, হোয়াই নট রিজিনেবল বিলিফ? মনে করুন আই অ্যাম কনফিসকেটিং অর অকসানিং দি প্রপার্টি—এখানে কিন্তু জুডিসিয়াল বিলিফটাই রিজিনেবল বিলিফ বলে ধার্য হয়। সেকশন ৪৩৭, ৪৩৮ পড়ে দেখুন সেখানে ঐ রিজিনেবল বিলিফের কথাটাই রয়েছে। কিন্তু আনফরচুনেটলি আপনি সেই রিজিনেবল বিলিফের কথাটা বললেন না। আপনার ব্যবস্থায় দেখছি অফিসারের যদি বিলিফ হয় তাহলে সে পাঠিয়ে দেবে এবং দ্যাট ইজ এনাফ। কনফিকেশন যেটা ৫৫-এ রয়েছে সেই কনফিকেশন করতে পারবেন অনলি দি ম্যাজিস্ট্রেট। অর্থাৎ এটা ফরেস্ট প্রপার্টি কিনা সেটা ম্যাজিস্ট্রেট দেখবেন, তার জুডিশিয়াল কনসিয়েন্স এ বিচার করবেন। তারপর তিনি বিলিফ করবেন।

কিন্তু আপনি ফরেস্ট অফিসারকে পাওয়ার দিয়ে বলেছেন তার বিলিফ উইল বি সাফিসিয়েন্ট টু কনফিসকেট। তারপর সাব-সেকশনও যেটা এনেছেন তাতে বলেছেন ফরেস্ট অফিসার অর পুলিশ অফিসার মে, ইফ হি হ্যাজ রিজনস টু বিলিফ। কিন্তু দ্যাট ইজ ইউজড অনলি ফর দি ভিহিকেলস ; এ পুলিশ অফিসার ক্যান স্টপ দি ভিহিকল ফর ওয়ান উইক টু উইকস। কিন্তু ওখানে সেই প্রভিসন কোথায়? হাউ ক্যান ইউ এক্সপেক্ট একজন পুলিশ অফিসার রিজিনেবল বিলিফ দেখিয়ে গাড়ি আটকে রাখবেন? কাজেই এই যে পাওয়ার অফ এ পুলিশ অফিসার, ফরেস্ট অফিসার অর এ পুলিশ কনস্টেবল আপনি দিচ্ছেন আমি এর সাংঘাতিক বিরুদ্ধে। ডিসকার্ডিং দি জুডিসিয়ারী, ডিসকার্ডিং দি পাওয়ার অফ দি ম্যাজিস্ট্রেট আপনি তাদের যে পাওয়ার দিচ্ছেন এটা মনে করি যুক্তিসঙ্গত হয় নি। ইট ইজ হাইলি অবজেকসনেবল। আপনি দিস পার্ট অফ দি অ্যামেন্ডমেন্ট অফ দি বিল যে ড্রাফটা করেছেন সেটা ভেবে চিন্তে করা উচিত ছিল। শুধু বিলিফ বললে হয় না, রিজিনেবল বিলিফ এটা থাকা দরকার। আপনি যদি হাওড়া অফেনসেস অ্যাক্ট বা পশ্চিমবাংলার ছোট ছোট আইনগুলো দেখেন তাহলে দেখবেন সব জায়গায় রিজিনেবল বিলিফ এই কথাটা থাকে। আপনি সিজ করলেন, কনফিসকেট করলেন, সিল করলেন—তারপর ম্যাজিস্ট্রেটের কাছে পাঠালেন। আমি জিজ্ঞেস করি ম্যাজিস্ট্রেটকে এরকম শিখন্ডী হিসেবে দাঁড় করাবার কি প্রয়োজন আছে? বিক্রি করে ডিসপোজ করে তারপর ম্যাজিস্ট্রেটের কাছ পাঠাবার কোনও প্রয়োজন নেই। তারপর সেকশন ১৭ আসুন। এখানে দেখবেন ফরেস্ট অফেন্স ইজ বিলিভড টু হ্যাভ বিন কমিটেড আবার সেই একই কথা লেখা হয়েছে। আমরা ঐ বিলিভটাকে মূল্য দিই না, রিজনেবল বিলিভ না হলে। আপনি অনেক কিছু বিশ্বাস করতে পারেন। ভুত, ওঝায় বিশ্বাস করতে পারেন। ওষুধ না নিয়ে এসে হাত, পা ঝাড়ে যে ওঝা, তাকে বিশ্বাস করে সেটা আপনি করতে পারেন। কাজেই বিলিভড টু হ্যাভ এটা দ্যাট ইজ নট রিজনেবল বিলিভ। সো ইউ মাস্ট হ্যাভ রিজনেবল বিলিফ। কাজেই এই বিলিভের আগে রিজনেবল কথাটা লাগিয়ে দিন। তারপর ইন রেসপেক্ট অব দি timbers other forest produce which is the property of the state Government the Forest Officer on the Police Officer seizing the timber or other forest produce. এখানে ফরেস্ট কি কি প্রডিউস করে? সাব সেকশন (১) অব সেকশন ৫২ অনুসারে কনফিসকেট করে ফেলতে পারবেন, এই হচ্ছে আপনার আইন। এখানে ফরেস্ট প্রডিউস ইনক্লুডস হচ্ছে। ফরেস্ট কি কি প্রডিউস করে ফরেস্টের আলোচনার দিন আমি বলেছিলাম। সেদিন আমি আপনাকে ফরেস্টের আশপাশে যে সমস্ত দরিদ্র ট্রাইব্যালস বাস করে তাদের কথা বলেছিলাম। আপনি অনেক সহানুভূতি সহকারে এই ট্রাইব্যালসদের কথা বলেছিলেন হাউসে। আমি অত্যন্ত সুখি হয়েছিলাম। কিন্তু তারপর আপনি এই অ্যাক্ট নিয়ে এলেন। হোয়ার ইজ দি কজ অব দি ট্রাইব্যালস? একটা গাছের পাতা ছিঁড়লে পরে আপনি প্রভিসন করেছেন যে, তাকে কম করে ৩ মাস জেলে যেতে হবে, দিস ইজ ইওর বিল। গাছের যদি কোনও পাতা ট্রাইব্যালরা ছিঁড়ে দেয় তাহলে মিনিমাম নট লেস দ্যান ৩ মান্থস তাদের পানিসমেন্ট দেবার প্রভিসন করছেন আইনের মধ্যে। আপনার কোথায় গেল ট্রাইব্যালদের প্রতি সেই দরদ? কোথায় গেল সিডিউল্ড কাস্টদের প্রতি দরদ? ফিসারমেন, যারা মাছ ধরে তাদের বিষয়টা আপনি জানেন। সুন্দরবন এলাকায় মাছ ধরে কারা? এই পুওর সিডিউল্ড কাস্টসরাই মাছ ধরে। তারা মাছ ধরতে নৌকা নিয়ে অনেক দূর চলে যায়। এই

যাওয়ার পথে রিজার্ভ ফরেস্ট পড়ে। তার সীমারেখার মধ্যে কোনও বেড়া দেওয়া নেই। নদীর মধ্যে অনেক সময় নৌকা বাইতে বাইতে সীমানা অতিক্রম করে চলে যায়। আপনার সুন্দরবনের কলস গেছেন কোনও দিন? আমি সেখানে গেছি। সেখানে একটা পুকুর আছে। সেই পুকুরের জল নিতে অনেক সময় নৌকা করে লোক যায়। অনেক সময় মৎস্যজীবীরা এক সপ্তাহ বা তার বেশি সময় ধরে ওখানে থাকে। মাছ ধরতে ধরতে তারা গভীর সমুদ্রে চলে যায়। ৮/১০ দিনের আগে ফিরে আসতে পারে না। সঙ্গে তারা খাবার নিয়ে যায়। ওখানে রান্না করে খায়। তারপর তারা মার্কেটে চলে আসে। মাছ দিয়ে আবার তারা নদীর ভিতরে চলে যায়। তার ফলে অনেক সময় কলসে যেতে হয়। কলসে ঐ ফরেস্ট এরিয়ার মধ্যে পুকুরটি আছে সেখান থেকে তারা জল নেয়, রান্না করে। এই রান্না করার সময় ছোট্ট একটি শুকনো গাছের ডালও যদি ভাঙ্গে তাহলে হি উইল বি পানিসড ফর ৩ মান্থস। আপনার আইন বলছে ৩ মাসের জেল তাকে দেওয়া হবে। আপনার এই আইনের পরিপূর্ণ ব্যাখ্যা আমি চাইছি। ফরেস্ট প্রডিউসে আপনি আসুন। এখানে আপনি কি বলছেন? বার্ক ল্যাক, মহুয়া অ্যান্ড ফ্লাওয়ারস, ট্রিজ অ্যান্ড লিভস, ফ্লাওয়ার অ্যান্ড ফ্রুটস, গ্রাস, ক্রিপারস অ্যান্ড মস ইত্যাদি এইগুলিকেও আপনি ধরছেন। যেকোনও রকম অ্যানিম্যালকেও আপনি ধরেছেন। আপনি খ্যাঁক শেয়ালকে ধরেছেন। আপনি জানেন ট্রাইব্যালরা খ্যাঁক শেয়াল খায়, ইদুর, র‍্যাটস খায়। এই অ্যানিম্যাল, র‍্যাট ধরলেও তাদের ৩ মাসের জেল দেবেন, এই আইনে সেই কথা লিখেছেন। এখানে দেখছি এইগুলি হচ্ছে ফরেস্ট প্রডিউস। ফরেস্ট প্রোডাক্টের মধ্যে এইগুলি এসে যাচ্ছে। এর মধ্যে রিভার স্ট্রীম, ক্যানাল, ক্রিক অব আদার চ্যানেলস, ন্যাচারাল অব আর্টিফিসিয়্যাল ইত্যাদি এইগুলিই ফরেস্টের সঙ্গে সংশ্লিষ্ট থাকে। এখানে মৎস্য মন্ত্রী উপস্থিত আছেন, তিনি এটা ভালো করেই জানেন। মৎস্যজীবীদের কোনও নৌকা সিজ হয়ে গেলে এবং লোকটি অ্যারেস্ট হলে নন-বেলেবেল অফেন্স। আপনি এই রকম ভাবে আরও করছেন আদিবাসীরা হয়ত কেঁন্দু পাতা ছিঁড়ল, সেখানেও নন-বেলেবেল্ অফেন্স হবে। ভ্যালুয়েবল্ প্রোডাক্ট সে নিচ্ছে। ভ্যালুয়েবল প্রোডাক্টের ডেফিনিশন কি? যদি একটা তার ভ্যালুয়েশন ধরতেন ৫০০/২০০ টাকা তাহলে পরে আমরা তার একটা মানে বুঝতাম। এটা ক্রিমিন্যাল কোডে দেখবেন আই.পি.সি.সি.আর.পি. সে আছে, সেখানে ধরে দেয় যে এতটা সম্পত্তি

[5-10 — 5-20 P.M.]

হলে এই আইনের মধ্যে পড়বে। He is even in a position to seize 5,00 worth of article. আমি যদি জাল পাতি মাছ ধরার জন্য that is an offence. স্যার, আমি আরও গুরুত্বপূর্ণ ধারা, সেকশন ১৮-র প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তা ছাড়া আরও একটি গুরুত্বপূর্ণ ধারা, সেকশন ৬৩-এর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখুন এখানে বলা আছে, পানিশমেন্ট which shall not be less than 3 months but which may extened to three years এই প্রসঙ্গে ওয়েষ্ট বেঙ্গল এক্সাইজ অ্যাক্টের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে বলতে চাই যে সেখানেও পানিশমেন্টের ব্যবস্থা আছে। এখানে আছে মিনিমাম সিক্স মান্থস আর এতে দেওয়া হয়েছে নট লৈস দ্যান থ্রি মান্থস। বেঙ্গল এক্সাইজ অ্যাক্টে যা আছে সেখানে আবার পাওয়ার দেওয়া আছে ম্যাজিস্ট্রেটকে যে তিনি ইচ্ছা করলে সেটা নাও মানতে পারেন। এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্ট, এই অ্যাক্টটা নিশ্চয় পড়েছেন, এটা খুব মূল্যবান আইন, তার সেকশন ৭(১)(২) টা পড়ে দেখবেন যে সেখানেও তিন মাস জেলের কথা

আছে কমপালসারি, আবার সেখানে পক্ষান্তরে হাকিমকে পাওয়ার দেওয়া আছে ইচ্ছা করলে তিনি নাও দিতে পারেন বা একদিনও দিতে পারেন। আর এখানে আপনি আইনটা এমনই স্ট্রিনজেন্ট করলেন যে হাকিমেরও সেখানে পাওয়ার থাকবে না। একটা কেন্দুপাতার জন্য তিনমাস জেল খাটতেই হবে, কোনও পাওয়ার সেখানে আপনি হাকিমকে দিচ্ছেন না। আপনি দেখুন ৪৬(এ) অব দি ওয়েষ্ট বেঙ্গল এক্সাইজ অ্যাক্ট, সেকশন ৪৮ অব দি ওয়েষ্ট বেঙ্গল এক্সাইজ অ্যাক্ট—সেখানে দেখবেন যে এই পাওয়ারটা কোর্টের হাতে দেওয়া আছে। কিন্তু আপনি এখানে কি বললেন? নারকোটিক ড্রাগসের ব্যাপার নতুন যে আইন হয়েছে—দি নারকোটিক drugs & psychtropic sustance Act. 1985 সেই পর্যায় আপনি এটা নিয়ে যাবার চেষ্টা করেছেন। আপনি সেকশন ১৮টা দেখুন। মৎস্যজীবীরা যদি মাছ ধরে, কেউ যদি লিফ নিয়ে যায় তারজন্যও এটা প্রযোজ্য হবে। আমি বলব এই ক্ষমতা কখনও আপনার দেওয়া উচিত নয় পুলিশ কনস্টেবলকে। নট লেস দ্যান থ্রি মান্থস যেটা বলেছেন সেখানে পাওয়ার দেওয়া উচিত ম্যাজিস্ট্রেটকে যে. আন্ডার স্পেশ্যাল সারকামস্ট্যানসেস ইচ্ছা করলে তিনি কমিয়ে দিতে পারেন, ২৪ ঘণ্টাও করতে পারেন। সেই ডিসক্রিমিনেশন আজকে কোর্টের কাছে নেই। আর একটা সেকশন ২৩, অদ্ভুত সেকশন দিয়েছেন। ৮১এ একটা নতুন সেকশন ঢোকানোর চেষ্টা করেছেন। এটা কি করলেন? এই নতুন সেকশন দিলেন কি? দি ষ্টেট The State Government may, by notlfication in the Official gazette, declare that any of the provisions of this Act shall apply to any land which is the property of the State Government or the Central Government, and thereupon such provisions shall apply to such land accordingly. এটা কি ব্যাপার আমি বুঝতে পারছি না। এর সঙ্গে কোনও সম্পর্ক নেই। এটা খাপ খাচ্ছে না, এটা ফরেস্টের অংশ নয়। then you are not confining youself to the Indian Forest Act, 1927 গভর্নমেন্টের যে কোন জায়গায়, সব জায়গায় এটা হতে পারে। তার পেরিফিরি থেকে বেরিয়ে কোথায় চলে গেছেন সেটা চিন্তা করুন। আপনি একটা ডিসক্রিয়েশন ম্যাজিস্ট্রেটকে দেন। আপনি রিজনবল কথাটা ব্যবহার করুন। আপনি যে পুলিশ কনস্টেবল এবং ফরেস্ট অফিসারদের অসীম ক্ষমতায় বলিয়ান করছেন তাদের ব্যক্তিগত জীবন সম্পর্কে আপনার অভিজ্ঞতা আছে? আপনি যদি তাদের বাড়িগুলি সার্চ করেন তাহলে দেখবেন যে সামান্য মাইনের অফিসার যারা তারা কি কারাপটেড হয়ে আছে। সেই কারাপটেড মানুষগুলিকে আপনি নিয়োজিত করছেন, বিচারের ভার দিচ্ছেন। আপনি পুলিশ কনস্টেবলকে পাওয়ার দিচ্ছেন, ফরেস্ট অফিসারদের পাওয়ার দিচ্ছেন। আপনি যদি ইনকোয়ারি করে দেখেন তাহলে দেখবেন যে তাদের অরণ্যের রাজা বলা হয়। সেই অরণ্যের রাজাকে আরও টাকা আদায়ের সুযোগ করে দিচ্ছেন। কাজেই এই বিলে আরও আলোচনা করার সুযোগ দেবেন। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী রামশঙ্কর কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বিল সম্বন্ধে মাননীয় সদস্য অপূর্ববাবু যে কথা বলেছেন, সেই পরিপ্রেক্ষিতে ২/১টি কথা এখানে রাখতে চাই।

মাননীয় সদস্য শুধু বিরোধী দলের সদস্য নয়, তিনি একজন আইনজ্ঞ। আমি আইন সম্পর্কে বিশেষ বুঝিনা তবুও এটুকু বুঝি যে তিনি যে কথাগুলি বলে গেলেন তাতে আমার মনে হয়েছে, এটা যেন একটা হাইকোর্ট এবং তিনি এখানে আর্গুমেন্ট করছেন। আমার মনে হচ্ছে আসলে তিনি জিনিসটা বুঝবার চেষ্টা করেন নি। এই ইন্ডিয়ান ফরেস্ট বিল ব্রিটিশ সাম্রাজ্যবাদের সময়ে করা হয়েছিল, আর আজকে ১৯৮৮ সাল। ব্রিটিশ সাম্রাজ্যবাদ চলে গেল এবং ভারতবর্ষ স্বাধীন হল। তারপরে কংগ্রেস রাজত্বে এল। ১৯৭৭ সাল পর্যন্ত তারা রাজত্ব করলেন। একটা কথা আছে যে হে অরণ্য তুমি কথা কও', সেই অরণ্য আর কথা কইলো না। ১৯৭৭ সালের পরে বামফ্রন্ট সরকার সেই অরণ্যকে কথা বলাবার চেষ্টা করছেন। অরণ্যের যে সম্পদ সেই সম্পদগুলি জাতীয় সম্পদে পরিণত হোক। সেই সম্পদ যাতে লুঠ না হয়, সেই সম্পদ যাতে জাতীয় সম্পদ হিসাবে ব্যবহৃত হয় তার জন্য এই সংশোধন আইন আনা হয়েছে। আমরা জানি পৃথিবীতে যে আনবিক যুগ এসেছে, যে শিল্প কারখানা হচ্ছে, সেই কারখানার ধোঁয়া, কারখানার যে গ্যাস সমস্ত মিলে আজকে পরিবেশকে দূষণ করছে। আজকে সমাজ ভিত্তিক বন সৃজনের প্রচেষ্টা চলছে। এই সমস্ত কলুষিত আবহাওয়াকে মুক্ত করার জন্য, দূষণকে মুক্ত করার জন্য চেষ্টা করা হচ্ছে, কিন্তু এই যে বন সম্পদ, এই বন সম্পদকে একালে মানুষ এবং যাদের বনের সঙ্গে নিবীড় সংযোগ আছে, তাদরে মানসিকতা এবং তাদের বনের সঙ্গে নিবীড় যোগাযোগের ফলে এবং তাদের দারিদ্রতার ফলে সেই আদিবাসী বা বনের চারপাশে যারা বাস করে তার কিছু কিছু বন সম্পদ অপহরণ করার চেষ্টা করে এবং অপহরণ করে। কিছু অসাধু ব্যবসায়ী সেই সমস্ত বন সম্পদ লুঠ করে, তার থেকে পরিত্রাণ পাবার জন্য মূল আইনটাকে রেখে, তাকে সংশোধন করে একটা নতুন সংশোধিত আইন প্রবর্তন করা হচ্ছে। এই আইনের বলে বন সম্পদ রক্ষার ব্যবস্থা হচ্ছে। বিরোধী দলের সদস্য বলে গেলেন পুলিশ অফিসার বলতে কনস্টেবলকে বোঝায়, তিনি বলেছেন কনস্টেবলদের সেন্স অব ডিউটি নেই, এই ভাবে হাউসের সামনে উপস্থিত করলেন, সেন্স অব ডিউটি কোনও অফিসারের নেই। তিনি প্রথমে বললেন অমরা অ্যামেন্ডমেন্ট দিতে পারতাম কিন্তু সময় নেই বলে অ্যামেন্ডমেন্ট দিতে পারেন নি। এই অজুহাত কি আমরা শুনবো? আমার মনে হয় এর উপর কোনও অ্যামেন্ডমেন্ট ওদের ছিল না। তিনি বললেন যে এই কনস্টেবল, অফিসারদের হাতে যে পাওয়ারটা দেওয়া হচ্ছে তা বেশি বেশি করে দেওয়া হচ্ছে। কিন্তু এই আইন তৈরির আগে, আগের যে আইন রয়েছে, তাতে দেখা গেছে গরুর গাড়ি করে এই সমস্ত সম্পদগুলো লুঠ করা হত, কিছু অসাধু ব্যবসায়ী এই সমস্ত কাজ করাতো। এই সংশোধনের ফলে কি করা হচ্ছে? এখন কি অবস্থা আছে, আরও উন্নত মানের যান বাহন নিয়ে এসে অসাধু ব্যবসায়ীরা বন সম্পদগুলো লুঠ করছে, তার থেকে পরিত্রাণ পাবার জন্য এই আইন সংশোধন করা হচ্ছে। মাননীয় বিরোধী সদস্য অবাক হয়ে গেছেন, এতকাল পর যে ফরেস্ট অফিসার বা কনস্টেবলদের কেন এত পাওয়ার দেওয়া হচ্ছে। আমি বলতে চাই গোটা বন সম্পদ আজকে যদি রক্ষা করতে হয় এবং এই বনসম্পদকে ঠিক ভাবে বাস্তবে যদি কাজে লাগাতে হয় তাহলে এখন এমন আইন করা দরকার যে আইনে শাস্তি হবে গতবারের আইনের শাস্তি থেকে আরও কঠোর। তিনি মেয়াদের কথা বলেছেন এবং নন-বেলেবল্ পানিশমেন্টের কথা বলেছেন। যারা জাতীয় সম্পদ লুঠ করতে যাবে, অপহরণ করতে যাবে তাদের সাজা নিশ্চয়ই কঠোর হবে। কঠোর সাজার ব্যবস্থা করা উচিত

বলেই আমি মনে করি। তবে যতক্ষণ না আমরা জনগণকে এই সমস্ত বিষয়ে সচেতন করতে পারছি ততক্ষণ আমাদের এই বিল বা আইন যথার্থরূপ পাবে না, আইন শুধু আইনের বই-এর মধ্যেই থাকবে। সুতরাং সর্বপ্রথম আমাদের জনগণকে সচেতন করতে হবে। পরিশেষে যে সংশোধনী বিলটি উপস্থাপিত হয়েছে সেই বিলটিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বন-মন্ত্রী মহোদয় যে বিলটি উত্থাপন করেছেন সেটিকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। একটু আগে শ্রদ্ধেয় অপূর্বলাল মজুমদার মহাশয় এই বিলের ওপর আলোচনা করলেন। কিন্তু তিনি বনাঞ্চল থেকে বহু দূরে শহরে থাকেন, কাজেই বনের লুঠপাট এবং অত্যাচার সম্বন্ধে তার কোনও অভিজ্ঞতা নেই বা যদিও থাকে তাহলেও তা খুবই কম বলে আমার ধারণা। তবে তিনি আইনজ্ঞ। তিনি আইন ভালো বোঝেন। তিনি তার নিজের বিচার-বুদ্ধি মতো ঠিকই বলেছেন এবং বিরোধী দলে থাকলে বিরোধিতা করতে হবে, তাই তিনি বিরোধিতাও করছেন। এবং সেটা তিনি খুবই ভালো ভাবে করছেন। তার দু একটি কথা প্রসঙ্গক্রমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি বিশেষ করে বিলে পুলিশ অফিসার সম্বন্ধে যেটা উল্লেখ করা হয়েছে সেটা একটু মাননীয় মন্ত্রী মহাশয় ভেবে দেখবেন। পুলিশ অফিসার ইনক্লুডস এ কনস্টেবল যদি হয় তাহলে কিন্তু কাজ খারাপই হবে, ভালো হবে না। দুর্নাম হবে বামফ্রন্ট সরকারের, ঘুষের রাজত্ব চলবে যদি কনস্টেবলের ওপর ভার পড়ে এগুলি দেখার প্রকৃতপক্ষে এখানে আইনে কি বলা হচ্ছে তা আমি জানি না। আর পুলিশ অফিসাররা কতক্ষণই বা থাকে? তবে এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, এর মূল আইনটি ১৯২৭ সালের আইন। ১৯২৭ সালে এই আইন তৈরি হয়েছিল, তারপর একবার মাত্র এটাকে সংশোধন করা হয়েছিল। ১৯৮১ সালে ২রা সেপ্টেম্বর এই আইনটি সংশোধন করা হয়েছিল। আজকে আবার এটাকে সংশোধন করা হচ্ছে। তবে এই বিলটিকে আরও ব্যাপকভাবে করা উচিত ছিল। সব চেয়ে বড় কথা হচ্ছে ১৯২৭ সালে সরকারের হাতে বন আর কতটুকুই বা ছিল— তখন খুবই লিমিটেড এরিয়া ছিল। বেশিরভাগ বন জঙ্গলই রাজা মহারাজাদের কাছে ছিল। কিন্তু বর্তমানে আর সেই অবস্থা নেই। আজকে বনাঞ্চল ছাড়াও গ্রামে-গঞ্জে সোসাল ফরেস্ট্রি প্রচুর সংখ্যায় তৈরি হচ্ছে। অথচ এই বিলের দ্বারা কেবল মাত্র রিজার্ভ ফরেস্ট রক্ষার ব্যবস্থা হচ্ছে। এর মধ্যে সোসাল ফরেস্ট্রি রক্ষার কোনও ব্যবস্থার কথা উল্লেখ করা হয় নি। আমরা দেখছি সোসাল ফরেস্ট্রি তৈরি করার জন্য বিভিন্ন রাস্তার ধারে যে সমস্ত গাছ গুলো লাগান হচ্ছে সেগুলোর প্রতি দিনই ক্ষতি হচ্ছে। এত দিন ওগুলো সরকারের হাতে ছিল, এখন পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হয়েছে। ফলে ওগুলো আজকে অল মেন প্রপার্টি হয়েছে, ওগুলো দেখার বা রক্ষা করার আজ আর কারও দায়িত্ব নেই। সুতরাং আমি ওগুলোকে বাঁচাবার জন্য বিষয়টা মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু বিচার বিবেচনা করতে বলছি। আমরা প্রতি বছর যে সোসাল ফরেস্ট্রি করছি তাকে রক্ষা করার জন্য কোনও আইন করা যায় কিনা তা ভেবে দেখার দরকার আছে। এই বিলের মধ্যে ওবিষয়ে ভাবা হয় নি। ফরেস্ট সম্বন্ধে এখানে একটা জায়গায় বলা হচ্ছে, whenever it has been decided to constitute any land reserved forest the State Government shall issue a notification in the official gazette. কিন্তু এটার জন্য তো অফিসিয়াল গেজেট

নোটিফিকেশন হল না! রিজার্ভ ফরেস্টের কথা হল, কিন্তু সোসাল ফরেস্টের, হাজার হাজার বিঘা জমিতে যে গুলো আজকে গড়ে উঠছে, রাস্তার পাশে, পি.ডাবলু.ডি.র জমিতে গড়ে উঠছে সেগুলো কোন আইনের দ্বারা রক্ষিত হবে? সেগুলো পঞ্চায়েতের হাতে দেওয়া হচ্ছে, অথচ পঞ্চায়েতের সেগুলো রক্ষা করার কোনও উপায় নেই। আর একটা কথা হচ্ছে Clause 28—Village-forests : The State Government may assign to any village community the rights of Government to or over any land which has been constituted a reserved forest, may cancel such assignment. All forests so assign shall be called village forest. ভিলেজ ফরেস্ট্রির কথা বলেছেন। এগুলি তারমধ্যে পড়ছে না বলে আমার মনে হচ্ছে। এখন এই যদি হয় তাহলে সোসাল ফরেস্ট্রি রক্ষার জন্য কোনও রক্ষা-কবজ এই বিলের মধ্যে থাকল না। এটা ভাবার কথা একটা কথা স্টেট গভর্নমেন্ট বলেছেন State Government may make rules for regulating the management of the biggest forests. আমার মনে হয় না পঞ্চায়েতের হাতে দেওয়ার পর এইরকম কোনও রুলস তৈরি করেছে যে রুলস দিয়ে করা যায়। আর একটি কথার উপর মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে রুলস ১৬তে একটা প্রভিসন যোগ করা হয়েছে provided that if in the opinion of the officer seizing such property it is not possible to obtain the orders of the magistrate in time, such officer may sell the property himself, remit the proceeds of sales into the Government Treasury and make report of such seizure. এই ক্ষমতা যদি সরকারি কর্মচারিদের হাতে দেওয়া হয় তাহলে লেখা যাচ্ছে না যে কোনও জিনিস বিক্রি করতে পারবেন। যে কোনও জিনিস ম্যাজিস্ট্রেটের অর্ডার না নিয়েই নিজেরা বিক্রি করে দিয়ে সামান্য টাকা গভর্নমেন্টের ট্রেজারিতে জমা দেবে বলে আমার আশঙ্কা হচ্ছে। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী গণেশ মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ভারতীয় বন (পশ্চিমবঙ্গ সংশোধন) বিষয়ক, ১৯৮৬ বিল এনেছেন বিল এনেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। যদিও এটা খুবই দুর্ভাগ্যের বিষয় ১৯২৭ সালের বিল উল্লেখ করে তিনি এখানে সংশোধন চাইছেন। দীর্ঘদিন আগের যে আইন সেই আইনের সংশোধন হওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। কিন্তু মূল আইনে কি বক্তব্য ছিল সেটা দেখা বা জানার সুযোগ আমাদের হয়নি, কারণ লাইব্রেরিতে এই আইনের একটিমাত্র কপি আছে। যাইহোক, এই আইনের উদ্দেশ্যে বলা হচ্ছে, যে সমস্ত বন সম্পদ আমাদের রাজ্যে আছে সংরক্ষিত এলাকায় সেই বনসম্পদগুলি যাতে রক্ষা করা যায়, অপরাধীরা সেগুলিকে যাতে চুরি বা অন্যভাবে নষ্ট করতে না পারে। বন এলাকায় যারা ঘর করে বসবাস করতে চায়, তাদের সেই এলাকা থেকে উৎখাত করার জন্য এই বিলে ক্ষমতা চাওয়া হয়েছে। এই ক্ষমতা চাওয়ার ক্ষেত্রে তার বিভিন্ন ধারা এবং উপধারা কিভাবে এই আইনে বাস্তবে রূপায়িত হবে সেগুলি বলা হয়েছে এবং সেই ধারা এবং উপধারার বিভিন্ন দিকগুলি নিয়ে এখানে সংক্ষিপ্ত সময়ের মধ্যে কিছু কিছু আলোচনা হয়েছে। সেই আলোচনায় যেমন আমরা দেখছি তার একটা ভালো দিক আছে। সেইদিকটা হচ্ছে, ক্রমাগত বনসম্পদ নষ্ট

করার যে প্রবনতা দেখা দিচ্ছে সেটাকে বন্ধ করার একটা প্রচেষ্টা এই আইনের মাধ্যমে নেওয়া হয়েছে। কিন্তু এটা স্বীকার্য যে সবক্ষেত্রেই আইন একমাত্র সমস্যার সমাধান করে না। আইনে শাস্তির বিধান জোরদার করলেই সমস্ত অপরাধ বন্ধ হয়ে যাবে বা এর প্রবণতা বাড়বে না এটা বোধ হয় ঠিক নয়। এটা করতে হলে এর মূলে যে সমস্ত কারণ আছে, কেন এই বনসম্পদ অপরাধীরা সংগ্রহ করছে কেন বন জবর দখল হচ্ছে তার মূলে যে সামাজিক সমস্যা আছে সেটা সমাধানের দিকে দৃষ্টি দিলে এর অনেকখানি সুরাহা হবে বলে আমি মনে করি। কারণ আমরা জানি উত্তরবঙ্গ থেকে ঐ বাঁকুড়া, বীরভূমের দিকেই হোক অথবা সুন্দরবনের নদী, নালার এলাকায় হোক যেখানেই হোক না কেন সাধারণভাবে মানুষ যখন তাদের প্রয়োজনীয় সম্পদ পায়না যখন সে দেখে তার ঘরের কাছের সম্পদে হস্তক্ষেপ করার মতো কোনও আইনের সুযোগ সুবিধার বিধি তাদের নেই সেই সময় স্বভাবতই সেই এলাকার লোক যে অন্যায়ভাবে এই বনসম্পদকে আহরণ করার চেষ্টা করে। সুতরাং সেই জায়গাটা বন্ধ করার দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। এই আইন অনেক জায়গায় আছে, অফিসারদের কাছে ব্যাপক ক্ষমতা দেওয়া আছে, আবার এখানে বনবিভাগের অফিসারের কাছে যেমন ক্ষমতা দেওয়া আছে তেমনি পুলিশের কাছে ক্ষমতা দেওয়ার কথা বলা হয়েছে। সুতরাং উভয় দপ্তরে ক্ষমতা দেওয়ার ক্ষেত্রে আমরা জানি নানাভাবে সেখানে উভয় দপ্তরের মধ্যে গোলযোগ হতে পারে। কাজেই এটা একটা নির্দিষ্ট দপ্তরের উপরেই এই দায়িত্ব ও এই আইন প্রয়োগ করার দায়িত্ব দিলে ভালো হত বলে আমার মনে হয়। এখন আমি জানি বন এলাকায় যারা বাস করেন তারা তফসিলি আদিবাসী সম্প্রদায়ের লোক। কোথাও তফসিলি সম্প্রদায়ের মৎস্যজীবী, কোথাও আদিবাসী সম্প্রদায়ের লোক আছে, তাদের বনের সঙ্গে জীবন এবং জীবিকার একটা সম্পর্ক আছে। সুতরাং সেখানে অনেক সময় প্রয়োজনে সামান্য অপরাধ তারা করতে পারে, তাই সেই সমস্ত ক্ষেত্রে দৃষ্টি দিয়ে এই আইনের কঠিন ধারাগুলি যাতে প্রয়োগ না করা যায় সেদিকে একটু দৃষ্টি রাখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে এই বিলকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে যা সময় রয়েছে তাতে এটা শেষ হচ্ছে না। আমি আধঘণ্টা সময় বাড়াচ্ছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অনারেবল মেম্বার শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়ের কথা আমি শুনেছি। তিনি এই বিলের উদ্দেশ্য, লক্ষ্য এবং ডিপার্টমেন্টের অফিসারদের সততা, পুলিশ অফিসার বলতে কি বোঝায় নানা প্রশ্ন তুলেছেন এবং তার সঙ্গে সঙ্গে আদিবাসী জাতি, উপজাতির প্রতি আমাদের সহানুভূতি আছে কিনা বলেছেন। প্রথমে আমি খুব বিনয়ের সঙ্গে বলছি, এর আগের দিন যখন আমার সমালোচনা করা হল, বলা হল যে কঠোর হতে হবে, কঠোর হতে পারছেন না, বন সম্পদ ধ্বংস হয়ে যাচ্ছে, পরিবেশ ধ্বংস হয়ে যাচ্ছে, পরিবেশ ধ্বংস হয়ে যাচ্ছে। দিল্লিতে যখন মিটিং করতে যাচ্ছি তখন বলা হয় কমপ্লিট মনিটোরিয়াম করে দিন কোনও ফিলিং চলবে না। ওরা হিমালয়কে সবুজ করবেন, হিমালয় সবুজ হবার উপায় নেই, আবার শুনলাম যে পাহাড় বৃক্ষ শূন্য হয়ে গেছে, সেজন্য জল নেই, সেখানে নাকি টপ সয়েল ম্যানেজমেন্ট করবেন। নানা কথা শুনছি। আমি ভাবছিলাম—আমি আমার বাজেট ভাষণে বলেছি, আমার দুর্ভাগ্য বিরোধী বন্ধুরা অত্যন্ত

ব্যস্ত আছেন, সেগুলি পড়ার প্রয়োজন বা সময় পান নি—অপূর্ববাবু বলেছিলেন আপনি বেশি ফিনাজফাইজ করছেন। তা আমাকে কি করতে হবে? জঙ্গলের প্রয়োজনিয়তা স্বীকার করা হয়েছে, আজকাল আর বলা হয় না আমি বৃক্ষ ছেদন করছি। আজকাল বলা হয় আমি মরুন্সকরণ ডেজার্ট ফাইলিং করছি। আমি আমার বাজেট ভাষণে বলেছি এইভাবে ফুয়েল পলিশি জ্বালানী পাওয়া যাবে। পূর্ণাঙ্গ এনারজি, ১৯৭৪ সালে এনারজি পলিশি সম্বন্ধে যে কথা বলা হয়েছিল সে কথা মানা হচ্ছে না। এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে সমস্ত জঙ্গলগুলো আগামী ২০ বছরের মধ্যে শেষ হয়ে যাবে। এই ব্যাপারে ন্যাশনাল এবং ইন্টারন্যাশনাল যেসব রিপোর্ট এসেছে, তার কোনও রিপোর্টেই দেখলাম না যে সেখানে ওয়ার্নিং দিতে কম দিয়েছে। একটা ভয়াবহ অবস্থা সেখানে। তারজন্য আমি ভাবলাম, এই বিলটা আনা উচিত—একটা হাতিয়ার থাকা দরকার মাফিয়ারা যে প্লান্ডারিং করছে সেটা এফেকটিভলি ডিল করবার জন্য ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্ট এর ব্যাপারে আপনি নিজে জানেন যে, আমাদের পিটিশন কমিটি সেটা নিয়ে বিচার-বিবেচনা করেছিলেন। এই পিটিশন কমিটিতে অনেক গণ্যমান্য সদস্যরা ছিলেন বিরোধীদলের সদস্যরাও তাতে ছিলেন। দ্যাট রিপোর্ট ওয়াজ প্রেজেন্টেড টু দি অ্যাসেম্বলী অন দি টুয়েন্টি নাইন্থ মার্চ ১৯৮৪। সেই রিপোর্টে এই ব্যাপারে কিছু রেকম্যান্ডেশন করেছিলেন তারা। কিন্তু এই বিলটা ডিলেড ডিলিং হয়েছে যেটা আরও তাড়াতাড়ি করা উচিত ছিল। এই ডিলেড হবার কারণে যদি আমি অপরাধী হই তাহলে আমি অপরাধী। ওরা সমিল, ট্রাইবুনাল ইত্যাদি না কথা বলেছিলেন। আমি সেসবের মধ্যে যাচ্ছি না; পিটিশন কমিটি এই ব্যাপারে যে রেকমান্ড করেছিলেন সেগুলো আমি তুলে ধরছি। ঐ রিপোর্টের ২৯ পাতায় বলা হয়েছে Hence it is suggested that: (i)every offence under the Act should be made congnizable and non-bailable. (ii) punishment should be deterrent and the sentence should be imprisonment and fine both. The maximum period of imprisonment should be enhanced to seven years and minimum be fixed at six months. The amount of fine should remain unlimited to be imposed according to the valuation of the property stolen damaged. (iii) offence under the Act may be made compoundable where the valuation of the property stolen/damaged does not exceed Rs.5,000. (iv) Forest Officers not below the rank of Forester should be

[5-40 — 5-50 P.M.]

legally empowered to search and seize stolen forest property and to confiscate the same including the vehicle and /or carrier wherever it is found without a warrant. Right of disposal of confiscated property should vest in the Forest Officer and not in the Court as is under the Essential Commodities and Custom Acts. পিটিশন কমিটির ঐ রিপোর্ট সর্বদলীয় এবং সেটা সর্বসম্মতবাবে গৃহীত ও বিধানসভায় উপস্থাপিত। কাজেই আমি নিজেকে অপরাধী মনে করছি না পিটিশন কমিটির সেই রিপোর্ট গ্রহণ করে। আমরা এক্ষেত্রে লেস্ রেস্ট্রিকশন করেছি। আমরা যে স্টেপ নিচ্ছি সেটা ৫০০০ টাকার উপর হলে হবে না, নিচে ৫০০ টাকা পর্যন্ত করব। ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্টে যা আছে সেটা পড়ে দেখবেন। সেখানেও দেখবেন কনজারভেটর অফ ফরেস্ট র‍্যাঙ্ক-এর অফিসারের কাছে তারা অ্যাপিল করতে পারবেন এবং ডিস্ট্রিকট

ম্যাজিস্ট্রেট পর্যন্ত যেতে পারবেন। অরিজিন্যাল অ্যাক্টে এটা রয়েছে, সুতরাং আমরা কোনও অপরাধ করিনি। ইন্ডিয়ান ফরেস্ট অ্যাক্ট ১৯২৭ এটা আপনারা জানেন দিল্লির কেন্দ্রীয় সরকার এই আইন পাশ করেছে। পুলিশ অফিসারের বক্তব্য রাখেনি, আমরা সেটা রেখে দিয়েছি পুলিশ অফিসারের কি ডেফিনেশন, কি করতে পারেন না পারেন, অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার ছাড়া করতে পারবেন কি পারবেন না সেটা বলা আছে। এই ব্যাপারে কোনও অসুবিধা নেই। এর পর হল ক্রাইম। আমি সেটা জানি, আই অ্যাম নট এ লইয়ার মাইসেল্ফ, ক্রাইমের পেছনে একটা মোটিভ থাকবে। কোথাও কোনও একটা পাতা ছিঁড়লো, কোথাও কোনও একটা দাঁতন ভাঙলো এটার সমালোচনা করল করা যায়। আমাদের কিন্তু আলোচনার ব্যাপার হল আউট অ্যান্ড আউটি অ্যাট্রাক্ট টু মাফিয়াজ। অনেক কাগজে বেরিয়েছে আমি বলেছি আই ওয়ান্ট টু কাট দেম ইন সাইজ। ফায়ার-আর্মস অনেক দিন থেকে হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কোথাও কোথাও আমরা শক্তি সঞ্চয় করেছ। আমাদের অভিজ্ঞতা হচ্ছে স-মিলের নাম করে সব গেড়ে বসেছে, সমস্ত জঙ্গল লোপাট করে দিচ্ছে। আমি তার জন্য যে কোনও জায়গায় দাঁড়িয়ে বলতে পারি—এখানে নয় বাইরেও বলতে পারি— আমরা মাফিয়াকে রোখবার চেষ্টা করছি। আমাদের মিনিস্টার অফ স্টেট, শ্রী বনমালি রায় বলেছেন আমাদের কোনও জায়গায় উদ্দেশ্য ছিল না আইনটা আরও শক্ত করার। আমরা বিশ্বাস করি না আইন করলেই সব কিছু করা যায়। মানুষ খুন করলে ফাঁসি হবে, যাবজ্জীবন কারাদন্ড হবে। তাহলে কি খুন বন্ধ হয়েছে? আমি বলেছি স্ট্রং অ্যান্ড পাওয়ারফুল মুভমেন্টের জন্য আইনটা আমাদের হাতিয়ার থাকবে। পুলিশ অফিসার কিম্বা আমাদের ফরেস্ট অফিসারদের উপর আমাকে নির্ভর করতেই হবে। প্রশাসন যেভাবে চলে, এখানেতে সেই আইনে পিপল'স কোর্টে অভিযোগ আসছে। আমাদের আইনের মধ্যে দিয়েই চলতে হবে এবং কাজ করতে হবে। দিল্লির যে অরিজিনাল অ্যাক্ট তার মধ্যে দিয়েই আমাদের কাজ করতে হবে। এখানে লেখা আছে গ্রেপ্তার করবে অ্যারেস্ট উইদাউট ওয়ারেন্ট এটা স্পেসিফিক্যালি লেখা আছে। সেখানে কগ্‌নিজেন্স থাকবে। পুলিশ স্টেশন ইনচার্জ বাকি সময় এফ.আই.আর. রাখবে, এফ. আই. আর. ইজ এন অ্যাডমিনিস্ট্রেটিভ ডকুমেন্ট। এটাতো আছে, তার সঙ্গে আরও বেশি চেতনা আনতে হবে। সমস্ত মানুষকে নিয়ে আমরা বিচার করব, আমাদের ফিলোজফি আছে। মাননীয় স্পিকার স্যার, এর পর আমি যেটা এখানে বলতে চাই সেটা হল অ্যানি ল্যান্ডের কথা, এখানে সেই ব্যাপারে বলা হয়েছে। এটা অরিজিন্যাল অ্যাক্টে আছে, আমি সেখানে স্টেট গভর্নমেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্টের কথা বলেছি, এটা উচিত, এটা আমাকে রক্ষা করবে। এখানে আমি নতুন কথা কিছু বলিনি। পানিশমেন্টটা বাড়ানো হয়েছে। আমি আমার পিয়াম্বেলে বলেছি, আমি বেশি কিছু কথা বলিনি। আমাদের বাজেয়াপ্ত করার ক্ষমতা থাকবে। এই সঙ্গে সঙ্গে বলি আমরা অ্যাবেটমেন্ট করব এবং সেই অফেন্সকে সমান অফেন্স বলে ধরব। ১১৪.ধারায় এটা লেখা আছে, আমরা তাদের অ্যাট পার পানিশমেন্ট দেব। এটাই আমরা অ্যাক্টের মধ্যে নিয়ে আসবার চেষ্টা করছি। এছাড়া এরমধ্যে এমন কিছু কথা নেই। ক্ষমতা একটু বেশি নেওয়া আছে ঠিকই, তবে তার প্রয়োজনিয়তা আছে। আমি অন্তত মনে করি, অ্যাজ এ ফরেস্ট মিনিস্টার উইথ অল এমফ্যাসিস ইজ মাই কম্যান্ড, আজকে এর প্রয়োজন আছে। কারণ, হয় প্রিজার্ভ করুন, না হয় ভ্যানিশ করুন। জঙ্গল আপনাকে রক্ষা করতে হবে, তা নাহলে মরুর দিকে এগিয়ে যাবে। এটা না করতে পারলে

সত্যিই চ্যালেঞ্জের মধ্যে পড়তে হবে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি সবিনয়ে বলতে চাই যে, পিটিশন কমিটি যা বলেছেন তা আমি করব এবং এটা আমার দায়িত্বের মধ্যে পড়ে। বিরোধী বন্ধুরা বলেছেন, জঙ্গলের ব্যাপারে শক্ত হাতে হাল ধরতে হবে। আমাদের জাজ আছেন, সামারি ট্রায়াল হবে, তিনি বিচার করবেন। লিখিত নোটিশ করবেন, গড়িয়ে গড়িয়ে নিয়ে গিয়ে কোনও লাভ নেই। যেমন ধরুন, একটা ভেইকেল আমি সীজ করলাম, তারপর তার জামিন করলেন, তারপর হাইকোর্ট করবেন, সুপ্রিম কোর্ট করবেন—এই তো চলতে থাকবে। আজকে একটা ঘটনার কথাই ধরুন, পাখী—আমি বন্ধ করেছিলাম। আমি জানি না, হাইকোর্টে কি রায় হয়েছে? আবার পাখী আসতে শুরু করেছে। কাজেই, এই ভাবে যদি ফরেস্ট অ্যাটমোসফেয়ার নস্ট হয়, সবকিছু যদি ধ্বংস হয়, তাহলে আপনাদের কাছে সবিনয়ে বলতে চাই উই ওয়ান্ট to meet then with proper place and proper hours. এই জন্যই আমি এখানে এটি এনেছি। আমরা গরিব মানুষের সঙ্গে আছি, এবং সেই উদ্দেশ্যেই এখানে এটি আনা হয়েছে। আমরা আদিবাসী ও সাধারণ মানুষের সঙ্গে আছি। আপনি একটু হিসাব করে দেখবেন, এখানে তো কয়েকবার নির্বাচন হয়ে গেল, আমরা সিডিউল্ড ট্রাইবস্ কনস্টিটিউয়েন্সীতে, সিডিউল্ড কাস্ট এলাকায়—সব জায়গায় আমরা জিতেছি। এবারে পঞ্চায়েত নির্বাচনটা দেখুন, আমরা জিতেছি। সিডিউল্ড কাস্টস্ এবং সিডিউল্ড ট্রাইবস্ ওরা তো জঙ্গল রক্ষা করতে চায়, ওরা এরমধ্যে আসছে না। আমরা নির্বাচনে তাদের বিপুল ভোট পেয়েছি। সিডিউল্ড ট্রাইবস এবং সিডিউল্ড কাস্টস্-এর হিসাব করলে আপনি হিসাব পাবেন, তারা কিন্তু জঙ্গল রক্ষা করতে চায়। যারা জঙ্গলের মধ্যে যায় এবং বনজ সম্পদ প্লান্ডার করে, তাদের হাত থেকে মানবজাতির স্বার্থে আমরা জঙ্গলকে রক্ষা করতে চাই। অন্যদিকে উই ওয়ান্ট টু ফাইট অ্যাট দি প্রপার আওয়ার এবং তারজন্য আমাদের প্রোটেকশন ফোর্স বন্দুক নিয়ে পাহারায় আছে। আমি বলেছি যে ওদের হাতে রাইফেল দিতে হবে, কারণ রাইফেলের সঙ্গে দাঁড়িয়ে প্লান্ডাররা মোকাবিলা করতে পারবে না। আমি এখানে জি.এন.এল.এফ.-এর প্রসঙ্গ আনতে চাই না, উইথ দি পলিটিক্যাল উইল সেখানে অনেক ক্ষতি হয়ে গেছে। আমরা জানি, সাধারণ মানুষ আছেন এবং অ্যাসেম্বলীর সমর্থন আছে সেই বিষয়ে। তারপর বাড়াবাড়ি হলে আমরা আছি। আমরা তো শুধু শুধু এখানে বসে নেই। আমরা যাতে উইথ দি পলিটিক্যাল উইল হয়, সাধারণ মানুষের উপরে যাতে জুলুম না হয়, উই ক্যান সি টু দ্যাট এবং সেইজন্যই তো পাঁচ হাজার টাকা পর্যন্ত আমরা ছেড়ে দিয়েছি, যাতে প্রোপারলি ইউজ হয় সেইজন্যই এটা করেছি। আদিবাসী একজন জঙ্গলে গিয়ে দাঁতন ভাঙলে বা পাতা ভাঙলে তার মূল্য যত বেশিই হোক না কেন তা কখনই পাঁচ হাজার টাকা হবে না। তবে তার পরেও কিছু হলে তারজন্য আমরা ডিটারেন্ট পানিশমেন্টের ব্যবস্থা রেখেছি। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ambarish Mukhopadhyay that the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 23**

The question that clauses 1 to 23 do stand part of the Bill was

then put and agreed to.

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, I beg to move that the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988 as settled in the Assembly, be passed.

[5-50 — 6-30 P.M.] (including adjournment)

**শ্রী অপূর্বলাল মজুমদার :** স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে অম্বরীশ বাবু তার বক্তব্যে যা বললেন তাতে মনে হয় উনি আমার বক্তব্য ঠিকভাবে উপলব্ধি করতে পারেন নি। স্ট্রেনজেন্ট আইন হোক, যেখানে সমস্ত জায়গা থেকে চুরি করে নিয়ে যাচ্ছে মাফিয়া প্রপরা সেখানে তার বিরুদ্ধে কঠোর শাস্তির ব্যবস্থা করুন। কিন্তু আপনার একমাত্র সেকশন ১৯টা দেখুন, সেখানে ক্লজ এ, বি, সি ক্লজ এফ এবং আই জি এইচ সেখানে লেখা আছে পাতা যদি কেউ ভাঙ্গে তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে। এটা একটা নন-কগনিজেবেল অফেন্সের মধ্যে ফেলে দিলেন। আপনি ওই পাতা যদি কেউ ভাঙ্গে এটা বাদ দিতে পারতেন। আপনি ক্লজ আই, এফ, জি-এর মূল ধারাটি দেখুন আপনি মৎস্যজীবীদের ক্ষেত্রেও এই জিনিস করেছেন যে একটা মাছ ধরলেও সেটা নন-কগনিজেবেল অফেন্সের মধ্যে পড়বে। আপনি জামিনের ব্যবস্থা করেছেন কিন্তু তা পেতে গেলে এতো কষ্টসাধ্য ব্যাপার যে তুলনা করা যায় না। ওখানে অ্যাপিল করলেই জামিন পাওয়া যাবে না কিন্তু জামিন নিতে হলে ওখানে জামিন নিলে হবে না সাব-সেকশন (২) অনুযায়ী কোর্টে একটা পাতা ভাঙ্গার জন্যে বা মাছ ধরার জন্যে দরখাস্ত করে অ্যাপিল করতে হবে। তখন পুলিশ অফিসার কিম্বা ওই ধরনের অফিসার তিনি দয়া করে আসবেন তবেই বেল মুভ হবে। এটা কিন্তু আপনি এড়িয়ে যেতে পারতেন। এটা কোনও অপরাধের মধ্যে পড়েনা যে একটা পাতা ভাঙ্গলে বা মাছ ধরলে তার বিরুদ্ধে সেকশন ৪৩৭ অনুযায়ী মার্ডার কেসের মতো সেই চার্জে ফেলে দেওয়া হবে। সেখানে একটা লাইন জুড়ে দেওয়া হল যে হি মে বি রিলিজড on bail but he shall not be so released it there appears reasonable grounds for beliveing that he has been guilty of on offence punishable with death or punishment for life. এইভাবে বেল পেতে ১০ দিন সময় লাগবে। আপনি এই আইন করে যাচ্ছেন ভবিষ্যতে আপনি থাকবেন না বা আমিও থাকবো না কিন্তু এই আইন থেকে যাবে যেমন ১৯২৭ সালের আইন আছে। তেমনি এই আইন বছরের পর বছর থেকে যাবে। দরিদ্র মানুষের ভোট নিয়ে জিতে এসেছেন তাদের চোখের জল ফেলাবেন না। আপনি অন্তত সেকশন ১৯এর ক্লজ আই এবং এফটা বাদ দিতে পারতেন আপনি যতখুশি মাফিয়াদের বিরুদ্ধে কঠোর স্ট্রেনজেন্ট হোন, আইন করুন কিন্তু এ জিনিস করবেন না। আমার সময় কম, শেষ হয়ে আসছে, লালবাতি জ্বলে গেছে তাসত্ত্বেও পুনরায় বলছি আপনি এই আইন এনেছেন এবং পাশ করিয়ে নিয়ে যাবেন কিন্তু তবুও এই বিল সংশোধনের জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ এর সংশোধন হলে ভালো হয়।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার সময় নেব না, আমি শুধু এইটুকু বলতে চাই যে উদ্দেশ্য নিয়ে আমরা আইনের সংশোধন করতে চাচ্ছি এটা সারা ভারতবর্ষে আলোচিত হচ্ছে ক্রমাগত স্ট্রেনজেন্ট করার জন্য, দিল্লির সরকারও

ব্যাপারে শক্ত মনোভাব নিয়েছেন। আমি শুধু এইটুকু বলব আমরা মাফিয়াদের বিরুদ্ধে অ্যাকশন নেবার জন্য অস্ত্রগুলি একটু শক্ত করার চেষ্টা করছি। বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব এটাকে আপনারা জোলো করে দেবেন না। অকারণে [illegible] প্রতি আমাদের মমত্ববোধের প্রশ্নে সন্দেহ এনে আইনের যে মূল লক্ষ্য মাফিয়াদের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে উইথ অল পাওয়ারস ইন মাই কম্যান্ড এটাকে হালকা করে দেবেন না। আপনাকে বলব আপনি ছাড়া অন্য কেউ একথা তুললে বলতাম আপনি কি মাফিয়াদের পক্ষে কথা বলছেন? আপনাকে আমি সেকথা বলতে পারি না। আমার নিজের বক্তব্য হচ্ছে যে আমরা কনফিসকেট করতে চাই। আজকে ঠিকই ভেহিকল্‌স আমরা কনফিসকেট করতে পারি, কিন্তু সঙ্গে সঙ্গে হায়ার্ড ভেহিকল্‌স পাওয়াযাবে না। ভুল ভ্রান্তি আইনে থাকতে পারে, বার বার অ্যাপিল করার সুযোগ আছে। তার ব্যবহারের মধ্যে কোথাও যাতে ত্রুটিবিচ্যুতি ভুল ভ্রান্তি না হয় তারজন্য আমরা সদা জাগ্রত পাহারায় থাকব। আমার আক্রমণ শুধু সেইসব সংগঠিত মাফিয়াদের বিরুদ্ধে যারা আজকে সমস্ত রিজার্ভ ফরেস্টকে ধ্বংস করার পৈশাচিক আনন্দে মেতে উঠেছে। আপনাদের কাছে অনুরোধ করব আপনারা তাদের পক্ষ নেবেন না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Dr. Ambarish Mukhopadhyay that the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988 as settled in the Assembly, be passed was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পিকার:** আমাদের এখন বিরতি, আধ ঘণ্টা পরে অর্থাৎ ৬.৩০ টার সময়ে আমরা আবার এখানে আসব।

(At this stage the House was adjourned fill 6.30 PM)

(After recess)

[6-30 — 6-40 P.M.]

## The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the code of Criminal Proceedure (West Bengal Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Criminal Proceedure (West Bengal Amendment) Bill, 1988 be taken into consideration.

**Mr. Deputy Speaker :** There is one circulation motion of Shri Saugata Roy on this Bill. It is in order but as shri Saugata Roy is not present in the House, it is not moved.

[6-30 — 6-40 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আইনটি আকারে ছোট হলেও বিলটি খুব গুরুত্বপূর্ণ। আমি সমস্ত মাননীয় সদস্যদের অনুরোধ করব তারা যেন বিষয়টি গুরুত্ব উপলব্ধি করে এই ব্যাপারে মতামত দেন। এখানে স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস-এ এই বিষয় বলা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আগে গভর্নমেন্টের অ্যামেন্ডমেন্টটা মুভ করা হোক।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** সেটা তো সেকেন্ড রিডিংয়ের সময় মুভ করতে পারবেন। সেকেন্ড রিডিংয়ে যখন ক্লজ বাই ক্লজ নিয়ে আলোচনা করা হবে তখন যে অ্যামেন্ডমেন্ট থাকবে সেটা মুভ করা হবে, এটা হচ্ছে ল।

**মিঃ ডেপুটি স্পিকার :** ঠিক আছে, বলুন।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই আইন আকারে ছোট হলেও অ্যাটম বা হাইড্রোজেন বোম যেমন আওয়াজ করে এটাও ঠিক সেই রকম ক্রিমিন্যাল জুরিসপ্রুডেন্স-এর উপর সাংঘাতিক আঘাত আনবে। Sec. 438 of criminal Procedure কোড, ১৯৭৩-তে ছিল অ্যান্টিসিপেটরি বেল। কিন্তু উনি সেই অ্যান্টিসিপেটরি বেলকে কার্টেল করে দিচ্ছেন। The courts sometimes fix dates for hearing of such applications for anticipatory bail after a long gap, even after several months in certain cases. As a result of pendency of such applications the police cannot arrest/detain the applicant, because once the matter is brought to the seisin of the courts, any such action on the part of the police may be treated as contempt of the courts. So, investigation of the cases is badly affected. It will, therefore, be quite desirable to make suitable amendment to that section of the code of criminal procedure so that applications of such persons are disposed of within a specific time. So far this portion is concerned, it has got some sense but the other protion, I bag to submit, that it has not carry conviction. With this end in veiw, Government has brought it. Now Sir, what is the Section 438 ? এখানে যারা আছেন তারা দেখবেন এই প্রভিশনটা আমাদের আইনে ছিল না। ১৯৭৩ সালে এই আইনটা নতুন করে যখন সংশোধিত হল তখন এই সেকশনটা ইনকরপোরেট করা হল। এই সেকশন ইনকরপোরেট হল। আমাদের জুরিসডেন্স বলে আজকে মডার্ন ওয়ার্ল্ডে আমরা নানা চিন্তা ভাবনার মধ্যে দিয়ে এগিয়ে চলেছি এবং সেগুলিকে কনসাইজ করে যারা জুরিসপ্রুডেন্সের পন্ডিত তারা মনে করেছিলেন ৪৩৮ সেকশন দরকার। নতুন অভিজ্ঞতায় নানা রকম চিন্তাধারায় সেটাকে একটা সামঞ্জস্য করবার জন্য এই আইন ১৯৭৩ সালে নিয়ে আসা হল।

[6-40 — 6-50 P.M.]

**(ভয়েস : রবীন্দ্র নাথ মণ্ডল : এই আইনের ব্যাখ্যাটা আমাদের একটু বাংলায় বুঝিয়ে বলুন।)**

আইনের বাংলা ব্যাখ্যা হল এই ধরুন, আপনি একজন সাধারণ নাগরিক। একজন পয়সাওয়ালা, ইনফ্লেসনারি লোক আপনাকে জব্দ করার জন্য পুলিশের সঙ্গে যোগসাজস করে আপনার বিরুদ্ধে একটা ফলস কেস করে আপনাকে তার মধ্যে জড়িয়ে দিল। গরিব হলেও আপনি একজন সম্মানীয় ভদ্রলোক এবং সোসাল ওয়ার্কার হিসাবে আপনার সমাজে একটা প্রতিপত্তি, সম্মান আছে। কিন্তু অর্থের দিক থেকে ওর ক্ষমতা বেশি আছে বলে আপনাকে একটা মিথ্যা মামলায় ঝুলিয়ে দিয়ে কয়েকদিন হাজতের মধ্যে রাখবার চেষ্টা করবে, এই হচ্ছে আইন। এইভাবে যদি কোনও নিরপরাধ লোককে জড়িয়ে দেওয়া হয় তাহলে তিনি ডিস্ট্রিক্ট জাজের কাছে ৪৩৮ অথবা হাইকোর্টে গিয়ে ৪৩৮-এ অ্যান্টিসিপেটরি বেল প্রে করতে পারেন। এই অ্যান্টিসিপেটরি বেল প্রে করে আমি সেখানে গিয়ে বললাম আমার বিরুদ্ধে পুলিশ ফলস কেস দিয়ে আমাকে গ্রেপ্তার করার চেষ্টা করছে, আমি সম্পূর্ণ নিরপরাধ এর সঙ্গে জড়িত নই। আমার সম্মানহানি করার জন্য এই প্রচেষ্টা করা হচ্ছে। বিষয়টি দেখে নিয়ে আপনি এটা করুন। হাইকোর্ট তখন অন্য পুলিশকে নোটিশ করবেন। পুলিশ এসে বললেন। পুলিশকে বলবেন, তোমাদের কি কি এভিডেন্স আছে কোর্টে প্রডিউস কর যে, কেন ওকে গ্রেপ্তার করতে চাইছেন। আলোচনা হবে। কোনও সময় ৭দিন, আবার কোনও সময়১৫ দিনও হতে পারে, এটা জাজের জুরিসডিকসন জাজ দু পক্ষই শুনবেন। শুনে যদি তিনি মনে করেন যে, না, এর মধ্যে কিছু এভিডেন্স আছে, একে বেল দেওয়া উচিত নয়, রিজেক্ট করা দরকার তাহলে রিজেক্ট হবে। আর পুলিশ এবং দরখাস্তকারীর বক্তব্য শুনে যদি তিনি মনে করেন—ডিস্ট্রিক্ট জাজ বা হাইকোর্ট জাজ মনে করেন যে, এর মধ্যে কোনও এভিডেন্স নেই, রিজনেবল গ্রাউন্ডস নেই এগোবার জন্য তখন তাকে বেল দিয়ে দেয়। এটা নির্ভর করে জাজের উপর। দু পক্ষের বক্তব্য শুনেই এটা করবেন। এখন হাইকোর্ট জাজ যদি বলেন ১০ দিন পরে হিয়ারিং করব, তাহলে ১০ দিন সময় সেখানে দেওয়া যাবে না? পুলিশকে বলা হয় অ্যাপ্লিকেশন করে নিয়ে যাও তখন তারা তা করে নি। কেন না, হাইকোর্টে একটা জিনিস, একটি বিষয় বিচারাধীন আছে। হাইকোর্ট ইজ the seisin of the entire matter. সেই সময় অ্যাপ্লিকেশন করা ঠিক হবে না। এতে হাইকোর্টের অবমাননা হবে। এখন এ ব্যাপারে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি যে The necessity for granting anticipatory bail. ল কমিশন যদি মনে করে থাকেন---সারা ভারতবর্ষে ল কমিশন বসে আলোচনা করে একটা সিদ্ধান্ত এলেন, একটা রেজলিউশন অ্যাকসেপ্ট করলেন এবং তারা প্রোপজাল দিলেন যে অ্যান্টিসিপেটারি বেল ৪৩৮-ভারতবর্ষের সমস্ত জায়গায় চালু হওয়া উচিত। ক্ষমতার অস্ত্র নিয়ে অনেকে অনেক নিরপরাধ লোকদের বিরুদ্ধে কেস লাগিয়ে দেয় এবং তাদের বিরুদ্ধে শত্রুতা সাধন করার চেষ্টা করে। আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করব ল কমিশন ফর্টিফার্স্ট রিপোর্ট Vol. 1, Para 39.9 তাতে বলছেন The necessity for granting anticipatory bail according to Law Commission arised, namely because sometimes influencial persons try to implicate their rivals in false cases for the purpose of disgracing them or for other purposes by getting them detained in jail for some days. Apart from false cases, where there are reasonable grounds for holding that a person accused of an offence is not likely to abscond or otherwise misuse his liberty while on bail, there seems to be no justification to require him first to

submit to custody remain in prison for some days then to apply for bail এই হল অ্যান্টিসিপেটরি বেল। এখন উনি বলছেন, আমি অ্যান্টিসিপেটরি বেলের ৮০ পারসেন্ট কেটে দেব। হাইকোর্টে আমি দরখাস্ত করা সত্ত্বেও হাইকোর্টের জাজে-রা সেটা মানতে চান না। বলছেন হাইকোর্ট থেকে যে দিন বেরিয়ে আসবেন সেদিন আমি সেখান থেকে গ্রেপতার করে নিয়ে আসব। It is going agaisnt him. তার বিরুদ্ধে যাচ্ছে। এই প্রসঙ্গে এটা বলতে হয় যে এই আইন আনার ফলে আমাদের দেশের অনেক নিরপরাধ লোক যাদের পয়সা নেই, যারা অন্যের শিকার হয়েছেন রাইভারলির অথবা তার হিংসার তাদের অসুবিধা হবে। এখানে সেকশনগুলি যা দিয়েছেন সেকশন থ্রি(এ) একমাত্র সেকশন যেখানে দেখবেন আছে হোয়েন When any person has reason to believe that he may be arrested on an accusation of having committed a non-bailable offence, he may apply to the High Court or the Court of Session for a direction under this section that in the event of such arrest he shall be released on bail. এখানে একটা বাদ দিয়ে গেলেন। সেকশন যা আছে One of the attentive forums concurrent jurisdiction ought not to have been omitted it implies the principle, Section 437 দু জায়গায় রয়েছে। অ্যান্টিসিপেটরি বেলের অর্থ দাঁড়াচ্ছে যে Anticipatory bail means a bail to direct the release of a person who has not yet been arrested at the time when the court serve a notice on such person requesting him to remove the publicity material within the period specified in the notice. (2) If the publicity meterial is not removed within the period specified in the notice, the censor officer or the officer authorised under sub section (1) shall, remove the publicity material and any, if necessary, ask the police for assistance in removing the publicity material. তার পুলিশের কাছে গ্রেপ্তার হবার আগে তাকে কোর্ট থেকে রিলিজ করে দিচ্ছে যে তুমি একে গ্রেপ্তার করবে না। যখন গ্রেপ্তার করতে যাবে তখন যদি তার কাছে হাইকোর্টের অর্ডার থাকে তাহলে তাকে গ্রেপ্তার করবে না। He cannot be arrested. কোর্টে গিয়ে সময়মত সে হাজির হবে। যদি চার্জসিট হয় তাহলে He can file a case সেই কেস করার ব্যাপারে কোনও আপত্তি নেই। কিন্তু স্যার, সেই নিরীহ, শান্তিপ্রিয় ভদ্র মানুষ-টিকে হাজতে তিন-চার দিন বা ১০/১৫ দিন আটকে রাখার কোনও যুক্তি নেই। হাইকোর্ট যদি মনে করেন বা সেশন জাজ যদি মনে করেন তাহলে সেখানে তাকে সেই অধিকার দেওয়া উচিত। উনি বললেন কি? Provided he will have to apply to the court উনি বলেছেন যে আমরা অ্যাপ্লাই করলে হাইকোর্টে বা ডিস্ট্রিক্ট সেশন কোর্টে তারা সেখানে একটা ডেট ফিক্স করে দেন, কিন্তু হেয়ারিং হয় না। হেয়ারিং করতে হলে তাকে পুলিশের কাছে খবর দিতে হবে যে আপনাদের কি কাগজপত্র আছে সেগুলি নিয়ে হাজির করুন। অনেক সময়ে পুলিশ অফিসাররা কাগজ পত্র হাজির করতে পারেন না, তারা টাইম নেন। একবার, দুবার , তিনবার পর্যন্ত তারা টাইম নেন যে আমরা তৈরি হতে পারিনি আমাদের সময় দিন। এখন উনি বলছেন যে পুলিশ টাইম নিলেও আমার অপরাধ। আমি যখন দরখাস্ত করেছি তখন আমাকে গ্রেপ্তার হতে হবে। এটা ঠিক করছেন না। উনি বলেছেন যে অনেক সময়ে ডিস্ট্রিক্ট জাজ কিম্বা সেশন জাজ কিম্বা হাইকোর্ট লম্বা তারিখ দেন। এখন উনি বলছেন, পুলিশ ফার্স্ট ডেতে যখন হাজির হবে তখন পেপারস নিয়ে হাজির

হবেন। একথাটা উনি ঠিক বললেন না। উনি বলছেন যে হাকিম অনেক সময় একমাস, দুমাস এই রকম লম্বা টাইম দিয়ে থাকেন। আমি সেদিন ল মিনিস্টারকে বলছিলাম যে ক্যালকাটা হাই কোর্টে প্রতি বছর ১৫ হাজার মামলা পড়ে। আপনি কয়জন হাইকোর্টে জাজ নিয়োগ করেছেন? হাই কোর্টে জাজ ৫০ জন হতে পারে। ৩৫ জন হাইকোর্টে জজ আছেন, আর ১৫ জন নেই কেন? কোনও জবাব পাইনি। চীফ মিনিস্টার যে নাম পাঠাবেন, সেই চীফ মিনিস্টারের নাম এবং চীফ জাস্টিস যে নাম পাঠাবেন সেগুলি যাতে স্যাংশন হয় এটা আপনি দেখবেন, কিন্তু আপনি তা করেন না কেন? আপনি ফৌজদারি মামলার কথা বলেছেন। আজকে বিভিন্ন ডিস্ট্রিক্ট জাজের কোর্টে কত কেস পেন্ডিং হয়ে পড়ে থাকে? পশ্চিমবাংলার বিভিন্ন জাজেস কোর্টে ১৪ লক্ষ কেস পড়ে থাকে। আর হাইকোর্টে ১ লক্ষ কেস পড়ে থাকে। আপনি বলনে যে যেদিন দরখাস্ত পড়বে তার এক মাসের মধ্যে এগুলি শেষ করে দিতে হবে। আপনি বললেই কি হবে? আপনি ল মিনিস্টার হিসাবে চীফ মিনিস্টারকে বলুন এগুলি যাতে হয় তারব্যবস্থা করতে। চীফ জাস্টিসের সঙ্গে কথা বলে আরও ১৫ জন হাকিমকে নিয়োগ করার ব্যবস্থা করুন। বেলের জন্য একজন স্পেশাল হাকিমের কথা বলুন। বেলের জন্য একজন স্পেশাল হাকিম হলে তিনি ২, ৩, ৪ দিনের মধ্যে সব কেসগুলির ব্যবস্থা করতে পারবেন। কিন্তু আপনি সেদিক থেকে কিছু করতে পারছেন না। অপর দিকে যে অধিকার জনসাধারণকে দেওয়া হয়েছে, ল কমিশনে দীর্ঘদিন আলোচনার পরে তাদের উইসডম-এর কথা বলেছেন, জুরিসপ্রুডেন্স-এর মাধ্যমে যে জ্ঞানের কথা বলেছেন, এক কথায় তাদের উইসডমকে নাকচ করে দিয়ে পুলিশের হাতে তুলে দিচ্ছেন। আপনি একটা করছেন কেন—না, ইনভেস্টিগেশনের সুবিধা হবে। আমি আপনাকে একটা কথা বলছি। গত পরশুদিন এক ভদ্রলোক আমার কাছে এসে কাঁদছিলেন। ১৯ বছর ধরে তার বিরুদ্ধে পুলিশ কোনও চার্জশীট দেয়নি। এই জিনিস চলছে, এই সেকশনের আওতায় পড়বে না, নতুন করে সেকশন ৪৬৮ হচ্ছে, লিমিটেশন হচ্ছে। ১৯৭৩ অ্যাক্টের লিমিটেশনে যদি ৭ বছর, ৮ বছর বা যাবতজীবনের আসামী হয় বা ৪০৯ য়েতে যদি কোনও সরকারি আসামী হয় তাহলে তার বিরুদ্ধে কোনও লিমিটেশন নেই এটা আপনি জানেন। ৪৬৮-এর লিমিটেশনের কথা তার মধ্যে আসেনা। কিন্তু ১২ বছর, ১৪ বছর ফেলে রাখা হচ্ছে কোনও চার্জশীট দেওয়া হচ্ছে না, ফাইলের মধ্যে পড়ে থাকছে। আপনি এর বিরুদ্ধে কি অ্যাকশন নিতে পারেন? আপনার কোনও ক্ষমতা নেই তাদের বিরুদ্ধে কিছু করার। আজকে দিনের পর দিন কেসগুলি পড়ে থাকছে। আজকে যে ১৪ লক্ষ কেস পড়ে থাকছে তার মধ্যে বেশির ভাগ কেস হচ্ছে ক্রিমিন্যাল কেস। এই ১৪ লক্ষ কেসের মধ্যে প্রায় ১২ লক্ষ হচ্ছে ফৌজাদারি কেস। আগে এক একজন ৫০০, ৬০০ ফৌজদারি কেস করতে পারত। আজকে তার ওয়ার্ক লোড কত হয়েছে? সেই ওয়ার্ক লোড হয়েছে ৫ হাজার। আজকে বেলের জন্য পিটিশন করলে সঙ্গে সঙ্গে হাইকোর্টে যাচ্ছে কিন্তু সেখানেও বিচার হচ্ছে না। এই সব অবাস্তব কথা বললে হবে? সেখানে দেড় লক্ষ কেস পড়ে রয়েছে, তাদের মাথার উপর, হাইকোর্টের জজ বাড়ালেন না, ডিস্ট্রিক্ট জজদের কাছে ১২ লক্ষ ফৌজদারি কেস পড়ে রয়েছে। তাদের সেইগুলো শেষ করার জন্য আরও জজ দেওয়া দরকার, অ্যাডিশন্যাল

[6-50 — 7-00 P.M.]

সেশন জাজ দেওয়া দরকার, সেইগুলো আপনারা করবেন না, সেইগুলো না করে, এই যে অধিকার, মানুষের লিবার্টির যে অধিকার, তাকে খন্ডন করছেন। জুরিসপ্রুডেন্সের যে অধিকার, সেই অধিকার হল, ১০০ টা খুনি আসামী তারা খালাস পাক, কিন্তু একজন নির্দোষীও যেন সাজা না পায়। এই হলো ফান্ডামেন্টাল জুরিসপ্রুডেন্সের কথা এবং সেই জুরিসপ্রুডেন্স, হায়েস্ট জুরিসপ্রুডেন্স অব দি ওয়ার্ল্ড। আপনি জানেন বোধ হয়, ব্রিটিশ জুরিসপ্রুডেন্সে আছে যে ১০০টা আসামী খালাস পাক, কিন্তু একজন নির্দোষীও যেন সাজা না পায়। সেই জন্য জুরিসপ্রুডেন্স আমাদের দরকার। জুরিসপ্রুডেন্সের উইসডাম, চিন্তা ভাবনা করে যা বলেছিলেন, সেই কথাটা আপনি নাকচ করতে যাচ্ছেন এই সমস্ত বিলের মধ্যে দিয়ে। কিন্তু আপনার হাইকোর্টের ১৫ জন জাজ দিতে পারছেন না, ডিস্ট্রিক্ট জাজের ১২ লক্ষ কেসকে আপনারা সমাধান করতে পারছেন না। কেস কত পারসেন্ট বেড়েছে, ওয়ার্ক লোড কত বেড়েছে, কিন্তু আপনারা কিছু করছেন না। অ্যান্টিসিপেটরি বেল সম্পর্কে কিছুদিন আগে— আপনি জানবেন বোধ হয়, একটা সুপ্রীম কোর্টের জাজমেন্ট, ফুল বেঞ্চ ডিসিশন, সেই ফুল বেঞ্চ ডিসিশন বলে দিয়েছে, এটাকে কেন নেওয়া দরকার, কেন এটা চট করে এক কথায় সুপ্রীম কোর্টের ডিসিশনকে ফেলে দিয়ে সমস্ত জুরিসপ্রুডেন্সকে ফেলে দিয়ে, সমস্ত ল কমিশনের পন্ডিতদের ডিসিশনকে ফেলে দিয়ে, এক কথায় চলে যাবেন— সময় সংক্ষেপ তাই, বলতে পারছি না, আমি শুধু বলব যে আমাদের দেশে অসংখ্য ডিসিশন আছে, ডিসিশন অব দি হাইকোর্ট এবং একবার যদি পুলিশ অ্যারেস্ট করে তাহলে তাদের কথায় ছাড়া পাবার উপায় নেই। তখন এই কন্ট্রাডিক্টারি কথাবার্তাগুলো আসে, কারণ আপনি বলছেন এই প্রভিসন-এ বলেছে যে পেন্ডিং অর্ডার ফর ডিসপোজাল, আবার ডিসপোজাল কি, একবার যদি আপনি হাইকোর্টে জানান, আমাকে অ্যারেস্ট করে ফেললেন, আর তো ডিসপোজালের কোনও ব্যাপার নেই, জুরিসডিকশন অব দি কোর্ট গোজ অ্যাওয়ে, আর তো করতে পারে না। কিন্তু এই পাওয়ার যদি পুলিশকে দিয়ে দেন, এই ক্ষমতা দিয়ে দেন, তাহলে মানুষের লিবার্টি নিয়ে ছিনিমিনি খেলা চলবে এবং কোনও ভদ্রলোক হয়তো কেস ফাইল করার আগে, হিয়ারিং এর আগে অ্যারেস্ট হয়ে যাবেন। এবং এটা করতে চান, আমি জানিনা, একজিকিউটিভ এই ভাবে আপনি করছেন কেন, আমি জানিনা কি জন্য করছেন। ইনভেস্টিগেশনের জন্য করছেন তো? ইনভেস্টিগেশন অ্যাবস্কনডারদের ব্যাপারে দেন না? অ্যাবস্কনডারদের কি চার্জশীট দেওয়া যায়না? কত ডাকাতির মামলা, খুনের আসামীর মামলা আমরা ধরতে পারছি না, এখানে হাইকোর্ট কেন সময় দিয়েছে দু মাস, এটাকে ধরে আপনি মানুষের লিবার্টিকে অন্যায় ভাবে কেড়ে নিতে চাইছেন। সেই জন্য আমি বলব, এই বিল ছোট হলেও অ্যাটম বমের মতো মানুষের লিবার্টি, জুরিসপ্রুডেন্সের উপর আঘাত আনছেন। এটা আমি কোনও মতে মেনে নিতে পারছি না। সেই জন্য ইট স্ট্যান্ডস on the principle of Natural Justice-that no person be in custody before he is heard by a court. আমি হাইকোর্ট এবং ডিস্ট্রিক্ট কোর্টের হিয়ারিং পর্যন্ত করতে পারব না। পুলিশের এত সর্বময় কর্তৃত্ব দেবার দরকার কি, পুলিশকে একটু স্যালুট না করলে হয় না আপনাদের Liberty of an individual is more precious এবং প্রেসাস, আপনারা লিবার্টিকে ধ্বংস করতে চাইছেন। সময় অভাবে

কোটেশন দিতে পারলাম না, জুরিস্টদের যে সব কথা আছে, বিভিন্ন জায়গায় ল অব কোর্টে যা আছে তা বলতে পারলাম না। এই বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপধ্যক্ষ মহাশয়, আমাদের বিচার মন্ত্রী যে " দি কোড of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988" এখানে উপস্থাপন করেছেন তার ওপর আমি একটা সংশোধনী দিয়েছি। আমি সময় মতো সেটা মুভ করব, কিন্তু তার আগে আমি এখানে দু একটি কথা বলছি। আমার সংশোধনীটি দেবার কারণ হচ্ছে, আমরা সকলেই জানি যে মার্ডার কেসের আসামীরা, ডেঞ্জারাস খুনীরা, টেরিবল সব আসামীরা কোর্টে গিয়ে কিছু প্রভাবশালী ব্যক্তির সাহায্য নিয়ে, সরকারকে না জানিয়ে জামিন পেয়ে আবার সমাজে ফিরে এসে সমাজ-জীবনকে অতিষ্ঠ করে তোলে। তাদের আটকে রাখার জন্য সরকারের যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা ব্যাহত হয়। এ ব্যাপারে আইনগত কোনও প্রোটেকশনের ব্যবস্থা না থাকার ফলে আদালতের পক্ষেও ওদের কাছ থেকে সমাজকে প্রোটেকশন দেওয়া সম্ভব হচ্ছে না। কাজেই সেই পরিপ্রেক্ষিতে এই গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্টটি আনা হয়েছে। ঐ সমস্ত সমাজবিরোধীরা , যারা একটা অপরাধ করার পরে আবার সমাজ-জীবনকে অতিষ্ঠ করে তুলছে তাদের আটকে রেখে সমাজকে শান্তিপূর্ণ রাখার জন্য এই অ্যামেন্ডমেন্ট অত্যন্ত জরুরি। তাই আমি ক্রিমিন্যাল প্রোসিডিয়র কোড্-এর ওপর আমার অ্যামেন্ডমেন্টটি দিয়েছি। আমি আশা করব সব শেষে বিরোধী দলের সদস্যরা আমার অ্যামেন্ডমেন্টটি সহ বিলটিকে সর্বান্তকরণে সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00 — 7-10 P.M.]

**শ্রী আব্দুল কোয়াইম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা যে অ্যামেন্ডমেন্টটি দিয়েছেন সেটি আমি গ্রহণ করছি এবং সেই ভাবেই আমি আমার বক্তব্য রাখছি। এখানে সেকশন ৪৩৮-এ যেটা আছে সেটা কি? সেটাকে আমরা অ্যাবলিস করছি? না, তা নয়। সুতরাং মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় সঠিকভাবে ওটা বর্ণনা করলেন না। ঘটনাটা কি? ঘটনাটা হচ্ছে,—সেকশনটির অপব্যবহার হচ্ছে। এই সেকশনের সুযোগ নিয়ে বিভিন্ন কেসের আসামীরা জামিন পাবার পরে, ৮/৯/১০ মাস পরে কোর্ট সেসব কেসের হিয়ারিং-এর দিন দিচ্ছে। জামিন ক্যানসেল না করে এই যে লম্বা সময় দিচ্ছে, এই সময়ে পুলিশ তাদের আর অ্যারেস্ট করতে পারছে না। যদিও এ-ব্যাপারে সুপ্রীম কোর্টের রুলিং আছে,—কোর্টে অ্যাপিয়ার হলেও পুলিশ তাকে অ্যারেস্ট করতে পারবে। কিন্তু জেনারেলি পুলিশ এসব ক্ষেত্রে ভীত হয়ে পড়ে। সেভাবে, হয়ত সে কন্টেমন্ট-এ পড়ে যাবে, সেই জন্য অ্যারেস্ট করে না। বহু হ্যানাস অফেন্স সাচ অ্যাজ মার্ডাস, আর্সন, ডাকাতি ইত্যাদি কেসের আসামীরা ৮/৯/১০ মাস সময় পেয়ে যায় এবং সেই সময়ের মধ্যে আরও বহু ক্রাইম করে, কিন্তু সেই সময়ের মধ্যে পুলিশ তাদের ধরতে পারেন না। পুলিশকে এই অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে এবং ক্রিমিনালরা এই সুযোগটা গ্রহণ করছে। এটা দূর করার জন্যই আমি বলছি যে, যখন তারা দরখাস্ত করবে তখন সেটা ৩০ দিনের মধ্যেই হিয়ারিং শেষ করে ফেলতে হবে। অন্য কোনও কথা বলছি না। সমস্ত সুযোগ থাকছে। ৪৩৮ যে সুযোগ দেওয়া

হয়েছে সমস্ত সুযোগ থাকছে, সুযোগের কোনও অপ-ব্যবহার করা হচ্ছে না। তার অ্যাপ্লিকেশন করতে গেলে পুলিশ তাকে অ্যারেস্ট করার যে কথা বলছেন তা ঠিক নয়, কোমরে দড়ি বেঁধে নিয়ে আসবেন, তা নয়। ৩০ দিনের মধ্যে হেয়ারিং কমপ্লিট করতে হবে। ৮/১০ মাস যে সময় দেওয়া হয় সেই সময়টা বেধে দিচ্ছি। একটা নির্দিষ্ট সময়ের মধ্যে করতে হবে এটাই হচ্ছে আমার মূল অ্যামেন্ডমেন্ট। সুপ্রীম কোর্টের রুলিং-এ আছে। সুপ্রীম কোর্ট বলছে ৪৩৮ অ্যাপ্লিকেশন করা সত্বেও তাকে অ্যারেস্ট করা যেতে পারে, কিন্তু পুলিশ তাকে ধরছে না। আমি ক্লিয়ার করে দিচ্ছি, সুপ্রীম কোর্টের রুলিং-এ উপর নির্ভর করে যে ৪৩৮ যদি অ্যাপ্লিকেশন করেন পুলিশ তাকে অ্যারেস্ট করতে পারবেন, একথা আমি পরিষ্কারভাবে বলছি। কেউ অ্যাপ্লিকেশন করে দিলে পুলিশ তাকে অ্যারেস্ট করতে পারত না ভয়েতে। একজন মার্ডার কেসের আসামী ৪৩৮ অ্যাপ্লিকেশন করে মাঝখানে ২/৩টি আবার মার্ডার করে আসছে। একজন ডাকাতি কেসের আসামী অ্যাপ্লিকেশন করে দিনের পর দিন ডাকাতি করছে। এইসব অসুবিধা দূর করার জন্য আমি বলছি পুলিশ অ্যারেস্ট করতে পারেন। এটা আমার একার কথা নয়, সুপ্রীম কোর্টের রুলিং-এ আছে। সেখানে বলা হচ্ছে পুলিশ অ্যারেস্ট করতে পারে। সুতরাং সেটা এই আইনের মধ্যে নিয়ে এসেছি। তারসঙ্গে আর একটি কথা বলা হয়েছ সেটা হচ্ছে, একথাটা মাননীয় সদস্য বুঝতে পারলেন না, তিনি অন্যভাবে বলবেন। আমি জানি না তিনি ক্রিমিন্যাল প্রাকটিশের সঙ্গে যুক্ত আছেন কিনা? ধরুন, সেটা হল ৪৩৮ অ্যাপ্লিকেশন করার পরে যদি সেই আসামীকে পুলিশ ধরে ফেলে তাহলে তাকে কোথায় নিয়ে যাবে? তাকে নিয়ে জজ কোর্টে মুভ করবে? না হাইকোর্টে মুভ করবে? না, তা নয়। আইনের বিশেষ নিয়ম হচ্ছে, কোনও আসামীকে যদি অ্যারেস্ট করা হয় তাকে নিয়ে জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে প্রডিউস করতে হবে। ম্যাজিস্ট্রেট কোর্টে প্রডিউস করতে হলে আইনের ধারা হচ্ছে তাকে ৪৩৭ বেলের জন্য অ্যাপ্লিকেশন করতে হবে, এটা বলা হয়েছে। অনেকে হয়তো মনে করতে পারেন যে ৪৩৮ অ্যাপ্লিকেশন করছি, জজকোর্ট আছে, মহামান্য হাইকোর্ট আছে, সেখানে বোধ হয় নির্দিষ্ট যে আইন আছে সেই আইন মোতাবেক বেল মুভ হবে, কিন্তু সেখানে ৪৩৯ চলে আসছে। সেটা না করে এইটুকু বেধে দিয়েছি, এছাড়া অন্য কোনও কথা নেই। মাননীয় সদশ্য মিঃ মজুমদার অনেক কথা বলে গেলেন। যদিও প্রাসঙ্গিক নয়, তবুও আমি দু-চারটি কথা বলি। তিনি বললেন হাইকোর্টে বিচারক নেই। আমরা বিচারকের জন্য অনেকদিন আগেই চেয়ে পাঠিয়েছি। কিন্তু সেখানে থেকে কোনও সই হয়ে আসছে না কেন আমি জানি না। আমি অল ইন্ডিয়া ল মিনিস্টার কনফারেন্স দিল্লিতে গিয়েছিলাম। সেখানে গিয়ে সুপ্রীম কোর্টের চীফ জাস্টিসকে জিজ্ঞাসা করেছিলাম, কলিকাতা হাইকোর্টে অনেক জজের পোস্ট পড়ে আছে, পাঠান নি কেন? তিনি বললেন আমি সই করে দিয়েছি। এতদিনপরে দেখলাম ৩জন জজের নাম পাঠিয়ে দিয়েছে। বাইরে থেকে যাদের নাম গিয়েছিল তাদেরনাম ফিরে আসেনি। এটা কি আমাদের অপরাধ? আমরা চাইছি আরও অনেক জজ আসুক। এ ব্যাপারে আপনারা সুপ্রীম কোর্টে মুভ করুন, পার্লামেন্ট মুভ করুন। আমি চাই জজ আসুক। আপনি বিভিন্ন ম্যাজিস্ট্রেট কোর্টের কথা যেটা বললেন সেই সম্পর্কে আমি বলতে চাই ১ বছরে ৬১ জন ম্যাজিস্ট্রেটকে আমি অ্যাপয়েনমেন্ট দিয়েছি। এটা একটা রেকর্ড। ২১ জনকে নিয়োগ করেছি, ৪০ জন বিভিন্ন প্রফেশনে আছেন, তারা আবার জয়েন করবেন। এছাড়া হাইকোর্টকে বারে বারে বলছি, পাবলিক সার্ভিস কমিশনকে বারে বারে

বলছি যে আরও আপনারা ক্যানডিডেট পাঠান, ৩০/৩৫ জন ম্যাজিস্ট্রেটকে অ্যাপয়েনমেন্ট দিতে পারি। আমি চাইছি, সমস্ত কোর্টে ম্যাজিস্ট্রেট চলে যাক। আমি চাচ্ছি না কোনও কোর্ট ভ্যাকেন্ট থাক। যাতে এই সমস্ত পোস্ট পূরণ হয় তারজন্য আমি সেই প্রচেষ্টা করছি। মাননীয় সদস্যের অবগতির জন্য আমি এই কথাটি বললাম। এটা এমন কোনও বড় ব্যাপার নয়। এখানে আমাদের মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় যে কথা বলেছেন সেটা অনেক যুক্তি-যুক্ত কথা। ৪৩৮ অ্যাপ্লিকেশন করবে কিন্তু পুলিশ যদি না জানে, যদি সরকারপক্ষ না জানে, কাগজপত্র নিয়ে কোর্টে যদি অ্যাপিয়ার না করে তাহলে একতরফা জামিন হয়ে যেতে পারে। সেইজন্য এটা এখানে আছে। তিনি এখানে রেফারেন্স দিয়েছেন, সেটা উনি অ্যামেন্ডমেন্ট করে দিলেন যে অন্তত ৭ দিনের নোটিশ দিয়ে তাকে দিতে হবে। সরকারকে উনি মিঃ মজুমদার যে কথা বলেছেন সেটা হচ্ছে এই পুলিশ যদি সময় নেয়, পুলিশ যদি ৩০ দিনের মধ্যে না আসে তাহলে রেকর্ড হবে না, শোনবার দরকার নেই ম্যাজিস্ট্রেটের, সেখানে তো সরকার পক্ষের ক্ষতি হবে। এটাতে সরকার পক্ষের ক্ষতি হবে। পুলিশ তখন সময়ে আসতে বাধ্য হবে। যাই হোক এই কথা বলে যা অ্যামেন্ডমেন্ট এখানে নিয়ে আসা হয়েছে, আমি আশা করছি যে সমস্ত সদস্য এই অ্যামেন্ডমেন্টটিকে গ্রহণ করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988 was then put and agreed to.

### Clauses 1 & 2

The question that clauses 1 & 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 3, in the proposed sub-section (1), to clause (b), the following proviso be added :-

"Provided that where the apprehended accusation relates to an offence punishable with death, imprisonment for life or imrpisonment for a term of not less than seven years, no final order shall be made on such application without giving the State not less than seven days notice to present its case."

**শ্রী অপূর্বলাল মজুমদার :** Sir,I beg to move that clause 3(1) (c) be omitted. এটা কেন বলছি? না, ইট ইজ রিডান্ডান্ড। যে পাওয়ারের কথা বলা হচ্ছে সেটা অলরেডি দেওয়া আছে। সেইজন্য বলছি ইট ইজ রিডানডান্ড। কারণ আমি অ্যাপ্লাই করেছি, আমাকে একটা স্পেশাল পাওয়ার দেওয়া হবে আইনের মধ্যে এটা বলা হচ্ছে, কিন্তু আমাকে হাইকোর্ট বা সেশন কোর্টে পিটিশন ফাইল করা [illegible]ট্যুদ অফ হিয়ারিংয়ে যদি কোর্টে যাই [illegible]াহলে পুলিশ সেখানে থেকে আমাকে কোমরে দড়ি [illegible] নিয়ে যেতে পারবে। এখানে যেটা [illegible] হচ্ছে Provided that the mere fact that a person has applied to the

High Court or the Court of Session for a direction ι section shall not, in the absence of any order by that Court, be a bar to the apprehension of such person, or the detention of such person in custody, by an officer in charge of a police station এটাকে আমি ভিমেন্টলি অপোজ করছি। তারপর ক্লজ সি-তে যেটা বলা হচ্ছে In any person is arrested and detained in custody by an officer in charge of a police station before the disposal of the application of such person for a direction under this sub-section, the release of such person on bail by a Court having jurisdiction, pending such disposal, shall be subject to the provisions of section 437 এটা অলরেডি ৪৩৭-এ বলা আছে। কাজেই এর কোনও প্রয়োজন নেই; এটা রিডানডান্ড। শুধু তার একটা অপারচুনেটি থাকা দরকার হাইকোর্টে এ সম্বন্ধে আপিল করার জন্য কাজেই মানুষের যে লিবার্টি হরণ করা হচ্ছে তার প্রতিবাদ জানাতে আমি এই অ্যামেন্ডমেন্ট এনেছি।

**শ্রী আব্দুল কোয়ইম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় শ্রী অপূর্বলাল মজুমদার যে দুটি অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা গ্রহণ করছি না ; শ্রী সুমন্তকুমার হীরা মহাশয়ের যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা আমি গ্রহণ করছি।

The motions of Shri Apurbalal Majumdar that Clause 3(1)(a) be omitted and clause 3(1)(c) be omitted were then put and lost.

**Shri Abdul Quiyom Molla :** I accept the amendment moved by Shri Sumanta Kumar Hira.

The motion of Shri Sumanta Kumar Hira that in clause 3, in the proposed sub-section (1), to clause (b), the following proviso be added :-

"Provided that where the apprehended accusation relates to an offence punishable with death, imprisonment for life or imprisonment for a term of not less than seven years, no final order shall be made on such application without giving the State not less than seven days notice to present its case" was then put and agreed to.

The question that clause 3 as amended do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988 as settled in the Assembly, be passsed.

[ 7-10 — 7-20 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি বেশিক্ষণ বলব না।

আজকে মাননীয় মন্ত্রী হয়ত এই বিলটা পাস করিয়ে নেবেন, কিন্তু এই ধরনের অ্যামেন্ডমেন্টে এনে মানুষের যে অধিকার ছিল, অ্যান্টিসিপেটরি বেল পাবার ক্ষেত্রে তাদের আইনগত যে অধিকার ছিল, সেই অধিকারকে যে শুধু কার্টেল করলেন তাই নয়, একটি কলঙ্কজনক দৃষ্টান্ত স্থাপন করলেন। পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক মানুষ অনেক সময় অনেকভাবে নির্যাতিত, লাঞ্ছিত হচ্ছে এবং সেক্ষেত্রে এক্জিকিউটিভরা দিনে দিনে যেভাবে এগিয়ে চলছেন সেটা একমাত্র কার্টেল করতে পারে জুডিশিয়ারী। সেখানে জুডিশিয়ারী অ্যান্টিসিপেটরি বেলের ক্ষেত্রে উভয় পক্ষের বক্তব্য শুনেই রায় দেবেন। কিন্তু আজকে যে আইন করা হচ্ছে সেটা আমি গণতান্ত্রিক পশ্চিমবঙ্গে কল্পনাও করতে পারি না। কারণ দেখতে পাচ্ছি যে, জুডিশিয়ারীর বাইরে পুলিশকে আজকে প্রভূত ক্ষমতা তুলে দেওয়া হচ্ছে। আজকে হাইকোর্টের রায়কে কার্টেল করে বিধানসভায় এটা তোলা হল! আবার রিডানডেন্ট যেটা আছে, প্রয়োজন নেই যার, সেটা জুরিসপ্রুডেন্স অনুযায়ী পাস করিয়ে নেবেন, কারণ আজকে পুলিশের হাতে আরও ক্ষমতা তুলে দেওয়া চাই। পুলিশের উপর নির্ভর করে যে সরকার চলে তাদের পুলিশকে তোয়াজ করে ক্ষমতা দিতেই হবে এবং একজিকিউটিভদের ঠুটো জগন্নাথ করে রাখতে হবে। এখানে 'দি অ্যাডমিনিস্ট্রেশন অফ জাস্টিস' বাই রবীন সি.এ. হোয়াইট, থেকে দুটি লাইন পড়ে দিচ্ছে It is truism to say that we live in an ordered society and that social interaction requires a degree of predictability law and the legal process contribute to the stable functioning of society by providing a framwork of rules governing multitude of activities. The reach of the law into everyday lives continues to increase, so that there are today few activities wholly unregulated by the law. আজকে কোর্টের লায়েবিলিটি এবং ক্ষমতা আনরেগুলেটেড হচ্ছে ; রেগুলেশন করবার ক্ষমতাকে কোর্টের কাছ থেকে কার্টেল করে দিয়ে মানুষের লিবার্টি—ফান্ডামেন্টাল রাইটকে পদদলিত করছেন, এর বিরুদ্ধে পশ্চিমবাংলার নাগরিকদের তরফ থেকে একজন দায়িত্বশীল সদস্য হিসাবে সর্বশক্তি দিয়ে প্রতিবাদ জানাচ্ছি যে, এটা কখনই হওয়া উচিত নয়।

**শ্রী শচীন সেন :** স্যার, থার্ড রিডিং-এ কয়েকটি কথা বলতে চাই। স্যার, মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার যে কোটেশনটা দিলেন, তার যে বক্তব্য সেটা উল্টো। তার বক্তব্য আমি যেটা বুঝতে পারছি সেটা হল খুনি ডাকাতিদের খানিকটা আইনের সুযোগ দিয়ে তাদের হস্ত প্রসারিত করা, এই হল তার ইচ্ছা। গণতান্ত্রিক মানুষ যারা তারা এটা চায়না, এটা আমাদের বাস্তব অভিজ্ঞতা। কাজেই আইনগত দিক থেকে তাদের সুযোগ দিয়ে তাদের হস্ত প্রসারিত করতে চায় না। খুনি ডাকাতদের হাত শক্ত হোক আইনের মাধ্যমে সেটা আমরা কেউ চাই না। তাদের যাতে কোনও সুযোগ না থাকে তার ব্যবস্থা করা হচ্ছে। উনি ভদ্রলোকের কথা বলেছেন, তারা কি ধরনের ভদ্রলোক? তারা খুন করছে, আপনার ক্ষমতা আছে আপনি খুন করছেন, খুন করে অ্যান্টিসিপেটরি বেল নিয়ে আরও ৫-৬ জনকে খুন করছে, ডাকাতি করছে, ধরবার উপায় নেই। এটা আমরা বন্ধ করতে চাই।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি কয়েকটি কথা বলতে চাই। অপূর্ববাবু আইনের ছাত্র, আমি আইনের ছাত্র নই। আমরা জানি পশ্চিমবাংলায় বধূ হত্যার প্রথম ঘটনা ঘটে আজ থেকে ৩৫-৩৬ বছর আগে— সেটা কাগজে বেরিয়েছিল—

বাগুইহাটিতে। সেই ঘটনায় মীরা চ্যাটার্জি হত্যা হয়েছিল স্বামী শিশির চ্যাটার্জির হাতে। তার আগে সে অ্যান্টিসিপেটরি বেল নিয়েছিল অসুস্থতার জন্য এবং ৪৩৮ ধারায় ডিউটিতে জয়েন করেছিল। সেখান থেকে এসে সে তার স্ত্রীকে হত্যা করে। পশ্চিমবাংলার এই বধূ হত্যার ঘটনা সকলেই জানে। তাই অপূর্ববাবু যেটা বলছেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের মেনে নেওয়া ঠিক হবে না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় বিরোধী দলের সদস্য অপূর্ববাবু যেটা বলেছেন এবং যে জ্বালাময়ী ভাষণ রাখলেন সেটা সবাই দেখেছেন। এই অ্যামেন্ডমেন্টের বিরুদ্ধে গিয়ে তিনি কাদের স্বার্থ রক্ষা করার চেষ্টা করছেন সেটা সকলেই জানে। আমি ওনাকে একটা কথা বলতে চাই উনি যে জ্বালাময়ী ভাষণ দিলেন আমাদের সামনে, যখন ৫৯তম অ্যামেন্ডমেন্ট আসবে সেই সময় দেখব ৫৯ তম কনস্টিটিউশন অ্যামেন্ডমেন্ট হবে তখন এই রকম জ্বালাময়ী ভাষণ দেন কি না। মানুষের হেবিয়াস কোরপাস অধিকার কেড়ে নেওয়া হয়েছে। এটা আমরা দেখতে চাই।

**শ্রী আব্দুল কায়ইম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূল আইনের কোথাও হস্তক্ষেপ করা হয় নি, আমি এটা পুনঃপুনঃ বলছি। তবে মাননীয় মেম্বার যে ভাবে চিৎকার করছেন তাতে মনে হচ্ছে বিরাট কিছু ঘটে গেছে। আজকের দিনে সমাজবিরোধীরা যে অবস্থার সৃষ্টি করছে, আইনের এই সুযোগ নিয়ে যে অরাজগতার সৃষ্টি করছে সেটা আমরা বন্ধ করার চেষ্টা করছি। তাদের সঙ্গে সমাজবিরোধীদের কি এমন সম্পর্ক আছে সেটা আমি বুঝতে পারছি না। আমি মনে করি এই আইনের দ্বারা সমাজবিরোধীদের সমাজবিরোধীতার যে সুযোগ আইনের মাধ্যমে নেওয়ার চেষ্টা করছে সেটা বন্ধ হবে। আমি আশা করছি সকলে আমার এই সংশোধনী গ্রহণ করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Code of Criminal procedure (West Bengal Amendment) Bill, 1988 as settled in the Assembly be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.20 P.M. till 1.00 P.M. on Monday, 9th May, 1988 at the Assembly House, Calcutta 700 001.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 9th May, 1988 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 2 Ministers of State, and 148 Members.

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

#### অর্থ সাহায্যের কেন্দ্রীয় প্রতিশ্রুতি

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১০১।) **শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সালের বিধানসভা নির্বাচনের আগে পশ্চিমবঙ্গকে ১০০৭ কোটি টাকা দেবার যে প্রতিশ্রুতি প্রধানমন্ত্রী দিয়েছিলেন তার কত অংশ রাজ্য সরকার ইতিমধ্যে পেয়েছেন; এবং

(খ) যে অংশ পাননি, সে সম্পর্কে কেন্দ্রীয় সরকার কি কিছু জানিয়েছেন?

[1-00–1-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ১৯৮৭ সালের বিধানসভা নির্বাচনের প্রাক্কালে প্রধানমন্ত্রী পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রকল্পের জন্য কেন্দ্রীয় অনুমোদনের যে প্রতিশ্রুতি দেন তার মধ্যে রাজ্য সরকার পেয়েছেন ১৭.৬৩ কোটি টাকা। এছাড়া, কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের সাদার্ন জেনারেটিং স্টেশন ইউনিটের খাতে ২১০ কোটি টাকা এবং ওয়েস্ট বেঙ্গল ইলেকট্রনিক্স ডেভেলপমেন্ট কর্পোরেশনের খাতে ৬ কোটি টাকা ব্যয়ের বহু বিলম্বের পর অনুমোদন পাওয়া যায়। কিন্তু এই প্রকল্প দুটির জন্য কেন্দ্রীয় সরকারের কোনও আর্থিক সহায়তা নেই।

(খ) বাকি প্রকল্পগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ব্যয় সংক্রান্ত তথ্যাদি আমাদের জানা নেই।

**ডাঃ দীপক চন্দ ঃ** এই যে টাকা পাওয়া গেছে, তা কোন কোন খাতে পাওয়া গেছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** অনেকগুলি খাত আছে, আমি এক একটি করে বলছি।

প্রথমত চট শিল্পের আধুনিকীকরণের জন্য প্রতিশ্রুতি ছিল ১৫০ কোটি টাকার ঋণ—এটি রাজ্য সরকারকে নয় Jute development fund-এর মালিকদের জন্য। এরমধ্যে তারা ১১০ কোটি টাকা পেয়েছেন দুটো মিল—এ. আই. জে. এম. এবং হেস্টিংস মিল। তবে তাতে পূর্ব শর্ত হিসাবে যেগুলি আছে তাতে আমরা চিন্তিত আছি। এদের মধ্যে ২ লক্ষ ৩০ হাজার শ্রমিক আছে, অন্যরা ছাঁটাই হতে পারে। আমরা এরজন্য আতঙ্কিত আছি। ২ নং হচ্ছে জুট ডেভেলপমেন্ট ফান্ডের জন্য ১০০ কোটি টাকা দেবার কথা ছিল, এর মধ্যে আমরা (রাজ্য সরকার) ৩.৫৫ কোটি টাকা পেয়েছি। এরও অর্দ্ধেকটা পাওয়া গেছে ১৯৮৮ সালের জানুয়ারি মাসে এবং বাকি অর্দ্ধেকটা ১৯৮৮ সালের ২৪শে মার্চ পাওয়া গেছে। ৩ নং হচ্ছে সিভিল সাপ্লাই এবং সুপার মার্কেট ইত্যাদি করার জন্য ১০৪ কোটি টাকা বরাদ্দ ছিল, এটি পাওয়া গেছে। Supper Market Development. সল্ট লেক মার্কেট, মানিকতলা মার্কেট এবং মোবাইল ভ্যান ইত্যাদির জন্য দিঘা ও তমলুক প্রকল্পের জন্য রাজ্য সরকারের কাছে কোনও তথ্য নেই। West Bengal Electronics Development Corporation সেই প্রকল্পে ক্লিয়ারেন্সের জন্য ৬ কোটি টাকা, কোনও অর্থ আপাতত নেই। এছাড়া Southern Generation Station Clearance-এর ক্লিয়ারেন্সের জন্য ২১০ কোটি টাকা—সেই হিসাব আমি আগেই বলেছি। এর ক্ষেত্রে ক্যানসার রিসার্চ সেন্টার অ্যামালগামেশনের জন্য ৪ কোটি টাকার প্রতিশ্রুতি ছিল, এখনও কিছু পাওয়া যায়নি। পলিটেকনিক, Information and Broadcasting-এর জন্য ২৫ লক্ষ টাকা পাওয়ার কথা ছিল, কিন্তু এ পর্যন্ত ৬ লক্ষ টাকা পাওয়া গেছে।

ইনফরমেশন অ্যান্ড ব্রডকাস্টিংয়ের কি পাওয়া গেছে আমি জানি না, পাওয়ার কথা ১২ কোটি ৩০ লক্ষ টাকা, এটার কোনও হিসাব নেই। ট্রান্সপোর্ট সেন্টারের ক্ষেত্রে ইন্টারন্যাশনাল টার্মিনালের জন্যে ২৩ কোটি টাকা প্রতিশ্রুতি ছিল, এর কোনও হিসাব নেই, রাজ্য সরকার এর থেকে কিছু পায় না। যাত্রী নিবাস করার জন্যে ৬০ লক্ষ টাকা দেওয়ার কথা এরমধ্যে ৩০ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার নিজে খরচ করবেন জমা দেওয়ার কথা ছিল কিন্তু টাকার হিসাব দেওয়া নেই। দ্বিতীয় হুগলি ব্রিজ করার জন্যে স্যাংশন করা হয়েছে ৮০ কোটি টাকা কিন্তু কোনও অর্থ পাইনি। সল্ট লেক স্টেডিয়াম করার জন্যে স্যাংশন হয়েছিল ১৩ কোটি টাকা এবং খরচও হয়েছে ১০ কোটি টাকা। নেতাজী ইন্ডোর স্টেডিয়ামের জন্যে ধরা হয়েছিল ৩ কোটি টাকা, এই টাকা ওঁরাই খরচ করার কথা কিন্তু কোনও টাকা খরচ হয়নি। মেরিন অ্যাক্যুইরাম এটা সরাসরি কেন্দ্রীয় সরকার খরচ করবেন ফলে আমাদের কাছে কোনও হিসাব নেই। এছাড়া নোট প্রিন্টিং প্রেসের জন্যে ৩০০ কোটি টাকা ধরা হয়েছিল। এটা এখনও বিবেচনাধীন আছে কোনও টাকা রিলিজ হয়েছে বলে জানি না তাই জানাতে পারলাম না, রাজ্য সরকার পেয়েছে ১৭ কোটি ৬০ লক্ষ টাকা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় এখানে প্রতিশ্রুতি ছিল যে ১০০৭ কোটি টাকা দেবার প্রতিশ্রুতি প্রধানমন্ত্রী বিভিন্ন সময়ে দিয়েছিলেন এবং আপনি যে হিসাব দিলেন তাতে ১৭ কোটি ৬৩ লক্ষ টাকা পরবর্তী সময়ে দিয়েছেন। রাজ্যের জনসাধারণকে যে এইভাবে প্রধানমন্ত্রী বলে একটা প্রতারণা করার চেষ্টা করছেন সেই ব্যাপারে মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই এক্ষেত্রে বিজ্ঞাপন বা রাজ্য সরকারের তরফ থেকে স্বতঃস্ফূর্তভাবে এই ব্যাপারটা প্রকাশিত করা যায় না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনার কাছ থেকে সাজেশন নিলাম। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটা খাত আগেরবার বলা হয়নি। লম্বা ছিল বলে সেটা বলছি—উদ্বাস্তু কলোনির ক্ষেত্রে র৯২ কোটি টাকা বলা হয়েছিল কিন্তু তাতে পেয়েছি ৩ কোটির মতো। এইবার বলা যায় যে স্যাংশান করা হয়েছে ৯২ কোটি টাকা এবং এর মূল টাকাটা ৮৪ কোটি টাকা ল্যান্ড অ্যাকুইজেশান পায়। আপনাদের হয়তো স্মরণ থাকবে যে ওখানে একটা উর্দ্ধসীমা বেঁধে দেওয়া হয়েছে বাস্তু ভিটের ক্ষেত্রে যে ৩.৭৫ কাঠা পর্যন্ত। এ বেঁধে দেওয়ার ফলে ল্যান্ড অ্যাকুইজেশানের অ্যাকোয়ার করার ক্ষেত্রে খুব অসুবিধা হচ্ছে। সুতরাং এই উর্দ্ধসীমা অন্তত বাড়িয়ে যদি ৫ কাঠা করা হয় তাহলে খরচ করতে অসুবিধা হয় না এবং রিইমবার্সমেন্ট করতে রাজ্য সরকারের অসুবিধা হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে প্রতিশ্রুতি দিয়েছেন তাতে ১০০৭ কোটি টাকার মধ্যে ৯৯০ কোটি টাকা পাওয়া গেছে এবং এর পিছনে সময়সীমা কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** রাজ্য সরকার পেয়েছে ১৭৬৩ লক্ষ টাকা, একটি কথা বলা উচিত যে প্রস্তাব করা হয়েছিল তাতে সময়সীমা বলা হয়নি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিভিন্ন খাতের কথা বললেন তারমধ্যে আমি জানতে চাই যে প্রধানমন্ত্রী বিভিন্ন সময়ে পশ্চিমবঙ্গে এসেছেন এবং তার মধ্যে একবার এসে বলে গেছেন যে যাত্রী নিবাস হবে একটা হাওড়াতে আরেকটি গঙ্গা সাগরে। ৩০ লক্ষ টাকা দিয়ে এই যে দুটি যাত্রী নিবাস করার কথা তারমধ্যে হাওড়া সম্বন্ধে জানি না তবে গঙ্গা সাগরে যেটি হবার কথা তার কিছুটা তৈরি হবার পরে খবর এসেছে কেন্দ্র থেকে পঞ্চায়েতের কাছে ওই ইট, বালি বিক্রি করে যেন লেবারদের পেমেন্ট করা হয়। কেন্দ্রীয় সরকারের যে এজেন্সি সেই এজেন্সি জানিয়ে দিয়েছে যে যাত্রী নিবাস হচ্ছে না। আপনার এই ব্যাপারে কোনও ইনফরমেশন আছে কি?

[1-10–1-20 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি যেটা বললেন সে সম্বন্ধে যেটুকু তথ্য আমার কাছে আছে এটা ট্যুরিজম দপ্তরের মাধ্যমে হয়। এই টাকাটা রাজ্য সরকারকে সরাসরি দেওয়ার ব্যাপার নেই, ট্যুরিজম মিনিস্ট্রি নিজেরা সরাসরি খরচ করবেন কন্ট্রাক্টরের মাধ্যমে। রাজ্য সরকারের শুধু দায়িত্ব ছিল জমি দেওয়ার, সেই জমি দিয়েছি। কাজ করতে অসুবিধা হচ্ছে, কাজের গতি শ্লথ এইটুকু তথ্য আমার কাছে আছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** ১ হাজার ৭ কোটি টাকা যেটা প্রতিশ্রুতি ছিল আপনার উত্তরে আপনি বললেন তার মধ্যে কিছু ছিল টাকা-পয়সা কোথাও দেননি, জেনারেশান সেন্টার-এ শুধুমাত্র লাইসেন্স বা অনুমোদনের ব্যাপার ছিল, সেটাও এর মধ্যে ইনক্লুড করা ছিল। আমার প্রশ্ন হচ্ছে ১ হাজার ৭ কোটি টাকার যে প্রতিশ্রুতি তার মধ্যে অ্যাকচুয়্যালি আর্থিক পাওনা প্রতিশ্রুতি কত তার কোনও হিসাব আছে কি এবং থাকলে সেটা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এর মধ্যে ২১০ কোটি এবং ৬ কোটি বোঝা যাচ্ছে

অন্যগুলির খাত নানাভাবে করা যায় রাজ্য সরকার কত পাবে, রাজ্যে অবস্থিত মালিকরা কত পাবে ইত্যাদি। ফাইন্যান্সিয়াল পার্ট কেন্দ্রীয় সরকারের কত ১৫০ কোটি টাকা জুট মডার্নাইজেশন ফান্ড আছে, ওটা লোন, ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশন দেবেন, সেটা কেন্দ্রীয় সরকারের কন্‌সলিডেটেড ফান্ডের টাকা নয়, সেটা ওভাবে এসেছে। এর চেয়ে বেশি বলতে পারব না, ২১০ কোটি আর ৬ কোটি অনুমোদনের ব্যাপার, আর ১৫০ কোটি আর্থিক প্রতিষ্ঠান থেকে ঋণ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** প্রধানমন্ত্রী নির্বাচনের আগে ১ হাজার ৭ কোটি টাকার প্রতিশ্রুতি দিয়েছিলেন, ঠিক এই সময়ে ২০শে সেপ্টেম্বর হলদিয়ায় জনসভায় ভাষণ দিয়ে বলেছিলেন হলদিয়া ফার্টিলাইজারের পুনর্গঠনে আর্থিক সাহায্য করবেন, জাহাজ মেরামতি কারখানা করবেন। এই দুটি প্রকল্পের ক্ষেত্রে আজ পর্যন্ত কোনও টাকা বরাদ্দ করেছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা ১ হাজার ৭ কোটি টাকার যে প্রতিশ্রুতি ভাগ ছিল তার মধ্যে ছিল না। তাছাড়া তথ্য আমার কাছে নেই।

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১ হাজার ৭ কোটি টাকার মধ্যে ১৫০ কোটি টাকা চটকলের উন্নয়নের জন্য মালিকরা পাবে সেই কথা বলেছিলেন, ১০০ কোটি টাকা কৃষকদের স্বার্থে ব্যয়িত হবে বলেছিলেন। এর মধ্যে কাদের জন্য কত টাকা খরচ হয়েছে এটা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এর মধ্যে যেটা সো কল্‌ড জুট মডার্নাইজেশন ফান্ড, যেটা লোন, সেটা দুটো মিল পেয়েছে—এ আই বি ৫০ লক্ষ টাকা এটা সফ্‌ট লোন, আজ হেস্টিংস মিল পেয়েছে ৬০ লক্ষ টাকা, এটাও সফ্‌ট লোন। আর যেটা জুট ডেভেলপমেন্ট ফান্ড ১০০ কোটি টাকা বলা হয়েছিল তার ৩ কোটি ৫৩ লক্ষ টাকার কিছুটা রাজ্য সরকার পেয়েছেন, কিছুটা জুট রিসার্চ ইনস্টিটিউট পাবেন। এই টাকাটা ১৯৮৮ সালের জানুয়ারিতে পেয়েছি, এর মধ্যে কিছুটা সিডের জন্য যাবে, কিছুটা রিসার্চের জন্য যাবে ইত্যাদি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকারের অ্যাকচুয়াল যে পরিমাণ টাকা পাবার কথা ছিল অথচ সেটা পাওয়া যায়নি সেই ব্যাপারে খোলা চিঠি দিয়ে প্রধানমন্ত্রীর কাছে জানাবার ইচ্ছা আপনার আছে কিনা যে আমরা টাকা পাচ্ছি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** পশ্চিমবঙ্গ সরকারের ১৮৪ কোটির মতন টাকা পাবার সম্ভাবনা আছে—অবশ্য এটা আনুমানিক ফিগার। এরমধ্যে আমরা এ বছর পেয়েছি ১৭ কোটি ৬৩ লক্ষ টাকা। এই ব্যাপারে আমাদের সচিব পর্যায়ে যোগাযোগ রয়েছে। খোলা চিঠি দেবার প্রশ্ন এখনও আসেনি।

## Starred Questions

## (to which oral answers were given)

### ছাত্রছাত্রীদের বিনামূল্যে বই সরবরাহ

*৭১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭১।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ আর্থিক বছরে এই রাজ্যে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য মোট কত বই সরকার থেকে বিনামূল্যে সরবরাহ করা হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ২,২০,৮১,৩৬৯।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় একটা বিরাট ফিগার দিলেন। মন্ত্রী মহাশয় জানাবেন কি, তাঁর কাছে এরকম কোনও অভিযোগ আছে কিনা, জুন, জুলাই মাস অবধি যে সমস্ত বই সরকারের তরফ থেকে স্কুল-এ দেবার কথা ছিল সেগুলি কেন বিলি করা হয়নি এবং যদি সে রকম অভিযোগ থাকে তাহলে তিনি কী পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এরকম কোনও অভিযোগ আমার কাছে আসেনি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বইগুলো সরবরাহ করার দায়িত্ব কোন সংস্থার উপর রয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** জেলা স্তরে একটা কমিটি আছে এবং সেখানে সভাধিপতি, জেলা বিদ্যালয় পরিদর্শক এবং জেলা শাসক রয়েছেন। তবে শেষ পর্যন্ত এই পুস্তক আবার বিদ্যালয় পরিদর্শক গ্রাম পঞ্চায়েতের সহায়তা নিয়ে বিলি করেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বর্তমানে সরকার প্রাইমারি ছাড়া ক্লাশ ফাইভ এবং ক্লাশ সিক্স পর্যন্ত বিনামূল্যে বই বিতরণ করেন। আমার প্রশ্ন হচ্ছে, এই ব্যাপারে সরকারের লক্ষ্যসীমা কতদূর আছে এবং মাধ্যমিক স্তর পর্যন্ত বিনামূল্যে বই দেবেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যদি দিতে পারতাম তাহলে আনন্দিত হতাম। তবে আর্থিক অস্বচ্ছলতার জন্য সরকার এ ব্যাপারে এখন কিছু ভাবছেন না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এখনও পর্যন্ত প্রাথমিক স্কুলে বই বিলি করা হয়নি এবং উদাহরণস্বরূপ আমি দেগঙ্গা সার্কেলের কথা বলতে পারি। আমার প্রশ্ন হল, এই বই বিলি করার জন্য আপনি কী ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** দু'একটি বই-এর ক্ষেত্রে অসুবিধা রয়েছে অর্থাৎ ছাপাখানার ধর্মঘটের জন্য বই পেতে দেরি হচ্ছে। আমরা এখন চিন্তা করছি অন্য ছাপাখানায় ছেপে বই দেব।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত জুনিয়র হাইস্কুল অনুমোদন পায়নি অথচ স্কুল কর্তৃপক্ষের শিক্ষকরা ক্লাশ চালিয়ে যাচ্ছেন তাদের বই দেবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে বিদ্যালয়ের স্বীকৃতি নেই সেখানে বই বিলি করার কোনও প্রশ্ন আসে না।

[1-20–1-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** প্রাথমিক স্তর প্রথম ও দ্বিতীয় শ্রেণীতে পুরানো ছেঁড়া বই সরবরাহ করা হয় কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রাথমিক স্তর থেকে পুরোনো বই সংগ্রহ করা হয় না—অর্থাৎ

প্রথম দ্বিতীয় শ্রেণীর ছাত্রছাত্রীদের কাছ থেকে পুরানো বই সংগ্রহ করা হয় না—কারণ তারা ছিঁড়ে ফেলে খারাপ করে ফেলে। উপরের স্তর থেকে শতকরা ৪০ ভাগ পুরানো বই সংগ্রহ করা হয়। আর বাকি আমরা নতুন বই সরবরাহ করি। দুটি বই আমরা ছাপাতে পারিনি একটি হিন্দি আর একটি ভূগোল।

**শ্রী পুলিন বেরা ঃ** গণিতের যে বই তাতে দেখতে পাওয়া যায় ভগ্নাংশের ছাপাগুলি এতো ছোট যে অনুবীক্ষণ যন্ত্রের সাহায্য ছাড়া দেখা যায় না উত্তরপত্র মিলিয়ে বের করতে হয়। এই ছাপার ব্যাপারটা যাতে বড় বড় অক্ষরে ছাপা হয় সেটা একটু দেখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের অন্যতম বৃহত্তম প্রেস স্বরস্বতী প্রেস, ওদের বড় টাইপ ছিল না। তাই আমরা অন্য প্রেসের ব্যবস্থা করেছি। আগামী বছরে বড় অক্ষরেই ভগ্নাংশের অক্ষর দেখতে পাবেন।

**শ্রী অমিয় পাত্র ঃ** অলচিকি হরফে ছাপার ব্যাপারে কোন স্তর পর্যন্ত বই ছাপার ব্যবস্থা করেছেন। এবং কি কি অসুবিধার জন্য আর পারেননি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা চতুর্থ শ্রেণী পর্যন্ত বই তৈরি করেছি। গতবারে বিভিন্ন জেলা থেকে এ সম্বন্ধে দাবি পেয়েছিলাম—এবারে পাইনি। আমরা গভিরভাবে সেটা জানাতে চেষ্টা করছি।

### শিশু চলচ্চিত্রকে করমুক্ত করার পরিকল্পনা

*৭১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যে তৈরি সকল শিশু চলচ্চিত্রকে করমুক্ত করার একটি পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাত ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন আদৌ ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিশুদের কথা চিন্তা করে—তাদের চলচ্চিত্রের উপর কর ছাড় দেবার কথা চিন্তা করবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** শিশু শিক্ষা ও সামাজিক শিক্ষা সম্বন্ধে চলচ্চিত্রের ব্যাপারে রাজ্য সরকারের কাছে ছাড় দেওয়া হয় কেস বাই কেস। কিন্তু সাধারণভাবে আমরা ছাড় দিইনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, কোয়েশ্চেন খালি হেল্‌ড ওভার হয়ে যাচ্ছে, এই বিষয়ে আমি একটা প্রিভিলেজ দিয়েছিলাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার, আপনাদের হোল্ডিং দক্ষতা এত বেশি আছে, যে জন্য মন্ত্রী হেল্‌ড ওভার বলছেন।

**বইমেলা**

*৭১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) ১৯৮৬-৮৭ সালে সরকারি উদ্যোগে কোন কোন জেলায় বইমেলার আয়োজন করা হয়েছিল; এবং

(খ) উক্ত বইমেলার জন্য সরকারের কী পরিমাণ লাভ ও ক্ষতি হয়েছে?

**শ্রী সরল দেব ঃ**

(ক) কলিকাতা, হাওড়া, ২৪ পরগনা ও পশ্চিমদিনাজপুর ব্যাতীত সবকটি জেলায় 'বইমেলার' আয়োজন করা হয়েছিল।

(খ) জেলা বইমেলা জনসাধারণকে গ্রন্থ ও গ্রন্থাগার সম্বন্ধে আগ্রহী করে তোলার জন্য আয়োজন করা হয়, লাভালাভের জন্য নহে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিভিন্ন জেলার বিভিন্ন জায়গায় যে সব বই মেলা চলছে, সেখানে যে সব কমিটি হচ্ছে সেই কমিটিতে এতদিন ধরে ধারাবাহিকভাবে চলে আসছে—জেলা সমাহর্তা সেই কমিটির সম্পাদক হতেন বিভিন্ন জেলায়। কিন্তু সেটাকে বাইপাস করে বেসরকারি লোকেরা এখন কর্তৃত্ব করছে—এই রকম কোনও খবর আপনার জানা আছে কি?

**শ্রী সরল দেব ঃ** এ পর্যন্ত একটি জেলার খবর আমার কাছে আছে এবং সেটা হচ্ছে মুর্শিদাবাদ জেলা। সেখানে একটি বেসরকারি মেলা হচ্ছে, সরকারের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। তাই জেলার মেলাগুলির জন্য সরকার যে অনুদান দেয়, সেই অনুদান এই বেসরকারি মেলায় দেয় না। বেসরকারিভাবে কেউ উদ্যোগ নিয়ে মেলা করলে সেখানে আমাদের কিছু করার নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই বই মেলার জন্য যে কমিটি গঠন করছেন সেই কমিটিতে সমাজের কোন স্তরের মানুষ থাকবেন তার একটা গাইড লাইন ঠিক করে দেবেন। এই রকম চিন্তাভাবনা কিছু করছেন কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলছি যে, প্রত্যেক জেলায় এল. এল. এ. অর্থাৎ লোকাল লাইব্রেরি অথরিটি বলে একটি কমিটি গঠিত হয়। এই কমিটিতে তারা নির্বাচিত করেন জেলার বিশিষ্ট শিক্ষাবিদ্‌দের যারা ওখানে থাকেন এবং এল. এল. এ.র সদস্য ডি. এস. ও., ডি. এল. ও.। ৫টি জেলায় ডি. এল. ও. পোস্টিং দেওয়া হয়েছে। বাকি জেলাগুলিতে ডি. এ. সি. ও. কাজ করছে। তাদের সম্পাদক করে জেলা মেলা কমিটির চেয়ারম্যান ঠিক হয়। জেলা কমিটি যেটা হয় সেটা এল. এল. এ. ঠিক করেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** এই বই মেলার ব্যাপারে আপনি কি কোনও নির্দেশ দিয়েছেন

আপনার ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত টাউন লাইব্রেরি প্রাইমারি লাইব্রেরি আছে তাদের কাছে যে, এই টাউন লাইব্রেরি, রুর‍্যাল লাইব্রেরি বা প্রাইমারি লাইব্রেরির বইপত্র কেনার ব্যাপারে কমিটির সিলেকটেড বইপত্রই কিনতে হবে ওখান থেকে, তা না-হলে কিছু দেওয়া হবে না?

**শ্রী সরল দেব ঃ** এই ব্যাপারে আমরা সম্প্রতি একটি নির্দেশ এল. এল. এ. মেম্বার, ডি. এল. ও./ডি. এ. সি. ও.দের কাছে পাঠিয়েছি। জেলায় যে বই মেলা করবে সেই মেলার বিষয়ে একটা সরকারি গাইড লাইন দেওয়া হয়েছে। সেই গাইড লাইনে বলা হয়েছে ৭৫ শতাংশ লাইব্রেরিয়ান নিজেরা কিনতে পারেন, তাদের স্বাধীনতা আছে। কিন্তু বইটা কেনার ব্যাপারে বলা হয়েছে, এই মেলা থেকে কিনলে আমরা তাদের টাকা দেব। এই কারণে বলা হয়েছে যে, আমরা মেলাটিকে সাকসেসফুল করতে চাই। কারণ, একটা অ্যাসিওর্ড সেল না পেলে দেখা যাচ্ছে ভাল পাবলিশাররা সেখানে যেতে চায় না।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৫টি জেলায় ডি. এল. ও. পোস্টিং হয়েছে। কোন কোন জেলায় হয়েছে বলবেন কি এবং বাকি জেলাগুলির ক্ষেত্রে এই হওয়ার ক্ষেত্রে বাধা কী আছে, জানাবেন?

**শ্রী সরল দেব ঃ** প্রথম কথা হচ্ছে বাধা কিছু নেই। আমরা পি. এস. সি.র নোটিফিকেশন দিয়েছি ৭টি পোস্টিং-এর জন্য। ইতিমধ্যে সোশ্যাল এডুকেশন অফিসার তারা একটা হাইকোর্টে মামলা করেছেন। এই মামলা বিচারাধীন আছে। সেটার নেগোশিয়েশন চলছে। আশা করছি এই সম্পর্কে দু'এক দিনের মধ্যেই আমরা একটা সিদ্ধান্তে এসে পৌঁছতে পারব। যে ৫টি জেলায় আমরা পোস্টিং দিয়েছি সেগুলি হল, জলপাইগুড়ি, পুরুলিয়া, কলকাতা, হাওড়া এবং ২৪ পরগনা।

[1-30–1-40 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা হিসাব দিলেন যে ১৯৮৬-৮৭ সালে ৪টি জেলা বাদে সব জেলায় এই বই মেলা অনুষ্ঠিত হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে পশ্চিমবঙ্গের কোন কোন জেলাতে এল. এল. এ. কমিটির সাহায্যে সরকারি পৃষ্ঠাপোষকতায় বইমেলা অনুষ্ঠিত হয়েছে?

**শ্রী সরল দেব ঃ** এটা এর সঙ্গে রিলেটেড নয়, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী ধীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৫টি জেলাতে ডি. এল. ও. অ্যাপয়েন্টেড হয়েছে, বাকিগুলিতে হয়নি। এই না হবার কারণ কি শুধু মামলা, না, ফাইন্যান্স ডিপার্টমেন্টের কন্কারেন্স পাননি?

**শ্রী সরল দেব ঃ** ফাইন্যান্স ইতিমধ্যেই ৭টির কন্কারেন্স দিয়েছে এবং ফাইন্যান্সের সঙ্গে আমরা আলোচনা করছি ৫টির কন্কারেন্স পাবার জন্য।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** যে লোক্যাল লাইব্রেরি অথরিটির দ্বারা বা পরিচালনায় বইমেলা হয় এবং গ্রামীণ গ্রন্থাগারগুলি পরিচালিত হয় আমাদের মেদিনীপুর জেলাতে সেই লোক্যাল লাইব্রেরি অথরিটি কার্যক্রম দীর্ঘদিন ধরে বন্ধ এবং সেটা পুনর্গঠিত হবার কথা। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মেদিনীপুর জেলাতে এই লোক্যাল লাইব্রেরি অথরিটি পুনর্গঠনের কাজ

অতি দ্রুত করবেন কিনা?

**শ্রী সরল দেব ঃ** নিশ্চয় করা হবে। আমি সম্প্রতি বেসরকারি সদস্যদের নাম পেয়েছি। যে সমস্ত কর্পোরেট বডির নন-অফিসিয়াল মেম্বারদের সময় এক্সপায়ার করে যায় সেই ভেকেন্সিগুলি আমাদের ফিলআপ করতে হয়। এটা অতি শীঘ্র করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ, কারণ তিনি ভালই প্রশ্নের উত্তর দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বইমেলার সঙ্গে ঋণমেলার তফাত্ কি?

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা প্রশ্ন হল না।

## পাঠ্যপুস্তক প্রকাশ

***৭২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৬।) **শ্রীলক্ষ্মীকান্ত দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার বা সরকার কর্তৃক নিয়োজিত প্রতিষ্ঠান কি কি পাঠ্যপুস্তক প্রকাশ করে;

(খ) বইগুলি বিক্রির জন্য কতজন এজেন্ট নিয়োগ করা হয়েছে; এবং

(গ) এর দ্বারা কত ছাত্র উপকৃত হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) প্রথম শ্রেণী থেকে ৫ম শ্রেণী পর্যন্ত সকল পাঠ্যপুস্তক এবং ষষ্ঠ শ্রেণীর গণিত সরকার প্রকাশ করেন। পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদ ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য যে যে পাঠ্যপুস্তক প্রকাশ করেন তার তালিকা সংযুক্ত করা হল।

(খ) সরকার প্রকাশিত পুস্তকসমূহ বিনামূল্যে দেওয়া হয়। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদ প্রকাশিত বইগুলি বিক্রয়ের জন্য কোনও এজেন্ট নিয়োগ করা হয় না।

(গ) প্রায় এক কোটি চল্লিশ লক্ষ ছাত্রছাত্রী এর দ্বারা উপকৃত হচ্ছে।

Statement referred to in reply to 'Ka' of Starred Question No. 721 (Admitted Starred Question No. *876.)

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদ অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ের ষষ্ঠ শ্রেণী থেকে ১০ম শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য নিম্নলিখিত পাঠ্যপুস্তক প্রকাশ করেছে।

১। পাঠ সংকলন (নতুন বই)

২। সহায়ক পাঠ

৩। লার্নিং ইংলিশ স্টেপ (১) (ষষ্ঠ শ্রেণীর জন্য)

৪। লার্নিং ইংলিশ স্টেপ (২) (৭ম শ্রেণীর জন্য)

৫। লার্নিং ইংলিশ স্টেপ (৩) (৮ম শ্রেণীর জন্য)

৬। লার্নিং ইংলিশ স্টেপ (৪) (৯ম শ্রেণীর জন্য)

৭। লার্নিং ইংলিশ স্টেপ (৫) (১০ম শ্রেণীর জন্য)

৮। অঙ্ক—৭ম শ্রেণীর জন্য (বাংলা, হিন্দি, ইংরাজি, নেপালি সংকলন)

৯। অঙ্ক—৮ম শ্রেণীর জন্য (ঐ)

১০। অঙ্ক—৯ম শ্রেণীর জন্য (ঐ)

১১। অঙ্ক—১০ম শ্রণীর জন্য (ঐ)

১২। পাঠ মালিকা (প্রথম ভাগ))

১৩। ঐ (দ্বিতীয় ভাগ)

১৪। পার্সিয়ান সিলেকশন

১৫। নেপালি পাঠ সংগ্রহণ (৯ম ও ১০ম)

**শ্রী লক্ষীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বই যারা বিক্রি করে বা যেখানে বিক্রি হয় এবং যারা ছাপে তাদের সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** বইটা যারা প্রকাশ করেন এবং যারা বিক্রি করেন তারা প্রকাশকের এজেন্ট নয়, সেইজন্য বলেছি এজেন্ট নেই। আর বই যারা ছাপেন তাদের সংখ্যা বাড়ানোর পরিকল্পনা থাকার কোনও কথা নেই কারণ, একটি ছাপাখানায় ছাপা হয়, একাধিক ছাপাখানায় ছাপার কোনও পরিকল্পনা নেই। আমাদের ধারণা, এতে খরচের পরিমাণ বেড়ে যাবে সেইজন্য এই পরিকল্পনা নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সরকারি পাঠ্য পুস্তক যেগুলি আপনারা মুদ্রণ করেন, প্রকাশ করেন, এই পাঠ্যপুস্তকগুলির মধ্যে প্রচুর ভুলভ্রান্তি থাকে। আমি নির্দিষ্ট করে জিজ্ঞাসা করছি যে চতুর্থ শ্রেণীর ইতিহাস, ভূগোল, এই বইগুলিতে কম করে ১০০ উপরে তথ্যগত, বানানগত, মুদ্রণ সংক্রান্ত ভুল রয়েছে। একথা যদি সত্যি হয় তাহলে এর প্রতিবিধানের জন্য কোনও ব্যবস্থা সরকার করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** ১০০ উপরে ভুল আছে বলে আমার জানা নেই। তবে ২/১টি ভুল আছে। কিছু মুদ্রণগত ভুল আছে, ২/১টি তথ্যগত ভুল আছে। সেজন্য ইতিহাস, ভূগোল তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর পুনর্মূল্যায়ন করার জন্য এস. টি. ই. এ.তে যারা আছেন তাদের উপরে দায়িত্ব দেওয়া আছে। তারা আমাদের কাছে রিপোর্ট দিয়েছেন। সেই ভুল সংশোধন করে এবারে ছাপানো হচ্ছে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বহু সময়ে অভিযোগ পাওয়া যে পর্ষদ কর্তৃক অনুমোদিত বই, পর্ষদ কর্তৃক যে সমস্ত পাবলিশার আছে তাদের কাছে পাওয়া যায়া না, এগুলি কালোবাজারে বেশি দামে পাওয়া যায়। এই সমস্ত কালোবাজারি

বন্ধ করার জন্য আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রশ্নটা বোধহয় ঠিক হল না। পর্ষদ অনুমোদিত পাঠ্যপুস্তক এক একটা বিষয়ে এক একটা ক্লাশে বহু সংখ্যক আছে। ৮ জন লেখকের, ২০ জন লেখকের পুস্তক বাজারে আছে। সেখানে যদি কেউ বেশি দামে বই বিক্রয় করে তাহলে অন্য প্রকাশকের বই কিনবে। কাজেই জিনিসটা ঠিক নয়, এটা হতে পারে না, যেহেতু সেখানে পাঠ্যপুস্তকের কম্পিটিশন আছে। সেজন্য পর্ষদ অনুমোদিত বই তা বেশি দামে বিক্রয় হয় সেইভাবে যদি প্রশ্নটা করেন তাহলে এটা প্রশ্ন হতে পারে। কিন্তু পর্ষদ অনুমোদিত পাঠ্যপুস্তক বেশি দামে বিক্রয় হয়—জিনিসটা ঠিক নয়। পর্ষদ প্রকাশিত যে পুস্তক, সেই পুস্তক সম্পর্কে পর্ষদের পক্ষ থেকে প্রতি বছর সমস্ত সংবাদপত্রে বিজ্ঞপ্তি দেওয়া হয়। আপনারা যারা বিদ্যালয়ের প্রধান আছেন—আপনি তো প্রধান শিক্ষক নন, আপনি রেক্টর। পশ্চিমবাংলার একমাত্র রেক্টর। তারা যদি পর্ষদের কাছে চিঠি পাঠান যে তাদের বিদ্যালয়ে কোন শ্রেণীর, কি বই, কত সংখ্যক লাগবে তাহলে কমিশনের প্রধান শিক্ষকরা সেই বই সংগ্রহ করতে পারবে। তাছাড়া পর্ষদের নির্ধারিত কতকগুলি দোকান আছে। সেখানে স্কুলের যদি requisition থাকে বা ছাত্রছাত্রী স্কুলের রসিদ দেখালে বিনা মূল্যে নিতে পারবে। কিন্তু স্কুলের পক্ষ থেকে, শিক্ষকদের পক্ষ থেকে যদি এইভাবে সহযোগিতা না পাই, তাহলে খুব দুঃখের হলেও সত্য যে কিছু কিছু বই বাজারে বিক্রি হয়, কিম্বা নোট বই, যুক্ত করে বিক্রয় হয়। আপনাদের সহযোগিতা পেলে এই খারাপ ব্যবসা আমরা বন্ধ করতে পারব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি এর আগে প্রশ্নের উত্তরে বলেছেন যে, এতগুলি ক্লাশের বই দেওয়া এখনই আর্থিক অসঙ্গতির জন্য হচ্ছে না। কিন্তু ক্লাশ ৬ যখন শুরু করেছেন, ক্লাশ ৬-এতে যখন গণিত দেওয়া শুরু করেছেন তখন বাকি বই যেগুলি আছে সেগুলি দেবার জন্য কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এই রকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে অনেকগুলি ভাষায় পাঠ্যপুস্তক বিতরণ করা হয়। নেপালি ভাষা সম্পর্কে আমাদের বহুদিন থেকে একটা সংবেদনশীল ধারণা আছে। নেপালি ভাষায় পাঠ্যপুস্তক বিতরণ করার ব্যবস্থা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** হ্যাঁ, আছে। বাংলা ভাষায় যতগুলি বই করা হয়, নেপালি ভাষায়ও ততগুলি বই করা হয়। নেপালি, বাংলা, হিন্দি, উর্দু এবং সাঁওতালি ভাষায়ও করা হয়।

### মুখ্যমন্ত্রী ও অন্যান্য মন্ত্রীদের বিদেশ যাত্রার জন্য অর্থ ব্যয়

***৭২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত আর্থিক বছরে মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের বিদেশ যাত্রার জন্য কত টাকা ব্যয় হইয়াছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** ১৯৮৭-৮৮ আর্থিক বছরে ঐ বাবদে মোট ৭২,০৪৭.৮০ টাকা ব্যয় হইয়াছে।

[1-40-1-50 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কোন কোন মন্ত্রীর বাবদ ব্যয় হয়েছে, সেটা বলতে পারবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং মন্ত্রী প্রশান্ত শূর।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** কোথায় কোথায় গিয়েছিলেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, এই ব্যয়ের দুটি অংশ ছিল, একটি তার আগের আর্থিক বছরের ১৯৮৬-৮৭ সালের জানুয়ারি, ফেব্রুয়ারি মাস নাগাদ বাংলাদেশে গিয়েছিলেন, তার একটা রেসিডিউয়্যাল অ্যামাউন্ট ছিল। আর দ্বিতীয়ত উনি মুখ্যত আমেরিকা যুক্তরাষ্ট্র গিয়েছিলেন। আর মন্ত্রী প্রশান্ত শূর গিয়েছিলেন বেজিং, হংকং।

**ডাঃ দীপক চন্দ ঃ** প্রসঙ্গত আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি, প্রধানমন্ত্রী বা অন্য কেন্দ্রীয় পশ্চিমবঙ্গ সফরে আসার জন্য গত আর্থিক বছরে কত আর্থিক ব্যয় হয়েছিল, সেটা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** গত আর্থিক বছর নয়, তবে গত তিন বছর নিয়ে শুধু প্রধানমন্ত্রীর জন্য দু' কোটি ৮৬ লক্ষ টাকা খরচ হয়েছিল। তবে এটা মূলত ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরের, ১৯৮৬'র মাঝামাঝি থেকে শুরু করে ১৯৮৭ সালের মার্চ মাস পর্যন্ত অনেকবার তিনি এসেছিলেন।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মুখ্যমন্ত্রী বাংলাদেশ গিয়েছিলেন এবং আমেরিকা গিয়েছিলেন, পশ্চিমবঙ্গ সরকারের কাজে, না, ব্যক্তিগত কাজে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বাংলাদেশ থেকে আমন্ত্রণ ছিল, যুক্তরাষ্ট্র থেকে বিভিন্ন সংস্থাতে আমন্ত্রণ এসেছিল।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা জিজ্ঞাস্য আছে, প্রধানমন্ত্রী আসার জন্য যে খরচ হয়েছে, এই খরচের মধ্যে প্রধানমন্ত্রীর অনুবাদকের জন্য খরচ কি ইনক্লুডেড?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রধানমন্ত্রী এবং তাঁর সঙ্গে যে দলবল এসেছিলেন, তাঁদের গাড়ি ভাড়া ইত্যাদির জন্য খরচ হয়েছিল ৩ লক্ষ ১৬ হাজার টাকা আর আপ্যায়ন বাবদ খরচ হয়েছিল প্রায় ১০ লক্ষ ৫ হাজার ২৬১ টাকা, মাইক ইত্যাদির জন্য খরচ হয়েছিল ১১ লক্ষ ৫৩ হাজার ৫৫৫ টাকা, আর ব্যারিকেড, হেলিপ্যাড ইত্যাদির জন্য ২ কোটি ৬০ লক্ষ টাকার মতো।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমি পার্টিকুলারলি জানতে চাইছি, প্রধানমন্ত্রীর অনুবাদকের জন্য কত খরচ হয়েছিল, সেটা বলতে পারবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** যেটা বললাম, সেটাই মোটামুটি খাতায়।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** স্বাস্থ্যমন্ত্রীর বেজিং এবং হংকং যাত্রা বাবদ কত টাকা খরচ

হয়েছিল এবং ইতিপূর্বে পশ্চিমবঙ্গের আর কোনও স্বাস্থ্যমন্ত্রীর বিদেশ যাত্রার জন্য রাজ্য সরকারের অর্থ খরচ করা হয়েছিল কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** স্বাস্থ্যমন্ত্রীর বেজিং এবং হংকং সফরের জন্য মোট ১৪ হাজার টাকা খরচ হয়েছে। আর কোনও স্বাস্থ্যমন্ত্রী গিয়েছিলেন কিনা তা আমি অফ-হ্যান্ড বলতে পারছি না।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, প্রধানমন্ত্রীর পশ্চিমবঙ্গ সফরের জন্য পশ্চিমবঙ্গ সরকারের লক্ষ-কোটি টাকা খরচ হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, মাননীয় প্রধানমন্ত্রীর ঐ সমস্ত সফর কি সরকারি কাজের প্রয়োজনে, না অন্য কোনও কাজের জন্য?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি তাঁর সফরের সময়টা এখানে উল্লেখ করেছি। তবে সাধারণভাবে প্রধানমন্ত্রী কোনও রাজ্যে গেলে এই বিষয়ে চুল-চেরা বিচার করা হয় না। রাজ্য সরকারের পক্ষ থেকেই সমস্ত রকম আতিথেয়তার ব্যবস্থা করা হয়।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রধানমন্ত্রী এই রাজ্যে আসার জন্য রাজ্য সরকারের যে টাকাটা ধরা হয়েছে সেটা কি নিয়মবহির্ভূতভাবে খরচ করা হয়েছে; না, প্রধানমন্ত্রী এলে ঐ ঘরচটা করা নিয়মের মধ্যেই পড়ে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এর আগের প্রশ্নের উত্তরে আমি বলেছি যে, সাধারণত প্রধানমন্ত্রী যে কোনও রাজ্যে গেলেই সংশ্লিষ্ট রাজ্য সরকারের পক্ষ থেকে এটা করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অর্থমন্ত্রী মহোদয়, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে যে কোনও একটা আর্থিক বছরের তৎকালীন মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের বিদেশ সফরের জন্য কত টাকা ব্যয় করা হয়েছিল, সেই হিসাব কি আপনি দিতে পারবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এ বিষয়ে নির্দিষ্ট নোটিশ এলে—অবশ্য এই অধিবেশনে হবে না—আমি উত্তর দেব।

**মিঃ স্পিকার :** আমি একটা কথা বলি, মন্ত্রীরা প্রায়ই বিদেশ থেকে আমন্ত্রণ পান, আমিও পাই। এ বছরই আমি বুলগেরিয়া থেকে আমন্ত্রণ পেয়েছি, তাঁরা আমাকে ডেকেছেন। বর্তমানে আমাদের কেন্দ্রীয় সরকার নিয়ম করে দিয়েছেন যে, কেন্দ্রীয় এবং রাজ্য মন্ত্রীদের যে বিদেশি রাষ্ট্র আমন্ত্রণ করবে সেই রাষ্ট্রের টাকায় তাঁরা যাবেন না। যেতে হলে রাজ্য বা কেন্দ্রীয় সরকারের খরচে যেতে হবে।

## মোক্তারপুর রামকৃষ্ণ প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন

***৭২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৭।) শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার তারকেশ্বর মোক্তারপুর রামকৃষ্ণ প্রাথমিক বিদ্যালয়টি অনুমোদনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) শিক্ষা বিভাগের বর্তমান নিয়ম অনুযায়ী সরকার কোনও সংগঠিত বিদ্যালয়ের অনুমোদন দেন না। কোনও এলাকার প্রাথমিক শিক্ষার জন্য বিদ্যালয় স্থাপনের প্রয়োজন হবে সরকারের ধার্য কোটার ভিত্তিতে একটি সমীক্ষা করে জেলা বিদ্যালয় পর্ষদ কিংবা শহর উপদেষ্টা পর্ষদ নতুন বিদ্যালয় স্থাপন করে।

(খ) প্রশ্ন ওঠে না।

(No Supplementary.)

### শিক্ষকদের পেনশন কেসের নিষ্পত্তি

*৭২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৫।) **শ্রী অসিতকুমার মাল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের কতগুলি পেনশন কেস বর্তমানে বিবেচনাধীন আছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত কেসগুলি নিষ্পত্তি হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) প্রাথমিক শিক্ষকদের মধ্যে ১১৩১, মাধ্যমিক শিক্ষকদের মধ্যে ১০৭৭।

(খ) বলা সম্ভব নয়।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** পেনশন স্কীম আওতায় পড়েছিলেন এমন অনেক শিক্ষক পেনশন দেওয়ার মধ্যে মারা গেছেন। ফলে তাঁরা পেনশন পাননি। এই সংবাদ কি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই রকম কিছু সংবাদ এসেছে যে, পেনশন পাওয়ার আগেই কিছু শিক্ষক মারা গেছেন। তবে তাঁদের সম্বন্ধে আমাদের পেনশন স্কীমে বলা আছে যে, তাঁদের যাঁরা ওয়ারিস আছেন তাঁর পেনশন পাবেন। সুতরাং এবিষয়ে আমরা আইনানুগ ব্যবস্থা নিয়েছি যাতে তাঁদের জীবিত ওয়ারিসরা পেনশন পেতে পারেন।

[1-50–2-00 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন আর আমাদের কাছে যে হিসাব আছে তার সঙ্গে অনেক ফারাক। মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাবটা দিলেন সেটা আর একবার ভেরিফাই করে দেখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একটি বিষয়ে মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় প্রশ্নকর্তা যে ভাষায় প্রশ্ন করেছেন আমি সেই ভাষার প্রতি দৃষ্টি দেবার চেষ্টা করেছি। প্রশ্নের মধ্যে আছে—যদিও এটা আপনার প্রশ্ন নয়, শ্রী অসিতকুমার মালের প্রশ্ন—কতগুলি পেনশন

কেস বর্তমানে বিবেচনাধীন আছে। আপনি ভাষার প্রতি লক্ষ্য রাখুন, আমি ভাষার প্রতি লক্ষ্য রেখেই উত্তর দিয়েছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** এখানে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী ও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। আপনাদের অবগতির জন্য জানাতে চাইছি, এমন অনেক অবসরপ্রাপ্ত শিক্ষক আছেন যাঁরা ৫ বছর আগেই অবসর পেয়েছেন, কিন্তু তাঁদের পেনশন এখনও মঞ্জুর হয়নি। সেই সমস্ত শিক্ষকদের পেনশন কেস তৈরি হয়ে গেছে, হিসাব হয়ে গেছে কিন্তু অর্থ দপ্তরের গভর্নমেন্ট অর্ডারের জন্য তাঁরা পেনশন পাচ্ছে না, এ ব্যাপারে ঐ গভর্নমেন্ট অর্ডারটা সত্বর বের করার জন্য ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বিষয়টি যেহেতু শিক্ষাবিভাগের, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উপস্থিত থাকলেও তিনি তাঁর জবাব সম্ভবত দিতে পারেন না। আমি আপনাকে এইটুকু বলছি—যেহেতু পেনশনবিধি একটু জটিল, বিভিন্ন প্রশ্ন বিভিন্ন সময়ে আসে এবং সেগুলো অর্থ দপ্তরের সঙ্গে আলাপ-আলোচনা করে অসুবিধাগুলি দূর করার চেষ্টা করি। একটি বিষয় নয়, একাধিক বিষয় অমীমাংসিত অবস্থায় আসে, অর্থ দপ্তরের সঙ্গে আলোচনার মাধ্যমে এই জটিলতাগুলি অচিরেই দূর করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ১৯৮১ সালের এপ্রিল মাস থেকে এখন পর্যন্ত প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে অবসরপ্রাপ্ত শিক্ষকদের সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অবসরপ্রাপ্ত শিক্ষকদের সংখ্যা বলা কারও পক্ষে সম্ভবপর নয়। অবসরপ্রাপ্ত শিক্ষকদের মধ্যে যাঁরা আবেদন করেন তাঁদের সংখ্যা আমাদের সরকারি দপ্তরে আছে, আমি সেটা বলে দিতে পারি।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সমস্ত শিক্ষকেরা অবসর নিচ্ছেন তাঁদের পেনশনের কাগজপত্র অবসর নেওয়ার ৬ মাস আগেই ঠিক করার যে সিদ্ধান্ত নেওয়া হয় যাতে অবসর নেওয়ার ১ মাসের মধ্যে তাঁরা টাকা পান—এইরকম কোনও ব্যবস্থা করতে পারবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে সমস্ত সরকারি বিদ্যালয় যাদের নিয়োগ কর্তা পশ্চিমবঙ্গ সরকার সেখানে এইরকম অবসর নেওয়ার আগে থেকে তাঁদের অবসর গ্রহণের সুযোগ-সুবিধা প্রদানের জন্য ব্যবস্থা নেওয়ার সংস্থান আছে। কিন্তু বেসরকারি বিদ্যালয়ের পক্ষে এইসব করা সম্ভবপর নয়, যদি না সংশ্লিষ্ট শিক্ষক এবং তিনি যে বিদ্যালয়ে শিক্ষকতা করেন সেই বিদ্যালয়ের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ না করেন। এই ব্যাপারে জেলার জেলা পরিদর্শককে বলে দেওয়া হয়েছে যাঁরা অবসর নেবেন আপনাদের পক্ষ থেকে সেই শিক্ষককে উৎসাহিত করুন এবং সেই বিদ্যালয়কে বলুন কোনও শিক্ষক অবসর নেওয়ার আগেই অবসরকারির সুযোগ-সুবিধার যে আবেদনপত্র সেই আবেদনপত্রগুলি যেন সরকারি দপ্তরে জমা পড়ে।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক পেনশন পাচ্ছেন না এইরকম যতদূর আমার মনে হয় ১৭০০ মতন কেস জমা পড়েছে। আপনি নিশ্চয়ই জানেন, তবুও বিনীতভাবে নিবেদন করছি এঁদের সার্ভিস বুক

ডিফেকটিভ। এই ডিফেকটিভ সার্ভিস বুকের ভিত্তিতে পেনশন দেওয়া শুরু হয়েছে। ১৯৮১ সালের এপ্রিল মাস থেকে এটা চালু হয়েছে। বহু শিক্ষক পেনশনের জন্য আবেদনপত্র জমা দিয়েছেন কিন্তু সার্ভিস বুক ডিফেকটিভের জন্য ফেরত্ আসছে। ফলে সেগুলি স্কুল বোর্ডে ৩, ৪, ৫ বছর ধরে পড়ে আছে। তারপর সার্ভিস বুক এস. আই. অফিসেও পড়ে আছে। সেগুলি এক, দেড় বছরের মধ্যে যাতে কোনও রকম সহজ ব্যবস্থার মধ্যে কিছু করা যায়—শিক্ষক মহাশয়দের পেনশন আইন যখন চালু হয়নি তাঁরা মাত্র ২ হাজার টাকা গ্র্যাচুইটি পেতেন, এবং তাঁরা সেইটাই জানতেন যে রিটায়ারমেন্টের পর ঐ ২ হাজার টাকা গ্র্যাচুইটি ছাড়া তাঁরা আর কিছু পাবেন না—তাই এস. আই. অফিস থেকে তাঁদের সার্ভিস বুক নিয়ে যাতে তাঁরা রিটায়ার বেনিফিট পান, সেজন্য কোনও সহজ পদ্ধতি গ্রহণ করার জন্য চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রথমত মাননীয় সদস্য যেটা বলেছেন, তিনি কংগ্রেস দলের সদস্য হয়েও স্বীকার করেছেন যে ১৯৮১ সালের আগে এ ব্যবস্থা ছিল না। শিক্ষক মহাশয়দের অবসরকালীন সুযোগ-সুবিধা দেওয়ার জন্য তিনি সরকারকে অভিনন্দন জানিয়েছেন। সেজন্য আমিও তাঁর কাছে কৃতজ্ঞতা প্রকাশ করছি। তিনি পর্ষদের সাথে যুক্ত, সার্ভিস বুক সম্বন্ধে যে সমস্যা আছে, তা তিনি জানেন, বোঝেন এবং তাঁর সাথে এ বিষয় নিয়ে একাধিকবার আলোচনা হয়েছে। পেনশনের ব্যাপারে এই সার্ভিস বইয়ের বিষয়টা কিভাবে সরলীকরণ করা যেতে পারে সেজন্য আরও কোনও সুনির্দিষ্ট পরামর্শ যদি দিতে পারেন আমরা তাহলে সেটা গুরুত্ব দিয়ে বিচার বিবেচনা করে দেখব, যাতে এই সার্ভিস বই রাখার ব্যাপারটা আরও সহজ এবং সরল হতে পারে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এবারের বাজেট বক্তব্যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন যে শিক্ষক মহাশয়দের অবসর গ্রহণ করার একেবারে ঠিক পর পরই যাতে পেনশন পেতে পারেন সেই ব্যবস্থার কথা, আমি যেটা জিজ্ঞাসা করছি যে এই ব্যবস্থা অত্যন্ত জটিল, এবং ১৯৭৪ সাল বা তার আগে অবসর গ্রহণ করে পেনশন পাচ্ছেন না এই রকম ঘটনাও আছে। এটা অফিসিয়াল অন্যান্য ক্লারিফিকেশনের জন্য হতে পারে, আমরা ডি. এস. ই. অফিসে ঘুরি, দেখি যে ঐ সমস্ত পেপার্স রেডি হওয়া সময়সাপেক্ষ। কাজেই আগের ব্যবস্থা ছাড়া পেনশনের ৬০, ৭০, বা ৮৮০ ভাগ অংশ দেওয়ার ব্যবস্থা যদি করতে পারেন তাহলে শিক্ষক মহাশয়রা উপকার পাবেন। এ সম্বন্ধে আপনাদের কোনও চিন্তাভাবনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য জানেন যে চূড়ান্ত পেনশন দেওয়ার আদেশ প্রকাশ করার পূর্বে প্রভিশনাল পেনশন দেওয়ার যে সব সংস্থায় আছে সেই সমস্ত শিক্ষকদের কাগজপত্র আমাদের কাছে খুব পরিচ্ছন্নভাবে আসে না। প্রভিশনাল পেনশন দেওয়ার বাধাও আছে, এক বছর প্রভিশনাল পেনশন দেশুয়ার পরে বন্ধ হয়ে আছে। সেই বিষয়টি নিয়ে আমরা অর্থদপ্তরের সঙ্গে কথা বলেছি। চূড়ান্ত পেনশনের পূর্বে পর্যন্ত ঐ প্রভিশনাল পেনশন সম্বন্ধে কি ব্যবস্থা করা যায়া সেই বিষয়টি আমরা দেখছি।

## Short Notice Questions

### (to which oral answers were given)

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের বোনাস

*৭৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২৩ (এস এন)।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার সম্প্রতি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের 'বোনাস' দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন;

(খ) সত্য হলে, কবে থেকে ঐ সিদ্ধান্ত কার্যকর হবে;

(গ) উক্ত শিক্ষক ও শিক্ষাকর্মীদের ৮.৩৩ শতাংশ বোনাস প্রদান করা হবে কিনা; এবং

(ঘ) হলে, বেতন ও অন্যান্য ভাতাসহ মোট কত টাকার উপর বোনাস প্রদান করা হবে?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ

(ক) হ্যাঁ, কয়েকটি শর্তসাপেক্ষে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীকে "বোনাস" দেওয়া হবে।

(খ) ১৯৮৮-৮৯ সাল থেকে এই সিদ্ধান্ত কার্যকর হবে।

(গ) উক্ত শিক্ষক ও শিক্ষাকর্মীরা ২৫ দিনের বেতন (emoluments) অ্যাড-হক বোনাস হিসাবে পাবেন।

(ঘ) ১৯৮৮ সালের ৩১শে মার্চ যাঁরা ২৫০০ টাকা পর্যন্ত (বাড়ি ভাড়া ও চিকিৎসা ভাতা বাদে) বেতন পেয়েছেন তাঁরা এই বোনাস পাবেন। তবে এই বোনাস সীমাবদ্ধ থাকবে। মাসিক ১৬০০ টাকা বেতন পর্যন্ত। যাঁরা ১৬০০ টাকা থেকে ২৫০০ টাকা পর্যন্ত মাসিক বেতন পেয়েছেন। তাঁদের ক্ষেত্রে ১৬০০ টাকার উপর বোনাসের হিসাব করা হবে।

[2-00–2-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ এই যে বোনাস, এর জন্য শিক্ষক ও শিক্ষাকর্মীরা অভিনন্দন জানাচ্ছেন। আমি জিজ্ঞাসা করছি, এক্স-গ্র্যাসিয়া ইত্যাদি যা দেওয়া হয় সেটাও তাঁদের যথারীতি দেওয়া হবে তো?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ এক্স-গ্র্যাসিয়া তাঁদের সামান্যই দেওয়া হত, কিন্তু শিক্ষক এবং শিক্ষা-কর্মীরা সমাজ-শিক্ষার জন্য যে অবদান রাখেন সেই অবদানের স্বীকৃতি-স্বরূপ পশ্চিমবঙ্গ সরকার সেই টাকার পরিমাণ বৃদ্ধি করে অ্যাড-হক বোনাস হিসাবে ঘোষণা করেছেন, কাজেই তার ফলে আর এক্স-গ্র্যাসিয়া দেবার সুযোগ থাকছে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বোনাস হচ্ছে বলে এক্স-গ্র্যাসিয়া দিচ্ছেন না, কিন্তু এর ফলে রুর‍্যাল এবং আরবান এরিয়ায় বাড়িভাড়ার যে ডিফারেন্স আছে সেটা হিসাবে থাকবে তো?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার উত্তরের মধ্যেই বলেছি যে, এক্ষেত্রে এমলুমেন্টস হিসাবটা যা ধরা হবে সেক্ষেত্রে বাড়িভাড়া এবং চিকিৎসা ভাতা ধরা হবে না। তার ফলে গ্রামের ক্ষেত্রে বাড়িভাড়া ভাতা যা রয়েছে তার প্রভাব বোনাসের উপর পড়বে না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৬০০ টাকা সর্বোচ্চ ধরা হচ্ছে সেটা টোটাল গ্রস অ্যামাউন্টের ক্ষেত্রে উর্ধ্বতন কত বেসিক স্যালারির উপর পাওয়া যাবে তার হিসেবটা দেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার দেওয়া উত্তর যদি শুনতেন তাহলে এই প্রশ্নটা আর করতেন না। আমার উত্তরে আমি বলে দিয়েছি যে, ১৯৮৮ সালের ৩১শে মার্চ তারিখে যিনি বাড়ি ভাড়া এবং চিকিৎসা ভাতা বাদে ২৫০০ টাকা পর্যন্ত পেয়েছেন, একমাত্র তাঁরাই এই বোনাসের আওতায় আসবেন, তার বেশি যাঁরা পেয়েছেন তাঁরা বোনাসের আওতায় আসবেন না। তুহিন সামন্ত মহাশয় একজন প্রধান শিক্ষক, যথারীতি তিনি এর থেকে বাদ যাবেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৯৮৮-৮৯ সাল থেকে শিক্ষক ও শিক্ষাকর্মীদের বোনাস দেবার ব্যবস্থা চালু করা হচ্ছে। আমার প্রশ্ন, তাঁদের যে অ্যাডভান্স দেওয়া হত সেই অ্যাডভান্স দেওয়াটা বজায় থাকবে তো?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অ্যাডভান্স বজায় থাকবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** কেন্দ্রীয় সরকার বোনাসনীতি ঘোষণা করবার পর রাজ্য সরকার আজকে বোনাসনীতি ঘোষণা করেছেন—তারজন্য ধন্যবাদ। এক্ষেত্রে মুসলিম শিক্ষক ভাইদের ঈদের আগে এই বোনাস দেবার জন্য প্রত্যেক স্কুল থেকে স্টেটমেন্ট দেওয়া হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত এই বিষয়টা ঠিকমতো কার্যকর হয়নি। যাতে ঐসব মুসলিম শিক্ষক ভাইয়েরা ঈদের আগেই তাঁদের বোনাসটা পান তারজন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি না জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের অনুরোধ আসার আগেই সরকার এই ব্যাপারে তৎপর হয়েছেন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, আমাদের বোনাসের যে ব্যবস্থা কার্যকর হচ্ছে, সেক্ষেত্রে কোন কোন ধরনের স্কুলের কতজন শিক্ষক এই সুযোগ পাবেন এবং তাতে কত টাকা মোট খরচ হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যেটা আমরা হিসাব করেছি তাতে এই বোনাস সমস্ত শিক্ষকরা পাবেন না; প্রধান শিক্ষক এবং এম. এ. পাশ পুরানো শিক্ষকরা এই সুযোগ পাবেন না। যাঁরা বোনাস পাবেন, সাহায্যপ্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়সহ, এই রকম শিক্ষক ও শিক্ষাকর্মীর সংখ্যা ১,৩৬,৪৭৪ জন।

প্রাথমিক বিদ্যালয়ে ১,৭৪,৬৬০ জন এই সুযোগ পাবেন। টাকার পরিমাণ কত হবে

তার হিসাব হলে প্রাথমিক এবং মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের বোনাস দিতে যে পরিমাণ ব্যয় হবে তা হল ৩৩ কোটি ৫৮ লক্ষ ৭৩ হাজার টাকা।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

## Overdue Sales Tax from the Roberts, Mclean & Co. Ltd.

***726.** (Admitted question No. *2556.) **Shri Birendra Kumar Moitra :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) if it is a fact that the Sales Tax is overdue from Roberts, Mclean & Co. Ltd.; and

(b) if so, the steps taken by the Government to recover the amount as per existing rules?

**Minister-in-charge of the Finance Department :**

(a) Yes.

(b) Steps are being taken to realise the assessed dues as arrear of land revenue by way of certificate proceedings.

## পরানচক উচ্চ বিদ্যালয়টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে অনুমোদন

***৭২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬০৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সুতাহাটা থানার পরানচক উচ্চ বিদ্যালয়টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন পাইবার জন্য আবেদন করিয়াছে; এবং

(খ) সত্য হইলে বর্তমান আর্থিক বছরে ইহা অনুমোদন পাইবে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮১ সালে একবার আবেদন করেছিল।

(খ) ১৯৮২ সালে জেলা ভিত্তিক পরিদর্শক দল বিদ্যালয়টি পরিদর্শন করে একে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার বিপক্ষে মত প্রদান করায় বিদ্যালয়ের প্রস্তাব নাকচ হয়ে যায়। বিদ্যালয়ের পক্ষ থেকে পরে আর কোনও আবেদন আসেনি। ফলে বিষয়টি বর্তমানে বিবেচনাধীনও নেই।

## পে কমিশনের সুপারিশ

***৭২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫২।) **শ্রী সুব্রত মুখার্জি :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের কর্মচারিদের জন্য নিযুক্ত দ্বিতীয় পে কমিশনের সুপারিশকৃত অবশিষ্ট সুপারিশগুলি কার্যকর করার ব্যাপারে সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) ঐ সুপারিশগুলি কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কর্মচারিদের জন্য নিযুক্ত দ্বিতীয় পে কমিশনের সুপারিশগুলি যাহা গ্রহণযোগ্য তাহা ইতিমধ্যেই সরকার কিছু পরিবর্তনসহ কার্যকর করিয়াছেন। অবশিষ্ট সুপারিশগুলি বর্তমানে কার্যকর করার আর কোনও প্রশ্ন নাই, যেহেতু ইতিমধ্যে সরকার তৃতীয় পে কমিশন গঠন করিয়াছেন। কমিশন চলাকালীন সরকারের পক্ষে এ ব্যাপারে আর কোনও সিদ্ধান্ত গ্রহণ করা সম্ভব নহে।

(খ) অবশিষ্ট সুপারিশগুলি কার্যকর করা তৃতীয় পে কমিশনের সুপারিশ সাপেক্ষ।

**প্রাথমিক ও মাধ্যমিক স্কুল স্থাপন**

***৭২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালের আর্থিক বৎসরে কতগুলি প্রাথমিক ও মাধ্যমিক স্কুল স্থাপিত হয়েছে: এবং

(খ) আগামী আর্থিক বৎসরে কতগুলি উক্ত স্কুল স্থাপন করার পরিকল্পনা আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৭টি মাধ্যমিক স্কুল স্থাপিত হয়েছে। ঐ সময়ে কোনও প্রাথমিক স্কুলের কোটা দেওয়া হয় নাই।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**হাই, জুনিয়র হাই ও সিনিয়র হাই মাদ্রাসার অনুমোদন**

***৭৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান আর্থিক বছরে কতগুলি হাই মাদ্রাসা, জুনিয়র হাই মাদ্রাসা ও সিনিয়র হাই মাদ্রাসা অনুমোদন দানের কথা সরকার চিন্তা করিতেছেন?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**শিক্ষক ও শিক্ষাকর্মীদের আংশিক বেতন প্রদান**

***৭৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৬।) **শ্রী অসিতকুমার মাল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক শিক্ষাকর্মীরা গত ডিসেম্বর ১৯৮৭ ও জানুয়ারি, ১৯৮৮র পুরো বেতন পাননি;

(খ) সত্য হলে, তার কারণ কি; এবং

(গ) এ ব্যাপারে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### উত্তরবঙ্গ উন্নয়নে কমিটি

***৭৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার কর্তৃক উত্তরবঙ্গ উন্নয়নের জন্য একটি কমিটি গঠন করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, উক্ত কমিটি কি কি পরিকল্পনা হাতে নিয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের নিকট এ ধরনের কোনও তথ্য নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### জেলা স্কুল বোর্ডগুলির নির্বাচন

***৭৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭২।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত রাজ্যের জেলা স্কুল বোর্ডগুলির নির্বাচন হয়নি; এবং

(খ) সত্য হলে, না হওয়ার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে নতুন আইন প্রণয়ন সরকারের বিবেচনাধীন ছিল।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### সরকারি বাসের আয় ও ব্যয়

**২৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩০২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৯-২-১৯৮৮ তারিখে রাজ্যের কতগুলি সরকারি বাস (সি এস টি সি, ডি এস টি সি, এন বি এস টি সি) রাস্তায় চলেছিল; এবং

(খ) ১৯৮৭ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৮ সালের ১লা জানুয়ারি পর্যন্ত উক্ত বাসগুলি থেকে সরকারের আয় ও ব্যয় কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৯-২-১৯৮৮ তারিখে নিম্নলিখিত সংখ্যক সরকারি বাস রাস্তায় চলেছিল—

সি এস টি সি—৭১৯টি,

এন বি এস টি সি—৪৫৫টি ও

এস বি এস টি সি (ডি এস টি সি)—১১১টি।

(খ) ১৯৮৭ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৮ সালের ১লা জানুয়ারি পর্যন্ত বাস থেকে কর্পোরেশনগুলির আয় ও ব্যয় নিম্নরূপ ঃ —

(লক্ষ টাকায়)

| | আয় | ব্যয় |
|---|---|---|
| সি এস টি সি | ১৮২১.০৯ | ৩৪৬৫.৫০ |
| এন বি এস টি সি | ৯৩৭.৪৩ | ১৪৪৭.৪২ |
| এস বি এস টি সি (ডি এস টি সি) | ২০৮.৪০ | ৪৪২.১২ |

## মসজিদ বেদখল

২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** বিচার (ওয়াকফ্) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনও মসজিদ বেদখল রহিয়াছে, এই মর্মে কোনও সংবাদ/তথ্য সরকারের নিকট আছে কি; এবং

(খ) থাকিলে, জেলাওয়ারি হিসাব কি এবং ঐ বিষয়ে কার্যকর কি কি ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**বিচার (ওয়াকফ্) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। তবে কলিকাতা ছাড়া পশ্চিমবঙ্গের অন্য কোনও স্থানে কোনও মসদিজ বেদখল রহিয়াছে কিনা, এরূপ কোনও তথ্য/সংবাদ সরকারের গোচরে নাই।

(খ) কলিকাতার ১টি আংশিকসহ মোট ৯টি মসজিদ বেদখল রহিয়াছে। উক্ত মসজিদগুলি পুনরুদ্ধারের জন্য পশ্চিমবঙ্গের ওয়াকফ্ কমিশনারকে বেঙ্গল ওয়াকফ্ অ্যাক্ট, ১৯৩৪-এর সপ্তম অধ্যায়ে বর্ণিত আইনের ধারা অনুযায়ী সুনির্দিষ্ট ব্যবস্থা নিতে অনুরোধ করা হচ্ছে।

### Workers' participation in Management

**275.** (Admitted question No. 978.) **Shri Amar Banerjee and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) what steps have been taken by the State Government to introduce the scheme of Workers' Participation in Management in the State Public Undertakings;

(b) the names of such undertakings where the scheme has been introduced/proposed to be introduced; and

(c) what steps are proposed to be taken to introduce the scheme in those undertakings where it has not been introduced so far?

**Minister-in-charge of the labour Department :**

(a) State Government is keenly intersted in introducing the scheme of Workers' Participation in Management in State Public Undertakings and has taken adequate and requisite steps to introduce the scheme in the State Public Undertakings.

(b) Durgapur Project Limited, West Bengal State Electricity Board, Calcutta State Transport Corporation and North Bengal State Transport Corporation are the four State Public Undertakings where the scheme has been introduced so far.

(c) There are some practical difficulties to implement the scheme. However, all possible steps are being taken by the State Government to introduce the scheme in the remaining State Public Undertakings as soon as practicable.

### CSTC Buses

**276.** (Admitted question No. 1047.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) if it is a fact that some of the buses purchased by the Calcutta State Transport Corporation through dealers manufacturers under the Calcutta Urban Transport Project during the last five years have gone out of order; and

(b) if so, —

(1) the total number of such buses, and

(2) the steps taken proposed to be taken against the said dealers manufacturers?

**Minister-in-charge of the Transport Department :**

(a) Yes, but the buses are not completely out of order.

(b) (1) 182 Double Decker Buses.

(2) The matter was taken up with the manufacturers to make the vehicles road worthy and the manufacturers have taken the under noted actions : —

(i) Replacement of wheel stud of all 291 D. D. buses,

(ii) Replacement of 48 nos. spring assembles,

(iii) Repairs of all failed units components

(iv) Modification of Brake chambers in all 291 D. D. buses,

(v) Replacement lightening the under Chassis nuts and bolts,

(vi) Low oil pressure check on all the type 680 engines used in these D. D. buses,

(vii) Supply of 10 nos. Engine Assembles, and

(viii) Repair of Chassis crack in 119 vehicles.

Besides this the matter was taken up with the Secretary Standing Committee (Technical and Shares), ASRTU, New Delhi for necessary investigation and taking necessary steps so that the manufacturer M/s. Ashoke Leyland Ltd. undertake necessary steps to make the vehicles road worthy. The members of the committee inspected the vehicles and on their recommendation the manufacturers have agreed to undertake the overhauling jobs of 30 failed engines.

It has been agreed that the CSTC would bear 50 per cent of the cost of replaced spares of these 300 engines subject to the condition that they would perform satisfactorily after commissioning for 300 operating days or one year whichever is earlier. The payment by the CSTC will be made after one year in case the performance is satisfactory. The jobs of overhauling have already been undertaken at Unit Exchange Shop, Belghoria.

দুঃস্থ লেখক ও লোকশিল্পীদের সাহায্য

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২০০৭) শ্রী রামপদ মাণ্ডি ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ —

(ক) ১৯৭৭-৮৭ এই দশ বছরে কতজন দুঃস্থ লেখক ও লোকশিল্পীদের আর্থিক

সাহায্য দেওয়া হয়েছে; এবং

(খ) এদের মধ্যে আদিবাসী ও তফসিলি কতজন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০-৮১ আর্থিক বছর থেকে গ্রন্থ প্রকাশের জন্য অনুদান প্রকল্প চালু করা হয় এবং তারপর থেকে ১৯৮৭-৮৮ পর্যন্ত মোট ৭৭৫টি গ্রন্থ প্রকাশের জন্য আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

১৯৮৩-৮৪ থেকে লোকশিল্পীদের অনুদান মঞ্জুর করা হচ্ছে। এ পর্যন্ত বিভিন্ন জেলা থেকে মোট ৫৮০ জন লোকশিল্পী অনুদান পেয়েছেন।

(খ) জানা নেই। লেখক বা লোকশিল্পীর জাত বিচার করা হয় না। গ্রন্থের উৎকর্ষ বা শিল্পীর গুণমানই বিচার্য।

## পরিবহন বিভাগে কর্মচারীর সংখ্যা

**২৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪০২।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১-৩-১৯৮৮ তারিখে কলকাতা, দুর্গাপুর এবং উত্তরবঙ্গ পরিবহন বিভাগের অধীনস্থ অফিসার ও কর্মচারীর সংখ্যা কত ছিল: এবং

(খ) তাঁহাদের মধ্যে কতজন (১) মুসলমান এবং (২) তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১-৩-১৯৮৮ তারিখে কলকাতা, দুর্গাপুর এবং উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগমে অফিসার ও কর্মচারীর সংখ্যা ছিল নিম্নরূপ ঃ —

| | অফিসার | কর্মচারী |
|---|---|---|
| কলকাতা রাজ্য পরিবহন নিগম | ১৩৫ | ১৩,৮৬৩ |
| উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ১৬ | ৪,৬৫৯ |
| দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ১৬ | ১,২৯২ |

(খ) তাঁহাদের মধ্যে মুসলমান, তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত কর্মচারীর সংখ্যা নিম্নরূপ ঃ —

| | মুসলমান | তফসিলি | আদিবাসী |
|---|---|---|---|
| কলকাতা রাজ্য পরিবহন নিগম | ৫০২ | ৬০৫ | ২৭ |
| উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ১৬৬ | ২২১ | ৫২ |
| দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন নিগম | ৫৮ | ১৩৫ | ১০ |

## রায়না ব্লকে গ্রামীণ চিকিৎসালয়

২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮০।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আই পি পি-৪-এর মাধ্যমে রায়না ১ নং ব্লকে গ্রামীণ চিকিৎসালয় স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ।

রায়না ১ নং ব্লকের শ্যামসুন্দর মৌজায় একটি "নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র" (new P.H.C.) নির্মাণের অনুমোদন হইয়াছে। এছাড়া নতুন ৮টি সাব-সেন্টার নির্মাণের জন্য সরকারি অনুমোদন দেওয়া হইয়াছে। তালিকাটি নিম্নে দেওয়া হইল ঃ —

| ক্রমিক নং | গ্রাম পঞ্চায়েতের নাম | মৌজার নাম |
|---|---|---|
| (১) | নাড়ুগ্রাম | গোলগ্রাম |
| (২) | হিজলনা | বাঁধাগাছা |
| (৩) | নাতু | উত্তর মোহনপুর |
| (৪) | শ্যামসুন্দর | রসুইখণ্ডা |
| (৫) | রায়না | হরিহরপুর |
| (৬) | সাহারা | বোরা |
| (৭) | মুগুরা | গুনার এবং সংক্তিয়া |
| (৮) | পলাসন | পলাসন |

## বীরভূম জেলায় চিকিৎসকবিহীন স্বাস্থ্যকেন্দ্র

২৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯১।) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার কিছু প্রাথমিক ও উপস্বাস্থ্য কেন্দ্রে কোনও চিকিৎসক নেই;

(খ) 'ক' প্রশ্নের উত্ত 'হ্যাঁ' হলে, (১) ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত, ও (২) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি কতদিন ধরে ডাক্তারবিহীন অবস্থায় আছে; এবং

(গ) এই সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে সম্প্রতি ডাক্তার নিয়োগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) আট ও (২) কয়েক মাস থেকে কয়েক বছর।

(গ) ডাক্তার নিয়োগ করা হচ্ছে।

### পুরুলিয়া জেলার প্রাথমিক আদিবাসী আশ্রম হোস্টেল

২৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৩।) **শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বানদোয়ান থানার তিরাতি গ্রামে প্রাথমিক আদিবাসী আশ্রম হোস্টেলটিতে আবাসিক ছাত্র সংখ্যা কত; এবং

(খ) ঐ হোস্টেলের জন্য বৎসরে কোন কোন খাতে সরকারের কত ব্যয় হয়?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিরাতি গ্রামে এই বিভাগের অর্থে নির্মিত এবং পরিচালিত কোনও প্রাথমিক হোস্টেল নেই, তবে উক্ত থানার অধীন চিরুডি গ্রামে আদিবাসী কল্যাণ সংঘের নিয়ন্ত্রণে প্রাথমিক আশ্রম হোস্টেলটিতে ৩০ জন আবাসিক ছাত্র আছে।

(খ) চিরুডি আদিবাসী কল্যাণ সঙ্ঘ প্রাথমিক আশ্রম ছাত্রাবাসের জন্য ১৯৮৭-৮৮ আর্থিক বছরে নিম্নলিখিত রূপ অর্থ মঞ্জুর করা হয় ঃ —

(১) আহার—৩৬,০০০ টাকা, (২) হ্যারিকেন, কেরোসিন তৈল, সাবান ইত্যাদি—১০০ টাকা, (৩) খেলাধূলা—২০০ টাকা, (৪) চিকিৎসা—১০০ টাকা, (৫) কৃষি শিক্ষা—২০০ টাকা, (৬) সুপারিনটেন্ডেন্ট-এর সাম্মানিক—২,৪০০ টাকা, (৭) রাঁধুনী—১,২০০ টাকা, (৮) সাহায্যকারী—৭২০ টাকা এবং (৯) পোশাক-পরিচ্ছদ—১,২০০ টাকা। (মোট—৪২,১২০ টাকা)।

### সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প

২৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৩।) **শ্রী মোজাম্মেল হক্ ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন কোন ব্লকে সুসংহত শিশুবিকাশ সেবা প্রকল্প বর্তমানে চলছে;

(খ) উক্ত জেলার হরিহরপাড়া ব্লকে এ ধরনের প্রকল্প গ্রহণ করা হবে কি না; এবং

(গ) হলে, কত দিনের মধ্যে হবে বলে আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় নিম্নলিখিত ১১টি ব্লকে সুসংহত শিশুবিকাশ সেবা প্রকল্প মঞ্জুর করা হয়েছে—

(১) সাগরদীঘি, (২) ভরতপুর-১, (৩) ভরতপুর-২, (৪) সুতি-১, (৫) বহরমপুর, (৬) বারওয়ান, (৭) কান্দি, ((৮) খরগ্রাম, (৯) নওদা, (১০) বেলডাঙ্গা-২ এবং (১১) ডোমকল।

(খ) এ ধরনের কোনও প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

**বর্ধমান শহরে সরকারি বাস ডিপো**

২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬১।) **শ্রী হেমন্তকুমার রায় ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান শহরে সরকারি বাস ডিপো তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই সঠিকভাবে বলা সম্ভব নয়। বর্তমানে প্রাথমিক কাজ চলছে। জেলা পরিষদকে বরাদ্দ দেওয়া হয়েছে। ওঁরা কত তাড়াতাড়ি কাজ শেষ করবেন তার উপর নির্ভর করছে।

**Number of Employees in the Fisheries Department**

**284.** (Admitted question No. 203.) **Shri Khudiram Pahan :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the total number of employees as on 29-2-1988 in Groups A, B, C and D separately in the Fisheries Department (including temporary and casual workers);

(b) out of the above categories of employees the number of persons belonging to the Scheduled Castes and Scheduled Tribes Communities separately;

(c) the number of shortfall, if any, in the above categories of employees separately belonging to Scheduled Castes and Scheduled tribes Groups; and

(d) whether the Government proposes to hold any special recruitment examination for Scheduled Castes and Scheduled Tribes candidates in near future?

**Minister-in-charge of the Fisheries Department :**

(a) Total number of employees as on 29-2-1988 shown below :

Group A 98

Group B 640

| | |
|---|---|
| Group C | 460 |
| Group D | 583 |

(b) Number of employees belongs to Scheduled Castes/Scheduled Tribes :

| | S. C. | S. T. |
|---|---|---|
| Group A | 9 | .. |
| Group B | 120 | 23 |
| Group C | 63 | 5 |
| Group D | 51 | 6 |

(c) Number of shortfall of employees belonging to Scheduled Castes and Schedule Tribes :

| | S. C. | S. T. |
|---|---|---|
| Group A | 5 | 5 |
| Group B | Nil | 9 |
| Group C | 7 | 18 |
| Group D | 36 | 24 |

(d) Fisheries Department does not propose to hold any special recruitment examination for Scheduled Castes and Scheduled Tribes candidates.

**হুগলি জেলার মহকুমা হাসপাতালগুলিতে ময়না তদন্তে নিযুক্ত ডাক্তার**

২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৯।) **শ্রী বিনোদ দাস** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার মহকুমা হাসপাতালগুলিতে ময়না তদন্তের জন্য নির্দিষ্ট কোনও ডাক্তার আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে,—

(১) ঐ কাজ বর্তমানে কে করেন, ও

(২) ঐ হাসপাতালে ময়না তদন্তের জন্য ডাক্তার নিয়োগের প্রস্তাব আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) মহকুমা হাসপাতালে নিযুক্ত সব ডাক্তারই ঐ কাজ করেন।

(২) না।

### পাঁচকোলগুড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩৭।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার পাঁচকোলগুড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তর করার পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রামপুরহাট শহরে বাস স্ট্যান্ড নির্মাণ

২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৯৫।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** গত ৩০শে জুন, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং ২৪২ (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৫)-এর উত্তর উল্লেখপূর্বক পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রামপুরহাট শহরে বাস স্ট্যান্ড নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দশ লক্ষ দু'হাজার টাকা ব্যয়ে বাস স্ট্যান্ড নির্মাণের জন্য স্থিরীকৃত জমি অধিগ্রহণ করা হয়েছে। বাস স্ট্যান্ড নির্মাণকল্পে গত আর্থিক বছরে জেলা সমাহর্তাকে এককালীন অ্যাড হক তিন লক্ষ টাকা দেওয়া হয়েছে।

বর্তমানে প্রকল্পের অনুমতি ব্যয়ের হিসাব চূড়ান্তভাবে তৈরি করবার কাজ জেলা পর্যায়ে চলছে।

### মুর্শিদাবাদ জেলায় চালু সরকারি বাস

২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৮।) **শ্রী বিশ্বনাথ মণ্ডল** এবং **শ্রী আতাহার রহমান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় মোট কটি রুটে এন বি এস টি সি-র বাস চালু হয়েছে;

(খ) তন্মধ্যে, বহরমপুর-শিকারপুর (ভায়া ইসলামপুর) ও বহরমপুর-সাগরপাড়া (ভায়া ইসলামপুর) রুট দুটি আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে, ইহার কারণ কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় মোট ১২টি রুটে এন বি এস টি সি-র বাস চালু হয়েছে।

(খ) নেই।

(গ) পূর্বে বহরমপুর-শিকারপুর (ভায়া ইসলামপুর) ও বহরমপুর-সাগরপাড়া (ভায়া ইসলামপুর) রুট দুটিতে এন বি এস টি সি-র বাস চলত, কিন্তু রাস্তার অবস্থা খারাপ হওয়ার দরুন এই রুট দুটিতে এন বি এস টি সি-র কর্তৃপক্ষ বাস চলাচল বন্ধ করে দিতে বাধ্য হয়।

## শিলিগুড়িতে পূর্ত বিভাগ নির্মিত বাড়ি বন্টন

২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৩০৮।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিলিগুড়ির মাল্লাগুড়িতে (জংশনের পাশে) পূর্ত বিভাগ কর্তৃক অনেকগুলি দ্বিতল বাড়ি প্রায় ১০ বৎসর পূর্বে নির্মাণ কাজ শেষ হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত বিলিবন্টন হয় নাই;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে ইহার কারণ কি; এবং

(গ) বাড়িগুলি বন্টনের ব্যবস্থা কবে নাগাদ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। শিলিগুড়ির মহানন্দা সেতুর সন্নিকটে হিলকার্ট রোডের উপর কম্পোজিট আবাসন প্রকল্পের অধীনে কিছু সংখ্যক ফ্ল্যাট নিম্ন ও মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য এবং কিছু দোকান ও গুদাম নির্মাণের কার্য প্রায় ৩ বৎসর আগে শেষ হয়েছে।

(খ) প্রথমে ঐ ফ্ল্যাটগুলি জনসাধারণের মধ্যে বন্টনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়। পরবর্তীকালে শিলিগুড়িতে অবস্থিত রাজ্য সরকারি বিভাগ ও সংস্থার অফিসের স্থান সঙ্কুলানের জন্য বন্টনের সিদ্ধান্ত গ্রহণ করা হয় এবং বিভিন্ন দপ্তরের নিকট থেকে প্রয়োজনভিত্তিক আবেদনপত্র গ্রহণ করা হয়। ঐ আবেদনপত্রের ভিত্তিতে গত বছর ঐগুলি সরকারি দপ্তর ও সংস্থাকে বন্টন করা হয়েছে। কিন্তু শিলিগুড়ির কিছু সংখ্যক ব্যক্তি মহামান্য হাইকোর্টের নিকট একটি রিট আবেদন করেন এবং মহামান্য আদালত অন্তর্বর্তীকালীন আদেশনামা জারি করায় ঐগুলির মালিকানা হস্তান্তর করতে বিলম্ব হচ্ছে।

(গ) আশা করা যায় যে, আইনগত জটিলতার নিষ্পত্তি হলে ঐগুলির মালিকানা হস্তান্তর করা সম্ভব হবে।

## মেদিনীপুর জেলায় রাষ্ট্রীয় পরিবহনের ব্যবস্থা

২৯০। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২৯।) **শ্রী রামশঙ্কর কর ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার অভ্যন্তরে বিভিন্ন রাস্তায় রাষ্ট্রীয় পরিবহনের বাস চালানোর

কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন কোন রাস্তায় বাস চালানোর পরিকল্পনা আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, মেদিনীপুর শহরে একটি ডিপো তৈরির কাজে হাত দেওয়া হবে। জেলা পরিষদ তাড়াতাড়ি কাজ সম্পন্ন করতে পারলেই বাস চালু করা হবে।

(খ) আর টি-এর সঙ্গে আলোচনা করে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে।

**গরীব মা ও শিশুদের পুষ্টিসাধনের ব্যয়**

**২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৭১।) **ডাঃ মোতাহার হোসেন :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮-র আর্থিক বছরে গরীব পরিবারের গর্ভবতী মা ও শিশুদের পুষ্টিসাধন ও স্কুলের ছেলেমেয়েদের টিফিন বাবদ কত টাকা বরাদ্দ ছিল; এবং

(খ) তন্মধ্যে মোট কত টাকা উক্ত আর্থিক বছরে খরচ করা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গরিব পরিবারের মা ও শিশুদের পুষ্টিসাধনের জন্য গত আর্থিক বছরে বরাদ্দ ৬ কোটি ৫ লক্ষ টাকা। স্কুলের ছেলেমেয়েদের টিফিন বাবদ আমাদের দপ্তরে কোনও বরাদ্দ নেই।

(খ) গত আর্থিক বছরে মা ও শিশুদের পুষ্টিসাধনের জন্য দেওয়া হয়েছে ৪ কোটি ২৬ লক্ষ টাকা। এর মধ্যে প্রকৃত খরচের হিসাব সংগ্রহ করা হচ্ছে।

**হস্তচালিত তাঁত**

**২৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৩।) **শ্রী অঞ্জন চ্যাটার্জি :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে হস্তচালিত তাঁতের সংখ্যা কত;

(খ) উহাদের মধ্যে কতগুলি তাঁত—

(১) সমবায় সমিতির আওতাভুক্ত, এবং

(২) ব্যক্তি মালিকানাধীন,

(গ) বর্তমানে কতগুলি তাঁত—

(১) চালু আছে, এবং

(২) বন্ধ আছে,

(ঘ) উক্ত তাঁতগুলি বন্ধ থাকার কারণ কি; এবং

(ঙ) উক্ত বন্ধ তাঁতগুলি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,৬৬,৫৫৬টি।

(খ) (১) ১,২৫,৭১১টি ও (২) ১,৪০,৮৪৫টি।

(গ) (১) ও (২) সমবায় সমিতির আওতাভুক্ত ১,০৯,৭০১টি তাঁত চালু আছে এবং বাকি তাঁতগুলো নিজেদের উদ্যোগে বস্ত্রাদি তৈরি এবং বিপণনের ব্যবস্থা করে।

(ঘ) ও (ঙ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিম দিনাজপুর জেলায় পঞ্চায়েত সমিতিগুলিকে আই সি ডি এস প্রকল্পের অন্তর্ভুক্ত করা।**

২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬৬।) **শ্রীমতী মিনতি ঘোষ ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমদিনাজপুর জেলায় কতগুলি পঞ্চায়েত সমিতিকে এ পর্যন্ত আই সি ডি এস-এর অন্তর্ভুক্ত করা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** পশ্চিমদিনাজপুর জেলায় নিম্নলিখিত চারটি পঞ্চায়েত সমিতিকে এ পর্যন্ত আই সি ডি এস-এর অন্তর্ভুক্ত করা হয়েছে ঃ —

(১) গঙ্গারামপুর, (২) তপন, (৩) বালুরঘাট (গ্রামীণ) ও (৪) চোপরা।

**হাওড়া ও কলিকাতা পুরসভার আর্থিক সঙ্কট**

২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৮২।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হাওড়া ও কলকাতা পুরসভার আর্থিক সঙ্কট দূর করার জন্য রাজ্য সরকার ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হাওড়া ও কলকাতা পৌর নিগম দুটির আর্থিক সঙ্কট দূর করার জন্য রাজ্য সরকার ১৯৮৭-৮৮ সালের আর্থিক বছরে পরিকল্পনা ও পরিকল্পনা বহির্ভূত খাতে যথাক্রমে সর্বমোট ৬,৩৫,২৩,১১৬ টাকা এবং সর্বমোট ৫৪,৯১,৫৫,০০০ টাকা অনুদান দিয়েছেন। বিস্তৃত বিবরণ নিম্নে দেওয়া হল ঃ

*Statement of grants on various counts sanctioned by the State Government during 1987-88 to the Calcutta Municipal Corporation and the Howrah Municipal Corporation*

A.—The Calcutta Municipal Corporation

| | Rs. |
|---|---|
| (1) Octroi | 20,57,00,000 |

| | | |
|---|---|---|
| (2) | Entertainment | 5,17,50,000 |
| (3) | M. V. Tax | 3,37,50,000 |
| (4) | Water Supply, Sewerage and Drainage Account | 50,00,000 |
| (5) | Bustee Services Account | 1,00,00,000 |
| (6) | In lieu of fines, etc. under C. M. Act and P. B. F. A. Act | 6,20,000 |
| (7) | Dearness Allowances | 23,35,24,000 |
| (8) | Increase cost of Pay | 87,61,000 |
| | All total | 54,91,55,000 |

B.—The Howrah Municipal Corporation

| | | |
|---|---|---|
| (1) | Octroi | 1,97,91,005 |
| (2) | Entertainment Tax | 93,52,164 |
| (3) | M. V. Tax | 3,44,168 |
| (4) | Dearness Allowances | 3,40,35,779 |
| | All total | 6,35,23,116 |

## Laying of Report

### 23rd Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I now present the 23rd Report of the Business Advisory Committee, as follows :

**Tuesday, 10-5-88 :**

(i) The West Bengal University Laws (Amendment) Bill, 1988. (Introduction Consideration and Passing)—**2 hours.**

(ii) The West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill, 1988. (Introduction, Consideration and Passing)—**1 hour.**

(iii) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988. (Introduction, Consideration and Passing)—**1 hour.**

(iv) The West Bengal Silkworm Seed, Cocoon and Silk Yarn (Regulation and Production, Supply, Distribution and Sale Bill, 1988. (Introduction, Consideration and Passing)—**1 hour.**

(v) The Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988. (Introduction, Consideration and Passing)—**$^1/_2$ hour.**

**Mr. Speaker :** Without going through further details what do you suggest should be done? Let us come down to the final decision on this.

**শ্রী অমলেন্দ্র রায় :** এটা লাস্টে এ প্রসিডিউর অ্যাডপ্ট করছে না, procedure is being followed by this legislature which have been adopted by a resolution to that .....

**Mr. Speaker :** then we have to send it to out privilege committee.

**শ্রী অমলেন্দ্র রায় :** এটা প্রিভিলেজ কমিটির প্রিজাম্পশন, এই প্রিজাম্পশন অনুযায়ী এন. সি. চ্যাটার্জি পর্যন্ত ক্ষমা চেয়েছিলেন।

**Mr. Speaker :** A notice given by Shri Amalendra Roy on 15th June, 1987 relates to the question of raising a Privilege Motion against Shri Priya Ranjan Dasmunshi, a Member of the Lok Sabha, based on a report of his speech at Calcutta and published in the issue of Ananda Bazar Patrika, Calcutta on 14th June, 1987.

This Assembly Secretary had written a letter to Shri Priya Ranjan Dasmunshi seeking his clarifications as to whether such statements had been made by him or not, vide his letter dated 6-7-87. A reminder was also sent to him on 9th October, 1987. But unfortunately Shri Priya Ranjan Dasmunshi preferred neither to acknowledge the letters nor not to clarify his stand. It appears strange that he has rushed to the Lok Sabha Speaker, and the Joint Secretary of the Lok Sabha has addressed a letter to us reminding us of a resolution of the Presiding Officers' Conference held on 17th September, 1956.

"Where the Committee feel that although the Legislature contemned can punish an offending member of Parliament or Member of another State Legislature, a convention should be developed to the effect that when a question of breach of privilege is raised in any legislature in which a member of another legislature is involved, the Presiding Officer should refer the case to the Presiding officer of the Legislature to which that member belongs and the latter should deal with the matter in the same way as if it were a breach of privilege of that House. The Committee suggest that indentical resolutions somewhat on the line of the draft given may be adopted by the various Houses. The resolutions will serve as directions of the Houses and will be binding on their members and committees."

Our House has adopted no such resolution. Each Legislature and Parliament is sovereign independent of the other. In the present situation we have no other alternative if we find a prima facie case of breach

of privilege has taken place to refer this matter to our Committee on Privileges for dealing with the same in accordance with our rules and procedure.

Going through the news item it appears that a prima facie case of breach of privilege has been made and as such I recommend that the matter be referred to our Committee on Privileges for investigation and report.

The motion was then put and agreed to.

Regarding the privilege motion of Shri Bimal Kanti Basu and Shri Manabendra Mukherjee I will take up it to-morrow.

## LEGISLATION

## THE WEST BENGAL APPROPRIATION (NO. 2) BILL, 1988

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No. 2) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1988 be taken into consideration.

[3-30—4-40 P.M.]

Sir, under Art. 266 (3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present Session, under the provision of Art. 203 of the Constitution the Assembly voted certain grants in respect of the estimated expenditure for the financial year 1988-89. The Bill is being introduced under the provisions of Art. 204 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the money required to meet the expenditure charged on such Consolidated Fund as also for grants made by the Assembly in respect of the estimated expenditure of the West Bengal Government for the financial year 1988-89. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement laid before the House during the present Session.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words I commend my motion for acceptance of the House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আমি শুধু বিরোধিতা করছি তা নয়, মাননীয় ফাইন্যান্স মিনিস্টার ডঃ অসীম দাশগুপ্ত যে বিল এনেছেন তার আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করে প্রত্যাখ্যান করছি। মাননীয় ফাইন্যান্স মিনিস্টারের উপর আমার একটু সফ্‌ট কর্নার আছে, একটু দুর্বলতা আছে। কেননা ওঁর ব্যবহার অশোক মিত্রের মতো নয়। আগে প্রেডিসেসর ইন অফিস যিনি ফাইন্যান্স মিনিস্টার ছিলেন তিনি একটুখানি যাকে কমিউনিস্ট বলে তাই ছিলেন, আপনি একটু সুগার কোটেড়। জানি না সেদিনের বক্তব্যে একটুখানি সংগ্রাম বিপ্লব কেন হয়ে গেছে। যাইহোক আপনি যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তার বিরোধিতা করছি, তার কারণ হচ্ছে আজকে সমস্ত বাজেট আলোচনা হয়ে গেছে, সমস্ত বাজেট আলোচনা হয়ে যাবার পর সমস্ত মন্ত্রীদের ভাষণ থেকে একটা জিনিস খুব পরিষ্কার হয়েছে যেগুলি আমি আপনাকে মূল বক্তব্যের মাধ্যমে জানিয়ে দিতে চাই প্রত্যেক দপ্তরের যে বাজেটগুলি আপনি পাস করিয়েছেন তার মধ্যে কোনগুলি নেই কোনগুলির অভাব আছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি প্রথমে বলি আইন-শৃঙ্খলার চরম অবনতি হয়েছে এবং এর সঙ্গে পুলিশের গুলি, অত্যাচার এবং পুলিশের ভেতর বিশৃঙ্খলা এটা আপনার বাজেটের মধ্যে থাকা উচিত ছিল, সেটা স্বীকার করা নেই, তারজন্য সেই বাজেট বরাদ্দের টাকা দিতে আমরা নিশ্চয়ই প্রস্তুত নই। দ্বিতীয়ত আপনাকে বলি আপনার বাজেটে রাজ্যের বেকারত্ব দূর করার জন্য কোনও সুষ্ঠু পরিকল্পনা নেই। ৩ নং হচ্ছে গ্রাম বাংলার উন্নতির কোনও সঠিক পথ আপনি নির্ণয় করতে পারেননি। ৪ নং হচ্ছে প্রশাসনকে চাঙ্গা এবং দুর্নীতি মুক্ত করতে সক্রিয় কোনও ব্যবস্থা আপনার এর মধ্যে নেই।

(৫) স্বাস্থ্যকেন্দ্র নতুন করে গড়া এবং স্বাস্থ্যকেন্দ্রগুলি নতুন করে সংস্কার করবার কোনও পরিকল্পনা এই বাজেটের মধ্যে নেই।

(৬) ২০ দফা কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে কোনও উদ্যোগ নেই।

(৭) চাষী এবং ক্ষেতমজুরদের কর্মসংস্থান এবং আর্থিক উন্নয়নের কোনও ব্যবস্থা নেই।

(৮) প্রশাসনকে সি. পি. এম.এর রাজনৈতিক শৃঙ্খলে আবদ্ধ করা হয়েছে।

(৯) কেন্দ্রীয় সরকারকে দুর্বল করবার একটা প্রবণতা প্রত্যেক মন্ত্রীর বক্তব্যে পরিলক্ষিত হয়েছে। কাজেই আমি বলব, দিস ইস এ মিস-অ্যাপ্রোপ্রিয়েশন বিল অ্যান্ড নট এ অ্যাপ্রোপ্রিয়েশন বিল। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আর্টিকেল ৫১ অনুসারে এটা একটা কনস্টিটিউশনাল অবলিগেশন যে রিপোর্ট অব দি কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল অব ইন্ডিয়ার পেশ করতে হবে। সেই রিপোর্ট একটু আগে এখানে পেশ করা হয়েছে। কিন্তু আমি মনে করি, যে রিপোর্ট এখানে পেশ করা হয়েছে সেই রিপোর্ট পেশ করার অধিকার এঁদের নেই এবং যেটা পেশ করা হয়েছে সেটা কতখানি অবৈধ সেকথা আপনাকে বলব। নানা কারণে আমি বলেছি দিস ইজ এ মিস অ্যাপ্রোপ্রিয়েশন বিল। স্যার, রিপোর্ট অব দি কম্পট্রোলার অ্যান্ড

[3-40–3-50 P.M.]

অডিটর জেনারেল অব ১৯৮৪-৮৫ যেটা সাবমিট করা হয়েছে তাতে তারিখ দেখছি ৫ই জুন, ১৯৮৬ অথচ টি. এন. চতুর্বেদি, কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেল, তিনি সই করেছেন ১৭ই জুন, ১৯৮৬ এবং সেটা আজকে হাউসে প্লেস করা হয়েছে। এবারে চিন্তা করুন কি অদ্ভুত ব্যাপার। এবারে দেওয়া হয়েছে ১৯৮৪-৮৫ সালের হিসেব—১৯৮৫-৮৬ সালের হিসেব দেওয়া হয়নি। ১৯৮৬ সালের ১৭ই জুন কম্পট্রোলার সই করেছেন আর আজকে সেটা হাউসে প্লেস করা হয়েছে। সই করবার পর এতদিন ফেলে রেখে দিয়েছে, হাউসে প্লেস করেনি একথা শুনলে মানুষ কি ভাববে বলতে পারেন? তারপর মন্ত্রীদের মধ্যে কো-অর্ডিনেশন কোথায়? এক মন্ত্রীর সঙ্গে আর এক মন্ত্রীর কোনও সমন্বয় নেই। আপনারা রিজিওনাল ইমব্যালেন্সের কথা বলেন, কেন্দ্রের বঞ্চনার কথা বলেন কিন্তু আপনারা যে বঞ্চনা করেছেন তার জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করা যায় না। আমি জিজ্ঞাসা করছি এই সি. পি. এম.-এর মন্ত্রীরা আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীদের কাজ করতে না দিয়ে সি. পি. এম. যখন সব নিজেদের কুক্ষিগত করে রেখেছেন তখন তো বলতেই হয় এই বঞ্চনা আপনারাই সৃষ্টি করেছেন। আমরা দেখছি, এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট, পাওয়ার ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট—কারুর সঙ্গে কারুর সম্পর্ক নেই। ভাবলে অবাক হয়ে যাই কাজের দিক থেকে একটার সঙ্গে আর একটা অঙ্গাঙ্গীভাবে যুক্ত অথচ কোনও সম্পর্ক নেই। এই জন্যই এই রাজ্য পিছিয়ে রয়েছে এবং বাস্তবে দেখছি আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লক-এর মন্ত্রীদের মধ্যে উদ্যোগের অভাব রয়েছে। সব নিয়ে নিন—টাকা চাইবেন—দেওয়া হবে। আপনারা বলেন কেন্দ্র বঞ্চনা করে, টাকা দিচ্ছে না। কেন্দ্র টাকা দেয়—কিন্তু আপনারা কি করেছেন সেটা আমি এখানে বলব। আপনাদের ডিপার্টমেন্টের মধ্যে কো-অডিনেশন নেই বলে আজকে ভিজিলেন্স ডিপার্টমেন্ট কমপ্লিটলি ইনঅ্যাকটিভ। কোনও একজন মন্ত্রীর বিরুদ্ধে আর একজন মন্ত্রী অভিযোগ করেন। কোথায় পরিবেশ, কোথায় ইনফ্রাস্ট্রাকচার কি কাজ করবেন? আজকে একজন মন্ত্রী আর একজন মন্ত্রীর বিরুদ্ধে বলেন, নিজেকে অসহায়বোধ করেন। আইন শৃঙ্খলার ছোট একটা উদাহরণ দিয়ে আরম্ভ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী নাই। আমি শুধু জেলে কতগুলি আপনারা খুন করেছেন সেগুলি সম্বন্ধে বলব, আপনাদের লজ্জায় মাথা নিচু হয়ে যাবে। আপনারা সংগ্রামের কথা বলেন—কিন্তু সংগ্রাম করলে লক-আপ-এ মারা যায়। কলকাতা পুলিশ থানায় লক আপের মধ্যে রহস্যজনকভাবে মৃত্যু হয়েছে ১৯৮১ সালে ২ জন, ১৯৮২ সালে ৪ জন, ১৯৮৩ সালে ৪ জন, ১৯৮৪ সালে ৬ জন, ১৯৮৫ সালে ২ জন, ১৯৮৬ সালে ৫ জন আপনারা লক আপে খুন করেছেন। আইনশৃঙ্খলা কোথায় আছে? এতে কি দেশের আইনশৃঙ্খলার অবনতি হয়নি? তবুও টাকা দিতে হবে? তাহলে এই বিধানসভা তুলে দেওয়া কি উচিত নয়? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেন খুন হচ্ছে হোক, নদীয়ায় খুন হল—হল। একটা জুডিশিয়াল তদন্ত পর্যন্ত হল না। by appointing a sitting Judge of Calcutta High Court. আগে গুলি করলেই জুডিশিয়াল এনকোয়ারি হত। আপনাদের কাজের অগ্রগতির কথা বলি—সবগুলি বলব না কয়েকটা বলব। আপনাদের কাজের নমুনা দেখাচ্ছি। ভিলেজ ইলেকট্রিফিকেশন—পাওয়ার মন্ত্রী এখানে নাই। এটা হচ্ছে রাজ্যসভার কোয়েশ্চেন অ্যানসার তারিখ ২৫-২-৮৮ কোয়েশ্চেনের নম্বর হচ্ছে ২৭৯—প্রশ্ন দিয়েছিলেন সুভাষ মহান্তি—এটা হয় যেদিন স্বাস্থ্য দপ্তরের বাজেট পেশ হয়। ড্রিংকিং ওয়াটার

সম্বন্ধে প্রশ্ন। পশ্চিমবাংলার টারগেট ছিল ১৯৮৭ সালের জানুয়ারি থেকে ১৯৮৮ সালের জানুয়ারি পর্যন্ত ১৮৮৬ আর হয়েছে ৭৮৮৬টি। টোটাল পারসেন্টেজ হচ্ছে ৫৭ শতাংশ।

আপনার উপরে কে আছে? আপনার উপরে আছে অন্ধ্রপ্রদেশ, অরুণাচল, বিহার, গুজরাট, হরিয়ানা, তামিলনাড়ু, রাজস্থান ও পাঞ্জাব। খালি আপনার নিচে আছে ত্রিপুরা, তখন ওটা আপনাদেরই রাজ্য ছিল। তার ছিল ৩৪ শতাংশ। ৩টি কমিউনিস্ট রাজ্যের কথা একটু বলে দিই। কেরালার ৩৪ শতাংশ, ত্রিপুরার ৩৪ শতাংশ, আর পশ্চিমবাংলার ৫৭ শতাংশ। আর অন্য সব রাজ্যগুলির ১৩৯ শতাংশ, ১৮৪ শতাংশ, ১৮৫ শতাংশ। সবাই আপনার উপরে আছে। অর্থাৎ ড্রিংকিং ওয়াটারের ব্যাপারে রুর‍্যাল ওয়াটার সাপ্লাই-এ আপনি এইখানে দাঁড়িয়ে আছেন। এই প্রসঙ্গে আমি আপনাকে অ্যানুয়াল রিপোর্ট ১৯৮৭-৮৮ থেকে একটু বলে দিই। ওখানে অ্যাক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই বিষয়ে কি আছে? ওখানে রুরাল ওয়াটার সাপ্লাই-এর ব্যাপারটা আছে। আমি দুটোর বেশি বলব না, বেশি বললে আপনি দুঃখ পাবেন। ১৯৮৬-৮৭ সালে কত টাকা দেওয়া ছিল? টোটাল মানি রুপিজ ৮.৯৬ ক্রোরস, তার মধ্যে খরচ করেছেন ৭.৮০ ক্রোরস। তার মানে এক কোটির বেশি টাকা খরচ হয়নি। অন্যান্য বছরের তুলনায় পারফরমেন্স একটু বেটার। ১৯৮৭-৮৮ সালে ছিল ১৫.৭০ ক্রোরস, তার মধ্যে খরচ করেছেন ৪.৫৪ ক্রোরস। তার মানে পারসেন্টেজ অব এক্সপেন্ডিচার রিগার্ডিং ওয়াটার সাপ্লাই আপনারা কোন জায়গায় দাঁড়িয়ে আছেন দেখুন। এম. এম. এফ. ওয়াটার সাপ্লাই-এর বিষয়টি দেখলে আপনাদের আরও দুঃখ হবে। ১৯৮৭-৮৮ সালে এখানে দেওয়া ছিল ১০.০০ ক্রোরস। সেখানে খরচ হয়েছে ৪.৩০ ক্রোরস। অ্যানুয়াল রিপোর্ট ১৯৮৭-৮৮, গভর্নমেন্ট অব ইন্ডিয়া, ডিপার্টমেন্ট অব রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে আমি একটা পড়ে দিলাম। সুতরাং আপনারা দেখতে পাচ্ছেন ড্রিংকিং ওয়াটারে কোথায় দাঁড়িয়ে আছেন। সারা ভারতবর্ষ যেখানে এগিয়ে যাচ্ছে সেখানে আপনারা পিছিয়ে যাচ্ছেন। মুখ্যমন্ত্রী তো খুব গর্ব করেন, আপনি এই ফিগারগুলি তাকে একটু ভাল করে বলে দেবেন। কেন না, ঐ ভদ্রলোক ফিগারের কোনও ধার ধারেন না। আপনি পণ্ডিত লোক, আপনি বোঝেন, উনি বোঝেন না, ওঁকে একটু বুঝিয়ে দেবেন, বোঝালে ভাল হবে। কেন না, নিজের সম্পর্কে উনি খুব অহঙ্কার, গর্ব করেন। কাজেই পশ্চিমবাংলার কি ভাল হয়েছে সেটা দেখবেন। কেবল পাঞ্জাব, হরিয়ানা খুন দেখলে হবে না, এইগুলিও একটু দেখতে বলবেন। ড্রিংকিং ওয়াটারের ব্যাপারটা গেল, এবার আমি প্রাইমারি হেল্‌থ সেন্টারের কথায় আসি। হেল্‌থের দিন আমরা বিধানসভায় আসিনি। সেইজন্য ওয়েস্ট বেঙ্গলে আপনারা কত হেল্‌থ সেন্টার করেছেন সেটা একটু বলে দিই। ৪৭টি হেল্‌থ সেন্টার ওয়েস্ট বেঙ্গলে করার কথা ছিল এপ্রিল ১৯৮৭ টু জানুয়ারি ১৯৮৮। এই ৪৭টির মধ্যে হয়েছে মাত্র একটা, অনলি ওয়ান। হোয়াট ইজ দি পারসেনটেজ? ২ শতাংশ-এর উপর আছে অন্ধ্রপ্রদেশ, অরুণাচল, আসাম, বিহার, গুজরাট, হিমাচলপ্রদেশ, ত্রিপুরা। এই সেদিন পর্যন্ত যে ত্রিপুরা আপনাদের রাজ্য ছিল, সেও অনেক উপরে আছে। ত্রিপুরা কমিউনিস্ট রাজ্য ছিল, সেখানেও ৬৭ শতাংশ হয়েছে। তারা খুব ভাল পারফরমেন্স করেছে। আর এখানে আপনারা খালি রাজনীতি করে মাত্র ২ শতাংশ করেছেন হেল্‌থ সেন্টার। হেল্‌থ মিনিস্টার এখানে নেই, তিনি অবশ্য বলেছেন পশ্চিমবাংলায় স্বাস্থ্যকেন্দ্র কাজ করেনি। মানুষ টাকা দেবে, অথচ এই ন্যূনতম কাজগুলি সোশ্যাল অবলিগেশন, কনস্টিটিউশনাল অবলিগেশন। এটা হচ্ছে অবলিগেশন অব দি গভর্নমেন্ট। আপনারা ড্রিংকিং ওয়াটার দেবেন,

স্বাস্থ্য দেবেন, এইগুলিই আপনাদের কাজ। এই ড্রিংকিং ওয়াটারের ব্যাপারে আমরা দেখলাম যে, ইউ কমপ্লিটলি ফেইল্ড। এই ড্রিংকিং ওয়াটারের ক্ষেত্রে সারা ভারতবর্ষে আপনাদের পোজিশন সবার নিচে। প্রাইমারি হেল্‌থ সেন্টারের ব্যাপারটা একবার দেখুন। সাব-সেন্টারগুলির চরম দুরাবস্থা দেখা দিয়েছে। পশ্চিমবাংলার কোথায় কত সাব-সেন্টার কি অবস্থায় আছে সেটা একটু দেখিয়ে দিচ্ছি।

[3-50–4-00 P.M.]

সাব-সেন্টার করার কথা ছিল ২৩৩টি, হয়েছে ২৭৭টি, মানে ১১৯ পারসেন্ট। এ ব্যাপারে আপনাদের উপরে আছে কোন কোন রাজ্য? উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, নাগাল্যান্ড, ওড়িষ্যা, তামিলনাডু এবং এমন কি সিকিম পর্যন্ত। ছোট ছোট রাজ্যগুলি এই সাব-সেন্টার তৈরি করার ক্ষেত্রে যে লক্ষ্য অর্জন করেছে আপনারা তাও করতে পারেননি। আপনারা শুধু রাজীব গান্ধীর বিরুদ্ধে চক্রান্ত করেন, কেন্দ্রকে দোষ দেন কিন্তু আপনাদের যে সোশ্যাল অবলিগেশন আছে, যে দায়বদ্ধতা আছে তাও আপনারা পালন করতে পারছেন না। প্রশান্তবাবু এখন আসছেন দেখছি, আগে এলে ভাল হত, আপনি নির্ভিকভাবে অনেক কথা বলছেন কিন্তু আপনাদের ব্যর্থতাটা কোথায় সেটাও আপনাদের খতিয়ে দেখতে হবে। পশ্চিমবঙ্গে হেল্‌থের ব্যাপারে আপনাদের কভারেজ কি রকম, প্রাইমারি হেল্‌থ সেন্টার, সাব-সেন্টার কতগুলি করতে পেরেছেন সেগুলি আপনাদের খতিয়ে দেখা দরকার। পশ্চিমবঙ্গে ৬ কোটি মানুষের স্বাস্থ্য ব্যবস্থাকে আপনারা আজ কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন তা বিভিন্ন তথ্য তুলে দেখিয়ে দিলাম। এটা করার কারণ, এর মাধ্যমে আমি আপনাদের একটু শিক্ষা দিতে চাই তাতে যদি আপনাদের একটু জ্ঞান হয়। আপনারা কেন্দ্রের বঞ্চনার কথা বলেন আমি তাই দেখিয়ে দিলাম আপনারা কোথায় দাঁড়িয়ে আছেন। আমি আপনাদের বলব, এগুলি আপনারা একটু চিন্তা করে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব বেশি বলব না কারণ, অসীমবাবু নতুন ফাইন্যান্স মিনিস্টার হয়ে এসেছেন, তিনি হয়ত আবার পালাবেন। একটা ভাল লোক অনেকদিন পরে আমরা পেয়েছি অবশ্য খারাপ হতে আরম্ভ করেছেন ইদানিংকালে, যাই হোক, আমি যে কথা বলছিলাম সেকথায় ফিরে আসি। শিডিউল কাস্ট ফ্যামিলি অ্যাসিস্টেন্স—এ ব্যাপারে কয়েকটি কথা বলছি। স্যার, ওঁরা গরিবদের কথা বলেন, সমাজের পিছিয়ে পড়া মানুষদের প্রতি দরদ দেখান, তাদের কথা বলেন আমরা শুনি। ওঁদের নবম বর্ষ পূর্তি উৎসবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও ঐ পিছিয়ে পড়া মানুষদের কথা বলেছেন। স্যার, ওঁদের দরদের একটু নমুনা দিই। শিডিউল কাস্ট ফ্যামিলি অ্যাসিস্টেন্স স্কীমে আপনাদের দেবার কথা ছিল পশ্চিমবঙ্গে ১৬ লক্ষ ২২ হাজার ৬৬৭, সেখানে দিয়েছেন ১৪ লক্ষ ৪ হাজার ৭৬৭, তার মানে ৮৯ পারসেন্ট কভার করেছেন। এ ক্ষেত্রে আপনাদের উপরে আছে উত্তরপ্রদেশ-১১০ পারসেন্ট, ত্রিপুরা-একটি ছোট রাজ্য-১০৪ পারসেন্ট, তামিলনাডু-১১১ পারসেন্ট, সিকিম ১৩৬ পারসেন্ট, রাজস্থান- ১০৫ পারসেন্ট। আপনাদের তলায় আছে একমাত্র মণিপুর, তা ছাড়া আর সকলে আপনাদের উপরে আছে। আপনারা গর্ব করে বলেন যে পশ্চিমবাংলায় তফসিলি ভাইবোনেদের জন্য, পিছিয়ে পড়া মানুষদের জন্য আপনারা অনেক কাজ করেছেন অথচ এই হচ্ছে আপনাদের পারফরমেন্স। কাজেই এর পর আর আপনাদের টাকা দেওয়া উচিত নয় বলেই আমি মনে করি। কেন টাকা দেওয়া উচিত নয় একটির পর একটি তথ্য

তুলে তা আমি দেখিয়ে দিলাম। ঐ গোয়া থেকে আরম্ভ করে সমস্ত রাজ্য, এমনকি মার্কসবাদীদের রাজত্বে যেখানে সেই ত্রিপুরা, কেরালা তারাও আপনাদের চেয়ে এগিয়ে। অসীমবাবু, আপনাকে আমি বানে জর্জরিত করতে চাই না, আপনি যুবক লোক, ভালমানুষ, ভাল মন দিয়ে কাজ করতে এসেছেন, আপনি ইউনিভার্সিটিতে যাবেন বলেছিলেন যদিও এখন যাবার সময় পাচ্ছেন না, আপনাকে আমি ফ্যাক্ট এবং ফিগার দিয়ে দেখিয়ে দিলাম যে পশ্চিমবঙ্গের অবস্থাটা কি কাজেই আপনি একটু এগুলি অনুধাবন করার চেষ্টা করুন। এরপর আমি ইন্দিরা আবাসন প্রকল্পের কথায় আসি। গরিব মানুষদের ঘরদোর করার জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন। কত গরিব দরদি এঁরা দেখুন, পশ্চিমবঙ্গে এ ক্ষেত্রে কি রকম কাজ হয়েছে? এখানে করার কথা ছিল ১ লক্ষ ১ হাজার ৩০৫, করেছেন মাত্র ৮৮১ পারসেন্ট।

তারপর আর একটা হচ্ছে, কমিউনিস্ট রাজ্য ত্রিপুরায় জিরো। আপনারা ইন্দিরা গান্ধীর নাম লিখবেন না, নাম শুনলে খেপে যাবেন, কিন্তু ৮১ পারসেন্ট করেছেন। আপনারা সব ব্যাপারে অন্য রাজ্যের সঙ্গে তুলনা করেন। অন্য রাজ্যের খারাপ দিকটা আপনারা দেখান কিন্তু তাদের ভাল কাজগুলি আপনারা দেখেন না। আপনারা তাদের খুনগুলি দেখেন কিন্তু ভাল কাজ সেগুলি দেখেন না। আপনাদের কিছু বললেই আপনারা পাঞ্জাবের কথা বলেন। তারপরে অন্ধ্রপ্রদেশ ১৫৬ পারসেন্ট, আসাম ২২১ পারসেন্ট, বিহার ১৫৬ পারসেন্ট, গুজরাট ২,৯৩৩ পারসেন্ট, গুজরাট ইজ টপ অব দি লিস্ট। মধ্যপ্রদেশও আপনাদের চেয়ে বেশি, সকলেই, সকলেই বেশি। ইন্দিরা আবাসন প্রকল্প যেটাতে গরিব মানুষের জন্য, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের মাথা গোঁজার জায়গা তৈরি করার জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে, আপনারা ঘর করবেন সেখানেও আপনাদের পারসেন্টেজ হচ্ছে ৮১। তাও আবার যেখানে যেখানে ইন্দিরা আবাসন প্রকল্পে ঘরগুলি হচ্ছে সেখানে ইন্দিরা গান্ধীর নামটা পর্যন্ত লিখবেন না। আপনারা মার্কসিস্ট। আপনারা মার্কসের নাম লিখবেন, কিন্তু ইন্দিরা কথাটা লিখবেন না। আপনারা কার্লমার্কসের নাম লিখবেন, কিন্তু ইন্দিরা গান্ধীর নাম লিখবেন না। এগুলি পঞ্চায়েত করুক, কিন্তু মানুষের মধ্যে একটা মনুষত্ব থাকবে তো? যাদের মনুষত্ব থাকে না তাদের হাতে টাকা দেওয়া যায় কিনা সেটা আপনারা চিন্তা করে দেখবেন। কাজেই আমি তাদের হাতে কোনও টাকা দিতে চাই না। আমি কেন বিরোধিতা করছি সেটাও আপনারা বুঝতে পারছেন। একটা মনুষত্ববোধ তো থাকবে? যারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাচ্ছেন ইন্দিরা আবাসন প্রকল্প করার জন্য অথচ ইন্দিরা গান্ধীর নামটা লিখবেন না। তারপরে এল. আই. জি. হাউসিং সরকারি বেসরকারি ইত্যাদি নানাভাবে তাদের ঘর দিতে হয়, আবাসনের জন্য একটা অবলিগেশন থাকে, তাদের মাথা গোঁজার জন্য একটা ছাদ দিতে হয়। মার্কসের দর্শনের কথা, লেনিনের দর্শনের কথা বললেও এটা দিতে হয়। আমি এই ডিপ্লোরেবল কন্ডিশনটা আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিচ্ছি। আপনার করবার কথা ছিল কত? এপ্রিল ১৯৮৭ টু জানুয়ারি ১৯৮৮ পর্যন্ত আপনার টার্গেট ছিল ২৫৭, আর করেছেন ১০০। দ্যাট ইজ ৭০ পারসেন্ট আপনি তৈরি করেছেন। ত্রিপুরার অবস্থা আরও খারাপ। তারা তৈরি করেছেন ২৮ পারসেন্ট। কেরলায় করেছে ২৩৬ পারসেন্ট। তারাও আপনার থেকে ভাল করেছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ বাপুলি, ঐ তথ্যগুলি আপনি কোথা থেকে পেয়েছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমি আগেই বলেছি যে এগুলি স্টার্ড কোয়েশ্চেন অব রাজ্য সভা এবং তাতে আমি বলেছি যে কে বলেছে, কত তারিখে বলেছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি তো আপনাকে কল করেছি, আপনি আবার কাকে বললেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি শোনেননি। আপনি কার সঙ্গে গল্প করছিলেন, এটা আমার দুর্ভাগ্য। আমি বলেছি যে কোন তারিখ এবং কত নম্বর কোয়েশ্চেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি যেটা বলছেন সেটা কি ঐ একই কোয়েশ্চেনের মধ্যে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** In the same question. Had it been different question, I must mention the question number, the person who raised the question and the date. I know it. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপরে উপরে আছে। ওরা বিহারের মারামারি দেখেন, খুন দেখেন, কিন্তু এটা দেখেন না।

[4-00—4-10 P.M.]

বিহার করেছে আপনি শুনে খুশি হবেন অ্যাবাউট ৩০০ পারসেন্ট, আসাম করেছে ২৪৩ পারসেন্ট। আপনাদের উপর কেরালা, আপনাদের চেয়ে বেশি আছে। ওড়িশা করেছে ১,১৯০ পারসেন্ট, যেগুলো এল. আই. জি. হাউজিং স্কীম, স্লাম হাউস, গরিব মানুষের মাথা গোঁজার স্থান, স্লাম হাউস, তার কী পারসেন্টেজ? তার পারসেন্টেজ ১০২ পারসেন্ট করবার কথা ছিল ৮ লক্ষ ২ হাজার ৪০০, করেছেন ৪ লক্ষ ৭ হাজার ৫০। আপনাদের উপর কে কে আছে, ওড়িষ্যা, পাঞ্জাব, রাজস্থান, সিকিম, তামিলনাড়ু, রাজস্থান, গুজরাট, হিমাচলপ্রদেশ, কত নাম বলব, সকলেই আপনাদের উপরে। ভিলেজ ইলেক্ট্রিফিকেশন সম্পর্কে বলে দিই, বিদ্যুৎ মন্ত্রী এখানে নেই, উনি থাকলে ভাল হত, আপনি বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করবেন, আমাদের ফাইন্যান্স মিনিস্টার বললেন আমরা সংগ্রাম করে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করব। অদ্ভুত কথা, সংগ্রাম করে ফ্যাক্টরি হবে? এর জন্য মনোসংযোগ দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি এই রুর‍্যাল ভিলেজ ইলেক্ট্রিফিকেশনের কি পজিশন, ওয়েস্ট বেঙ্গলে ১৯শে এপ্রিল, ১৯৮৭ থেকে জানুয়ারি ১৯৮৮ করবার কথা ছিল, মৌজা টু বি ইলেক্ট্রিফায়েড ১ হাজার ৬২৩, করেছেন ৫২ পারসেন্ট। অথচ বলছেন সব গ্রামে বৈদ্যুতিকরণ করব, অদ্ভুত কথা ৮২ পারসেন্ট আপনাদের উপর আছে ত্রিপুরা, আপনাদের উপর আছে রাজস্থান, মধ্যপ্রদেশ, গুজরাট, মনিপুর, কে না? একটা রাজ্য ছিল, যেটা এখন আপনাদের নেই, চলে গেছে, তারা পর্যন্ত ১১০ পারসেন্ট করেছে। আর আপনাদের রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কত, ৫২ পারসেন্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এদের পারফরমেন্স সম্পর্কে এক একটা করে বলতে অনেক সময় লাগবে। তবে এইটুকু বলি, পশ্চিমবাংলার এই দুরাবস্থা কেন? পশ্চিমবাংলার দুরাবস্থার একটা কারণ, মন্ত্রীকে বলি, আপনাদের জানা উচিত, আপনাদের জানার বেশি প্রয়োজন আছে, কয়েকটি বিশেষ সীমিত অর্থনৈতিক ক্ষমতা, সীমিত অর্থনৈতিক অবস্থা, এর মধ্যে দিয়ে কাজ করতে হচ্ছে। কিন্তু শুধু অর্থ থাকলে হবে না, আমি তো দেখিয়ে দিলাম অর্থ পেয়েছেন, কিন্তু খরচ করতে পারেননি। আমি আপনাকে বলি, ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন এই অঙ্গ রাজ্যে, এই সীমিত ক্ষমতার মধ্যেই তো তিনি দুর্গাপুর করেছিলেন, যেখানে দিনে

বাঘ চরতো, সেখানে স্টিল টাউন তিনি তৈরি করলেন, ডি. সি. এল. হল, ডি. পি. এল. হল। কী করে হল? সেখানে উদ্যোগ ছিল, আন্তরিকতা ছিল। কিন্তু এখন শুধু বলা হচ্ছে কেন্দ্রের চক্রান্ত, কেন্দ্র দিচ্ছে না এবং দিনরাত্রি পার্টিবাজি করলে হবে না, মানসিকতা গড়তে হবে। আপনাদের উদ্যোগের অভাব রয়েছে। ডাঃ রায় স্টেট ট্রান্সপোর্ট করলেন, আপনারা তার হাল কি করলেন? কোথায় তাকে দাঁড় করিয়েছেন? বিধানচন্দ্র রায়ের শ্লোগান ছিল বঙ্গ সন্তানেরা এই স্টেট ট্রান্সপোর্টে ড্রাইভারি করবে। বিধানচন্দ্র রায় স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সীমিত ক্ষমতার মধ্যেই করেছিলেন। একই অঙ্গ রাজ্যের মধ্যে একই সংবিধানের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে তিনি করেছিলেন।

এই একই অর্থনৈতিক সীমাবদ্ধতা এবং সাংবিধানিক কাঠামোর মধ্যে ডাঃ বিধানচন্দ্র রায় কল্যাণী টাউনশিপ করেছিলেন, হরিণঘাটা দুগ্ধ প্রকল্প চালু করেছিলেন। তিনি পেরেছিলেন, কারণ তাঁর উদ্যোগ ছিল। আর আপনারা পারছেন না, কারণ আপনাদের উদ্যোগও সীমিত। সীমিত উদ্যোগে কোনও কাজ হয় না। ডাঃ বিধানচন্দ্র রায়ের সেই হরিণঘাটাকে আজকে আপনারা শ্মশানে পরিণত করেছেন। আজকে সল্ট লেক নিয়ে আপনারা নানান গল্প করেন, কিন্তু সেই সল্ট লেক কার সৃষ্টি? তাও ডাঃ বিধানচন্দ্র রায়ের সৃষ্টি। তাঁর বুদ্ধি ছিল, তাঁর উদ্যোগ ছিল, তাই তিনি সীমিত ক্ষমতার মধ্যেও ঐ সমস্ত কিছু করে গেছেন। আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও করেছেন। চিত্তরঞ্জন যদিও আমাদের মধ্যে নয়, কিন্তু সেটাও ডাঃ বিধানচন্দ্র রায়ের অবদান। বর্তমান মুখ্যমন্ত্রী জানেন যে তিনি আর কিছুদিনের মধ্যেই ক্ষমতা থেকে চলে যাবেন, তাই তিনি যাবার আগে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র করার জন্য খুবই চিৎকার করছেন। কারণ তিনি জানেন যে, চলে যাবার আগে যদি একটা পাওয়ার প্ল্যান্টও না করে যেতে পারেন, তাহলে লোকে কি বলবে! তাই তো এখানে শুনি বামফ্রন্টের মন্ত্রীরা বলেন, 'রক্ত বিক্রি করে হলদিয়া পেট্রোকেমিক্যালস কমপ্লেক্স করব।' মাঠেঘাটে এসব বক্তৃতা শুনতে ভাল লাগে, কিন্তু এদিয়ে কোনও কাজ হয় না। আজকে হুগলি ব্রিজের কি অবস্থা? শুধু আর্থিক সীমাবদ্ধতাই নয়, যদি বুদ্ধিতেও সীমাবদ্ধতা থাকে তাহলে কোনও কাজই হয় না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এখানে আছেন, তাঁকে বলছি—আজকে আমরা স্বাস্থ্য দপ্তরের অবস্থা কি দেখছি? স্বাস্থ্য দপ্তরে চরম বিপর্যয় নেমে এসেছে। একটা স্বাস্থ্য কেন্দ্রেও মানুষের চিকিৎসা হয় না। স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার নেই। সর্বত্র চরম বিশৃঙ্খল অবস্থা। মাননীয় অর্থমন্ত্রী, রাজ্যটাকে আপনারা কোথায় দাঁড় করিয়েছেন দেখুন, আপনার ইকনমিক রিভিউতেই আপনি ১৯ পাতায় উল্লেখ করেছেন যে, ১৯৮৩-৮৪ সালের পার ক্যাপিটা ইনকাম ইন ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ৮২২ টাকা ১৩ পয়সা। এই হচ্ছে আপনার পার ক্যাপিটা ইনকাম। আর আপনার টোটাল পাবলিক ডেট কত? মোট ঋণ হচ্ছে, ৩,৩৭৩.৮৬ কোটি টাকা। এই পরিমাণটাকে ৬ কোটি দিয়ে ভাগ করলে রাজ্যবাসীর পার হেড্ ঋণের পরিমাণ হচ্ছে ৫৭৫ টাকা। এই পরিমাণ ঋণ শোধ করতে গিয়ে রাজ্যের মানুষের অবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে? এটা তো ১৯৮৩-৮৪ সালের হিসাব, তারপরে সেটা সুদ সমতে এখন কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? আশা করি মাননীয় অর্থমন্ত্রী এর জবাব দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় গ্রাম বাংলার এম. এল. এ.রা অধিবেশনের শেষে গ্রামের মানুষের কাছে কি নিয়ে হাজির হবেন? তাঁরা গ্রামের মানুষের কাছে শূন্য ভান্ড নিয়ে গিয়ে হাজির হবেন। তাঁরা মানুষকে গিয়ে বলবেন—এবারের বাজেট অধিবেশন থেকে আমরা শূন্য ভান্ড নিয়ে ফিরে এসেছি; বেকারদের জন্য কিছু নেই,

কারও জন্যই কিছু নেই। চারিদিকে চরম দুরাবস্থা, স্বাস্থ্য নেই, শিক্ষা নেই। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে বাজেট অধিবেশন শেষ হয়েছে। তার অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আর কি গুরুত্ব আছে! মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি দ্ব্যর্থহীন ভাষায় বলছি যে, পশ্চিমবঙ্গের মানুষ দেখছে এই সরকারের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি প্রবেশ করেছে। দুর্নীতি বন্ধ করার এই প্রশাসন-যন্ত্রের কোনও ক্ষমতা নেই। প্রশাসন যন্ত্র সি. পি. এম.-এর শৃঙ্খলে বাঁধা পড়েছে। প্রশাসন আজকে কো-অর্ডিনেশন কমিটির মুখপাত্রে পরিণত হয়েছে। ফলে সব জায়গা দুর্নীতিতে ভরে গেছে।

[4-10—4-20 P.M.]

টাকার অপচয় সবদিক থেকে করে যাচ্ছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করি, পশ্চিমবাংলার মানুষ কি পেয়েছে? একটা বছরের বাজেট অধিবেশন হয়ে গেল। আমরা ফিরে যাবার পর পশ্চিমবাংলার মানুষ জিজ্ঞাসা করলে বলতে হবে আমরা নদীয়ার খুন নিয়ে এসেছি, সন্তানদলের খুন নিয়ে এসেছি, বেকারদের বেকারত্ব নিয়ে এসেছি, চাষীদের চাষের কাজে বিদ্যুৎ দেবার কোনও ব্যবস্থা করেনি, বেকারদের চাকরির ব্যবস্থা করেনি। হতাশাগ্রস্থ বামফ্রন্ট সরকার একটা পঙ্গু বিকলাঙ্গ সন্তান প্রসব করল এই একটা বছরে। এই গোটা বছর ধরে একটা পঙ্গু প্যারালিসিস ছেলেকে মাথায় নিয়ে ঘুরতে হবে এবং তার জন্মদাতা হচ্ছে ডঃ অসীমকুমার দাশগুপ্ত। তাই আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করলাম। পশ্চিমবাংলার মানুষের কোনও উপকার হবে? উপকার হবার মতন পদধ্বনি নেই, সুযোগ নেই। তাই আমি দ্ব্যর্থহীন ভাষায় ডঃ অসীমকুমার দাশগুপ্তকে বলি, সংগ্রাম কথাটা বলবেন না, সংগ্রাম করে রাইটার্স বিল্ডিং-এ বসেননি। আপনারা যা করে বসেছেন সেইটা করে আপনাদের রাজত্বটাকে বাঁচিয়ে রাখার চেষ্টা করছেন এবং তারই জন্য আজকে রাজ্যের এই অবস্থা। সেইজন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিলের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এই সভায় পেশ করেছেন তার সপক্ষে আমি বলতে গিয়ে প্রথমেই বলতে চাই, বামফ্রন্ট সরকার তার যে শুধু আর্থিক সীমাবদ্ধতা নয়, কেন্দ্রীয় সরকারের হাজার ষড়যন্ত্র, চক্রান্ত এবং শত্রুতামূলক আচরণ সত্ত্বেও এবং কংগ্রেসিদের প্রতিদিনের অভিশাপ, শাপ-শাপান্তের মধ্য দিয়েও এবং এইরকম একটা প্রতিকূল অবস্থার মধ্যে দাঁড়িয়েও যে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে তা নিশ্চয়ই বলা যেতে পারে ঐতিহাসিক। আমি এই বিষয়ে কয়েকটি তথ্য এখানে দিতে পারি, অবশ্য এইসব তথ্য সবাই পেয়েছেন, কংগ্রেসিরাও পেয়েছেন। কিন্তু তাঁরা সর্বদা এইসব তথ্যগুলিকে বিকৃত করেন। আমি এইসব তথ্য এখানে রাখতে চাই, এখানে সংবাদপত্রের লোকেরাও আছেন এবং এইসব তথ্য আমাদের দেশের মানুষের খুবই প্রয়োজন। গত ৪০ বছর ধরে পশ্চিমবঙ্গের উপর কেন্দ্রীয় সরকারের একটার পর একটা ষড়যন্ত্র এবং চক্রান্ত করে পশ্চিমবঙ্গ বিভিন্ন বিষয়ে যে অবস্থানে ছিল সেই অবস্থান থেকে অনেক নিচে নামিয়ে দিয়েছে। আমাদের সময়ে প্রথম ১০ বছরে যে অগ্রগতি ঘটেছে তার খতিয়ান রাখছি। কৃষিক্ষেত্রে আমাদের উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। ১৯৮৬-৮৭ সালে আমাদের খাদ্যশস্যের উৎপাদন হয়েছে ৯৬.২৬ লক্ষ টন। পশ্চিমবঙ্গের পক্ষে এটা একটা রেকর্ড এবং পর পর তিনবার ৯০ লক্ষ টনের উপর আমরা খাদ্যশস্য উৎপাদন করেছি। এছাড়া অন্যান্য আর যে সমস্ত খাদ্য উৎপাদন করেছি তার মধ্যে আছে, আলুর উৎপাদন ২৭৭.৫৮ লক্ষ টন

থেকে বাড়িয়ে আমরা ৩৫.৪৩ লক্ষ টন আলু উৎপাদন করেছি। ভারতবর্ষের মধ্যে এটা একটা উল্লেখযোগ্য অগ্রগতি। অয়েল সীডের দিক থেকে আমরা ২.৩৪ লক্ষ টন থেকে ২.৬৪ লক্ষ টনে উৎপাদন করেছি। তারপর জুট, আমরা পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশি পাট উৎপাদন করে থাকি। কিন্তু ইদানিংকালে কেন্দ্রীয় সরকার পাট চাষের প্রতি যে মনোভাব নিয়েছেন তার ফলে পাটের লাভজনক দর দেওয়া তো দূরের কথা, যে দরে পাট কিনছে তাতে পাটচাষীরা লোকসান খেয়ে খেয়ে ইদানিং পাটের উৎপাদন কমিয়ে দিয়েছে। তা সত্ত্বেও পাটের উৎপাদনের দিক থেকে—কংগ্রেসি আমলে যে লেভেল ছিল সেই লেভেল থেকে—আমরা এখন উপরে আছি।

কৃষিক্ষেত্রে আমাদের যে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে সেটা বামফ্রন্ট সরকারের কৃষিনীতির ফলে। আমাদের কৃষি নীতির মূল হল ভূমি সংস্কার, কিন্তু যেখানে আমাদের দেশে আমূল ভূমি সংস্কার দরকার সেখানে আমরা সামান্য ভূমি সংস্কারের সুযোগও পাই না। কেননা আইন করার ক্ষমতা আমাদের নেই, আইনের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে, এবং এর ফলে কেন্দ্রীয় সরকার ভূস্বামী, বুর্জোয়া পরিচালিত সরকার হওয়ার জন্য গত ৪০ বছর আমাদের প্রকৃত কোনও ভূমি সংস্কার হয়নি। পশ্চিমবঙ্গ সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সিলিং বহির্ভূত জমি গরিবদের মধ্যে বিলি করেছেন। তার পরিমাণ ১২.৫৬ লক্ষ একর। এ ছাড়া ১৭.২৭ পরিমাণ মতো জমি বিভিন্ন গরিব পরিবারকে দিয়েছেন, এর মধ্যে শিডিউল কাস্টের সংখ্যা ৬.২৪ লক্ষ। শিডিউল ট্রাইবসের সংখ্যা ৩.২৯ লক্ষ। আমরা ১৩ লক্ষ ৭৫ হাজার বর্গাদারকে রেকর্ড ভুক্ত করে তাদের জীবনে নিরাপত্তা ও নিশ্চিন্ততা এনেছি। তারপর আমরা চাষের জন্য যে সার দিয়েছি তার হিসাব দেখা যাক। পশ্চিমবঙ্গে আগে ১৯৭৫-৭৬ সালে ৩০৭৬২ মেট্রিক টন আমাদের জমিতে সার দেওয়া হত, তারপর ১৯৮০-৮১ সালে ২,৮২,৮৩৪ মেট্রিক টন দেওয়া হয়েছে আর ১৯৮৭-৮৮ সালে সার উৎপাদন বেড়ে দাঁড়িয়েছে ৫ লক্ষ ৩৬ হাজার ২৩৯ মেট্রিক টন, ৪ গুণেরও বেশি আমরা উৎপাদন করেছি। আমাদের যে ইরিগেশন ছোট বড় বিভিন্ন ধরনের সেচের ব্যবস্থা আছে আমরা সেই সেচের ব্যবস্থার উন্নতি করতে চাই। বড় সেচের দিকে নজর দেওয়া হয়েছে, তিস্তা প্রকল্প আমাদের হাতে আছে, তাতে প্রায় ৬০০-৭০০ কোটি টাকা খরচ হবে, কিন্তু এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন। আমরা নিজেদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ক্যানেল প্রবাহিত সেচ এলাকা বাড়িয়েছি, তার পরিমাণ ২ লক্ষ হেক্টর। এ ছাড়া ছোট এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. নতুন করে এক লক্ষ হেক্টর জমির মতো সেচের মধ্যে নিয়ে এসেছি এবং আমরা গ্রামের মধ্যে আর একটা জিনিস যেটা করছি এন. আর. ই. পি. এবং আর. এল. ই. জি. পি.-র যে কাজকর্ম আছে পঞ্চায়েতের মধ্যে দিয়ে গরিব মানুষকে কাজের মধ্যে বিভিন্ন উন্নয়নমূলক কাজ, সেচের কাজ, বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত প্রকল্প আছে হস্ত শিল্প এবং অনেক অন্যান্য শিল্প গ্রামের মধ্যে, গ্রামের মানুষকে কিছুটা সুবিধা দেবার চেষ্টা করছি। এর মধ্যে পঞ্চায়েতের ঐকান্তিক প্রচেষ্টা ছিল বলে আমাদের ১৯৮৬-৮৭ সালে যে ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ছিল ১৮০ লক্ষ ম্যান্ডেজ আমরা উৎপাদন করব সৃষ্টি করব, সেখানে ২১৭.৬১ লক্ষ ম্যান্ডেজ সৃষ্টি করতে পেরেছি। আর. এল. ই. জি. পি.তে আমাদের লক্ষ্যমাত্রা ছিল ১৬০ লক্ষ শ্রম দিবস, আমরা প্রকৃত পক্ষে ২১৯.৭৭৪ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করতে পেরেছি, ভারতবর্ষে এর কোনও নজির নেই এবং আমাদের কৃষি পণ্যের যে মূল্য ১৯৭০-৭১ সালে তার মূল্য ছিল

১০ কোটি ৭০ লক্ষ সেই মূল্যমান বিচার করে ১৯৮০-৮১ সালে ১৭৮৩ কোটি টাকা এবং সেই মূল্য মান ১৯৮৬-৮৭তে প্রায় ২১০০ কোটি টাকা।

এটা নিঃসন্দেহে আমাদের একটা বিরাট অগ্রগতি এবং আজকে আমাদের যে ইন্ডাস্ট্রি—আমি ইন্ডাস্ট্রির দিকে আসছি—আমাদের পশ্চিমবঙ্গে নিজেদের পক্ষে বড়, মাঝারি ইন্ডাস্ট্রি করার স্বাধীনতা আমাদের নেই। কেন্দ্রর দিকে আমাদের তাকিয়ে থাকতে হবে। তাদের অনুমতি এবং লাইসেন্স পেতে হবে। তাদের কাছ থেকে অর্থ পেতে হবে। কিন্তু আপনারা জানেন যে কেন্দ্রের মনোভাব পশ্চিমবঙ্গের প্রতি কি রকম। এর ফলে ছোট, বড় কিংবা মাঝারি শিল্প আমরা প্রায়ই পাই না বললেই চলে, এটা আজকে নয়, ২৫ বছর ধরে পশ্চিমবঙ্গে বড় মাঝারি অর্থনৈতিক শিল্প পাই না। তা সত্ত্বেও আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমরা জয়েন্ট সেক্টরে অসংখ্য শিল্প স্থাপন করবার চেষ্টা করছি এবং এমনও দেখা গেছে যে কেন্দ্রীয় সরকারকে কোনও টাকা দিতে হবে না কোনও অর্থ লগ্নি করতে হবে না, শুধুমাত্র অনুমতিপত্র চেয়েছি কিন্তু কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি হৃদয় হীনতার জন্য শুধুমাত্র অনুমতি পত্রও দেননি। আমাদের পশ্চিমবঙ্গকে কোন শিল্প বিভিন্ন পরিবেশগত, ভৌগলিক এবং অর্থনৈতিক কারণে কোন শিল্প বেশি চলে তার জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কিংবা কোনও রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করেন না।

[4-20—4-30 P.M.]

এটা করেন কেন্দ্রীয় সরকারের কয়েকজন আমলা এবং কিছু মন্ত্রী সম্পূর্ণ একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে। তার ফলে সমস্ত রাজ্যে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে রাজনৈতিক দিক থেকে। তা সত্ত্বেও বলতে পারি, ১৯৭৭ থেকে ১৯৮১ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে শিল্পের অনুমোদন পেয়েছিলাম ৫১৭টি, যার বিনিয়োগ মূল্য ৯৫২ কোটি টাকা। ১৯৮২ থেকে ১৯৮৬—এই সময়ের মধ্যে শিল্পের অনুমোদন পেয়েছি ৮৬৮টি, যার বিনিয়োগ মূল্য ১২৪৯.৮৫ কোটি টাকা। পশ্চিমবঙ্গের মানুষকে নিয়ে সংগ্রাম করে আমরা এই ন্যায্য দাবি আদায় করতে পেরেছি। তারপর ১৯৭০-৭১ সালের শিল্প-পণ্যের উৎপাদিত মূল্য যেখানে ছিল ৫৫০ কোটি টাকা, আজকে পণ্যের মূল্যসূচক যদি সেই ১৯৭০ ধরি তাহলে সেটা বেড়ে হয়েছে ৭৩৬ কোটি টাকা—প্রায় ২০০ কোটি টাকা আমরা বেশি করতে পেরেছি। ফলে সুতিবস্ত্রের উৎপাদন বেড়েছে। এক্ষেত্রে তন্তুজ বস্ত্রের উৎপাদন ১৯৮৫-৮৬ সালে করতে পেরেছিলাম ৮০২.৫১ লক্ষ কেজি. ১৯৮৬-৮৭ সালে সেটা ১২৯৯.৬৮ লক্ষ কেজি করতে পেরেছি, যদিও আমাদের তুলো আনতে হয় দেড়-দুই হাজার মাইল দূর থেকে অন্য রাজ্য থেকে বেশি দাম দিয়ে। ফ্রেট ইকিউলাইজেশনের ফলে আমাদের কয়লা, ইস্পাত ইত্যাদি দ্রব্যর এখানে যে দাম সেই একই দামে তাঁরা দেড়-দুই হাজার মাইল দূরে পেয়ে থাকেন; কিন্তু তুলো, সুরাসার ইত্যাদি শিল্পের কাঁচামাল যা আমাদের আমদানি করতে হয় সেক্ষেত্রে আমরা ফ্রেট ইকিউলাইজেশনের কোনও সুবিধা পাই না। এরজন্য আমাদের অনেক অনেক বেশি ফ্রেট দিতে হয় এবং সেই ফ্রেটও সমানে বেড়ে চলেছে। আমরা এর বিরুদ্ধে অনেক প্রতিবাদ করেছি, কিন্তু কোনও ফল হয়নি। আজকে রাজ্যে বস্ত্রশিল্প বন্ধ হয়ে যাচ্ছে। চার বছর আগে ১৯৮২ সালে টন প্রতি দেড় হাজার কিলোমিটার পর্যন্ত যেখানে রেলওয়ে ফ্রেট ছিল ৩৪৪ টাকা, আজকে ১৯৮৭ সালে সেটা ৫৪৯ টাকায় দাঁড়িয়েছে, অর্থাৎ টন প্রতি চার বছর

ব্যবধানে ২০০ টাকা ফ্রেট বেড়েছে। তা সত্ত্বেও পশ্চিমবাংলার শিল্পকে বাঁচাবার জন্য সীমিত ক্ষমতার মধ্যে বামফ্রন্ট সরকার যে দৃষ্টান্ত দেখিয়েছেন তার জন্য এতটা এগোনো গেছে। চা শিল্প থেকে ভারত সরকার শত শত কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করেছেন অতীতে, কিন্তু সেই চা শিল্পও ইদানিংকালে মার খেয়ে যাচ্ছে। যেখানে ভারত সরকার এই চা রপ্তানি করেছেন ১৯৮৪-৮৫ সালে ১৫৭.৩৭ মিলিয়ন কেজি, সেখানে ১৯৮৬--৮৮৭ সালে সেটা নেমে দাঁড়িয়েছে ১৪২.৮৪ মিলিয়ন কেজিতে। কেন কমছে এটা? কারণ ইউনাইটেড কিংডম এবং অন্যান্য দেশ—যাঁরা চা কিনে থাকেন—তাঁরা আমাদের কাছ থেকে চা না কিনে ইন্দোনেশিয়া, শ্রীলঙ্কা এবং আফ্রিকার চা কিনছেন। আমাদের দেশের চা যাতে তাঁরা বেশি করে কেনেন তারজন্য সেন্ট্রাল গভর্নমেন্ট এক্সপোর্ট বুস্টিং কমিটি করেছিলেন এবং তারজন্য ৮ কোটি টাকা দিয়েছিলেন যাতে ইউরোপের দেশগুলিকে কনভিন্স করিয়ে আমাদের দেশের চা বেশি করে বিক্রি করা যায় তারজন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিতে। কিন্তু কাগজে পড়েছি, বিভিন্ন রিপোর্টে দেখেছি এবং লোকসভার কমিটি রিপোর্টেও পড়েছি যে, সেই টাকার সদ্ব্যবহার না হয়ে নয়-ছয় হয়ে গেছে। আজকে চা বাগানে অনেক টাকা ঢালবার প্রয়োজন আছে। এরজন্য আমরা অ্যাপিলও করেছি। আজকে চা-বাগানের নারিশমেন্টের জন্য কেন্দ্র কোটি কোটি টাকা দিয়েছেন, কিন্তু আমাদের কাছে খবর আছে এবং বিভিন্ন কাগজেও পড়েছি যে, সেই টাকা চা বাগানের জন্য খরচ না করে লুট হয়ে চলে গেছে। যার ফলে চা-বাগানগুলি ধুঁকছে। আমাদের যে জুট শিল্প সেটা হচ্ছে একটা বিরাট শিল্প, শুধু ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বড় শিল্প নয় সারা পৃথিবীর মধ্যে একটা বড় শিল্প। এই শিল্পের সঙ্গে আড়াই লক্ষ শ্রমিক সরাসরি নিযুক্ত এবং প্রায় ৪০ লক্ষ পাটচাষী কাঁচা মাল উৎপাদনের জন্য নিয়োজিত আছে। কাজেই এত বড় শিল্প পৃথিবীতে নেই। ভারতবর্ষে আমরা মোট যা রপ্তানি করি তার পাঁচ ভাগের মধ্যে এক ভাগ হল আমাদের পাটজাত দ্রব্য রপ্তানি থেকে আসছে। আজকে তার কি অবস্থা দাঁড়িয়েছে। ইংরেজ যখন এখানে ছিল তখন তারা এই শিল্পকে শোষণ করেছে তারপর মাড়োয়াড়িরা, বেনিয়াঁরা এই শিল্পকে শোষণ করেছে। শত শত কোটি টাকা এই শিল্প থেকে মুনাফা করেছে কিন্তু সেই মুনাফার একটা অংশও তারা চটকল আধুনিকীকরণের জন্য পুনর্বিনিয়োগ করেনি। সেই জন্য চটকল জরাজীর্ণ হয়ে গেছে। আমরা যে পাটজাত দ্রব্য সামগ্রীর রপ্তানি করতাম আজ সেই রপ্তানি কেন্দ্রীয় সরকারের নীতির জন্য হয় না। কেন্দ্রীয় সরকার পাটের বিকল্প সিনথেটিক গ্রানিয়ুলস আমদানির লাইসেন্স দিচ্ছে, বছরের প্রায় ৮০ থেকে ৮৫ কোটি টাকা সিনথেটিকস গ্রানিয়ুলস আসছে। পাটের বিকল্প হিসাবে যেটা ব্যবহার করা হয়, পাটজাত শিল্পকে বাদ দিয়ে সেই শিল্পে অর্থ লগ্নি করা হচ্ছে এবং সেই জন্য আমাদের চট শিল্পে মন্দা এসেছে। আর একটা ব্যাপার হল পাটচাষী যারা, যারা পাট উৎপাদন করছে তাদেরও বিপদ নেমে আসছে। মহাজনদের থেকে টাকা ধার নিয়ে তারা পাট চাষ করছে কিন্তু তারা ন্যায্য দাম পাচ্ছে না। পাট যখন বাজারে উঠছে তখন পাটের কৃত্রিম মন্দার সৃষ্টি করা হচ্ছে। চাষীরা বাজারে পাট যখন বিক্রি করার জন্য আনছে, তাদের যে খরচ হয়েছে সেই টাকা তুলে কিছু কিছু টাকা ধার পরিশোধ করার জন্য যখন তারা পাট বাজারে আনছে তখন চটকলের মালিকরা পাট কেনা বন্ধ করে দিচ্ছে। ফলে পাটে মন্দা দেখা দিচ্ছে এবং পাটের দাম পড়ে যাচ্ছে। তখন বাধ্য হয়ে অভাবের তাড়নায় চাষীদের কম দামে পাট বিক্রি করতে হচ্ছে। তখন কিছু লোক সেইগুলোকে কম দামে কিনে গুদামজাত করছে।

সেই পাট আবার মিলে নানা রকম দরে বিক্রি করে শত শত কোটি টাকা মুনাফা করছে। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবি করেছিলাম পাটচাষীকে বাঁচাতে হলে এই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া দরকার। কিন্তু তাঁরা তা নেননি। যার ফলে পাটের উৎপাদন কমছে। ইন্টারনাল মার্কেট যেটা বাড়ছে পাটের উৎপাদন কমে যাওয়ার জন্য সেখানে একটা সর্বনাশ দেখা দিচ্ছে। কেন্দ্রীয় সরকার বলছেন মডার্নাইজেশন করবেন এবং তার জন্য ১৫০০ কোটি টাকার প্রয়োজন আছে। সেখানে তাঁরা টাকা কিভাবে খরচ হবে সেই দায়িত্ব মালিকদের হাতে দিয়ে দিচ্ছে। কিন্তু মালিকরা সেই টাকা নানাভাবে মেরে দিচ্ছে। আমাদের দাবি হল মডার্নাইজেশন করতে হলে টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দিতে হবে, মডার্নাইজেশন কিভাবে হবে না হবে সেটা তারা দেখবে। এবারে আমি কয়লা এবং স্টিল নিয়ে বলতে চাই। কয়লা উৎপাদন পশ্চিমবাংলায় বেড়েছে। যদিও আমরা আরও বাড়াতে পারতাম, কেন্দ্রীয় সরকার আমাদের প্রয়োজনীয় বিদ্যুৎ ডি. ভি. সি. থেকে না পাওয়ার ফলে আড়াই লক্ষ মেট্রিক টন কয়লা কম উৎপাদন করতে বাধ্য হচ্ছি। বেশি উৎপাদন করতে পারার কারণ হল নানা দিক থেকে শ্রমিকদের উৎসাহ সৃষ্টি হয়েছে। এখানে শ্রমিকদের গণতান্ত্রিক অধিকার আছে, তারা আলোচনা করতে পারে, পার্টিসিপেশন ইন দি ম্যানেজমেন্টের জন্য দাবি করছে। পশ্চিমবাংলার শ্রমিকরা অনেক অংশে দাবি আদায় করতে পেরেছে। কংগ্রেস আমলে শ্রমিকদের মধ্যে একটা অশান্তির সৃষ্টি হয়েছিল, এখন সেটার অবসান ঘটেছে। সেই সময় শ্রমিকদের গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশ গুলি চালিয়েছিল, সেই সময় হাজার হাজার শ্রমিক ছাঁটাই হত, ধর্মঘট লেগেই থাকত। সেই জায়গায় পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর শ্রমিকদের গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চলবে না, ছাঁটাই চলবে না এই নীতি গ্রহণ করতে পেরেছি। তারা এখন মালিকদের সঙ্গে আলোচনা করতে পারছে, তার অনেক সুফল আমরা দেখতে পাচ্ছি। আমি দুর্গাপুর স্টিল প্ল্যান্টের কথা বলি, ভারতবর্ষে যত স্টিল প্ল্যান্ট আছে তার মধ্যে বিগত ৩ বছরে একমাত্র আমরা লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পেরেছি। দুর্গাপুর স্টিল প্ল্যান্টে এবং অ্যালয় স্টিল প্ল্যান্টে উৎপাদন বেড়েছে। এই স্টিল প্ল্যান্টগুলি পুরানো যন্ত্রপাতি দিয়ে তৈরি হয়েছিল, এখানে আধুনিকীকরণের যথেষ্ট প্রয়োজনীয়তা রয়েছে। এখানকার আধুনিকীকরণের জন্য প্রচুর টাকার প্রয়োজন, সেই টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে না।

[4-30—4-40 P.M.]

আজকে ১ লক্ষ ৬৪ হাজার কারখানা পশ্চিমবঙ্গে বন্ধ হয়ে গিয়েছে। একদিকে আমাদের উপরে দায়িত্ব চাপিয়ে দেবেন, অপরদিকে প্রধানমন্ত্রী যদি বলেন পশ্চিমবঙ্গে বহু রুগ্ন শিল্প কারখানা আছে, কোনও সাহায্য যদি তাঁরা না দেন, তাহলে যে সমস্ত রুগ্ন শিল্প এখানে আছে সেগুলি স্বাভাবিকভাবেই মৃত্যুবরণ করবে। আপনারা বলেন যে, 'আপনারা কিছু করতে পারেননি।' কিন্তু আমরা ১৯টি কোম্পানিকে—রুগ্ন শিল্পকে—অধিগ্রহণ করেছি এবং তার ফলে ১৩ হাজার কর্মরত শ্রমিককে বাঁচিয়েছি। আমরা ৫১টি রুগ্ন শিল্পকে রিলিফ ইউনিটের আওতায় এনে ৫২ হাজার শ্রমিককে রিলিফ দিতে পেরেছি। ডবলু. বি. এফ. সি. আই.-এর মাধ্যমে, আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়েও ১৯৮৫-৮৬ সালে ২৩ কোটি ৮ লক্ষ টাকা আমরা সাহায্য দিয়েছি। ১৯৮৬-৮৭ সালে ২৪ কোটি ৭৮ লক্ষ টাকা সাহায্য দিয়েছি। পশ্চিমবঙ্গে নিউ ইনভেস্টমেন্ট হয়েছে ২৭টি ইন্ডাস্ট্রি। আমরা ৫১ কোটি ৫৮ লক্ষ টাকা

সাহায্য পেয়েছি এবং ২৮টি ইন্ডাস্ট্রিকে ৬৬৫ কোটি ৪১ লক্ষ টাকা দিতে পেরেছি। ডবলু. বি. এফ. আই. সি.-র মাধ্যমে ১৩০টি ইউনিটকে আমরা ১৯৮৫-৮৬ সালে ২ হাজার ২৭ লক্ষ টাকা দিয়েছি। ১৯৮৬-৮৭ সালে ১ হাজার ৩৫৫ লক্ষ টাকা এবং ১৯৮৭-৮৮ সালে ২ হাজার ৬৩৬ লক্ষ টাকা আমরা দিয়েছি। স্মল স্কেল ইন্ডাস্ট্রি, এটা আমাদের ভারতবর্ষের মধ্যে গৌরবের। আজকে গোটা ভারতবর্ষে যেখানে স্মল স্কেল ইন্ডাস্ট্রির নাভিশ্বাস উঠছে, সেখানে পশ্চিমবঙ্গ সরকার তার স্বাভাবিক শিল্পনীতির মাধ্যমে স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে রেকর্ড করেছে। আজকে যার ফলে দিল্লি থেকে আমরা রাষ্ট্রপতি পদক নিয়ে আসতে পেরেছি। কেন্দ্রীয় সরকারের হাজার ষড়যন্ত্রের মধ্যে ৩ কংগ্রেসের চক্রান্তের মধ্যেও আমরা আজ স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে শীর্ষস্থান অধিকার করে আছি। ১৯৮৫-৮৬ সালে ১৪,৭৯৪টি নতুন স্মল স্কেল ইন্ডাস্ট্রি আমাদের এখানে হয়েছে। ১৯৮৭-৮৮ সালে ১৫ হাজার নতুন স্মল স্কেল ইন্ডাস্ট্রি হয়েছে। এর ফলে আজকে আমাদের এখানে প্রায় দু'লক্ষের উপর—সোয়া দু'লক্ষ-এর মতো—এমপ্লয়মেন্ট বেড়েছে এবং ২,৪৯,১২০টি ইউনিটে প্রায় ১৮,০০,০০০ শ্রমিক আজ এই শিল্পে কাজ করছেন। পাওয়ার ইন্ডাস্ট্রি সম্পর্কে আমি এখানে একটি উদ্ধৃতি দিতে চাই। পশ্চিমবঙ্গে পাওয়ারের কি অবস্থা? বেঙ্গল চেম্বার অব কমার্স বলেছেন যে, বিদ্যুতের অভাবে এই রাজ্যে ২৪০ কোটি টাকার মতো উৎপাদন কম হয়েছে। দিল্লি থেকে প্রকাশিত ইউ. এন. আই. সংস্থার এই ব্যাপারে একটি পর্যালোচনা আছে। সেই খবরে বলা হয়েছে বিদ্যুতের যেসব কারখানা বিদ্যুতের অভাবে বন্ধ হয়েছে তার দরুন ছাঁটাই হয়েছে ৩৩১,০০০ জন শ্রমিক। সারা ভারতে কারখানা বন্ধের জন্য লোক ছাঁটাইয়ের সংখ্যা ৫,০০,০০০। অর্থাৎ গোটা ভারতবর্ষের ছাঁটাইয়ের ৬৬ শতাংশ পশ্চিমবঙ্গে। এ সবই জ্যোতি বসুর মন্ত্রিত্বের আমলে বিদ্যুৎ সঙ্কটের একটা নিটোল খতিয়ান বলে মনে হয়। আসলে কিন্তু তা নয়, এই সময়ে মুখ্যমন্ত্রী ছিলেন সিদ্ধার্থশঙ্কর রায় এবং বিদ্যুৎমন্ত্রী গনিখান চৌধুরি। ১৯৪৭ সালে আমাদের বিদ্যুৎ উৎপাদনের হার ছিল ৫ হাজার মেগাওয়াটের উপরে। আপনারা ৩০০ বছরের শাসনকালে যুক্ত করেছিলেন কত—না, ১৯৭৭-৭৮ সালে ১৬০০ মেগাওয়াট। আর আমরা ১০ বছরে পশ্চিমবঙ্গকে আপনারা বিদ্যুৎ দেবেন না, তা সত্ত্বেও আমাদের বামফ্রন্টের প্রচেষ্টায়, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে লড়াই করে বাড়িয়েছি ২,০০০ মেগাওয়াট। ১৯৮৭-৮৮ সালে তা দাঁড়িয়েছে ৩,৬১৬ মেগাওয়াট। আমরা আরও বাড়াতে পারতাম যদি এ. বি. এল. আমাদের দিত। কোলাঘাটের কাজ যদি হত, তাহলে আমরা আরও বিদ্যুৎ উৎপাদন বাড়াতে পারতাম। এ. বি. এল. কারখানাটি কেন্দ্রীয় সরকারের আমদানি নীতির ফলে আজ দু'বছর হল বন্ধ হয়ে গেছে, যেখান থেকে বিদ্যুৎ পেলে আমাদের বিদ্যুৎ উৎপাদন সাত হাজার মেগাওয়াট হতে পারত। এ. বি. এল. কারখানা আজও খোলেনি। আপনারা পাম্পসেটের কথা বলেন—১৯৭৭-৭৮ সালে আপনারা গ্রামে কতগুলি পাম্পসেটে বিদ্যুৎ দিয়েছিলেন? ১৯৭৭-৭৮ সালে আপনারা ২০,৩৪৬টি পাম্পসেটে বিদ্যুৎ দিয়েছিলেন। আর আমরা দশ বছরে ৫২,৩৯৮ টিতে বিদ্যুৎ দিয়েছিলাম। গ্রামীণ বিদ্যুতায়নের ক্ষেত্রে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের মধ্যে দিয়ে আপনারা ৩০ হাজার গ্রামে বিদ্যুতায়িত করেছিলেন। সেখানে আমরা দশ বছরে সুযোগ পেয়ে বাড়িয়ে করেছি ৫৩ হাজারের মতো। আজকে আমাদের ইন্ডাস্ট্রিতে উৎপাদিত পণ্যমূল্য আপনাদের তুলনায় বহুগুণ বেড়ে গেছে।

১৯৭৬-৭৭ সালে যে পণ্যমূল্য ছিল ৩ হাজার, আজকে সেখানে ৫ হাজার হয়েছে। ১৯৭৩ সালের মূল্য মান ধরলে আরও ভাল করে বোঝানো যাবে কিন্তু ওই হিসাবটা আমার কাছে নেই। আমাদের টাকা থাকলে আরও অর্থনৈতিক উন্নয়ন করতে পারতাম কিন্তু আমাদের টাকা তো ব্যাঙ্কের কাছে আটকে আছে। আমরা ব্যাঙ্কের কাছে টাকা চাইলেও পাই না। কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কগুলি টাকা দেয় না। একটা বিমাতৃসুলভ ব্যবহার করে। হরিয়ানা, গুজরাট প্রভৃতি রাজ্য যা জমা দেয় তার একটা বৃহদাংশ পায় সেই তুলনায় পশ্চিমবঙ্গ সামান্য অংশ পায়। হরিয়ানা যেখানে ৬৬.২ পারসেন্ট পায়, রাজস্থান ৬৭ পারসেন্ট, তামিলনাড়ু ৯৯.৩ পারসেন্ট সেখানে ওয়েস্ট বেঙ্গল ৫২.১ পারসেন্ট। আপনারা ব্যাঙ্কগুলিকে নিজেদের দলের আখরা করে রেখেছেন। ব্যাঙ্কের থেকে লোন নিতে গেলে কেন্দ্রীয় সরকার তাদের দলের একজন মিডিয়া করে তার মাধ্যমে লোন নিতে গিয়ে কেন্দ্রীয় সরকার বলে দিলেন যে কোন এক রঞ্জিত ভট্টাচার্য আছেন, তার মাধ্যমে ব্যাঙ্কের থেকে লোন নেওয়া হবে। আমরা ঋণ করব। ব্যাঙ্কের কাছে তার মধ্যে আবার এইরকম সিস্টেম থাকবে কেন? একি কেন্দ্রীয় সরকারের পৈতৃক সম্পত্তি? কেন্দ্রীয় সরকার তার নিজের স্বার্থে ব্যাঙ্কগুলিকে ব্যবহার করছেন। আপনারা যদি হলদিয়া প্রকল্প করতে সাহায্য করতেন তাহলে আমরা অনেক কিছু করতে পারতাম। কিন্তু আপনারা হলদিয়া প্রকল্প ইলেকট্রনিক্স প্রকল্প এবং বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র খোলার জন্যে টাকা দিচ্ছেন না। এই টাকা পাওয়া গেলে আমরা এখানে অনেক ইন্ডাস্ট্রি করতে পারতাম। বেঙ্গল পটারিজ খোলার কোনও ব্যবস্থা করছেন না, ডি-নোটিফিকেশন হয়ে রয়েছে। মেটাল বক্স বন্ধ হয়ে রয়েছে, টিটাগড় পেপার মিল ১৫ কোটি টাকা দিলেই খুলে যাবে কিন্তু তবুও ওই কারখানাগুলি খোলার কোনও ব্যবস্থা নিচ্ছে না কেন্দ্রীয় সরকার। দুর্গাপুরে বেঙ্গল পেপার মিল বন্ধ করে রেখে দিয়েছে কেন্দ্রীয় সরকার। দুর্গাপুরে শুধু দেখা যায় মিছিলের পর মিছিল চলেছে শ্রমিকদের। রাজীব গান্ধী তো বহুবার পশ্চিমবঙ্গে ঘুরে গেছেন তাতে কি একটাও বন্ধ কারখানা খুলেছে? আপনারা তো নতুন কারখানা খুলছেন না উপরন্তু একটার পর একটা চালু কারখানা বন্ধ করে চলেছেন। এ বি এল-এ প্রায় ৭ হাজার শ্রমিক বেকার হয়ে রয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে ১৯৮০-৮৫ সালে ১০৫৯.৫০ কোটি টাকা চেয়েছিলাম কিন্তু পেয়েছিলাম সামান্য মাত্র। পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে কেন্দ্রীয় সাহায্য আসে তারমধ্যে ৭ পারসেন্ট ঋণ হিসাবে আসে। সেই ঋণের চেহারা ষষ্ঠ পরিকল্পনায় কি হচ্ছে দেখাচ্ছি। ষষ্ঠ পরিকল্পনায় যে ঋণ দেওয়া হয়েছিল তা হচ্ছে ৫২৬.৯৫, তাতে ইন্টারেস্ট ছিল ৫৭৫.৯৪। তারপরে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন ৭৫৮.৭৬ কোটি টাকা, তার ইন্টারেস্ট ৭৬১.৪৩। বিদ্যুতের ক্ষেত্রে যেখানে আগে ১ নং স্থানে ছিল সেখানে বিধানচন্দ্র রায় চলে যাবার পরে আমাদের পজিশন হয়ে গেছে ৮ নং। কেন্দ্রীয় ইলেকট্রিসিটি অথরিটি সিদ্ধান্ত নিয়েছিল যে ৪টি অঞ্চলে বিদ্যুৎ বেশি পৌঁছে দেবে। আমরা সেখানে দেখলাম পশ্চিম ভারতে ৬৫ কে. ডবলু. দিয়েছে, দক্ষিণ ভারতে ৬০ কিলো ওয়াট বিদ্যুৎ দিয়েছে এবং উত্তর ভারতে .৫১ কিলোওয়াট বিদ্যুৎ দিয়েছে। সেখানে আমাদের এখানে কতটুকু বিদ্যুৎ দিয়েছে। এটা তো আপনাদের আমলের কথা তখন আপনারা কি করেছিলেন? ১৯৬৫-৬৬ সালে সারা ভারতবর্ষে ২ৡ লক্ষ ৩৭ হাজার ৫৪৭টি পাম্পসেট তৈরি হয়েছিল, তার মধ্যে ইন ওয়েস্ট বেঙ্গল হয়েছিল ৩ হাজার ৬০০ মতো।

[4-40–4-50 P.M.]

শুধু একটা প্ল্যানে নয়, প্রত্যেকটি প্ল্যানে আমাদের বঞ্চিত করেছেন। ফোর্থ প্ল্যানে যেখানে ইউ পিকে দিয়েছেন ৯৬৫ কোটি টাকা তার তুলনায় আমাদের দিয়েছেন ৩ ভাগের ১ ভাগ অর্থাৎ ৩২২ কোটি টাকা। আমি একথা বলতে চাই না যে পশ্চিমবঙ্গকে বাদ দিয়ে গোটা ভারতবর্ষের উন্নতি হয়েছে, কিন্তু আমি একথা বলতে চাই গোটা ভারতবর্ষের আজকে ভিখারির মতো অবস্থা সৃষ্টি করেছেন। আপনাদের দলের নেতা, মন্ত্রী, বসন্ত শাঠে কি বলেছেন সেই কথা এখানে বলতে চাই। তিনি বলেছেন—উট পাখির মতো বালুতে মুখ ঢুকিয়ে প্রকৃত তথ্য থেকে দূরে থাকবার চেষ্টা করি তবে আমরা কখনও বাস্তবকে বুঝতে পারব না এবং এইসব সমস্যা সমাধান করতে পারব না। প্রকৃত তথ্য হল এই যে আমাদের দেশের গ্রামাঞ্চলের ৮৫ শতাংশের বেশি মানুষ এবং শহরাঞ্চলের ৬০ শতাংশের বেশি মানুষ নিরাতিশয় দারিদ্র্যের মধ্যে রয়েছে। দারিদ্র্য রেখার উর্ধে রয়েছে ২০ শতাংশের কিছু কম মানুষ এবং তারাই আমাদের সমাজের অভিজাত শ্রেণী। এরাই কালো টাকার জোরে কৃত্রিম পাঁচতারা সংস্কৃতির আমদানি করেছেন। তাদের কালো টাকার পরিমাণ বছরে ৪০ হাজার কোটি টাকা। কালো টাকা এদের সমাজের মণি। স্যার, ভারত চেম্বার অব কমার্সের কিছু উদ্ধৃতি দিয়ে আমি শেষ করতে চাই। সেক্রেটারি জেনারেল ফিকির বলেছেন গোটা ভারতবর্ষ সারা পৃথিবীর মধ্যে একটা ভিখারি দেশ। তিনি একটা চিত্র দিয়েছেন, তিনি বলেছেন এখনও দেশে বেকারির সংখ্যা যেমন বিপুল তেমনি তার চেয়ে বেশি হল আধা বেকারের সংখ্যা। আমাদের মজুরির হারও সম্ভবত যুক্তরাষ্ট্রের ৫০ ভাগের ১ ভাগ। আমাদের বিদ্যুতের ব্যবহার কানাডার তুলনায় মাত্র শতকরা ২ ভাগ, আর ইস্পাতের ক্ষেত্রে সিঙ্গাপুরের তুলনায় মাত্র শতকরা ৩ ভাগ। আমাদের প্রতি ৭০০ জন লোকের জন্য মাত্র ১টি গাড়ি, আমেরিকার যুক্তরাষ্ট্রে প্রতি ২ জনের জন্য ১টি গাড়ি। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী ঘরে থাকলে ভাল হত, কিন্তু তিনি ঘরে নেই। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য দিলীপ মজুমদার ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা দিয়ে কথা শেষ করেছেন, আমি সেখান থেকে শুরু করতে চাই। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গের অবস্থা কি হয়েছিল, ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে একটা আউটলে এক্সপেন্ডিচার বাই হেড্‌স অব ডেভেলপমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল তৈরি করেছিল। যেটা নিয়ম সেটা হচ্ছে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলিতভাবে পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য অর্থ বরাদ্দ করে থাকে। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকার মিলে একটা আউটলে এক্সপেন্ডিচার তৈরি করা হয়েছিল ৩।। হাজার কোটি টাকার। এটা অসীমবাবু নিশ্চয়ই তাঁর বক্তব্য রাখার সময় বলবেন যে ৩।। হাজার কোটি টাকার আউটলে এক্সপেন্ডিচার পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে হয়েছিল ১৯৮০-৮৫ সালে রিসোর্স মোবিলাইজেশন পাবার জন্য ২৪৩৩.২৭ কোটি টাকা অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছিল পশ্চিমবঙ্গে এবং সম্পদ সংগ্রহ করতে রাজ্য সরকার ব্যর্থ হওয়ার জন্য পশ্চিমবঙ্গের উন্নয়ন থেকে ১ হাজার

৬৬ কোটির বেশি টাকা ফেরত চলে গিয়েছিল। আমি অসীমবাবুর কাছে এই প্রশ্নের উত্তর চাই যে পশ্চিমবঙ্গের ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য যে আউটলে এক্সপেন্ডিচার হয়েছিল ৩।। হাজার কোটি টাকার রিসোর্স মোবিলাইজেশন করতে না পারার ফলে পশ্চিমবঙ্গের ভাগ্যে উন্নয়নে এই যে দুর্যোগ ঘটে গেল এর জন্য দায়ী কারা? পশ্চিমবঙ্গ আজকে কিভাবে ডিপ্রাইভড হল, না, এগ্রিকালচারাল অ্যান্ড অ্যালায়েড সার্ভিসে ২৭৬ কোটি টাকার আউটলে তৈরি হয়েছিল খরচ করার জন্য।

রিসোর্স মোবিলাইজ না করবার জন্য খরচ হল ১৮০ কোটি ৯৬ লক্ষ টাকা—অর্থাৎ ৯৫ কোটি ৪ লক্ষ টাকার ভ্যারিয়েশন হল। অনুরূপভাবে ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোলে ৬০৩ কোটি ৭০ লক্ষ টাকার আউটলে প্ল্যান ছিল, কিন্তু খরচ হল ৩১১ কোটি ৮৬ লক্ষ টাকা—অর্থাৎ ২৯১ কোটি ৮৪ লক্ষ টাকা কাজে লাগল না পশ্চিমবাংলার ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোলে। আমি এ কথার সত্যতা সম্পর্কে অসীমবাবুর কাছ থেকে "হ্যাঁ বা না" এই ভিত্তিতে উত্তর আশা করছি। এনার্জিতে প্ল্যান আউটলে ছিল ৮৮৬.৫৫, কিন্তু খরচ হল ৬০২.১৪—অর্থাৎ খরচ হল না ২৮৪.৪১ কোটি টাক। এডুকেশনে প্ল্যান আউটলে হল ২৭৫ কোটি টাকা, প্ল্যান তৈরি হল, কিন্তু খরচ হল ২০৬ কোটি ৩ লক্ষ টাকা—অর্থাৎ খরচ হতে পারল না ৬৮.৯৭ কোটি টাকা। ওয়াটার সাপ্লাই, হাউজিং অ্যান্ড আর্বান ডেভেলপমেন্ট প্ল্যান আউটলে তৈরি হল কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে। প্ল্যান হল ৪৭৯ কোটি টাকার, কিন্তু খরচ হল ৩৫৭ কোটি ৮৫ লক্ষ টাকা। অর্থাৎ রিসোর্স মোবিলাইজেশন না হবার জন্য খরচ হল না ১২১ কোটি ১৫ লক্ষ টাকা। এগুলি কিসের লক্ষণ? মোটামুটি হিসেবে দেখলাম আপনারা ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১০৭৭৩ কোটি টাকা খরচ করতে পারলেন না। আপনাদের ১০০/২০০/২৫০ কোটি টাকা ঘাটতি থাকছে অথচ এই টাকা কাজে লাগাতে পারছেন না। আপনাদের শুধু একটা দপ্তরে বেশি টাকা খরচ হয়েছে এবং সেটা হচ্ছে তথ্য এবং প্রচার দপ্তর। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে ৪ কোটি টাকা খরচ হবে ঠিক হল, কিন্তু রাজ্য সরকার সেখানে খরচ করলেন ৬.৩৭ কোটি টাকা। এই হচ্ছে একটিমাত্র জায়গা যেখানে বরাদ্দ থেকে বেশি টাকা খরচ করা হয়েছে। অর্থাৎ রাজ্য সরকার তাদের প্রচার কার্যে বেশি টাকা খরচ করেছেন। অধিকাংশ ক্ষেত্রেই এঁদের প্রত্যেকটি পদক্ষেপে দেখছি ভয়ঙ্কর চিত্র। ষষ্ঠ পরিকল্পনায় রাজ্য সরকারের রিসোর্স মোবিলাইজ করবার ক্ষেত্রে একটা ভয়ঙ্কর চেহারা আমরা দেখতে পাচ্ছি। এরপরও এই রাজ্য সরকারের কাছ থেকে আমরা শুনি কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না, কেন্দ্রীয় বঞ্চনা ইত্যাদি ইত্যাদি কথা। এঁরা যদি সম্পদ সংগ্রহ করত, রিসোর্স মোবিলাইজেশন করত এবং কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে যে আউটলে প্ল্যান এস্টিমেট তৈরি করল সেটাকে বাস্তবে রূপ দেবার চেষ্টা করত, তাহলে আমরা কংগ্রেস, কমিউনিস্ট না করে একসঙ্গে গলা মিলিয়ে বলতাম ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য এই রাজ্য সরকার যা চাচ্ছে, যেভাবে প্ল্যান আউটলে করতে চাচ্ছে সেক্ষেত্রে আমাদের এগিয়ে যেতে হবে। কিন্তু আমরা দেখছি, ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার হতাশাব্যাঞ্জক চেহারা, রাজনৈতিক ক্ষেত্রেও একটা ব্যর্থ চেহারা। এখানে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার টাকা নিয়ে আমরা আলোচনা শুরু করেছিলাম, কাজেই আমি অর্থমন্ত্রী মহাশয়ের কাছ থেকে সংক্ষিপ্ত জবাব চাই এই ভ্যরিয়েশন ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনায় হয়েছিল কি না?

[4-50–5-00 P.M.]

আপনাদের জানতে হবে কলকাতা উন্নয়নের জন্য এবং কলকাতা পার্শ্ববর্তী এলাকা উন্নয়নের জন্য যে টাকা বরাদ্দ হয়েছিল তা কি খরচ করতে পেরেছিল? রিভাইজড এস্টিমেটে কলকাতা উন্নয়নের জন্য ধরা হয়েছিল ১০৯, ১২,১৭,০০০ ডিমান্ড নং ৩৭, হেড অব গ্রান্ট ২২১৭ ফর আরব্যান ডেভেলপমেন্ট। কিন্তু আপনারা খরচ করেছেন ৮৮,১৯,৩৩,৯৯৩। ২১ কোটি টাকা খরচ করতে পারেননি। এটা ১৯৮৬-৮৭ সালের এস্টিমেট। আপনারা যে পুস্তিকা দিয়েছিলেন তাতেই এটা আছে। বৃহত্তর কলকাতা উন্নয়নের জন্য বরাদ্দ হয়েছিল রিভাইজ এস্টিমেটে ৪৭,২৪,৩২,০০০। কিন্তু অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে ২৫,৩৭,৩২,৬৪৬। ২২ কোটি টাকা খরচ করতে পারেননি। বৃহত্তর কলকাতা উন্নয়নের যে কথা ছিল তার আপনারা টাকা থাকা সত্ত্বেও খরচ করতে পারলেন না। কি করেছেন আপনারা? ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন এই কলকাতায় অনেক উদ্বাস্তু আসছে, অনেক বিভিন্ন ভাষাভাষী লোক আসছে—তাই কলকাতাকে আরও বড় করতে হবে। তার জন্য তিনি সল্ট লেক করেছিলেন। আজকে সেই সল্ট লেক মাথা উঁচু করে দাঁড়িয়েছে। কিন্তু অসীমবাবু নিশ্চয় জানেন যে নিম্ন মধ্যবিত্ত, এবং মধ্যবিত্তদের কম দামে জমি দেওয়া হবে। কিন্তু আজকে কারা সেখানে থাকে? নিউ আলিপুরকে ছাড়িয়ে গিয়েছে এই সল্ট লেক—কেউ এসে বলেন আসুন না আমার বাড়ি দেখবেন ৮৮ লক্ষ টাকা খরচ হয়েছে, কেউ বলেন আসুন না আমার বাড়িটা দেখবেন ১৭ লক্ষ টাকা খরচ হয়েছে। এক একটা বাড়ির কাঠামো কি? কথা ছিল ডিক্লেয়ারেন্স দিতে হবে সল্ট লেক এলাকায় জায়গার জন্য যে দরখাস্ত করবে যে তার কলকাতা শহরে কোনও জমি বা বাড়ি নেই। কিন্তু আজকে সে উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। প্রশান্ত শূর যখন মন্ত্রী ছিলেন তিনি সেক্টর টুতে বলেছিলেন যে তিন হাজার প্লট বিলি করবেন লটারির মাধ্যমে। যারা অ্যাপ্লাই করবে তাদের এফিডেভিট করে দিতে হবে যে কলকাতা শহরে তাদের কোনও বাড়ি বা জমি নাই। সেটা কি সম্ভব হয়েছে? আমরা এই সিদ্ধান্তকে স্বাগত জানিয়েছিলাম। কিন্তু দেওয়া হল মাত্র এক হাজার। ৩ নম্বর সেক্টরে সেই একই চিত্র। তিন হাজার প্লট নির্ধারিত হল লটারির মাধ্যমে দেওয়া হবে ১ হাজার।

২ হাজার প্লটও বিলি হল না। সল্ট লেক যে উদ্দেশ্যে তৈরি হয়েছিল, সেই উদ্দেশ্য কিভাবে ব্যাহত হল? এফিডেভিট করার ব্যাপারে তারা মিথ্যা এফিডেভিট করে, মিথ্যা বিবৃতি দিয়ে এই জমি পেলেন। রাজ্যের অ্যাডভোকেট জেনারেলের প্রাসাদোপম অট্টালিকা আছে এই কলকাতায়, তাঁরও সল্ট লেকে জমি রয়েছে। অ্যাডভোকেট জেনারেলের প্রাসাদোপম বাড়ি থাকা সত্ত্বেও সল্ট লেকে জমি পান কিভাবে? নিয়ম আছে এফিডেভিট করতে হবে। সেই নিয়মে এফিডেভিট দিয়ে বলতে হবে যে, কলকাতা শহরে কোনও জমি বা জায়গা নেই। তাহলে তিনি এই জমি পেলেন কি করে? কি করে তিনি জমি পান? কি করে জমি পান স্টেট প্ল্যানিং বোর্ডের ভাইস-চেয়ারম্যান? দক্ষিণ কলকাতায় তাঁর প্রাসাদোপম ফ্ল্যাট আছে, অথচ তিনি কি করে জমি পেয়েছেন সেটা আমাদের মনে রাখতে হবে। মুখ্যমন্ত্রীর ভাগ্নে, যিনি পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান, কলকাতা শহরে তাঁর বাড়ি নেই? তিনি ল্যান্ড পাননি? মুখ্যমন্ত্রীর সঙ্গে সম্পর্ক আছে—জয়ন্ত রায়, বিজন নাগ, আজকে তাদের নামে জমি অ্যালট হয়েছে সল্ট লেকে। আমি সংবাদ পেয়েছি, কিন্তু সত্য মিথ্যা জানি না, জানতে

চাইব—মাননীয় খাদ্যমন্ত্রী নির্মলবাবুও কি সেই একই পথের পথিক? খাদ্যমন্ত্রীর সম্বন্ধে আমি সুস্পষ্ট অভিযোগ আনছি না, কিন্তু আমি জানতে চাইছি যে, কলকাতায় জমি বা বাড়ি আছে এবং তার সাথে সাথে এই জিনিস হয়েছে কিনা—এটা আমাদের জানার আগ্রহ রইল। মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিব তিনি সল্ট লেকে বাড়ি তৈরি করে সেই বাড়ি ভাড়া দিয়েছেন। তিনি দক্ষিণ কলকাতার রূপনারায়ণ নন্দন লেনে থাকেন আমি জানি। কিন্তু আমার এটা জানা দরকার যে, মুখ্যমন্ত্রীর প্রাক্তন রাজনৈতিক সচিবের নামে ঐ জায়গা দেওয়া হয়েছে কিনা। আই. এ. এস. আই. পি. এস. অফিসারদের যে ঐ জায়গায় বরাদ্দ করেছেন এটা আপনার তদন্ত করে দেখা উচিত নয় কি? অনেক আই. এ. এস. অফিসার, আই. পি. এস. অফিসারের কলকাতা শহরে বাড়ি থাকা সত্ত্বেও মন্ত্রীকে প্রভাবান্বিত করে এই সরকারের উদ্যোগে ঐ জমি তাদের নামে বরাদ্দ করা হয়েছে। আজকে তাই নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত পরিবারের মানুষদের মধ্যে জমি দেবার স্বপ্ন একেবারে ভেঙে চুরমার হয়ে গিয়েছে। অসীমবাবু, আমি মাত্র আপনার ব্যাপারটা বুঝতে পারি। আপনার কলকাতায় বাড়ি, জমি নেই। সেখানে আপনি যে জমি পেয়েছেন, সে বিষয়ে আপনার বিরুদ্ধে আমার কোনও অভিযোগ নেই। আমি আপনাকে এর মধ্যে জড়াতেও চাই না। সল্ট লেক যে উদ্দেশ্য নিয়ে তৈরি হয়েছিল, সেই উদ্দেশ্য কি স্বার্থক হয়েছে? ডাঃ বিধানচন্দ্র রায় একদিন স্বপ্ন দেখেছিলেন যে, সল্ট লেক পুওরেস্ট অব দি পুওরদের জন্য বরাদ্দ হবে। তাঁর সেই স্বপ্ন কি বাস্তবায়িত হয়েছে? আমাদের পশ্চিমবাংলার গ্রাম গ্রামান্তর থেকে অনেক বিধায়ক এখানে নির্বাচিত হয়ে আসেন। তারা দু'কাঠা করে জায়গা পেলে ভাল হত। বিধানসভার সদস্য হিসাবে তাদের যদি দু-এক কাঠা করে জায়গা মিলত তাহলে বোধ হয় খারাপ হত না। প্রশান্তবাবুর ৩।। কোটি টাকার মাটি কাটার স্ক্যান্ডাল নিয়ে অনেক কথা হয়েছিল। ডিপার্টমেন্টের অফিসার এক সময় এ সম্বন্ধে বলেছিলেন যে, ইরেগুলেটিজ এখানে দেখতে পাওয়া যাচ্ছে। তদন্ত কমিশন বসানো হয়েছিল। কিন্তু তার রিপোর্ট কোথায় গেল? চূড়ান্ত রিপোর্ট কি প্রকাশিত হয়েছে, সল্ট লেক মাটি কাটা কেলেঙ্কারি সম্পর্কিত? অন্য রাজ্যে আমরা দেখেছি মন্ত্রীর ছেলের কিছু অন্যায়ভাবে মেডিক্যাল কলেজে ভর্তির উপায় হয়েছিল, সেই মন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় কি এই ঘটনা ঘটেছে, যা নিয়ে আলোচিত হয়েছে পরে যে, মন্ত্রীর পুত্র মেডিক্যাল কলেজে ভর্তি হওয়া সত্ত্বেও তাকে কোথায় পানিশ করার পরিবর্তে রাজ্যের মুখ্যমন্ত্রী আস্কারা দিয়ে এই তদন্তগুলির রিপোর্ট যাতে আরও দ্রুত বের হতে পারে সেদিকে নজর না দিয়ে তাকে পক্ষপুটে আশ্রয় দিচ্ছেন?

[5-00–5-10 P.M.]

রাজ্যের বামপন্থী আন্দোলনের পুরোধা হিসাবে পরিচিতি লাভ করে যে মুখ্যমন্ত্রী একদিন বাংলার মুখ্যমন্ত্রিত্বের দয়িত্বে এসেছিলেন তাঁর কাছে এটা প্রত্যাশিত যে কিছু কিছু ক্ষেত্রে মানুষের মধ্যে যখন যথেষ্ট পরিমাণে দুর্নীতি সম্পর্কে অভিযোগের প্রশ্ন ওঠে তখন সে বিষয়টা অবশ্যই ভালভাবে বিচার-বিবেচনা করা। স্যার, আমাদের অভিযোগ যে কলকাতা শহরে আন-অথরাইজড কন্সট্রাকশন হচ্ছে। তাছাড়া কলকাতা শহরে মাল্টিস্টোরেড বিল্ডিং কি পরিমাণে হচ্ছে সেটা আপনারা সকলেই জানেন। কলকাতায় এটা হচ্ছে প্রাইভেট ডেভেলপারদের টাকা তৈরি করবার একটা ভয়ঙ্কর দুর্নীতির জায়গা। স্যার, ক্যালকাটা মিউনিসিপ্যাল বিল্ডিং

রুল তৈরি হল ১৯৮৬ সালে কিন্তু দেখা গেল সেই রুল বাস্তবে প্রয়োগ হচ্ছে না বা তা আইনে পরিণত হচ্ছে না। কেন হচ্ছে না? বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় গত ২৭-১০-৮৭ তারিখে বিধানসভায় একটা রিপ্লাই দিলেন এই বলে যে এটা আইনে পরিণত করার জন্য draft is under consideration and will be finalised in due course. এই আনঅথরাইজড কন্সট্রাকশন বন্ধ করার জন্য বুদ্ধদেববাবু বললেন যে আমরা আইন রূপায়ণ করছি। তারপর আর একদিন তিনি জবাব দিলেন এই বলে যে আমরা চূড়ান্তভাবে সিদ্ধান্ত নিয়েছি যে এটা চূড়ান্ত করবই। গত ২৭-১০-৮৭ তারিখের পরে এখন মন্ত্রী মহাশয় কি বলছেন? মন্ত্রী মহাশয় বলছেন, দুশো আপত্তি এসেছে। সেই আপত্তি অন্য কোথাও থেকে নয়, সেই আপত্তি এসেছে সি. এম. ডি. এ.র কাছ থেকে এবং কর্পোরেশন অথরিটির কাছ থেকে। আপনারা বললেন যে ড্রাফ্‌ট রুলস তৈরি হল। আমার প্রশ্ন, খসড়া প্রস্তাব যখন তৈরি করলেন রাজ্য সরকার তখন সেই খসড়া প্রস্তাব চূড়ান্ত করবার সময় কেন মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে বুদ্ধদেববাবুর কাছে এই নির্দেশ দেওয়া হল না যে খসড়া করবার সময় সি. এম. ডি. এ. ও কলকাতা কর্পোরেশনের মতামত নেওয়া উচিত? স্যার, খসড়া প্রস্তাব করে পাঠিয়ে দেওয়া হল বিল্ডিং রুলের আর তারপর সি. এম. ডি. এ. এবং কর্পোরেশন—রাজ্য সরকারেরই দুটি প্রতিষ্ঠান—তারা বলছেন যে আমাদের দুশো রকমের আপত্তি আছে। Two hundred objections and suggestions are pending তখন বুদ্ধদেববাবু কি করলেন? তিনি সম্প্রতি ৫ জনকে নিয়ে একটি কমিটি করে দিলেন to examine the objections and suggestions. ৫ জন সদস্যকে নিয়ে কমিটি তৈরি হল, এবারে সেই কমিটি ঐ দুশো অভিযোগ খতিয়ে দেখবেন এবং দেখবেন এরমধ্যে কোথায় গলদ আছে, ত্রুটি আছে। সেটা দেখার পর ঈশ্বর জানেন সেই বিল্ডিং রুল কবে চূড়ান্তভাবে ঠিক হবে। স্যার, এই বিল্ডিং রুল হতে পারছে না তার কারণ এই কলকাতা শহরে কিছুদিন ধরে আমরা দেখছি প্রাইভেট ডেভেলপারদের প্রাধান্য ভয়ঙ্করভাবে বেড়ে গিয়েছে। যে অগ্নি সংযোগের ফলে বাজার পুড়িয়ে দিয়ে হোক, সে বিভিন্ন এলাকায় বস্তি পুড়িয়ে দিয়ে হোক বা বিভিন্ন এলাকায় বিভিন্ন সময় নিজেরা সরকারের অনুমতি না নিয়ে বড় বড় গগনচুম্বী অট্টালিকা নির্মাণ করেই হোক—এরা এইভাবে কলকাতাকে প্রায় দখল করে নিতে চাইছে। স্যার, বর্ধন মার্কেট তৈরি হয়েছে ক্যামাক স্ট্রিটে। একথা সত্য যে বর্ধন মার্কেটের প্ল্যানিং-এর মধ্যে গণ্ডগোল বেরিয়েছে।

কলকাতা শহরে ফ্যান্সি মার্কেট যেগুলো চলছে এগুলি কিভাবে তৈরি হল? আমি জানতে চাই, যারা বিল্ডিং রুলস ভাঙবে, পরিবেশ দূষণ করবে, ইললিগ্যাল কনস্ট্রাকশন যারা করবে তাদের প্রত্যক্ষভাবে ক্রিমিন্যাল নন-বেলেবেল অফেন্সে অভিযুক্ত করতে রাজ্য সরকারের অসুবিধা কোথায়? ইরেগুলার স্যাংশন কেন দেওয়া হচ্ছে? আমি বর্ধন মার্কেট, ফ্যান্সি মার্কেটের কথা বললাম। আমি মনে করি এই বাজারগুলি সম্বন্ধে তদন্ত হওয়া দরকার। আমার নিজের বিশ্বাস এই ফাইভ স্টার মার্কেট, প্রাইভেট ডেভেলপারদের ক্ষেত্রে প্রত্যক্ষভাবে সিদ্ধান্ত নেবার প্রশ্নে আজকে এসেছে। আজকে আলোচনা প্রসঙ্গে আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. প্রভৃতি নিয়ে বিস্তৃতভাবে কথা হয়েছে এবং আমরা আজ অনেক তথ্য জানতে পেরেছি। অনেক মাননীয় আমাকে বলেছেন এইসব কথার জবাব দিন। নিশ্চয় জবাব দেন—তবে শেষ উত্তরটা দেবেন অসীমবাবু; আমি স্বীকার করছি অন্তত একটা জায়গায় অসীমবাবুর জ্ঞান, বুদ্ধি, বিদ্যার সঙ্গে তুলনামূলকভাবে অপেক্ষাকৃতভাবে আমি কিছু কম

জানি। এই কম জানা সত্ত্বেও একটা প্রশ্ন করছি, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের উদ্যোগে আই. আর. ডি. পি. নামে যে পরিকল্পনা ছিল তাতে পশ্চিমবঙ্গের স্থান ১১ তম কিনা? আপনার উত্তরকে চূড়ান্ত বলে মেনে নিতে আমি কুণ্ঠিত হব না। আর একটি প্রশ্ন এন. আর. ই. পি.তে পশ্চিমবাংলার স্থান ১১তম কিনা? আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. প্রভৃতি কার্যসূচিগুলিকে বোধহয় আপনারা নিজেদের কর্মসূচি বলেই চালাতেন। এগুলি যে দিল্লির কর্মসূচি এটা বোধহয় আপনারা জানতেন না। তবে এই সমস্ত কর্মসূচির সঙ্গে ইংরেজি নামের যোগ আছে তাই মানুষ মনে করছে এগুলি কেন্দ্রীয় সরকারের কর্মসূচি। আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি.তে কি হয়েছে সেটা মাননীয় সদস্যদের শোনাচ্ছি। ইউটিলাইজেশন অফ দি টোটাল অ্যালোকেশন ডিউরিং ১৯৮৭-৮৮ অ্যাজ অন ২৫-২-৮৮—অন্ধ্রপ্রদেশের স্থান হচ্ছে ১, বিহার ৩, আসাম ২, গুজরাট ৪, হরিয়ানা ৫, হিমাচলপ্রদেশ ৬, কেরালা ৭, মধ্যপ্রদেশ ৮, মহারাষ্ট্র ৯, ওড়িষ্যা ১০, পাঞ্জাব ১১, রাজস্থান ১২, তামিলনাড়ু ১৩, ত্রিপুরা ১৪, উত্তরপ্রদেশ ১৫, পশ্চিমবাংলার স্থান হচ্ছে ১৬। অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৭৭.৮৭ পারসেন্ট এবং পশ্চিমবাংলার অ্যাভারেজ হচ্ছে ৬২.৯ পারসেন্ট। আই. আর. ডি. পি.তে আমাদের মনে রাখতে হবে ১৯৮৭-৮৮ সালে মোট অর্থ বরাদ্দ হয়েছিল ৪৭ কোটি ২৫ লক্ষ ১০ হাজার টাকা। ঠিক হয়েছিল কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার দেবে ফিফ্‌টি/ফিফ্‌টি। কেন্দ্রীয় সরকারের দেবার কথা ২৩ কোটি ৬২ লক্ষ ৫৫ হাজার টাকা। কেন্দ্রীয় সরকার দিয়েছে ২২ কোটি ৬৩ লক্ষ ৪ হাজার টাকা—অর্থাৎ—১ কোটির মতো ঘাটতি হয়েছে। ১৯৮৭-৮৮ সালে। এতে রাজ্য সরকারের দেবার কথা ৫০ পারসেন্ট কিন্তু রাজ্য সরকার দিয়েছে ১২ কোটি ৭৫ লক্ষ ৪৬ হাজার টাকা। এর ফলে আই. আর. ডি. পি. প্রকল্প ১৬তম স্থানে চলে গেল পশ্চিমবাংলা। অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলকভাবে পশ্চিমবাংলা যে পেছিয়ে গেল সেটা কেন্দ্রীয় সরকার টাকা দেয়নি তার জন্য নয়। কেন্দ্রীয় সরকারের যেটা দেবার কথা ছিল তার ৯৬ পারসেন্ট তাঁরা দিয়েছেন; কিন্তু রাজ্য সরকারের যেটা দেবার কথা ছিল সেটা তারা দেয়নি বলে পশ্চিমবাংলাকে চলে যেতে হল ১৬তম স্থানে এই আই. আর. ডি. পি. প্রোগ্রামে। এন. আর. ই. পি.র ক্ষেত্রেও এই ফিফ্‌টি/ফিফ্‌টি ব্যাপার রয়েছে। এখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে খরচ করবে ৩৭ কোটি ৩২ লক্ষ ৩৫ হাজার টাকা।

[5-10–5-20 P.M.]

উভয়ে মিলে এটার আধাআধি টাকা দিতে হবে, কেন্দ্র দেবে অর্দ্ধেক, রাজ্য দেবে অর্দ্ধেক। কিন্তু দেখা গেল কী? এই পরিকল্পনার মাত্র ৭৬ ভাগ ইমপ্লিমেন্টেড হয়েছে, কেন্দ্র তার টাকা দিতে সক্ষম হল, কিন্তু রাজ্য দিতে পারল না। ফলে এন. আর. ই. পি. প্রোগ্রাম দারুণভাবে ব্যাহত হল। ম্যান্ডেজ লস, দিলীপবাবু বলছিলেন, উনি এখানে নেই, আমি বলি, আমার হিসাব ২ কোটি ২৫ লক্ষ ৬৬ হাজার Mandays of employment under NREP in only 52.4% of this target under NREP was achieved in West Bengal. এটাও হয়নি। এন. আর. ই. পি.র স্থান একাদশ স্থান। রুর‍্যাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টিড প্রোগ্রাম, যেটা আর. এল. ই. জি. পি., এটার টাকা কেন্দ্রের টাকা, এটা মোটামুটি আছে, কেন্দ্রের টাকা বলে ভালভাবে কাজ হচ্ছে। আর এল. ই. জি. পি. কেন্দ্রের টাকায়

হচ্ছে, কেন্দ্রীয় সরকারের এই অংশে রাজ্য সরকারের তেমন ভূমিকা নেই। ইন্দিরা যোজনা আবাসন প্রকল্প সম্পর্কে সত্যবাবু তাঁর বক্তব্য উপস্থিত করেছেন। আমি বলতে চাই যে এই ইন্দিরা আবাসন প্রকল্পে দেখা যাচ্ছে, যেহেতু একটা নিয়ম করা হয়েছে, যেখানে যেখানে ইন্দিরা আবাস প্রকল্পের কাজ চলবে, সেখানে ইন্দিরা গান্ধীর নামাঙ্কিত একটা সাইন বোর্ড রাখতে হবে। কিন্তু আমাদের দুর্ভাগ্য রাজ্য সরকার সম্ভবত সেই কারণে, মোট বরাদ্দ হয়েছিল পশ্চিমবাংলায় তিন বছরে ১৯৮৪-৮৫, ৮৫-৮৬, ৮৬-৮৭ সালে কত হবে এই গৃহ নির্মাণ প্রকল্পে ৪৭ হাজার ৯৮২টা বাড়ি তৈরি হবে, dwelling house for the poorest of the poor belonging to the Scheduled Castes and Scheduled Tribes in rural areas. অর্থাৎ ইন্দিরা আবাস যোজনায় তিন বছরে ঘর তৈরি করার কথা ছিল, ৪৭ হাজার ৯৮২টি, তার ২৪ পারসেন্ট তৈরি হয়েছে, বাকি হয়নি, ইন্দিরা আবাস যোজনা প্রকল্প ব্যর্থ হয়েছে। রুর‍্যাল ওয়াটার সাপ্লাই এর কথা সত্যবাবু বলেছেন, এই নিয়ে আমি বিশেষ কিছু বলতে চাই না। এছাড়া প্রত্যেকটি প্রোগ্রাম রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম, মিনিমাম নিড্‌স প্রোগ্রাম এর অধীনে ন্যূনতম চাহিদার যে প্রোগ্রাম আছে তার যে ৩৪.৫৬ কোটি টাকা গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত করে হয়েছে, তার মাত্র খরচ হয়েছে ১৩.০২ কোটি টাকা। ড্রাউট প্রন এরিয়াজ প্রোগ্রাম, তার চেহারা কি, এবং তিন বছরে, during the first three quarters of 1981-88 only 5.8% of the above target was achieved. অর্থাৎ অল ইন্ডিয়া অ্যাভারেজ যেখানে ২৩.৯ পারসেন্ট, ওয়েস্ট বেঙ্গল সেখানে ৬.৮ পারসেন্ট। কম্পট্রোলার অ্যান্ড অডিটার জেনারেলের যে রিপোর্ট ১৯৮৪-৮৫ এবং ৮৬-৮৭ সালের যা পাওনা ছিল, আপনি ১৯৮৪-৮৫ সালের বইটা দিয়েছেন, বইটার পাতা উল্টে দেখলাম ভয়ঙ্কর চেহারা। সেই বই-এর ১৪০ পাতায় দেখুন, এক জায়গায় আছে—এখানে মন্ত্রীরা বলেছিলেন কালোবাজারি, মুনাফাখোরদের কোমরে দড়ি বেঁধে গ্রেপ্তার করবেন, নির্মলবাবু আবার একটু সুরেলা গলায় বলেন কোমরে দড়ি দিয়ে ঘোরাচ্ছি। "আমরা এক মানুষকে গ্রেপ্তার করেছি। আমরা এক মানুষকে পুলিশ হেফাজতে এনেছি। এত মানুষকে আমরা দেখেছি। বামফ্রন্ট সরকার কালোবাজারি মুনাফাখোরদের সঙ্গে আপোষ করে না।" অথচ আপনি আজকে এই রিপোর্টটির ১৪০ পাতায় বলছেন, ...The cases of misappropriation, defalcation etc. of Government money reported upto 31st March, 1985 and on which final action was pending at the end of 1984-85 as follows...

১৯৮৩-৮৪ সালে কত মামলা করেছেন? ৬৩২টি। কত টাকার মামলা? ১২৪.৯৭ লক্ষ টাকার। আর ১৯৮৩-৮৪ সালের কটা কেস ডিসপোজড অফ হয়েছে? মাত্র একটা। অর্থাৎ ৬৩২টি মামলা দায়ের করেছিলেন এবং তার মধ্যে ডিসপোজ করেছেন মাত্র একটা মামলার। অর্থাৎ ৬৩২-এর মধ্যে এক। রেশিওটা কি হল? কোনও রেশিওই হল না। আপনার রিপোর্টের মধ্যে থেকে এই অংশটুকু বাদ দিয়ে দিলেই ভাল করতেন। আপনার লেখা এই বইটির পাতা ওল্টাতে গিয়ে বিষয়টা আমার নজরে এল তাই বলছি। তা নাহলে যে রিপোর্টটি অনেক দিন আগেই প্রত্যাশিত ছিল, অনেক আগেই আপনার পেশ করা উচিত ছিল, তা কিন্তু আপনি করেননি। এটা বিলম্বিত হয়েছে। আমাদের প্রত্যাশা ছিল আরও দুটো রিপোর্ট পাব, ১৯৮৪-৮৫ সালের এবং ১৯৮৫-৮৬ সালের রিপোর্ট পাব। কিন্তু আপনি তা দিতে পারেননি। শেষ

পর্যন্ত শেষ মুহূর্তে যা দিয়েছেন তাও আমরা খতিয়ে দেখার সময় পাইনি। এই একটা বিষয় নজরে পড়েছে তাই বলছি যে, নাম্বার অফ্ কেসেস আউট-স্ট্যান্ডিং অ্যাট দি এন্ড অফ্ ১৯৮৩-৮৪—৬৩২; কেসেস রিপোর্টেড হচ্ছে—২৮; আর কেস ডিসপোজড কত, না, মাত্র একটি। সুতরাং আপনার কাছে আমি বলতে পারি, যেভাবে আপনি এই বিষয়টিকে এখানে উত্থাপিত করেছেন সেটা কি আপনাদের সরকারের ব্যর্থতাকে প্রমাণ করে না? আমি এর আগের দিন খাদ্য দপ্তরের ব্যয়-বরাদ্দের আলোচনায় অংশগ্রহণ করে মাননীয় খাদ্যমন্ত্রীকে বলেছিলাম—বিস্তারিত আকারে না বলেও বলেছিলাম—যে, খাদ্যশস্য বন্টনের ক্ষেত্রে কেন্দ্র পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা করছে বলে যা বলা হয় সেই পরিপ্রেক্ষিতে আমি সংক্ষেপে উত্তর চাইছি, ঐ অভিযোগ সত্য কিনা, হ্যাঁ, কি না বলুন। কিন্তু উনি সরাসরি উত্তর দেননি। কারণ ওঁর ঘুরিয়ে কথা বলার প্রবণতা খুবই বেশি। আমি ঐ প্রসঙ্গে এখানে একটা পরিসংখ্যান উত্থাপিত করতে চাই। ভারত সরকার ১৯৮৬-৮৭ সালে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যকে যে খাদ্যশস্য দিয়েছিলেন সেই পরিসংখ্যানটা আমি এখানে উপস্থাপিত করার আগে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, বিভিন্ন রাজ্যের জন্য যে খাদ্যশস্য বরাদ্দ করা হয়েছিল তাতে পশ্চিমবঙ্গে সব চেয়ে বেশি বরাদ্দ করা হয়েছিল কিনা? আমি এ-বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা ছোট উত্তর চাইছি,—হ্যাঁ, কি না? এই প্রশ্ন আমি খাদ্য বাজেটের দিনও করেছিলাম, মন্ত্রী মহাশয় ঘুরিয়ে উত্তর দিয়েছিলেন। তাই আমি আজকে আবার প্রশ্নটি রাখছি। ১৯৮৬-৮৭ সালে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সব ক'টি রাজ্যের জন্য মোট ১,৯৩,২১,০০০ মেট্রিক টন খাদ্যশস্য বরাদ্দ করেছিল। তার মধ্যে অন্ধ্র ১৫,৮৭,০০০ মেট্রিক টন, আসাম ৯,৬৬,৮০০ মেট্রিক টন, বিহার ১১,৬৪,০০০ মেট্রিক টন, গুজরাট ৯,০০,০০০ মেট্রিক টন, হরিয়ানা ৪,০২,০০০ মেট্রিক টন, কর্ণাটক ৯,১০,০০০ মেট্রিক টন, কেরালা ২০,৭০,০০০ মেট্রিক টন, মহারাষ্ট্র ১৪,৮০,০০০ মেট্রিক টন, ওড়িশা ৪,৪৬,০০০ মেট্রিক টন, রাজস্থান ৭,৪৪,০০০ মেট্রিক টন, তামিলনাড়ু ১০,৬৫,০০০ মেট্রিক টন, ত্রিপুরা ১,৮৮,০০০ মেট্রিক টন, উত্তরপ্রদেশ ১১,৪০,০০০ মেট্রিক টন এবং পশ্চিমবাংলা ৩০,১২,০০০ মেট্রিক টন। অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলিকে কেন্দ্রীয় সরকার যে খাদ্যশস্য বরাদ্দ করেছিল তার মধ্যে পশ্চিমবঙ্গের জন্য সব চেয়ে বেশি বরাদ্দ করেছিল। তাহলে এটা কি কেন্দ্রের বঞ্চনার প্রমাণ। এর দ্বারা বঞ্চনা প্রমাণিত হয় না, এর দ্বারা সহযোগিতাই প্রমাণিত হয়। বর্তমানে চাল, গম চাহিদার চেয়ে কম পাওয়া যাচ্ছে বলে এখান থেকে সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় খাদ্যমন্ত্রকের সঙ্গে আলোচনা করার জন্য দিল্লিতে পাঠানো হচ্ছে, আমরা সেই প্রতিনিধি দলে যেতে সম্মত হয়েছি। চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে কেন্দ্র যদি খাদ্যশস্য পশ্চিমবঙ্গে সরবরাহ না করে তাহলে নিশ্চয়ই আমরা একত্রে সর্বদলীয় প্রতিনিধি দলের সঙ্গে যেতে প্রস্তুত আছি।

[5-20–5-30 P.M.]

এরজন্য সর্বদলীয় কমিটিতে আমাদের ২ জন নেতৃস্থানীয় সদস্য আছেন, চিফ হুইপ এবং ডেপুটি লিডার। আমরা দেখছি কোনও কাজ হচ্ছে না। আমরা দেখছি যেটা হচ্ছে না মানুষকে বিভ্রান্ত করার জন্য গোলমাল করছেন, যেটা হচ্ছে না, রাজনৈতিক আখের গুছাবার জন্য দলীয় প্রচার কার্য শুরু করছেন। আজকে বাস্তবকে স্বীকার করতে এত কুণ্ঠা কেন?

আপনারা বলছেন সবচেয়ে বেশি সিরিয়াল ফুড্স হয়েছে ১৯৮৬-৮৭ সালে। আর যখন কেন্দ্রের কাছে জমা দিতে হচ্ছে—কেন্দ্রের কাছে প্রোকিওরমেন্ট পুলে সব রাজ্যকেই চাল জমা দিতে হয়—তখন পশ্চিমবাংলা জমা দিচ্ছে ১ পারসেন্ট অফ দি টোটাল প্রোকিওরমেন্ট। কই, তারজন্য তো কেন্দ্র চাপ দিচ্ছে না? আপনি প্রোকিওরমেন্ট করতে পারছেন না। আপনার প্রোকিওরমেন্ট ১৯৮৬-৮৭ সালে ৪৮ হাজার মেট্রিক টনে নেমে গেছে। আপনি প্রোকিওরমেন্ট করতে চান, না চান না এই সিদ্ধান্ত নিতে হবে। চালকলের মালিকদের কাছ থেকে আপনারা লেভি তুলে দেননি। রাইস মিলের কাছ থেকে আপনারা তো লেভি নিচ্ছেন। সুতরাং লেভি না তুলে দেওয়া সত্ত্বেও পশ্চিমবাংলায় আমরা দেখছি প্রোকিওরমেন্ট হয়েছে ৪৮ হাজার ৮০০ মেট্রিক টন। সেই জায়গায় অন্ধ্রপ্রদেশ করেছে ১৪ লক্ষ ৬৮ হাজার ৩০০ টন, হরিয়ানা করেছে ১০ লক্ষ ৩৩ হাজার ৪০০ টন, কর্ণাটক করেছে ১ লক্ষ ২১ হাজার ৩০০ টন, পাঞ্জাব করেছে ৪৩ লক্ষ ৩৩ হাজার ৪০০ টন, তামিলনাড়ু করেছে ৮ লক্ষ ৮৬ হাজার ২০০ টন, উত্তরপ্রদেশ করেছে ১০ লক্ষ ১৫ হাজার ১০০ টন আর পশ্চিমবঙ্গ সরকার করেছে ৪৮ হাজার ৮০০ টন। তারফলে আজকে আমাদের এই অবস্থা। আমি এটা অ্যানুয়াল রিপোর্ট অফ মিনিস্ট্রি ইফ ফুড, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ১৯৮৭-৮৮ থেকে এই তথ্য সংগ্রহ করতে পেরেছি। এরপরে বলব, কনজিউমারস প্রোটেকশন অ্যাক্ট নিয়ে আলোচনা করবার সুযোগ দেবার জন্য মাননীয় স্পিকার মহাশয়কে ইতিমধ্যে একটা চিঠি দিয়েছি এবং সর্বশেষে অনুরোধ করব, আজকে প্রিয়রঞ্জন দাশমুন্সীর বিরুদ্ধে প্রিভিলেজ সংক্রান্ত ব্যাপারে এই হাউসে আলোচনা করবার সুযোগ দেওয়া হয়েছে, আমি জ্যোতি বসুর ব্যাপারে একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছিলাম।

**মিঃ স্পিকার ঃ** এইসব কিন্তু বলা যায় না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি এক্সপাঞ্জ করে দিতে পারেন। সেই প্রিভিলেজ নোটিশ সম্বন্ধে আপনি দ্রুত সিদ্ধান্ত নেবেন এই আবেদন করব। সর্বশেষে আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থাপিত হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ জ্ঞান সিং সোহনপাল আই ওয়ান্ট এ রিপ্লাই ফ্রম ইউ, একটু এনলাইটেন করবেন, পার্লামেন্টারি প্রসিডিওরের ব্যাপারে আমার জ্ঞান কম?

(শ্রী জ্ঞান সিং সোহনপাল উঠে চলে যাচ্ছেন দেখা গেল)

আপনি উত্তর না দিয়ে চলে যাচ্ছেন? যাই হোক, সুদীপবাবু যা বলে গেলেন সব বাজেট বক্তৃতা, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সাবজেক্টে একটি কথাও বললেন না, এটাই হচ্ছে আনফরচুনেট। অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সাবজেক্ট কি আপনার জানা আছে? হোয়াট ইজ দি স্কোপ অফ দি স্পিচ অ্যাপ্রোপ্রিয়েশনের উপর? বাজেট, ডিমান্ডস ফর গ্রান্টস এবং অ্যাপ্রোপ্রিয়েশন সব এক হয়ে গেল?

If one man is ignorant, another cannot be ignorant.

**(এ ভয়েজ ঃ - এ বিষয়ে আলোচনা হোক)**

**মিঃ স্পিকার ঃ** হোক না, তাহলে আমাকে একটা পার্লামেন্টারির স্কুল খুলতে হবে

(Noise)

**Mr. Speaker :** Mr. Samanta, please, please. Mr. Satya Bapuli Please please. When the budget is placed, you debate for three days or four days on the budget. Then you debate for twenty-one days on the demands for grants on various departments. When the demands for grants have been passed, an Appropriate Bill is brought for the purpose of authorising expenditure for the demand that have been passed. The scope of the appropriation is limited to abiding by the Government to appropriate the money that the House has allotted on various demands for grants. Nothing more than that.

Now, Mr. Nihar Kumar Basu;

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে উপযোজন বিল উত্থাপন করেছেন আমি সেই বিলের সমর্থনে বলছি। বিরোধীদের বক্তব্য শুনলাম। মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় ষষ্ঠ যোজনা সম্পর্কে বললেন। উনি সরকারের সম্পদ সৃষ্টির ব্যর্থতা সম্পর্কে ইঙ্গিত করলেন। মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় উনি ডাঃ বিধানচন্দ্র রায়ের নজির এখানে রেখেছেন। মোটামুটিভাবে আমি এই বিষয়টি দিয়েই আলোচনা শুরু করছি। মাননীয় সদস্য সম্পর্কে সৃষ্টির যে কথা বললেন তাতে বলা যায় যে পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষেরই একটি অঙ্গ রাজ্য তা কেন্দ্রীয় সরকারের এই চলতি বছরের শুরুতেই কি অবস্থা হয়েছে? তাঁদের বিদেশি ঋণ ২০,৩০০ কোটি টাকা, আর অভ্যন্তরীণ ঋণ ১ লক্ষ ১০ হাজার কোটি টাকা। কেন্দ্রীয় সরকারই তো চলছে ধার-বাকিতে। রাজ্য সরকারের সম্পদ যেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে তার বেশিরভাগ ঋণ, কেন্দ্রীয় সরকার যে হারে ঋণ দেন, তার থেকে বেশি সুদ চাপিয়ে দেন। রাজ্য সরকারের এই রকম একটা সুদ, কিস্তির ব্যবস্থাতেই গোটা অর্থনৈতিক অবস্থায় অরাজক অবস্থা রয়ে গেছে, এর কোনও সুরাহা নেই, এই অবস্থাতে একটা রাজ্যের সম্পদ সৃষ্টি করার ক্ষমতা খুবই সীমিত। আমাদের মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় ডাঃ বিধান রায়ের কথা বলেছেন, দুর্গাপুরের কথা বলেছেন, সল্ট লেকের কথা বলেছেন কিন্তু টাকাটি কেন্দ্র দেবেন। কেন্দ্র যদি ঠিক ঠিক টাকা দেন তাহলে আরও সল্ট লেক, দুর্গাপুর, ও ডি. পি. এল. করা যেতে পারে। টাকাটা তো পাওয়া যায় না। বিসমিল্লাতেই তো গলদ। আসল ঝগড়া এবং লড়াইটা তো ওখানেই। আমরা বঞ্চিত হচ্ছি। ডাঃ রায় বেশি বেশি শিল্প করেছেন, দুর্গাপুর করেছেন, কিন্তু এই ডাঃ রায়ের আমলেই তো আমরা দেখেছিলাম মাশুল সমীকরণ নীতি, তিনি এক হাতে নিয়েছিলেন আর এক হাতে দিয়ে দিয়েছিলেন এবং তারই ফলে আজকে পশ্চিমবঙ্গের সর্বনাশ হয়ে গেছে। সম্পদ সৃষ্টিটা হবে কি করে? ব্যবসা, বাণিজ্য আমাদের শিল্প তা তো সব শেষ হয়ে গেছে মাশুল সমীকরণ নীতিতে। ডাঃ রায়ের আমলেই সমীকরণ হয়েছিল, তাঁর কি এই দূরদৃষ্টি ছিল না, তিনি দেখেননি, যে আমাদের রাজ্য শেষ হতে চলেছে। আজ আমরা কোথায় এসে দাঁড়িয়েছি? মাশুল সমীকরণ নীতিতে আমাদের সমস্ত শিল্প একেবারে স্তব্ধ হয়ে গেছে। যার জন্য আজও আমরা লড়াই চালিয়ে যাচ্ছি। ডাঃ বিধান রায় তথা কংগ্রেস যখন রাজ্যের ক্ষমতায় ছিলেন তাঁরা লড়াই করেছিলেন? আজকে সম্পদ সৃষ্টির কথা বলছেন। এই কথা

বলে ওঁরা আসল ব্যাপার এড়িয়ে গিয়ে জটিলতার সৃষ্টি করতে চাইছেন।

[5-30–5-40 P.M.]

একটা সরকারের বাজেট—এটা কেবল টাকা-পয়সার অঙ্গ নয়, এটা হচ্ছে সেই সরকারের শ্রেণীচরিত্রের প্রতিফলন। যেসব কর্মসূচি আমরা এই বাজেটের মধ্যে রেখেছি সেই কর্মসূচিই বলে দেবে যে আমরা সমাজের কোন শ্রেণীর স্বার্থে কাজ করতে চাইছি। আমাদের বাজেটের গৃহীত কর্মসূচিও সেই কথাই বলছে। আমরা সবচেয়ে বেশি গুরুত্ব দিয়েছি শিক্ষাকে, ভূমি সংস্কারকে, কৃষিকে, কুটির শিল্পকে। এই শিল্পের ক্ষেত্রে আমরা অনেক কিছু হারিয়ে ফেলেছি, কাজেই তাকে পুনরায় উজ্জীবিত করা যায়া কিনা—এই হচ্ছে বাজেটের মূল কথা। আজকে এই সরকার সবচেয়ে জোর দিয়েছেন শিক্ষার উপর। কারণ দেশটা আজকে এমন একটা জায়গায় দাঁড়িয়ে রয়েছে তাতে শিক্ষিত লোকের সংখ্যার দিক দিয়ে এর স্থান দ্বিতীয় বা তৃতীয় হতে পারে নিচের দিক দিয়ে। শিক্ষার ব্যাপারে কেন্দ্রের তো আগে কোনও নীতিই ছিল না। তবে এখন দেখতে পাচ্ছি সর্বজনীন শিক্ষা এবং উচ্চশিক্ষাকে তাঁরা কিছু বিত্তশালী ব্যক্তির মধ্যে সীমাবদ্ধ রাখতে চাইছেন এবং জাতীয় সর্বজনীন শিক্ষাকে সঙ্কোচিত করা হচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গের যে শিক্ষানীতি সেটা হচ্ছে—কি করে শিক্ষার আলোকে ব্যাপকভাবে সাধারণ মানুষের মধ্যে পৌছে দেওয়া যায় তার প্রচেষ্টা এবং তারজন্য আজকে বাজেটের একটা বিরাট অংশ ব্যয় করা হচ্ছে। আপনি জানেন যে, ভারতের কোনও রাজ্য টোটাল বাজেটের এক-চতুর্থাংশ শিক্ষার জন্য ব্যয় করবে ভাবতে পারে না, কিন্তু এই রাজ্য সেটাই করছে। আর ভারতের মতো একটি বিরাট দেশের কেন্দ্রীয় সরকার—তাঁরা শিক্ষা খাতে বাজেটের মাত্র দুই ভাগ ব্যয় করছেন। এর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের শিক্ষা সম্পর্কে ধ্যান-ধারণা তাঁদের বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। ইদানিংকালে কেন্দ্রীয় সরকার যে শিক্ষানীতি ঘোষণা করেছেন সেটা থেকে পরিষ্কার বুঝতে পারা যাচ্ছে যে কিছু বিত্তশালী ব্যক্তির মধ্যে শিক্ষাকে কেন্দ্রীভূত করতে চাইছেন তাঁরা। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার তাঁদের ১১ বছরের শাসনে শিক্ষাক্ষেত্রে একটা ব্যাপক পরিবর্তন ঘটাতে পেরেছেন।

ভারতবর্ষের অপর কোনও রাজ্য শিক্ষার ক্ষেত্রে ব্যাপক যে কর্মসূচি এখানে গ্রহণ করা হয়েছে এবং তার যে ফল হয়েছে সেটা দেখাতে পারেনি। এই সরকারের লক্ষ্যমাত্রা হচ্ছে আগামী ১৯৯০ সালের মধ্যে ১৬ বছর বয়স পর্যন্ত সমস্ত বালক-বালিকা, যুবক-যুবতী এবং কিশোর-কিশোরীদের স্কুল শিক্ষা ব্যবস্থার মধ্যে নিয়ে আসবে। ১১ বছরের মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ৬৪ ভাগ শিশুকে এবং কিশোর-কিশোরীকে শিক্ষা ব্যবস্থার মধ্যে আনতে পেরেছে। একটা দারুণ সাফল্য শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার করতে পেরেছে এই দাবি নিশ্চিতভাবে করা যায়। এই জিনিস ওঁদের নজরে আসে না। কলেজ শিক্ষার ক্ষেত্রে, উচ্চ শিক্ষার ক্ষেত্রে, বারো ক্লাশ পর্যন্ত অবৈতনিক শিক্ষা, ষষ্ঠ শ্রেণী পর্যন্ত সমস্ত পাঠ্যপুস্তক বিনা পয়সায় বিলি করা এই সব ব্যবস্থাদি কোথাও আছে? প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে ছেলেমেয়েদের টিফিন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। গরিব মানুষের ছেলেমেয়েরা খাবার পাবে সেই সঙ্গে সঙ্গে স্কুলে আসার অভ্যাস তৈরি হচ্ছে। স্কুলে আসার অভ্যাস তৈরি করে এবং এই সমস্ত ব্যবস্থাদি করে এই সরকার ১১ বছরের মধ্যে পশ্চিমবাংলার ৬৪ ভাগ শিশুকে স্কুল ব্যবস্থার মধ্যে নিয়ে আসতে পেরেছে। আমি একটা হিসাব ওঁনাদের সামনে রাখছি। আমাদের এই

রাজ্যে ১৯৭৭-৭৮ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ছিল ৪৮,৮৮১টি এবং ছাত্রছাত্রীর সংখ্যা ছিল ৫৯ লক্ষ ৯৩ হাজার। এর মধ্যে এই ১১ বছরের মধ্যে এই সরকার আরও ১০ হাজার প্রাইমারি স্কুল স্থাপন করেছে। বর্তমানে ছাত্রছাত্রীর সংখ্যা হল ৮০ লক্ষ ৪০ হাজার। ১৯৭৭-৭৮ সালে যেখানে ছিল ৫৯ লক্ষ সেখানে এটা ৮০ লক্ষ ৪০ হাজারে এসে দাঁড়িয়েছে। এই প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে আজকে সারা ভারতবর্ষের চিত্রটা কি? স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সারা ভারতবর্ষে ১০ লক্ষ গ্রাম আছে তার মধ্যে ৫ লক্ষ গ্রামে স্কুলের ব্যবস্থা নেই। শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলায় এই যে ব্যাপক অগ্রগতি এই অগ্রগতি ওঁদের নজরে আসে না। সল্ট লেকে কে কোথায় বেশি জায়গা পেয়ে গেল, কে কম পেল এই নিয়ে ওঁদের সব থেকে বেশি মাথাব্যাথা। এই ধরনের কর্মসূচি নিয়ে ওঁরা বেশি আলোচনা করেন। আমাদের বামফ্রন্ট সরকারের যে বাজেট সেই বাজেটে জনসাধারণের জরুরি যেটা প্রয়োজন সেই জরুরি প্রয়োজনগুলি সামনে রেখে তার যেটুকু অর্থের সঙ্গতি সেই সঙ্গতির মধ্যে দিয়ে ব্যয় করার চেষ্টা করে। কৃষিতে দীর্ঘদিন ধরে অবহেলিত হয়ে আসছে কেন? যদি ব্যাপক ভূমি সংস্কার না হয় তাহলে কৃষিতে কখনও অগ্রগতি সম্ভব নয়। এটা হল চাষাবাসের মূল কথা। যে ভূমি সংস্কার পশ্চিমবাংলায় হয়েছে এটা সারা ভারতবর্ষের মানুষ জানে। অপর কোনও রাজ্যে ভূমি সংস্কার করার ক্ষেত্রে এত অগ্রগতি হয়নি।

[5-40—5-50 P.M.]

এঁরা ভূমি সংস্কার সম্বন্ধে দু'চারটি কথাবার্তা যদি বলতেন তাহলে আমরা খুশি হতে পারতাম, তার ধারে-কাছেও এঁরা গেলেন না। পশ্চিমবঙ্গে যত জমিতে চাষবাস হয় তার বেশিরভাগ জমি, চার ভাগের তিন ভাগ জমি গরিব কৃষকদের হাতে পৌঁছে দিয়ে, ব্যাপকভাবে ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করার ফলে—যারা বর্গাদার করে, তাদেরকে আইনানুগ ক্ষমতা ও অধিকার দেওয়া হয়েছে। বর্গাদার হিসাবে তাদের নাম রেকর্ডভুক্ত করা হয়েছে। গরিব কৃষকরা, যারা বেশিরভাগ জমিতে চাষবাস করে, তারা যাতে আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তিকে প্রয়োগ করতে পারে, সেটাই হচ্ছে কৃষি বিভাগের দায়িত্ব এবং আমাদের কৃষি বিভাগ তাঁদের যাবতীয় কর্মসূচিতে প্রযুক্তি এবং আধুনিক বিজ্ঞানকে কিভাবে লক্ষ লক্ষ ক্ষুদ্র ক্ষুদ্র কৃষকের কাছে পৌঁছে দেওয়া যায় তা গ্রহণ করেছেন। এটাই হচ্ছে কৃষি বিভাগের মূল নীতি এবং মিনিকীট-এর মধ্যে দিয়ে প্রযুক্তি ছোট ছোট কৃষকের ঘরে পৌঁছে দেবার যে অভিনব ব্যবস্থা গ্রহণ করেছেন তা পশ্চিমবঙ্গেই সম্ভব হয়েছে। অত্যন্ত সুষ্ঠুভাবে সেই ব্যবস্থা চালিয়ে এসে পশ্চিমবঙ্গে চাষবাসের ক্ষেত্রে প্রচুর উন্নতি ঘটানো সম্ভব হয়েছে এবং এর ফলে খাদ্যোৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম সারিতে এসে দাঁড়িয়েছে। আমি একটি তুলনামূলক হিসাব এখানে রাখছি। ১৯৭৭-৭৮ সালে যেখানে খাদ্যোৎপাদন হয়েছিল ৮৯,৭০,০০০ মেট্রিক টন, ১৯৮৩-৮৪ সালে তা এসে দাঁড়িয়েছিল ৯১ লক্ষ ৭ হাজার মেট্রিক টনে। ১৯৮৪-৮৫তে হয়েছিল ৯২ লক্ষ ৫৬ হাজার মেট্রিক টন, এটি একটি রেকর্ড উৎপাদন। ১৯৮৫-৮৬ সালে যখন বন্যার ফলে বেশিরভাগ জমির চাষ ক্ষতিগ্রস্ত হয়েছিল, তখনও খাদ্যোৎপাদনে খুব বেশি বিঘ্ন হয়নি। ঐ বছরে উৎপাদন হয়েছিল ৫১ লক্ষ ৫৭ হাজার মেট্রিক টন। এর মধ্যে দিয়েই প্রমাণ হয় যে আমাদের কৃষি বিভাগের কর্মসূচি বাস্তবায়িত হয়েছে, যার ফলে এতবড় বিধ্বংসী বন্যাতেও উৎপাদন-এ ঘাটতি হয়নি। এখানে তৈলবীজের উৎপাদন বেড়েছে, আলুর উৎপাদন বেড়েছে

এবং আজকে সাধারণ মানুষের সবথেকে জরুরি যে প্রয়োজন সেদিকে লক্ষ্য রেখেই এই সরকার তাঁর বাজেটকে রচনা করেছেন, বাজেটের মধ্যে উল্লিখিত কর্মসূচিগুলি বাস্তবে রূপায়িত হচ্ছে। শিল্পের কথা এঁরা কিছু কিছু বলেছেন এবং উল্লেখ করেছেন যে সবকিছু বিধানচন্দ্র রায়ই করে গিয়েছেন। এঁরা বলেছেন যে, বিধানচন্দ্র রায় সমস্ত বড় বড় শিল্প গড়ে গিয়েছেন, দুর্গাপুর তৈরি করেছেন, সল্ট লেকে বড় আবাসন তৈরি করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার কিসে কম পেরেছে? যেখানে আধুনিক যে শিল্প পেট্রোকেমিক্যালস চুক্তি হবার পর, কেন্দ্রীয় সরকার স্বীকৃতি দিয়েও পিছিয়ে গেলেন, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কিন্তু তবুও পিছিয়ে থাকেননি।

পশ্চিমবঙ্গ সরকার এটা একটা চ্যালেঞ্জের হিসাবে নয় জনসাধারণের উদ্যোগে এই পরিকল্পনা তৈরি করেছে। কেন্দ্রীয় সরকার নিজে এই পরিকল্পনায় উদ্যোগ নেবে বলে তার সার্থক রূপায়ণ করছে না। আমরা বঞ্চিতের কথা বললে আপনারা চিৎকার করেন, এখানে কি সত্যি আমরা বঞ্চিত হচ্ছি না। কেন্দ্রের বঞ্চনার মধ্যে থেকে আমরা জোরের সঙ্গে বলব আমাদের বঞ্চনা কোথায়, বঞ্চনা কেন এবং এই বঞ্চনার বিরুদ্ধে আমরা লড়াই করব। এই লড়াই চলবে যতদিন না কেন্দ্রীয় সরকার তার বঞ্চনা বন্ধ না করে। এই বলে উপযোজনা যা আছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে শুরু করছি। আপনি স্যার, একটি কথা বলেছেন যে বিতর্কে যারা অংশগ্রহণ করেছেন তারা অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপরে আলোচনা না করে অন্য বিষয়ের উপরে আলোচনা করেছেন। আপনি যেকথা বলেছেন কারেক্টলি বলেছেন কারণ যে অর্থ বরাদ্দ হচ্ছে সেটা অ্যাপ্রোপ্রিয়েটলি ব্যয় হচ্ছে কিনা দেখা প্রয়োজন আছে এবং এই সম্বন্ধে আলোচনা হওয়ার দরকার আছে যে এটা অ্যাপ্রোপ্রিয়েটলি ব্যয় হচ্ছে কিনা। রিলেটিভ অর্থে এটা মিসইউজ অফ মানি, সেই কারণে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আলোচনার মধ্যে আসবে। ইন এ ব্রডার সেন্স এবং ফর দি মেজোরিটি অফ দি পিপল অর্থাৎ জনসাধারণের স্বার্থে বৃহত্তর জনসাধারণের স্বার্থে In a broader sense.

জনগণের স্বার্থ জলাঞ্জলি দিয়ে মুষ্টিমেয় মানুষের স্বার্থে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল আনা হয়েছে। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল ফলে আলোচনার আওতার মধ্যে আসে। টার্ম এবং রিলেটিভের ক্ষেত্রে এই বিলটি পুরোপুরি মিসইউজ হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী এখানে নেই। তিনি থাকলে সরাসরি তাঁকে জিজ্ঞাসা করতে চাই সরকারি অর্থ তহবিলের টাকা কিভাবে মিসইউজ হচ্ছে যেটা কিনা মিসঅ্যাপ্রোপ্রিয়েশন বিলের সামিল হবে। তাঁর নিজের দপ্তর, অর্থ দপ্তরের অর্থ সচিব ফাইলে নোটে যে কথা বলেছেন তা শিক্ষার প্রশ্ন আছে। অর্থসচিব বলেছেন স্কুল শিক্ষা দপ্তর অর্থ যেভাবে ব্যয় করছে তার কোনও হিসাব নেই। পশ্চিমবঙ্গ সরকারের অর্থ দপ্তর সরকারি শিক্ষা দপ্তরের কাছ থেকে হিসাব চেয়েছেন এবং বলেছেন অর্থ সচিব যে প্রতি বাজেটের সময়ে আলোচনার আগে যদি প্রয়োজনীয় তথ্য এবং প্রমাণাদি পায় তাহলে টাকা দেওয়া বন্ধ করে দেবে। এটা অর্থ দপ্তরের আল্টিমেটাম। আপনি জানেন স্যার, অর্থ সচিব তার ফাইলে যে নোট দিয়েছেন, লাস্ট যে নোট তাতে এইকথা বলা হয়েছে ৬-২-৮৮

তারিখে। তাতে তিনি লিখেছেন প্রত্যেকটি আর্থিক বছরের শেষে শিক্ষা দপ্তর বলে বাজেটে বরাদ্দের অতিরিক্ত না পেলে শিক্ষকদের মাইনে আটকে যাবে, এটা চলবে ২-৩ বছর ধরে। কিন্তু আজও অর্থ দপ্তরকে জানানো হল না। কর্মরত শিক্ষকদের সংখ্যা কত এবং স্কুল বোর্ডগুলির কাছে কত টাকা জমা পড়ে আছে। অর্থমন্ত্রী এই বিষয়ে বিবেচনা করুন। বাজেটের অতিরিক্ত বরাদ্দ টাকা না দিলে কেন শিক্ষকদের বেতন আটকে যায় এখানে সচিব জানতে চেয়েছিলেন, জেলা স্কুলে বোর্ডগুলি কত টাকা আটকে রেখেছে এটা বিশ্বাস করার যথেষ্ট কারণ আছে। স্কুল বোর্ডগুলির তহবিলে কোটি কোটি টাকা জমা আছে। আর্থিক সঙ্কটের জন্য রাজ্য সরকারকে কর্মচারিদের বেতনভাতা এবং দৈনন্দিন খরচ মেটাতে হিমসিম খেতে হচ্ছে। স্কুলবোর্ডগুলির কাছে বছরের পর বছর এই মোটা টাকা কেন জমা আছে এটা জানতে চাওয়া নিশ্চয় অযৌক্তিক নয়। রাজ্য সরকারের একটা সদস্যের কমিটি এই ব্যাপারে একটা তদন্ত করে রিপোর্ট দিয়েছে এই রকম মিস অ্যাপ্রোপ্রিয়েশন।

[5-50–6-30 P.M.] including adjournment

আপনি জানেন বিনয়কুমার লাহিড়ীর চেয়ারম্যানশিপে ওয়ান ম্যান কমিটি হয়েছিল, সেখানে বলছেন জেলা স্কুল বোর্ডগুলি শিক্ষকদের বেতন দেওয়ার নাম করে কোটি কোটি টাকা নিচ্ছে কিভাবে খরচ হচ্ছে তার কোনও হিসাব দিচ্ছে না, প্রভিডেন্ট ফান্ডের কোনও হিসাব পাওয়া যাচ্ছে না। এইগুলি কি অ্যাপ্রোপ্রিয়েট এক্সপেন্ডিচার? দিস ইজ মিসঅ্যাপ্রোপ্রিয়েশন, এগুলি তার জ্বলন্ত নজীর। আপনার নিজের অর্থ দপ্তর এই কথা বলছেন। আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাশ করার জন্য এনেছেন তারজন্য আমাদের কাছে বলছেন অ্যাপ্রোপ্রিয়েটলি ব্যয় হয়েছে, অথচ প্রতিটি দপ্তর দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছে। আমরা জানি এই সমাজ ব্যবস্থার মধ্যে, এই কাঠামোর মধ্যে সমস্ত রকম দুর্নীতি থেকে মুক্ত হবে একটা সরকার সরকারি ক্ষমতায় এসে এটা কখনও আশা করি না। কিন্তু একটা প্রো-পিপল যদি সরকারি ক্ষমতায় থাকে তাহলে অন্তত দুর্নীতিগুলি যখন তাঁদের নজরে আসছে তখন সেগুলি কঠোরভাবে দমন করার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। কিন্তু সেক্ষেত্রে এক বেদনাদায়ক প্যাথেটিক অবস্থা। পাবলিক সার্ভিস কমিশন, ভিজিলেন্স কমিশনের কি অবস্থা করে রেখেছেন, সেগুলিকে ঠুঁটো জগন্নাথ করে রেখেছেন। অথচ ভিজিলেন্স কমিশনের উদ্দেশ্য হচ্ছে প্রশাসনকে পরিচ্ছন্ন এবং দুর্নীতি মুক্ত রাখা। আপনি জানেন ৩৫ লক্ষ টাকা ব্যয় করে সেই ভিজিলেন্স কমিশনকে পোষা হচ্ছে, সেই ভিজিলেন্স কমিশন সুনির্দিষ্ট অভিযোগের তদন্ত করে প্রস্তাব করছে দুর্নীতিগ্রস্ত অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নিতে, অথচ আপনার ডিপার্টমেন্ট, মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্ট থেকে শুরু করে দুর্নীতিগ্রস্ত অফিসারের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছেন না। ভিজিলেন্স কমিশনের যে ফিফটিনথ রিপোর্ট আমাদের দেওয়া হয়েছে সেটা হচ্ছে ১১ই এপ্রিল ১৯৭৫, বাকি ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পাওয়া যায়নি। সম্প্রতি ভিজিলেন্স কমিশনের সিক্সটিন্থ রিপোর্ট যেটা বেরিয়েছে তাতে তাঁরা ক্ষোভ প্রকাশ করেছেন যে ডিপার্টমেন্ট সরকার তাঁদের সঙ্গে সহযোগিতা করছেন না, তাঁরা যে সুপারিশ করেছেন সেগুলি কার্যকর করার ব্যবস্থা করছেন না, তাঁরা কর্মচারিদের শাস্তি দেবার কথা বলেছেন, সেখানে শাস্তি না দিয়ে সতর্ক করে ছেড়ে দেওয়া হচ্ছে। পাবলিক সার্ভিস কমিশন-এর ৪ বছরের রিপোর্ট পেশ করেছেন বিধানসভার সরকারের পক্ষ থেকে। আমরা দেখতে পাচ্ছি ১১৪টা কেসের মধ্যে ৫৬টা কেস এখনও পেন্ডিং, সেখানে সরকার

কোনও সিদ্ধান্ত নেননি, কোনও ব্যবস্থা গ্রহণ করেননি যাদের বিরুদ্ধে ডিফলকেশন মিসঅ্যাপ্রোপ্রিয়েশনের অভিযোগ রয়েছে। ফলে আজকে আপনি যে বলছেন অ্যাপ্রোপ্রিয়েটলি সমস্ত খরচ হচ্ছে সেটা ঠিক নয়, এই সমস্ত মিসঅ্যাপ্রোপ্রিয়েশন চলছে প্রতিটি ক্ষেত্রে। আমার বন্ধু দিলীপবাবু বললেন রাজ্যে ক্রমাগত বিদ্যুতে অগ্রগতি। অথচ ইতিহাসের এমনই নির্মম পরিহাস যে সেই বিদ্যুতের জন্য গরিব চাষীকে সেচের জন্য বিদ্যুৎ চাইতে গিয়ে প্রাণ দিতে হল। বিদ্যুতের মেন্টেন্যান্সের কি অবস্থা, সেখানে চুরি করে ফাঁক করে দিচ্ছে, ৩৫টি টাওয়ার ভেঙ্গে পড়ে গেল, অথচ মেন্টেন্যান্সের জন্য সরকারি টাকা খরচ হচ্ছে।

আজকে বলা হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে নাকি ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হচ্ছে। জনগণের হাতে ক্ষমতা তুলে দিচ্ছে। আমি আশা করি অর্থমন্ত্রী এ সম্বন্ধে জবাব দেবেন। জ্যোতিবাবু বলেছেন বাজেটের ৪০ পারসেন্ট পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হবে। অ্যাপারেন্টলি কথাটা ভাল এবং মনে হবে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হচ্ছে। কিন্তু কার্যত বিকেন্দ্রীকরণের নামে গ্রাস রুট লেভেল পর্যন্ত সাধারণ মানুষের উপর যাতে সরকারি দলের একক কর্তৃত্ব চলে আসে সেইভাবে কাজ করে চলেছেন। পঞ্চায়েতের টোপ দিয়ে সাধারণ মানুষ যাতে পঞ্চায়েতের কাছে আত্মসমর্পণ করে সেটাই আপনারা চান এবং পঞ্চায়েতকে সৃষ্টি করেছেন অ্যাজ অ্যান ইন্স্ট্রুমেন্ট অফ সেন্ট্রালাইজেশন অফ পাওয়ার। এর ফলে দেখছি পঞ্চায়েতে ক্ষমতা বিকেন্দ্রীকরণ না হয়ে ক্ষমতা সেখানে কেন্দ্রীভূত হচ্ছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। আমরা বাজেটকে সমর্থন করেছি, দফাওয়ারি বাজেট সমর্থন করেছি, কাজেই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখন যদি সমর্থন না করি, মন্ত্রী মহাশয় অ্যাপ্রোপ্রিয়েটলি টাকা খরচ করবার যে অনুমতি চেয়েছেন সেই অনুমতি প্রদান না করি তাহলে সরকার অচল হয়ে যাবে এবং সেই কারণেই এই বিল সমর্থন করা উচিত। শ্রেণী দৃষ্টিভঙ্গি থেকে বলতে চাই, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বাজেটের সঙ্গে কংগ্রেসের বাজেটের পার্থক্য রয়েছে, এই বাজেট যে উল্লেখযোগ্য তার প্রমাণ হচ্ছে, বামফ্রন্ট সরকার যে বাজেট এনেছেন সেটা শ্রেণীকে কিভাবে সাহায্য করছে সেটাই হল আলোচনার বিষয়বস্তু। বামফ্রন্ট সরকারের এই বাজেটের উদ্দেশ্য হচ্ছে, মুষ্ঠিমেয় মানুষের হাতে যে সম্পদ পুঞ্জীভূত হয়েছে তাকে বিকেন্দ্রীকরণ করে সাধারণ মানুষের বিভিন্ন রকম উন্নয়নমূলক কাজে টেনে আনা। কিন্তু কেন্দ্রীয় সরকারের বাজেটের দৃষ্টিভঙ্গি হচ্ছে পুঁজিপতিদের স্বার্থে বাজেট তৈরি করা এবং সেই বাজেটে নানারকম কলাকৌশল থাকে, নানারকম ট্যাক্সেশনের ব্যবস্থা থাকে। কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি টাকার নোট ছাপিয়ে ফেলতে পারেন, কিন্তু রাজ্য সরকারের সেই ক্ষমতা নেই, সীমাবদ্ধ ট্যাক্সের মাধ্যমে তাঁদের যা কিছু আয়। আমি বিরোধী দলের সদস্যদের এই বাজেট সমর্থন করার ব্যাপারে ভাবতে বলছি কারণ তাঁদেরই দলের একজন বিশিষ্ট সদস্য বলেছেন সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা হচ্ছে একমাত্র রাজ্য যেখানে ভূমি সংস্কারের কাজ চালু হয়েছে এবং ইমপ্লিমেন্টেশন খুব ভালভাবে হবার জন্য অসংখ্য দরিদ্র মানুষ উপকৃত হয়েছে। অনেকে বলেছেন ডাঃ রায়ের আমলে এখানে জমিদারি প্রথা উচ্ছেদের কথা উঠেছিল। কিন্তু আমরা দেখেছি সেটা শিব গড়তে বাঁদর হয়ে গেছে।

জমিদারি প্রথা উচ্ছেদ হল এবং সেই বিধানচন্দ্র রায়ের জমিদারি প্রথা উচ্ছেদ হল এবং তার জন্য একটা সিলেক্ট কমিটি হয়েছিল। আর সেই সিলেক্ট কমিটিতে কে ছিলেন জানেন? সেই কুখ্যাত জোতদার দেবপ্রসাদ গর্গ। সাধারণ খেটে খাওয়া মানুষ সেখানে স্থান পায়নি। আজকে স[illegible] এই প্রথা চালু হওয়ায় আজকে গ্রামে যে ভাটার টান পড়েছিল সেখানে অর্থনৈতিক জোয়ারের সৃষ্টি হয়েছে। একটা বিরাট কিছু সাফল্যের কথা আমরা বলতে চাই না। অনেক ত্রুটি এখনও আছে, আমরা চেষ্টা করছি এবং করব সেই সব ত্রুটি দূর করতে। ৬ একর জমি পর্যন্ত আমরা খাজনা ছাড় দিয়েছি। আমরা সেচ সেবিত এলাকা বাড়াবার চেষ্টা করছি। পশ্চিমবাংলায় গ্রাম পঞ্চায়েত এত সাফল্য লাভ করেছে যা ভারতবর্ষে আর কোথায়ও হয়নি। তবে এখনও ত্রুটি আছে, ভুল থাকতে পারে। এই পুঁজিবাদি কাঠামোর মধ্যে থেকে আইনকানুন করে ক্ষমতা অ্যাপ্লাই করতে হবে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও পঞ্চায়েতের সাফল্য আজকে গ্রাম বাংলার অর্থনীতিতে একটা জোয়ার এনে দিয়েছে। আজকে সকল মানুষ বিশেষ করে খেটে খাওয়া মানুষ, দরিদ্রতম মানুষ তারা আজকে তাদের হাতে ক্ষমতা ফিরে পেয়েছে। সুদীপবাবু সহযোগিতার কথা বললেন—তাহলে পেট্রোকেমিক্যালস ব্যাপারে কেন্দ্রীয় সরকার এই রকম টালবাহনা করছে কেন? এর মধ্যে কি লজিক আছে? কেন্দ্রীয় সরকার তা আজও সেই বৈষম্যমূলক আচরণ চালিয়ে যাচ্ছে। লক আউট হচ্ছে—মুখ্যমন্ত্রী মিটিং করলেন—সব বাইরে গিয়ে হৈচৈ আরম্ভ করে দিল। চেঁচাতে লাগল। আজকে পশ্চিমবাংলার গ্রামের মানুষ জানে কতখানি উন্নতি তাদের হয়েছে এই বামফ্রন্ট সরকারের আমলে। শহরে বসে থাকলে তা বোঝা যাবে না। আমরা গ্রামের লোক গ্রামেই বাস করি আমরা এগুলি বুঝি। বড় বড় প্রোজেক্ট হোক, বড় বড় শিল্প হোক পশ্চিমবাংলায় সত্যিই কি কেন্দ্র এটা চায়? সাড়ে তিন হাজার কোটি টাকা কেন্দ্র এখান থেকে নিয়ে গেল—দিল মাত্র ৭০০ কোটি টাকা। বামফ্রন্ট সরকারের বাজেটে মানুষের মনে একটা কনফিডেন্স এসেছে—একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে এই বাজেট করা হয়েছে। আমরা সংগ্রামের মধ্য দিয়ে এখানে এসেছি। তবুও আমাদের অনেক কিছু খুঁটিয়ে দেখার আছে। অর্থমন্ত্রী মহাশয়কে বিনয়ের সঙ্গে দু'একটা কথা বলব সেটা হচ্ছে—আমরা যে প্রতিশ্রুতিবদ্ধ যে আমরা পরিশুদ্ধ প্রশাসন তৈরি করব। সেটা সঠিকভাবে রূপায়ণ করার চেষ্টা করতে হবে। অনেক বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি সঠিকভাবে বিভিন্ন কারণে রূপায়িত হচ্ছে না—পুলিশ সঠিকভাবে কাজ করছে না। আজকে রাজ্যে লক আউট বন্ধ করতে হবে কৃষকদের মকুব করতে হবে প্রভিডেন্ট ফান্ড আইন নতুন করে প্রণয়ন করতে হবে। ক্ষেতমজুরদের যে ভর্তুকি দেবার কথা সে সম্বন্ধে চিন্তা করতে হবে। এই বলে এই বিলকে সমর্থন করে শেষ করছি।

(At this stage the House was adjourned till 6-30 P.M.)

[6-30–6-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮৮ যা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় আজ উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই প্রসঙ্গে বিরোধীপক্ষের দু'জন বক্তার বক্তব্য শুনলাম। বিশেষ করে পরবর্তী সময়ে দ্বিতীয় বক্তা কংগ্রেসের শ্রী সুদীপ ব্যানার্জি যে বক্তব্য রাখলেন সেই বক্তব্য শুনে মনে হল উনি ভুলে গিয়েছেন যে আজকের সভায় যা উত্থাপন

করা হয়েছে তা হচ্ছে অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮৮। সারাক্ষণই দেখলাম যে উনি ষষ্ঠ পরিকল্পনার বিষয়বস্তু নিয়ে আলোচনা চালিয়ে গেলেন কিন্তু অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে তাঁক কোনও কথা ছিল না। সাধারণভাবে বাজেট বক্তৃতায় যেভাবে ওঁরা বক্তব্য রেখে থাকেন সেইভাবে ওঁরা বক্তব্য রাখলেন। এখানে বিষয়বস্তুটা কি সেটার দিকে লক্ষ্য না রেখে ওঁরা সামগ্রিকভাবে বাজেট নিয়ে আলোচনা করে গেলেন। স্যার, যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আজকে উত্থাপিত হয়েছে তা তো অনুমোদন করতেই হবে। যে বাজেট বরাদ্দ পাশ হয়েছে তারপর এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এসেছে এটা অনুমোদন করতেই হবে তা না হলে রাজ্য পরিচালনা করা যাবে না। কাজেই খুব স্বাভাবিকভাবেই বলা চলে যে এটা অনুমোদন না করার কোনও প্রশ্নই ওঠে না। স্যার, এবারে যে বাজেট পেশ করা হয়েছে তার প্রধান বৈশিষ্ট হচ্ছে এটা একটা ব্যালান্স বাজেট। এই ব্যালেন্স বাজেট প্রসঙ্গে ওঁরা অনেক কথা বলেছেন। ওঁরা বলেছেন, একটা উন্নয়নশীল বাজেট ঘাটতি বাজেট, ব্যালান্স বাজেট কখনও প্রগ্রেসিভ বাজেট নয়। সেই সময় আমাদের তরফ থেকে তার উত্তরও দেওয়া হয়েছে। বলা হয়েছে, এটা অঙ্গরাজ্যের যার নোট ছাপানোর অধিকার থাকে না অথবা ওভারড্রাফট নিয়েও সেখানে কোনও লাভজনক ব্যাপার হয় না সেই পরিস্থিতিতে ব্যালান্স বাজেট এটা কোনও প্রতিক্রিয়াশীল বাজেট নয়। বাজেট প্রসঙ্গে আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, এবারের বাজেটের সবচেয়ে উল্লেখযোগ্য বৈশিষ্ট্য যেটা সেটা হচ্ছে এতে প্ল্যান বাজেটে টাকা বাড়ানো হয়েছে—১৬ পারসেন্ট টাকা এতে বাড়ানো হয়েছে। দ্বিতীয় গুরুত্বপূর্ণ ব্যাপার যেটা হচ্ছে, আমাদের এই পশ্চিমবাংলায় মাত্র ২৬ শতাংশ কৃষিজমি এখন সেচ-সেবিত এলাকার আওতাভুক্ত, এবারের বাজেটে রুর‍্যাল এলাকায় ইরিগেশন খাতে টাকা বরাদ্দ করা হয়েছে ফলে প্রডাকশন বাড়বে। এটা অত্যন্ত ইতিবাচক পদক্ষেপ এই বাজেটের মধ্যে আমরা দেখেছি। স্যার, গত কয়েক বছর ধরে দেখছি, গ্রামমুখি যে বাজেটের চরিত্র তার ফলে খরা, বন্যা ইত্যাদির মধ্যেও পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন বেড়েছে। সেদিন মাননীয় কৃষিমন্ত্রী শ্রী কমল গুহ বলছিলেন পরিসংখ্যান দিয়ে যে পাঞ্জাব, হরিয়ানায় ৯০ শতাংশ কৃষিজমি সেচসেবিত এলাকা হওয়ার সত্ত্বেও প্রডাকশনের হার পশ্চিমবাংলায় বেশি।

পশ্চিমবাংলার ২৬ শতাংশ সেচের আওতাভুক্ত। বাজেটে বলা হয়েছে শতকরা ৪০ শতাংশ টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হবে। এটা অত্যন্ত ভাল দিক। আমাদের গ্রামবাংলা অবহেলিত ছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রামের উন্নতি করবার চেষ্টা করা হচ্ছে। তবে পঞ্চায়েতের পরিকাঠামো কিন্তু ঠিকভাবে তৈরি হয়নি, ফলে যে টাকা বরাদ্দ করা হচ্ছে ভাল উদ্দেশ্য নিয়ে সেটা কতখানি সার্থক হবে অর্থমন্ত্রীকে তা ভাবতে হবে। পঞ্চায়েত এবং জেলা পরিষদে ইনফ্রাস্ট্রাকচার কিন্তু তেমন কিছু নেই। ব্যালেন্সড বাজেটে যেভাবে কর ধার্য করা হয়েছে তাতে বিগত ১০ বছর থেকে দেখছি যে কর ধার্য করা হয় সেটা সব আদায় হয় না, কারণ সেখানে কাঠামোর অভাব রয়েছে। কাজেই আজকে এটা কতখানি ভারসাম্য বজায় রাখতে পারবে সেটা দেখতে হবে। আমি পি. এ. কমিটির সদস্য হিসাবে একটা মারাত্মক ব্যাপার দেখেছি—বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছে বিভিন্ন বিভাগ বছর শেষে সেই টাকা খরচ করতে পারেনি। আমি মনে করি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। বিভিন্ন বিভাগ টাকা খরচ করতে পারছে না অথচ সাপ্লিমেন্টারি বাজেট আনতে হচ্ছে। পি. এ. কমিটিতে মাননীয় স্পিকার মহাশয় বলেছিলেন আপনারা ঠিক দৃষ্টিতে রাজ্যের স্বার্থ

দেখবেন, দলীয় দিকটা চিন্তা করবেন না। বহু দপ্তরে বাজেটের টাকা সব খরচ হয় না। তা সত্ত্বেও দেখছি সাপ্লিমেন্টারি বাজেট আনতে হয়েছে। আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন ভালভাবে দেখেন প্রতি দপ্তরের টাকা যাতে ঠিকভাবে খরচ করা হয়। মাননীয় স্পিকার মহাশয়, পি. এ. কমিটির সদস্য হিসাবে বিভিন্ন বিভাগে আর একটা মারাত্মক জিনিস যা দেখেছি সেটা হল প্রতি বছরে বিভিন্ন জায়গায় কয়েক হাজার পদ যা খালি সেটা পূরণ করার ব্যবস্থা হয় না। এবং কর্মসংস্থানের জন্য যে টাকা রাখা হয়েছে সেটা কার্যকর করা হচ্ছে না। এই সমস্ত ক্ষেত্রে কর্মসংস্থানের ব্যবস্থা হয়ে নতুন শিল্পোন্নয়ন ছাড়াই বছরে ৪০ থেকে ৫০ হাজার বেকারের চাকুরি হত, এই কাঠামোতেই। আমি পি. এ. কমিটিতে ১৯৮২/৮৩/৮৪/৮৫ সালের হিসেবে দেখেছি এগুলি কার্যকর করা হচ্ছে না। পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা হু হু করে বেড়ে যাচ্ছে এবং অবস্থা দেখে মনে হচ্ছে একটা বিস্ফোরণের মুখে এসে দাঁড়িয়েছে। দুঃখের বিষয় এই পরিস্থিতিতেও বিভিন্ন দপ্তরের ঠিকভাবে টাকা খরচ করতে পারছে না। এটা আরও গুরুত্বপূর্ণ এই কারণে, অর্থমন্ত্রী মহাশয় আর্বান এরিয়ায় বিশেষভাবে কর্মসংস্থানের কথা বলেছেন এবং একটা পরিকল্পনাও গ্রহণ করা হয়েছে। আমার অনুরোধ এই পরিকল্পনা যদি কার্যকর করতে হয় তাহলে বিভিন্ন দপ্তরের টাকা কিন্তু ঠিক ঠিকভাবে কাজে লাগাতে হবে। কাজ করবার ব্যাপারে প্রায়ই আমরা বলে থাকি—এই প্রশাসনিক কাঠামোর উপর দাঁড়িয়ে আমাদের কাজ করতে হচ্ছে। ডঃ অশোক মিত্র অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির মাধ্যমে অনেক কথা বলেছেন।

অনেক গ্রহণ করা হয়েছে, কিন্তু তাসত্ত্বেও এই কাঠামো, সেই পুরানো কাঠামো আছে, এই কাঠামোর ভেতরেই কাজ করতে হবে।

[6-40–6-50 P.M.]

**Mr. Speaker :** Mr. Prabuddha Laha, you must maintain the decorum of the House.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** সেই কাঠামোর উপরই নির্ভরশীল হতে হবে এবং সেই কাঠামোর মধ্যে এমন একটা অংশ আছে, আমলাতন্ত্রের একটা অংশ, সেই অংশ সব সময় বামফ্রন্ট সরকারের জনমুখি কর্মসূচিকে বানচাল করার চেষ্টা করে। আমলাতন্ত্রের একেবারে ওপর তলা থেকে ক্ষুদে আমলারা পর্যন্ত সাবটেজ করে, এটা ঘটনা। এবং আমরা দেখতে পাই, এই সব প্ররোচনা অনেক জায়গা থেকে আসে। ঐ তো প্রধানমন্ত্রী জেলা শাসকদের নিয়ে বৈঠক করেছিলেন, এইসব বৈঠকগুলো কেন, এইগুলো তো এমনি এমনি হয় না, এর একটা কারণ আছে, উদ্দেশ্য আছে। আই. এ. এস. অফিসাররা সরাসরি দায়বদ্ধ কেন্দ্রের কাছে, প্রশাসনের একটা অংশ এইভাবে সাবটেজ করে, যার ফলে জনমুখি কর্মসূচিগুলো বানচাল হয়ে যায়, সেদিকটা অর্থমন্ত্রী যদি না দেখেন তাহলে তিনি যে ভারসাম্যমূলক যে বাজেট তৈরি করেছেন, সেই বাজেটের মাধ্যমে যে আশাবাদী কাজ করছেন যে প্রত্যাশা কাজ করছেন, সেটা ব্যর্থ হয়ে যাবে। এখানে সুদীপবাবু বললেন বৈদ্যুতিকরণের প্রশ্নে, এইসব প্রশ্নগুলো তাঁরা বিক্ষিপ্তভাবে বলে গেছেন, গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমরা জানি, এটা কেন্দ্রের প্রকল্প এবং এখানে বিধানসভায় বার বার আলোচনা হয়েছে যে গ্রামীণ বৈদ্যুতিকরণের টাকাটা যে মুহূর্তে আসে, একেবারে বছরের শেষে আসে, সুতরাং কাজটা করা যায় না, প্রতি

বছর সুদের হার বাড়ছে, প্রথম দিকে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পতে চার শতাংশ সুদ ছিল, সেটা এখন ১১ শতাংশ বেড়েছে। তারপর ওদের যে দৃষ্টিভঙ্গি যে কোনও জায়গায় একটা পোল পড়ে গেল গোটা মৌজায় ইলেকট্রিফিকেশন হয়ে গেল এবং তাতেই ওরা কমপ্লিশন সার্টিফিকেট দিয়ে দিলেন। এই যদি হয় তাহলে বৈদ্যুতিকরণ আরও নিবিড় হবে কী করে, আরও ছড়িয়ে পড়বে কি করে? কাজেই এই দিকটা দেখতে হবে। এখানে সেন্ট্রালের টাকা শর্তাধীন টাকা এবং সুদের ব্যবস্থা আছে, ওঁরা অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করার সময়, ওরা রাজ্য সরকারের যে সমস্ত রাজ্যের উন্নয়নের জন্য, রাজ্যের সমৃদ্ধির জন্য যে সব প্রকল্পের কথা বলছেন, সেইগুলো অনুমোদনের কথাগুলো বললেন না, সেইগুলোকে সব সময় বিরোধিতা করে চললেন, এখানে বারবার আলোচিত হয়েছে, হলদিয়ার কথা আলোচিত হয়েছে, বক্রেশ্বরের কথা আলোচিত হয়েছে, সাগরদীঘিতে রাজ্য সরকার একটা নিজস্ব উদ্যোগে করবেন বলেছিলেন, সেই সবগুলো অদ্ভুত অদ্ভুত কারণে বাধা দেওয়া হয়েছে, সেইসব প্রসঙ্গে কোনও কথা বলছেন না, সেইসব প্রসঙ্গে তারা নির্বাক থাকছেন। মুর্শিদাবাদের সাগরদীঘিতে তাপবিদ্যুত কেন্দ্র করার প্রস্তাব বাতিল করা হল কোন অজুহাতে? বলা হল রানিগঞ্জে, আসানসোল থেকে কয়লা পরিবহনের অসুবিধ রয়েছে। অদ্ভুত যুক্তি। যে কয়লা চলে যাচ্ছে মহারাষ্ট্রে, পাঞ্জাব, হরিয়ানায়, সর্বত্র চলে যাচ্ছে, এই এক রাজ্যে কয়লা পরিবহনের অসুবিধা, সুতরাং তাকে অনুমোদন দেওয়া হবে না। এটা তো সকলেই জানে যে আধুনিক যে সভ্যতা, তাতে সকলেই আধুনিক যন্ত্রের উপর নির্ভরশীল, সুতরাং সেইগুলো যাতে অনুমোদন পায়, সেই সম্পর্কে কিছু বলুন? সেই সব বলছেন না। হলদিয়া নিয়ে বহু আলোচনা হয়েছে, যেই হলদিয়া নিয়ে একটা ঘোষণা হল লোকসভাতে, তেমনি এখানে সাত্তার সাহেব থেকে শুরু করে বলতে লাগলেন, এই তো সহযোগিতা, এই তো ব্যাপার। পরে দেখা গেল ঐ সব কোনও ব্যাপার নয়, একটা ঘোষণা হয়েছে, অর্থমন্ত্রী বলছেন অন্য কথা, এই অবস্থা আমরা দেখলাম।

রাজ্যের এম. পি.রা রাজ্যের উন্নয়নের প্রশ্নগুলি দিল্লির দরবারে তুলে ধরবেন, এটাই স্বাভাবিক এবং সেই উদ্দেশ্য নিয়ে বক্রেশ্বর, হলদিয়া ইত্যাদির বিষয়ে রাজ্যের এম. পি.দের সঙ্গে আলোচনা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় সম্প্রতি দিল্লিতে একটা সভা ডেকেছিলেন। কিন্তু সেই সভা থেকে এ-রাজ্য থেকে নির্বাচিত কংগ্রেসি এম. পি.র অহেতুক অজুহাত দেখিয়ে গোলমাল করে বেরিয়ে গিয়েছিলেন। এর থেকে রাজ্যের মানুষ বুঝতে পেরেছে যে, তাঁরা এখানকার বাসিন্দা হলেও তাঁদের আনুগত্য দিল্লি, রাজস্থান, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্যের বৃহৎ পুঁজিপতি, শিল্পপতিদের প্রতি। তাঁদের টিকি ওদেরে কাছে বাঁধা আছে। স্যার, গ্রামবাংলায় একটা কথা আছে, খুব খারাপ কথা, অশ্লীল কথা তাই আমি সেটা এখানে বলতে পারছি না, ঐ আর কি—কার নুন খায়, আর কার গুণ গায়। এ-রকম একটা কথা আছে। এই অবস্থায় ওঁরা এখানে থাকবেন, পশ্চিমবাংলার মানুষকে নিয়ে রাজনীতি করবেন, আর ওখান থেকে পশ্চিমবাংলার সর্বনাশ করবেন। যারা আমাদের শিল্প লাইসেন্স দিচ্ছে না, যারা লেটার অফ্ ইন্টেন্ট দিচ্ছে না, যারা পশ্চিমবাংলার শিল্প ও সমৃদ্ধিকে ব্যাহত করছে তাদেরই নির্দেশে ওঁরা চলছেন। অর্থাৎ ওঁরা পশ্চিমবাংলার প্রতি বিশ্বাসঘাতকতা করছেন। স্যার, আমি আমার বক্তব্য শেষ করার আগে যে কথা বলছি তা হচ্ছে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এমনই একটা বিল যে তাকে বাধা দেওয়ায়, অনুমোদন না করার কোনও কারণই নেই। বাজেট বিতর্কের সময়ে

ভাল মন্দ সমস্ত কিছু আলোচিত হয়েছে। তবুও আমি যে ক'টি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীকে একটু সতর্ক দৃষ্টি দিতে অনুরোধ করলাম, আশা করি তিনি সে বিষয় ক'টির প্রতি একটু দৃষ্টি দেবেন। এই কথা বলে আমি ব্যয় অনুমোদন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (নং ২) বি, ১৯৮৮ যাতে ৪৭ শ, ৯৩ কোটি ২২ লক্ষ ৫১ হাজার টাকা ব্যয়ের অনুমোদন চাওয়া হয়েছে তা এখানে উপস্থিত করেছেন। এই সম্বন্ধে বলতে গিয়ে এই মন্ত্রিসভার উদ্দেশে আমি কয়েকটা কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, কেন্দ্র রাজ্যের প্রশ্নে যদি কেন্দ্র হলদিয়া পেট্রোকেমিক্যালস বা বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র বা অন্য কোনও উন্নয়ন প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে বাধার সৃষ্টি করেন তাহলে আমরা আপনাদের সঙ্গে একসঙ্গে কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রাম করতে রাজি আছি। যেমন রাজ্যে খাদ্যশস্য সরবরাহের ব্যাপারে বর্তমানে যে সঙ্কট দেখা দিয়েছে সে ব্যাপারে আমাদের একটা সর্বদলীয় ডেপুটেশন কেন্দ্রীয় মন্ত্রীর কাছে যাচ্ছে। কিন্তু রাজ্যে রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে যে কাজগুলি করা সম্ভব সেগুলি যদি সঠিকভাবে করা না হয় তাহলেও আমাদের সেগুলির বিষয়ে এখানে অবশ্যই বলতে হবে। যতই সীমিত ক্ষমতা থাক না কেন, আইনশৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব রাজ্য সরকারের। কিন্তু সেই দায়িত্ব কি রাজ্য সরকার সঠিকভাবে পালন করছেন? আমরা এখানে বার বার আইন-শৃঙ্খলার কথা উল্লেখ করি, কিন্তু সরকারের কাছ থেকে যথাযথ সাড়া পাওয়া যায় না। আমি এখানে তেহাট্টার ঘটনা বার বার বলেছি, কিন্তু সে বিষয়ে এখনও কোনও ব্যবস্থা গ্রহণ করা হল না। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বার বার বলা সত্ত্বেও, হাউসে তাঁর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও সেই তেহাটার ঘটনার জের এখনও চলছে, এখনও তার শেষ হয়নি। এই কিছুদিন আগেই দক্ষিণ বরিহা গ্রামের সন্তোষ ঘোষের বাড়িতে হামলা হয়। পুলিশ সেখানে নিষ্ক্রিয়, এই অভিযোগ আমি করেছি। গতকাল শাসন অঞ্চলে ফরোয়ার্ড ব্লকের গ্রাম পঞ্চায়েত সদস্য কোলা গ্রামের গোষ্ট কর্মকারের ভাইপো কালীপদ কর্মকারকে সি. পি. এম.-এর লোকজনেরা ধরে নিয়ে গেছে।

(গোলমাল)

[6-50–7-00 P.M.]

এই ঘটনাগুলি ঘটছে। আপনাদের শরিক দল ফরোয়ার্ড ব্লকের সদস্যের ভাইপোকে আপনারা ধরে নিয়ে গেছেন। এখন প্রশ্ন হচ্ছে, এই ঘটনাগুলি কেন ঘটছে? তাহলে কি ধরে নেব পশ্চিমবাংলাতে শ্মশানের রাজত্ব সৃষ্টি করছেন, তাহলে কি ধরে নেব গোর্খাল্যাণ্ডের মতন আর একটা গোর্খাল্যান্ড হবে যদি আইন-শৃঙ্খলার ক্রমাগত অবনতি ঘটে। বিদ্যাধরী নদীর ব্যাপারে বহু আবেদন করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় থাকলে ভাল হত, এই বিদ্যাধরী নদীর কাজ এখনও আরম্ভ হয়নি, কিছু কাজ হয়নি। অ্যাপ্রোপ্রিয়েশন বিল মানে টাকা প্রপারলি খরচ করবেন কিন্তু সেই টাকা প্রপারলি খরচ হচ্ছে না। সেইজন্য আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় আব্দুল বারি সাহেবের অধীনে সংখ্যালঘু সেল গঠিত হয়েছে

এবং সেটা স্বরাষ্ট্র দপ্তরের অধীনে। ওনাকে একটা চিঠি লিখলেও তার কোনও জবাব পাওয়া যায় না। যেহেতু আমি বিরোধী দলের সদস্য সেহেতু উনি জবাব দেবেন না? তাহলে ঐ অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে কি মিস-অ্যাপ্রোপ্রিয়েশন বিল বলব না? এখন সংখ্যালঘুদের কথা বলতে গেলেই ওঁদের গায়ে জ্বালা ধরে। বিভিন্ন অঞ্চলের সমস্যার কথা বলতে গেলেই ওনাদের গায়ে জ্বালা ধরে। আজকে সংখ্যালঘুদের সম্পর্কে বলতে গেলেই কমিউন্যাল অ্যাঙ্গেলের কথা ওঠে কিন্তু কনস্টিটিউশনাল অবলিগেশন আছে। ভারতবর্ষের সংবিধানে সংখ্যালঘুদের কথা আছে, আপনি স্ক্রাপ করে দিতে পারেন না। যেমন আছে, ব্যাকওয়ার্ড ক্লাশেস, শিডিউল কাস্টস, শিডিউল ট্রাইবস, মাইনোরিটিস এই কথাগুলি বলে দেওয়া আছে, এই সমস্ত মানুষেরা যদি ব্যাকওয়ার্ড হয়ে যায় তাহলে এই সমস্ত ব্যাকওয়ার্ড মানুষদের কথা বলতে গেলেই সাম্প্রদায়িক হয়ে যেতে হবে? আজকে একটা প্রশ্নোত্তর এসেছে ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট সম্পর্কে। প্রশ্নটা হচ্ছে, কলকাতা, দুর্গাপুর এবং উত্তরবঙ্গ পরিবহন বিভাগের অধীনস্থ অফিসার ও কর্মচারীর সংখ্যা কত? সেখানে উত্তরে বলা হচ্ছে, কলকাতা রাজ্য পরিবহন নিগমে অফিসারের সংখ্যা ১৩৫ জন, উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগমে ১৬ জন এবং দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন নিগমে ১৬ জন। আর কর্মচারী হচ্ছে যথাক্রম, ১৩,৮৬৩ জন, ৪,৬৫৯ জন, ১,২৯২ জন। এখন এই অফিসারদের মধ্যে মুসলমান নেই। এইকথা যদি বলি তাহলে গায়ে জ্বালা ধরবে তো? আর সেক্ষেত্রে কলকাতা রাজ্য পরিবহন নিগমে মুসলমানের সংখ্যা ৫০২ জন, উত্তরবঙ্গ রাজ্য পরিবহন নিগমে ১৬৬ জন আর দক্ষিণবঙ্গ রাজ্য পরিবহন নিগমে ৫৮ জন। তারপর শুক্রবার মাননীয় মুখ্যমন্ত্রী তার প্রশ্নের জবাবে বলেছেন পশ্চিমবাংলায় আই. এ. এস.-এর সংখ্যা ২৯১ জন আর মুসলিম ২ জন আর শিডিউল কাস্টস ৪৩ জন। তেমনি আই. পি. এস.-এর ক্ষেত্রে মোট আই. পি. এস. হচ্ছে ২০৬ জন, তারমধ্যে ৯ জন মুসলিম আর শিডিউল কাস্টস ৩১ জন। ডব্লু. বি. সি. এস. মোট ১৫৮৩ জন, তারমধ্যে মুসলিম হচ্ছে ৮০০ জন আর শিডিউল কাস্টস হচ্ছে ২১৪ জন। ডব্লু. বি. এইচ. জে. এস.-এ ১৮৬ জন, তারমধ্যে মুসলমান ৬ জন আর শিডিউল কাস্টস ১ জন। পারসেন্টেজটা কোথায় কমে যাচ্ছে দেখুন? সুতরাং আজকে যদি এই সমস্ত মাইনেরিটির লোকেরা ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড হয়ে যায় তাহলে সেটা দেখা কি আপনাদের দায়িত্ব নয়? ভারতীয় সংবিধান মানা আপনাদের দায়িত্ব নয়? আপনারা নমিনেটেড আই. এ. এস. করতে পারেন। উদাহরণ স্বরূপ বলা যেতে পারে, আলাউদ্দিন সাহেবকে আপনারা নমিনেটেড আই. এ. এস. করতে পারেন। তিনি সিনিয়র অফিসার। এই ডিস্ক্রিমিনেশন আছে, কিন্তু তাঁকে আপনারা আই. এ. এস. অফিসার করেননি। তেমনি ডব্লু. বি. সি. এসের ক্ষেত্রেও আপনারা নমিনেটেড আই. এ. এস. করেননি।

আজ সেগুলি আপনারা করেননি। তারপর বনবিভাগের ১-৩-৮৮ পর্যন্ত কর্মচারির এবং অফিসারের সংখ্যা মোট ৯৭৭০, সেখানে মুসলমান মাত্র ৩১৬ জন। লেবার ইন ওয়েস্ট বেঙ্গলে এটা বেরিয়েছে। গত বৎসরের সরকারি ফ্যাক্টস। ১৯৮৬তে যাঁরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি পেয়েছেন তাঁদের সংখ্যা ৯১৩৮, তার মধ্যে মুসলমান ৩৭১ জন। ১৯৮৭তে ১০২৫৩ জন, তার মধ্যে ২১৪ জন। আপনি সংবিধানের ১৬(৪) ধারা পড়ে দেখুন কি বলে দেওয়া আছে। যদি কোনও সেকশন অফ পিপল ইট নট প্রপারলি রিপ্রেজেন্টেড তাহলে গভর্নমেন্ট তাদের জন্য ব্যবস্থা করতে পারেন। দেয়ার ইজ নো বার। এই সংবিধান মেনে নিয়েই কেরালায় ই. এম. এস. নাম্বুদ্রিপাদ সেখানে রিজারভেসন করেছিলেন, এই সংবিধান

মেনে নিয়েই ত্রিপুরায় প্রাক্তন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্তী মহাশয় সেখানে শিক্ষকদের মুসলিম অনগ্রসরতা দূর করার জন্য ব্যবস্থা করেছিলেন। নৃপেনবাবু যদি করতে পারেন, ই. এম. এস. নাম্বুদ্রিপাদ করতে পারেন আর এখানে বলতে গেলেই তো বলা হয় সংবিধান পাল্টান। আপনি নিজে সংবিধান ভাল করে পড়ে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধানের ১৫ এবং ১৬(৪) ধারার প্রতি এবং সংবিধানের ২৯, ৩০ ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সেখানে যে গ্যারান্টি দেওয়া আছে শিক্ষা দপ্তর সেই গ্যারান্টি মানছে না। সেজন্য মাননীয় বারি সাহেবের শিক্ষা দপ্তরে ২৯ ধারার গ্যারান্টি মানা হচ্ছে না, সেজন্য আমি মনে করি সেই ডিপার্টমেন্টে সংবিধানের ২৯, ৫০ ধারায় যে গ্যারান্টি দেওয়া আছে সেটা মানা হোক। আর একটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, গত ১৯শে এপ্রিল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বিবৃতিতে বলেছেন যে বহরমপুর, মালদা এবং বর্ধমানে মুসলিম মেয়েদের জন্য ৩টি হোস্টেল করেছেন, আমি দাবি করছি বারাসাতে মুসলিম মেয়েদের একটি হেস্টেল করার জন্য। এই দাবি রেখে আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি।

**শ্রী সুধীরকুমার গিরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ৪ হাজার ৭৯৩ কোটি ২২ লক্ষ ৫১ হাজার টাকা যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এই সভায় উপস্থিত করেছেন বিভিন্ন গ্রান্টে। সেই বিলের সমস্ত, টাকাই বাজেট গ্রান্টগুলিতে আলোচিত হয়েছে এবং এই হাউস সেই বাজেটগ্রান্টগুলিকে পাস করেছে। এখন আমাদের বিবেচনা করার বিষয় যে টাকাগুলি গ্রান্টকরা হয়েছে এখানে সেগুলিকে বৈধতা দান করা। আমাদের সেই কাজে অগ্রসর হওয়ার জন্য সরকার পক্ষ থেকে এই বিলটি উত্থাপন করা হয়েছে। তাই আমি এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করার সঙ্গে সঙ্গে দু-একটি কথা নিবেদন করতে চাই। প্রথম কথা হল বিরোধীপক্ষের মাননীয় সদস্য মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় সত্য কথা বলবেন এইটাই আশা ছিল।

[7-00–7-10 P.M.]

কিন্তু তিনি যে ধরনের কথা বলেছেন সেগুলো ধোপে টেকে না। তিনি প্রথমে বলেছেন যে, অর্থমন্ত্রী 'সংগ্রাম' 'সংগ্রাম' করে কথা বলেছেন। সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় জানেন যে, যে সমাজে শোষণ রয়েছে সেই সমাজে সংগ্রাম করেই মানুষকে চলতে হয়; সংগ্রাম ছাড়া সেই সমাজে কারও অস্তিত্ব টেকে না। সেইজন্য অর্থমন্ত্রী সংগ্রামের কথা বলেছেন, দ্বিতীয়ত তিনি বামফ্রন্টের শরিক দলগুলির মধ্যে ভাঙন সৃষ্টি করতে চেষ্টা করেছেন। কিন্তু তিনি বোধহয় জানেন না, কংগ্রেসের অপশাসনের বিরুদ্ধে লড়তে গিয়ে সংগ্রামের মধ্যে দিয়ে বামফ্রন্টের যে ঐক্য প্রতিষ্ঠিত হয়েছে সেই ঐক্যকে শুধুমাত্র কথা দিয়ে ভেঙে দেওয়া যাবে না। তিনি বলেছেন—পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধান করা যায়নি। এক্ষেত্রে তিনি জানেন, এক সময় ভারতবর্ষের প্রধানমন্ত্রী সমগ্র মানুষকে প্রতারিত করেছিলেন। একবার তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, গোটা ভারতবর্ষ থেকে দারিদ্র দূর করবেন। কিন্তু পরবর্তীকালে দেখা গেল, দারিদ্র দূর হওয়া তো দূরের কথা—দারিদ্র্য আরও বেড়ে গেল। তারপর নতুন প্রধানমন্ত্রী আবার বলেছেন যে, দেশ থেকে তিনি বেকারত্ব দূর করবেন। তবে এটাও যে একটা প্রতারণামূলক কথা সেটা সবাই জানেন। এছাড়া সুদীপবাবু বলেছেন যে, গ্রাম-বাংলার মানুষের জন্য নাকি আমাদের বাজেটে কোনও পরিকল্পনা নেই। কিন্তু এইকথা সত্য নয়। এটা সকলেই

জানেন যে, পশ্চিমবঙ্গ যে ম্যানডেজ তৈরি হয়েছে সেটা রেকর্ড সংখ্যক। আজকে গ্রাম-বাংলায় পঞ্চায়েতগুলির মধ্যে দিয়ে যে কর্মযজ্ঞ শুরু হয়েছে তাতে বহু ম্যানডেজ তৈরি হচ্ছে। এই ব্যাপারে ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্যের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে, এটা বেশি। আজকে পঞ্চায়েতগুলির কাজ কিভাবে পরিচালিত হচ্ছে সেটা পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষ জানেন। তাছাড়া বিদেশ থেকে বহু মানুষ এসে এবং সরকারি সংস্থা থেকেও এসে পশ্চিমবাংলার পঞ্চায়েত সম্বন্ধে আজকে খোঁজখবর নিয়ে যান। হয়ত তাঁরা নিজেদের দেশে এই নিয়ে অনুসন্ধান করবার চেষ্টাও করছেন। এখানে মাননীয় সদস্য টাকা-পয়সার ব্যাপার নিয়ে দুর্নীতির অভিযোগ এনেছেন। দুর্নীতি প্রশাসনিক স্তরের কোথায়ও নেই বলি না, সেটা থাকতে পারে। কারণ বুর্জোয়া সিস্টেম অফ গভর্নমেন্টের মধ্যে থেকে একেবারে ধোয়া তুলসিপাতা হয়ে থাকা সম্ভব নয়। আমি স্মরণ করিয়ে দিই—সিদ্ধার্থশঙ্কর রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন তাঁকে নিজ মন্ত্রিসভার দুইজন মন্ত্রীকে দুর্নীতির অভিযোগে বরখাস্ত করতে হয়েছিল। আজকে সর্বভারতীয় ক্ষেত্রে প্রধানমন্ত্রী সম্পর্কে যে দুর্নীতির কথা উঠেছে, সেক্ষেত্রে তাঁর অংশ আছে বলেই মনে করা হচ্ছে এবং সেটা আমাদের পক্ষে দুর্ভাগ্যের বিষয়। কাজেই দুর্নীতি প্রতিরোধ আমাদের নিশ্চিতভাবে করতে হবে এবং সেই ব্যাপারে সরকারপক্ষসহ সকল সদস্যের সচেতন থাকতে হবে সন্দেহ নেই। আর একটা কথা বলেছেন যে, ডাঃ বিধানচন্দ্র রায় দুর্গাপুর, কল্যাণী ইত্যাদি সৃষ্টি করেছিলেন। কিন্তু এটা তুলনা করলে দেখা যাবে যে, সেক্ষেত্রে ডাঃ বিধানচন্দ্র রায় টাকা পেয়েছিলেন। কেবল রাজ্যের টাকায় কি সেই সময় ডেভেলপমেন্ট হয়েছে?

এই কথা ঠিক নয়। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার হলদিয়ার পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স করখানা করার চেষ্টা করছে, বক্রেশ্বর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন করতে চাচ্ছে, সল্ট লেকে ইলেকট্রনিক্স কারখানা করার প্রস্তাব দিয়েছিল। কিন্তু কেন্দ্র নাকচ করে দিল। কেন্দ্রীয় সরকার যেভাবে অবিচার করছে পশ্চিমবাংলার প্রতি নিশ্চিতভাবে মাননীয় সদস্যদের উপলব্ধি করা দরকার। শুধু তাই নয় অন্যান্য বিভিন্ন বিষয়ে পশ্চিমবাংলার প্রতি তাঁরা অবিচার করছে। মাসুল সমীকরণ নীতিসহ রাজ্যের নানা অর্থনৈতিক কাজ-কর্মের ক্ষেত্রে হস্তক্ষেপ করছে। নবম অর্থ কমিশনের যে সমস্ত বিষয় আমরা দিয়েছিলাম সেইগুলি ছাড়া যোজনা খাতে কম ব্যয় এবং আমাদের রাজ্যে রাষ্ট্রায়ত্ত শিল্পে কম বিনিয়োগ এইসব আছে। কিন্তু একটা জিনিস আমরা বুঝতে পারছি না পশ্চিমবাংলার যে সমস্ত এম. পি. নির্বাচিত হয়ে গেছেন তাঁরা পশ্চিমবাংলার জন্য একটা কথাও বলেন না কেন? আমরা দেখেছি যে মহারাষ্ট্রের এম. পি.রা তাঁরা যে দলেরই হোক না কেন মহারাষ্ট্রের স্বার্থে লোকসভায় তাঁরা কাঁধে কাঁধ মিলিয়ে লড়াই করে। কেরালার এম. পি.রা তাঁর যে দলের হোক না কেন তাঁরা খাদ্যের জন্য কাঁধে কাঁধ মিলিয়ে লড়াই করে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় পশ্চিমবাংলা থেকে যে সমস্ত কংগ্রেস এম. পি.রা নির্বাচিত হয়ে গেছেন তাঁরা বরং উল্টোটাই বলেন। আমরা যে প্রস্তাব সেখানে পাঠাই তাঁরা তার বিরোধিতা করেন। তার প্রমাণ আমাদের মুখ্যমন্ত্রী যখন সর্বদলীয় এম. পি.দের নিয়ে বৈঠক করার চেষ্টা দিল্লিতে করেছিলেন তাঁরা সেই সভা বর্জন করে চলে এসেছেন। কিন্তু এই ব্যাপারে উল্লেখ করতে পারি মাননীয় অশোক সেন মহাশয় পশ্চিমবাংলার প্রতি অবিচার করা হচ্ছে বলে তিনি তার বিরোধিতা করেছেন এবং শুনেছি উনি একটা অন্য দলেও নাকি গিয়েছেন। তাঁর এই কাজের জন্য নিশ্চিতভাবে প্রশংসা করা

যায়। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে অনেক কিছু আছে, বন্যাত্রাণ এবং বন্যা প্রতিরোধের কথা বলি। গঙ্গা ভাঙন রোধের জন্য যে টাকা দেওয়ার কথা তাঁরা তা দিচ্ছেন না। বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে বন্যা প্রতিরোধ করার জন্য চেষ্টা করছে। এই ক্ষেত্রে আমাদের বুঝতে হবে কেবলমাত্র রাজ্য সরকার চেষ্টা করলেই হবে না কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারে অংশগ্রহণ করতে হবে, উদ্যোগের ভূমিকা গ্রহণ করতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই উদ্যোগ গ্রহণ করেন না বরং তার বিরোধিতা করেন। যাই হোক পশ্চিমবাংলার জনসাধারণের সহযোগিতা নিয়ে রাজ্য সরকার এগিয়ে চলেছে। সমস্ত কাজের ব্যাপারে জনগণের সমর্থন রয়েছে এবং তাকে সফল রূপ দিতে গেলে কেন্দ্রীয় সরকারকে উদ্যোগ গ্রহণ করতে হবে। রাজ্য সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সঠিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ব্যয় বহন করে। এই ক্ষেত্রে আমার একটা প্রস্তাব আছে সেটা হল দার্জিলিং-এ জি. এন. এল. এফ.-এর অত্যাচারে বিতাড়িত হয়ে বহু লোক বিভিন্ন আশ্রয়ে আছে। রাজ্য সরকার এই ব্যাপারে সাহায্য করছেন ঠিকই, যাতে তাদের আরও সাহায্য বৃদ্ধি করা যায় রাজ্য সরকারের পক্ষ থেকে এই আবেদন আমি করব। কেন্দ্রীয় সরকার যে ঋণ আমাদের দিচ্ছে সেই ঋণ এবং সুদ আমাদের দিতে হচ্ছে প্রায় ১০০০ কোটি টাকা। কিন্তু দুর্ভাগ্যের বিষয় বিদেশ থেকে যে টাকা আমাদের দেশে সাহায্য বাবদ আসে সেই টাকা কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে বিভিন্ন প্রকল্পের জন্য ধার দেয়। বিদেশ থেকে যে টাকা কেন্দ্রীয় সরকার নিচ্ছে তার যে সুদের হার তার চেয়ে চড়া সুদে রাজ্যগুলিকে সেই টাকা কেন্দ্রীয় সরকার ধার দিচ্ছে কাবুলিওয়ালার মতো। সুতরাং কেন্দ্রীয় সরকারের যা দৃষ্টিভঙ্গি দেখতে পাচ্ছি সেটা কাবুলিওয়ালার দৃষ্টিভঙ্গি। প্রকৃতপক্ষে রাজ্য সরকারের অর্থনৈতিক উন্নয়নের জন্য তাঁদের সহযোগিতার হাত প্রসারিত করতে হবে। রাজ্য সরকার কর আদায়ের ক্ষেত্রে যে জিনিস ঘটিয়েছে ইতিপূর্বে রাজ্যে এই রকম দেখা যায়নি। কেন্দ্রীয় সরকার যে বাজেট ঘাটতি ধরেছিল তার চেয়ে দুই থেকে আড়াই গুণ পর্যন্ত বাজেট ঘাটতি হয়ে যায়।

[7-10–7-20 P.M.]

কিন্তু রাজ্য সরকার যেভাবে হিসাব করেছিলেন এবং যে টাকা আদায় করবেন বলেছিলেন, তা তাঁরা করেছেন। সুতরাং তাঁদের এই দক্ষতার জন্য ধন্যবাদ জানাই। ওঁরা এখানে ইন্দিরা আবাসনের সম্বন্ধে যে কথা বললেন তা একটা দৃষ্টিভঙ্গির ব্যাপার। তাঁরা নিশ্চয়ই জানেন যে, রাজ্য সরকার ব্যক্তি পূজা করেন না। সেখানে যে টাকা তা জনগণের টাকা, বিশেষ কোনও ব্যক্তির বা পরিবারের টাকা নয়। এই কথা ওঁদের মনে রাখা উচিত। এই কথা বলে রাজ্য সরকারের আনীত এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপরে আলোচনা শুরু করার আগে কতকগুলি ছোটখাট পয়েন্ট আমি বলছি যা মাননীয় সত্যরঞ্জন বাপুলি এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন, কিছুটা দেবপ্রসাদবাবুও বলেছেন—সি. এ. জি. রিপোর্ট কেন আগে প্লেস করা হয়নি? ১৯৮৪-৮৫ সালের হিসাবটা একটু দেখান। ৫টি রিপোর্ট পেশ করতে হয়, চতুর্বেদী যেটা বলেছেন। সেটা ঠিকই। কিন্তু কমার্শিয়াল'এর হিসাবটা আমরা একটু দেরিতে পেয়েছি—৮-৩-৮৮তে আমরা পেয়েছি। ফিন্যান্স ডিপার্টমেন্টের ইন্টারন্যাল এক্সজামিনেশন করে এই অধিবেশনের মধ্যে যাতে দিতে পারি, সেজন্য একটু তাড়াহুড়ো করে

করা হয়েছে। প্রথম দিকে এটা প্রযোজ্য। ৪ মার্চ ১৯৮৮'র আগে এটা পেশ করার কোনও উপায় ছিল না। এখানে যে প্রশ্ন রাখা হয়েছে, সেই ব্যাপারে অনেকগুলো নিয়ম আমরা ধরে নিয়েছি। প্রথমে আমরা সভার সামনে রাখি, তারপর দপ্তরগুলো, যার মধ্যে মন্তব্য করে, সেই দপ্তরের মন্তব্য এনে পরে আলোচনা করি। আর একটা ছোট ব্যাপার, সুদীপবাবু এখানে একটু বক্রভাবে বলেছেন। আমার নামটা এখানে তিনি উল্লেখ না করলে আমি বলতাম না। তিনি এটাকে প্রাসঙ্গিক বলে মনে করলেন—সল্টলেকে জমি ডিস্ট্রিবিউশনের ব্যাপারে বললেন এখানে। উনি বললেন যে এ ব্যাপারে নিজেকে জড়াতে চান না। তবে উনি ঠিকই বলেছেন, কলকাতার উপরে আমার কোনও জমি নেই। সল্টলেকে আমার স্ত্রীর নামে জমি আছে, ১৯৮০-৮১ সালে তিনি কিনেছিলেন। আমার স্ত্রী একজন অর্থনীতিবিদ্ রিজার্ভ ব্যাঙ্কে চাকুরি করেন। রিজার্ভ ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে বিভিন্ন ইনস্টলমেন্টে বাড়ি তৈরির কাজ এখন চলছে, বাড়ির কাজ এখনও শেষ হয়নি। উনি বক্রভাবে এখানে বললেন, আশাকরি, এটা উনি করবেন না। এটা প্রাসঙ্গিক বলেই আমি এখানে বললাম। প্রাসঙ্গিক অর্থে বাড়িটি আমার স্ত্রীর নিজের নামে। ২০ পয়েন্ট প্রোগ্রামের উপরে বাজেট বিতর্কের সময়ে তুলেছিলেন, আজ আবার তুলেছেন। আমি সেই সময়ে কিছুটা উত্তর দেবার চেষ্টা করেছিলাম, আমি বোধহয় সৌগতবাবুকে উত্তর দিয়েছিলাম। আমি আর একবার বলছি—এটা ঠিকই, রাজ্যসভায় প্রশ্নোত্তরে উঠেছিল এবং আমার যতদূর মনে হয় ফেব্রুয়ারি মাসের কোনও সময়ে এটা উঠেছিল। আপনি ৩১শে মার্চের হিসাবটা দিয়েছেন। আপনি অনেকটা পরিশ্রম করেছেন, তবে আর একটু পরিশ্রম করলে ভাল হত—পুরোটা পেয়ে যেতে পারতেন। পানীয় জলের টার্গেট, আপনি ঠিকই বলেছেন ১,৮৩৭টি গ্রামে পৌঁছেছিল। তবে আপনি বলেছেন যে টার্গেট ফুলফিল হয়নি। বছরের রিপোর্টটা দিলে আপনি বুঝতে পারবেন। অ্যাচিভমেন্ট হয়েছে, ৪,১১৮টি, অর্থাৎ ২৫০ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে। কমিউনিটি হেল্‌থ সেন্টারের টার্গেট ছিল ৩০০, অ্যাচিভমেন্ট হয়েছে ৩০। প্রাইমারি সেন্টারের টার্গেট ছিল ১১২টি, অ্যাচিভমেন্ট ১০২টি। আপনি বলেছেন যে শিডিউল কাস্ট ও শিডিউল ট্রাইবস-এর টার্গেট যা ছিল, অ্যাচিভমেন্ট তা ফুলফিল হয়নি। আপনি যে সময়ের হিসাব বলেছেন, ঐ সময়ে তা ঠিকই হয়েছে। আমি বছরের হিসাবটা আপনার কাছে রাখছি—২ লক্ষ ৮৩১টি হয়েছ ৩১শে ডিসেম্বরে। টার্গেট বছরের জন্য যা হয়, আমি মনে করি একটা বছরের টার্গেট বলা উচিত। বছরের যেখানে টার্গেট ছিল ২ লক্ষ, অ্যাচিভমেন্ট হয়েছে ২ লক্ষ ৮৩১টি শিডিউল কাস্টের ব্যাপারে। শিডিউল ট্রাইবসের টার্গেট ছিল ৫৪ হাজার, অ্যাচিভমেন্ট হয়েছে ৫৮ হাজার ১১৩টি। রুর‍্যাল হাউজিংসের ক্ষেত্রে টার্গেট ছিল ১৫ হাজার ৩০, অ্যাচিভমেন্ট হয়েছে ১৫ হাজার ২৭টি। কনস্ট্রাকশন অ্যাসিস্টেন্স ৪ হাজার টোটাল অ্যাচিভমেন্ট ৪ হাজার ৪, হাউসিং ইকোনমিক্যাল অফ দি উইকার সেকশন ৩৫০, টারগেট হচ্ছে ৫০২, অ্যাচিভমেন্ট ৫১৯। এল আই জির টারগেটের ক্ষেত্রে ৩৫০টি হয়নি ২৩০টি হয়েছে। সৌগতবাবু এলাকার কাছাকাছি শম্পা মীর্জা নগরের জমি অধিগ্রহণ সম্পন্নের ব্যাপারে এ বছরে শেষ এখনও করতে পারেনি তবে এই বছরই মিট করতে চাইছি। আপনারা বলছেন টারগেট অ্যাচিভমেন্ট হয়নি, বাস্তব চিত্র কিন্তু ভিন্ন। টারগেট হচ্ছে ১ লক্ষ ৫০০, অ্যাচিভমেন্ট হয়েছে ১ লক্ষ ৮ হাজার ৭৯০। ফেয়ার প্রাইসের উল্লেখ নেই। প্রিপ্ল্যানের ক্ষেত্রে, ভিলেজ প্ল্যানের ক্ষেত্রে পুরো টারগেট ফুলফিল হয়েছে। ফেয়ার প্রাইস শপ মোর দ্যান হান্ড্রেড পারসেন্ট ফুলফিল হয়েছে। ইন্দিরা আবাসন যোজনায় ৮০ পারসেন্ট মতো গেছে। একটি কথা মাননীয়

সদস্যদের কাছে রাখছি—এটা বারেবারে আপনারা বলছেন ইন্দিরা আবাসন যোজনা নামটার ব্যাপারে, কেন এইরকম নাম রাখা হল এই প্রশ্ন আপনাদের। একটি কথা বলি অন্যভাবে আপনারা জানেন বাস্তবপক্ষে কাদের অর্থে এই যোজনা করা হয়েছে। আমি আপনাদের কাছে এর হিসাব আগের বার দিয়েছি। ১৯৮৭-৮৮ সালের সর্বশেষ যে তথ্য পেয়েছি তাতে দেখা গেছে রাজ্য থেকে কেন্দ্রীয় সরকার বিভিন্ন কর ইত্যাদির মাধ্যমে ৪ হাজার ৯০০ কোটি টাকার মতো নিয়ে যাচ্ছে এবং ফেরত দিচ্ছে মাত্র কত? ১২৮০ কোটি টাকা দিচ্ছে। প্ল্যান এবং নন-প্ল্যানে সমস্ত নিয়ে নেট আউটপুট বাদ দিয়ে ১২৮০ কোটি টাকার মতো দিচ্ছে। কেন্দ্রীয় সরকার নিয়ে যাচ্ছে ৭৪ পারসেন্ট আর দিচ্ছে কত মাত্র ২৬ পারসেন্ট। যে অর্থ ফেরত আসছে তাতে কিন্তু কোনও দয়াদাক্ষিণ্যের ব্যাপার নয়। পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের অর্থ দিয়ে তৈরি। সুতরাং এর যদি কোনও নাম রাখতে চান তাহলে এর নামকরণ হওয়া উচিত পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের আবাসন, তাদেরই অর্থে আবাসন। আমি প্রয়াত ইন্দিরা গান্ধী তাঁর প্রতি সম্মান দিয়ে বলেছি, এটা কিন্তু বাস্তব ভিত্তি, এটা নিয়ে অন্য কিছু বলবেন না। পশ্চিমবঙ্গের মানুষের অর্থের একটা অংশ ফেরত আসছে। আমি কথাগুলো বললাম এই কারণে আপনারা নামটা রাখার জন্যে অনেক কথা বলেছেন বলে। এনার্জির ক্ষেত্রে দেখা গেছে যা নিয়ে যাওয়া হয় অর্থ তার এত কম ভগ্নাংশ আসছে যে চিন্তা করা যায় না। যতটা যাচ্ছে তার মাত্র ৪০-৫০ কোটি টাকার মতো আসে টারগেট ভিত্তিতে। আপনারা এমন ভাব দেখাচ্ছেন যেন কোনও জমিদার দিচ্ছেন, এইরকম মনোভাব হওয়া উচিত নয়। এরপরে আমি বলছি এনার্জির ক্ষেত্রে-রুর‍্যাল এনার্জিতে নন-কনভেনশনাল ১০০ পারসেন্ট আর কনভেনশনাল হয়নি। এর হিসাব এখনও পাইনি। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের টারগেট ভিলেজে মৌজা হিসাবে ২৪০১। এ বছরে ১ হাজারের একটু বেশি ছিল। তবে আমাদের বটলনেক হচ্ছে পোলস্ এবং ট্রান্সফরমার, এটাকে ভাল করার চেষ্টা করছি। ১০১০ থেকে বাড়িয়ে ১৬০৪ আনতে পেরেছি। আশা করছি সামনেরবার ফুল টারগেট আনতে পারব।

আরেকটি কথা বলি ফ্যামিলি ওয়েলফেয়ারের ক্ষেত্রে টারগেটে আমরা রিচ করতে পারিনি। স্টেরিলাইজেশনের ব্যাপারে আমরা এখনও ঠিক উন্নতি করতে পারিনি একটি তথ্য আপনাদের কাছে রাখছি সেন্ট্রাল গভর্নমেন্টের অফিসাররা আমাদের সঙ্গে আলোচনা করেছিলেন এবং তারা সেখানে বলেছিলেন যে প্রোগ্রাম ইমপ্লিমেন্টেশনের ক্ষেত্রে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ এগিয়ে। তারা বলেছেন যে প্রাইমারি হেল্‌থ সেন্টারে ১০০ পারসেন্ট পারফরমেন্স হয়েছে। সুতরাং আপনাদের যখন খারাপ লাগছে বলে মনে হবে বা পারফরমেন্স হচ্ছে না বলে মনে হবে তখন আমার সঙ্গে যোগাযোগ করবেন আমি আপনাদের দুঃখবোধ লাঘব করে দেব। সৌগতবাবু একটা অদ্ভুত কথা বললেন যে আমরা নাকি স্টেবিলাইজেশনের ক্ষেত্রে টারগেট অ্যাচিভ করতে পারিনি এবং একথাও বলেছেন যে কোনও কোনও তথ্য দিয়ে যে রাজ্যে ২০ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে। তাই যদি হয় তাহলে তো স্টেরিলাইজেশন ব্যাপারটা বার্থ রেটে ধরা পড়বে। বার্থ রেটে কোথাও তো ধরা পড়ছে না। একমাত্র পশ্চিমবঙ্গে এই রিগ্রেশন টানা যায় যে স্টেরিলাইজেশন হলে বার্থ রেট কমানো যাবে। কেন্দ্রীয় সরকার এই বার্থ রেটের ব্যাপারে সর্বসময়ে ভাবছেন এবং যাঁরা অফিসার এসেছিলেন অফিসাররা, তাঁরা বলেছিলেন এই হেল্‌থের উপরে যেসব তথ্যগুলি আসছে রাজ্যগুলি থেকে, বিশেষ করে অন্যান্য রাজ্যগুলি থেকে তাতে ওঁনারা খুব একটা আস্থা রাখতে পারছেন না। সুতরাং এই ২০০ পারসেন্ট,

৩০০ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে এই তথ্য মাননীয় সৌগতবাবু কোথা থেকে আনলেন বুঝতে পারলাম না। তাঁরা এই ব্যাপারে একটা কমিটি করার সিদ্ধান্ত করেছেন। কিন্তু টোয়েন্টি পয়েন্টস প্রোগ্রামে এটা কোটেড হয় না।

[7-20–7-30 P.M.]

একটা কমিটি করে মাঠে গিয়ে চেক করার পদ্ধতি পরে হবে এবং আমি এখানে শুধু টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামে এন আর ই পি, আই আর ডি পি এগুলি বলছি যেহেতু সুদীপ বন্দ্যোপাধ্যায় আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। আর একটা হচ্ছে এগুলি কিন্তু এক ধরনের সার্ভে যেটা কেন্দ্রীয় সরকার নিজেই করেছেন—একটা কেন্দ্রীয় মন্ত্রক থেকে করেছেন, আর একটা ন্যাবার্ড থেকে করেছেন। আপনি জিজ্ঞাসা করেছেন আই আর ডি পি-তে আপনার স্থান ১৬ কিনা। আপনি নিশ্চয়ই কোনও একটা কাগজ দেখে বলছেন, আমি আপনাকে বলছি আই আর ডি পি হয়েছিল ১৯৭৯ সালে জনতা আমলে। এটা গ্রামের গরিব দেখে সংজ্ঞাটা দেওয়া হয় জমি এবং আয়ের টার্মস-এ এবং ভর্তুকি নিয়ে ভর্তুকিটা অর্ধেক কেন্দ্রের এবং অর্ধেক রাজ্যের । গ্রামে যাকে গরিব বলা হচ্ছে সে ব্যাপারে চিহ্নিতকরণ সঠিক হচ্ছে কিনা এবং অনেকে যে ঋণ ভর্তুকি পাচ্ছে সেটা পেয়ে তার আয় বাড়ছে কিনা এটা প্রথমে ন্যাবার্ড স্টাডি করেন প্রতি রাজ্যে। আমাদের রাজ্যে ৫টি জেলা ওরা র‍্যান্ডামলি চক আউট করে বেছে নেন, তাতে পশ্চিমবঙ্গে ওরা দেখেন ৯৯ পারসেন্ট আইডেন্টিফিকেশন সঠিক হয়েছে। তারপর মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট গত বছরের আগের বছর ডিটেল্ড সার্ভে করেন, তাদেও একই রিপোর্ট, পশ্চিমবঙ্গের স্থান সবার আগে, ৯৯ পারসেন্ট কারেক্ট আইডেন্টিফিকেশন। শুধু আইডেন্টিফিকেশন নয় ভায়েবিলিটি বাড়বে কিনা, ভায়েবিলিটির ক্ষেত্রে সারা ভারতবর্ষে যেখানে গড় ৭৪ পারসেন্ট সেখানে পশ্চিমবঙ্গ অনেক আগে, ৮৩ পারসেন্ট ভায়েবিলিটি পশ্চিমবঙ্গে। এই ধরনের প্রকল্পে যারা সাহায্য পাচ্ছে পশ্চিমবঙ্গের সেই উপকৃতদের পারসেন্টেজটা বেরিয়ে আসছে মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট যে কন্‌কারেন্ট ইভ্যালুয়েশন করেছেন তার থেকে। সর্বশেষে আমি বলি রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া দিচ্ছেন ঋণ ফেরত দেওয়ার রেকর্ড। আপনি জানেন না আই আর ডি পি'র শিডিউলটা খুবই টাইট শিডিউল, ৩ বছরের মধ্যে ঋণ ফেরত দিতে হবে। সারা ভারতবর্ষে যেখানে ২২ শতাংশ মানুষ ঠিকমতো ঋণ ফেরত দিতে পারছে পশ্চিমবঙ্গে সেখানে ৫০ শতাংশ। সুতরাং আই আর ডি পি-তে পশ্চিমবঙ্গের স্থান বোধ হয় সবার আগে বা ঐরকম স্থান হবে। আপনি ষষ্ঠ যোজনার কথা যেহেতু বলেছেন, আমি জয়ন্তবাবুর বক্তৃতা ঘরে বসে শুনছিলাম, ষষ্ঠ যোজনা তুললে এটা ফার ফেচেড হয়ে যাচ্ছে এটা যদিও ১৯৮৮-৮৯ সালের অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনা তবুও আমি উত্তর দেব, কেননা আপনি বলেছেন ৩ হাজার ৫ শো কোটি টাকার মতো প্ল্যান বাজেটে ছিল তার মধ্যে ১২ শো কোটি টাকা রাজ্য সরকার খরচ করতে পারেননি। প্ল্যান ফিক্‌সেশন মানে সপ্তম যোজনায় যা হয়েছিল ষষ্ঠ যোজনায় তাই হয়েছিল, এই ষষ্ঠ পরিকল্পনার প্রথম বছরে কেন্দ্র এবং রাজ্য বসে একটা এগ্রিড আউট লে ঠিক করেন, সেটা ৩ হাজার ৫ শো কোটি টাকা ছিল, তাতে রাজ্যের অর্থ সংগ্রহ করার কথা ছিল এবং কেন্দ্রেরও অর্থ দেওয়ার কথা ছিল, ঋণ হোক যাই হোক তা দেওয়ার কথা ছিল। রাজ্যের যা টার্গেট ছিল ইন্টারনাল রিসোর্স মোবিলাইজেশনের তার চেয়ে বেশি ৪৪ পারসেন্ট রাজ্য সম্পদ সংগ্রহ নিজে করেন, কিন্তু

কেন্দ্রীয় সরকারের তো ৩২৫ কোটি টাকা দেওয়ার কথা ছিল সেটা তাঁরা দিলেন না। এই ৩২৫ কোটি টাকা কোনও ভিসা-আ-ভিস নয়, ফাইন্যান্স কমিশনের প্রথম বছরে ৩২৫ কোটি টাকা পাওয়া যায়নি। এর আগে ধরা ছিল আলোচনায়, কনসাইনমেন্ট ট্যাক্স ১৯৮২ সালে তখন অ্যামেন্ডমেন্ট হয়ে গেছে, সর্বসম্মতিক্রমে ডিসিসন হয়েছে কনসাইনমেন্ট ট্যাক্স পরের ২ বছরে যেটা কমিশন ধরে ছিলেন সেই ২ শো কোটি টাকা কিন্তু পাওয়া গেল না। ষষ্ঠ যোজনার সর্বশেষ বছরে পশ্চিমবঙ্গের প্ল্যান অ্যাপ্রুভড হল না কেন জানেন? ফারুক আব্দুল্লার সরকারকে বরখাস্ত করার প্রতিবাদে আমাদের মুখ্যমন্ত্রী এন ডি সি'র মিটিং থেকে বেরিয়ে এসেছিলেন, সেই বছরে পশ্চিমবঙ্গে প্ল্যান অ্যাসিস্ট্যান্স হল মাথা পিছু সর্ব নিম্ন, মাত্র ৫ টাকা। যে টাকাগুলি পাওয়ার কথা ছিল সেটা যোগ করলে ১ হাজার কোটি টাকার মতো চলে আসবে, সেই টাকা আমরা পাইনি। সেই টাকা খরচ করব কি করে? এইবারে অ্যাপ্রোপ্রিয়েশন বিলে মূল জায়গায় আসি। যদিও এটা ১৯৮৮-৮৯ তবুও প্রারম্ভিক তহবিল ইনিশিয়্যাল ব্যালেন্স খুব গুরুত্বপূর্ণ। তাই ১৯৮৭-৮৮ সাল কিভাবে শেষ, করলাম সেটা একটু আমাকে বলতে হবে যেহেতু মাননীয় সদস্যরা আশঙ্কা করেছিলেন। ৩ হাজার ৮৫৩ কোটি টাকার বাজেট গ্রান্টস-এর প্রস্তাব আমরা রেখেছিলাম এবং প্রস্তাব রেখেছিলাম যে ঘাটতি শূন্য বাজেট হবে। তারপর বছরের শেষে দেখলাম ১৯৯৯ কোটি অতিরিক্ত অর্থ আমরা সংগ্রহ করতে পারছি। তাই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি পুনর্গঠন ছাড়া ১৯১ কোটি টাকার প্রস্তাব রেখে ঐ ঘাটতি শূন্য বাজেট সামনে রাখি। তখন অনেকে আশঙ্কা করেছিলেন, অনেকে বলেছিলেন যে বছরের শেষে ঘাটতি থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া ওয়েজ অ্যান্ড মিনস-এর সর্ব শেষ তথ্য যা পেয়েছি তাতে আমি আনন্দের সঙ্গে এই সভায় জানাচ্ছি যে ১৯৮৭-৮৮ সাল আমরা শেষ করতে পেরেছি বাস্তব ক্ষেত্রে কোনও ঘাটতি না নিয়ে। এটা করতে আমাদের খুব কষ্ট করতে হয়েছে। আমাদের মনিটারিং করতে হয়েছে, প্রতিদিন, মাসে কত টাকা ট্রেজারি এবং সাবট্রেজারিতে যাচ্ছে। এগুলি দেখে শেষে আমরা একথা বলতে পেরেছি। আর একটা কথা বলি, কোনও ঘাটতি নয়, খুব সামান্য উদ্বৃত্ত হতে পারে বলে আমার ধারণা। যেহেতু খুব সামান্য উদ্বৃত্ত হতে পারে সে জন্য এটা বললাম। পানীয় জলের ক্ষেত্রে প্রথম যোজনা কমিশন থেকে যেটা Treasury and Sub-Treasury তার থেকে অর্থটা নিয়েছি subject to vote on account. এটাও বলা উচিত। এই যে বাজেট আমরা করেছিলাম গত বছর তার ৭০ ভাগ কিন্তু আক্ষরিক অর্থে প্ল্যান অ্যান্ড নন-প্ল্যান। আমরা কেন্দ্র থেকে একটা ভগ্নাংশ অর্থ পাই, আর ৭০ ভাগ হচ্ছে রাজ্য সরকারের নিজস্ব সম্পদ সংগ্রহ। একটা কথা মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন যে ঋণ ভারে জর্জরিত হচ্ছে। আমি বলি কে কাকে জর্জরিত করছে? ঋণভার হচ্ছে কোথা থেকে? কোথা থেকে এটা আসে সেটা দেখুন। যে কোনও একটা বছর যদি ধরা যায়, ধরুন আগের বছর, আগের বছরে পরিকল্পনা খাতে ২৭১ কোটি টাকার মতো কেন্দ্র সাহায্য দেন, কিন্তু এটা সাহায্যের নামেই সাহায্য। কারণ এর ৭০ ভাগ হচ্ছে ঋণ এবং এই ঋণের সুদের হার বছরের পর বছর বাড়ছে। ৯ বছরে ২৫ শতাংশ হয়েছে। এই হচ্ছে সাহায্য। ২৭১ কোটি টাকার তথাকথিত সাহায্য কিন্তু ঋণ ফেরত বাবদ দিতে হবে ৭০৮ কোটি টাকার মতো। এটা ভাবতে পারেন! পরিকল্পনার সাহায্যের সঙ্গে ঋণ—এটাতো কথা ছিল না। যখন যোজনা শুরু করা হয়েছিল ৫০ দশকে তখন এই রকম কেউ বলতে পারেননি। রাজ্যের কাছ

থেকে যে অর্থগুলি কেন্দ্র নিয়ে যাচ্ছে, ধরুন যদি রাজ্যগুলি বলত যে এগুলি সবই ঋণ তাহলে কি রকম লাগত? মাননীয় সদস্য ঋণভারের কথা বলেছেন, আপনি তথ্যগুলি জানেন। এটা হচ্ছে ঋণের ফাঁদে জড়ানোর চেষ্টা। কাজেই এটুকু মনে করবেন না যে আমরা কোনও খারাপ কাজ করছি। আমাদের এই রকম অবস্থার মধ্যে ফেলা হচ্ছে। এই ঋণের প্রত্যেকটি টাকা-পয়সা সব মিলিয়ে আমরা এই ঘাটতি শূন্য বাজেটে যেতে পেরেছি। কাজেই এটা বলা উচিত। আর একটা প্রশ্ন মাননীয় সদস্য জয়ন্তবাবু রেখেছেন, সে জন্য সেই সম্পর্কে একটু বলি। রাজ্য সরকার যে করগুলি তোলেন তার মূল রিসোর্স হচ্ছে ট্যাক্স। এগুলি হচ্ছে একসাইজ ট্যাক্স, সেলস ট্যাক্স, এন্ট্রি ট্যাক্স এবং কমার্শিয়াল ট্যাক্স। একসাইজ ট্যাক্স ১৯৮৬-৮৭ সালে আমরা ৭১ কোটি টাকা তুলতে পেরেছিলাম। ১৯৮৭-৮৮ সালে বছরের শেষে ৯৫ কোটি টাকা তুলতে পেরেছিলাম। এখানে ৩৪ শতাংশ বেড়েছে। এনট্রি ট্যাক্সে ১৯৮৭-৮৮ সালে হয়েছে ৮৯ কোটি এবং এটাতে ৯ পারসেন্ট বেড়েছে। এটাতে আরও বৃদ্ধির সুযোগ আছে বলে আমরা মনে করি। কমার্শিয়াল ট্যাক্সের সঙ্গে সেলস ট্যাক্স যুক্ত করে ১৯৮৬-৮৭ সালে ৮১০ কোটি টাকা আমরা তুলতে পেরেছিলাম। ১৯৮৭-৮৮ সালে ১ হাজার ৪২ কোটি পর্যন্ত আমরা যেতে পেরেছি। এটা কিন্তু আগে কখনও পারিনি। মূলত এর উপরে গত বছরের বাজেটে আমরা দাঁড়িয়ে থাকতে পেরেছি। এ বছর যখন প্রস্তাব রেখেছি অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সেখানেও ঘাটতি শূন্য বাজেটের প্রস্তাব রাখতে পেরেছি। অনেকে প্রশ্ন করছেন যে ঘাটতি শূন্য বাজেট কেন? ৩ বছর আগে রাজ্য সরকারগুলির ওভার ড্রাফ্ট নেবার যে সুযোগ ছিল সেটা কেন্দ্রীয় সরকার থামিয়ে দিয়েছেন। এখন একমাত্র কেন্দ্রীয় সরকার ঘাটতি করতে পারেন। রাজ্যগুলিকে করতে সুযোগ দেওয়া হয় না। কেন্দ্রীয় সরকার ঘাটতি কত করেছেন? ১৯৮৭-৮৮ সালের যে ফিগার পাচ্ছি তাতে ৭ হাজার ৫০০ কোটি টাকা। গোটা কেন্দ্রীয় যে বাজেট তার ১০ শতাংশের মতো ঘাটতি। রাজ্য সরকারগুলির ঘাটতি কত? শুধু পশ্চিমবঙ্গ নয়, আমরা বলেছিলাম যে ঘাটতি হবে না, কিন্তু অন্য রাজ্যগুলিকে যদি একত্রিত করা যায় তাহলে রেভিনিউ ডেফিসিট ১৯১ কোটি টাকা।

[7-30–7-40 P.M.]

রাজ্যগুলির ঘাটতির প্রায় ৪৪ গুণ বেশি হচ্ছে কেন্দ্রের। আপনারা বলেন ঘাটতি শূণ্য বাজেট কেন আমাদের করতে হয়েছে। ৭ দিনের বেশি ওভার ড্রাফ্ট রাখা যায় না, কেন্দ্রীয় সরকার এটা ডিসেম্বর মাস পর্যন্ত রাখেন, এখানে কিন্তু আমরা পারি না ডিসেম্বর মাস পর্যন্ত অতিরিক্ত খরচ হয়ে যায়, অথচ ৭ দিনের বেশি যেইমাত্র ওভার ড্রাফ্ট হয় রাজ্য সরকারের সমস্ত চেকগুলিকে অসম্মান করা হয়। এখানে দাঁড়িয়েই আমরা এই ঘাটতিশূন্য বাজেট তৈরি করেছি। এর বিকল্প আর কি আছে? বিকল্প মানে হচ্ছে ১০০ কোটি টাকা ঘাটতি দেখালেই কি হবে? এবং আমরা পরিকল্পনা তৈরি করবার সময়েই বলেছিলাম যে জেলায় জেলায় এই পরিকল্পনাগুলি হবে। সঙ্গে সঙ্গে ১০০ কোটি টাকা ঘাটতি বলতে পারলাম না কিন্তু যে পরিকল্পনাগুলি জেলাতে জেলাতে প্রতিশ্রুতি দিয়েছিলাম তা হল না—এটা আমরা কেন করব। তাই ঘাটতি শূন্য বাজেট আমরা এখানে রেখেছি। এর জন্য কিছু আটকাবে না। এর মধ্যে দাঁড়িয়ে যতটুকু করা যায় তা আমরা করেছি—তার ফল কি? পরিকল্পনা খাতে ৮৭১ লক্ষ গত বছরে আমরা বলেছিলাম বাজেট স্পিচে। এই বছর আমরা ৫৮ কোটি টাকা তার

উপর যুক্ত করেছি—তাতে ১০০৯ কোটি টাকা পরিকল্পনা খাতে বৃদ্ধি হয়েছে, অর্থাৎ ১৬ শতাংশে বৃদ্ধি হয়েছে। কিন্তু আগে এটা আমরা কেন করতে পারিনি? মূল্য বৃদ্ধির হারের চেয়ে বেশি বৃদ্ধি হয়ে গেছে, জনসংখ্যা বৃদ্ধির চেয়ে বেশি বৃদ্ধি হবে। পরিকল্পনা বহির্ভূত খাতে কর্মচারিদের বোনাস দেওয়ার ব্যাপারে ১১ শতাংশ বৃদ্ধি হয়, অর্থাৎ পরিকল্পনা বহির্ভূত খাতে কত বৃদ্ধি করেছে? ১১ শতাংশে নয়, ২২ শতাংশ, অনেক বেশি কেন্দ্রীয় সরকার বৃদ্ধি করেছে পরিকল্পনা বহির্ভূত খাতে, এখানে দাঁড়িয়ে অগ্রাধিকার ভিত্তিতে বিভিন্ন ক্ষেত্রে কি বলা হয়েছে? বাজেটে স্পষ্ট বলা আছে গ্রামাঞ্চলে বিদ্যুতের জন্য ২২ শতাংশ কৃষি এবং সংশ্লিষ্ট বিষয়ে ২৪ শতাংশ, সেচে ৯ শতাংশ অবশ্য প্রত্যক্ষভাবে সেচে নয় সেটা আগে বলা হয়েছে, কারণ এটা ঐ ২৪ শতাংশের মধ্যেই আছে কিন্তু একটা কথা মাননীয় সত্য বাপুলি মহাশয় বলেছেন—আমার অবশ্য এখন সময় নেই—আপনি যদি উৎসাহিত থাকেন আরও বেশি করে বিশদভাবে ঐ সম্বন্ধে আলোচনা করতে পারি। এটা শুধু অর্থের ব্যাপার নয় এবং এটার সমন্বয় নিয়ে আমরা ভাবছি—আমরা যাত্রা শুরু করেছি, ভূমি সংস্কার দিয়ে এবং সারা ভারতবর্ষে ন্যাশনাল স্যাম্পল সার্ভে আমরা কোট করেছি। যেমন বর্গাদার এবং ছোট কৃষকের হাতে জমির মোট অংশ হল ২৪ শতাংশ পশ্চিমবাংলাতে ঐ একই আছে, বর্গাদার এবং ছোট কৃষকের হাতে আজকে আরও জমি এসেছে ৭ শতাংশ। বর্গাদার যে জমি চাষ করছে সেটা আমরা বলেছি এবং আপনারা জানবেন এইসব কৃষকদের হাতে যে জমি এসেছে—তিনশত একচল্লিশটি ব্লক যে পশ্চিমবাংলায় আছে তার থেকে আমরা তথ্য পেয়েছি উৎপাদন বাড়ানোর ব্যাপারে সেটা আমরা কোট করেছি—ক্রপিং ইনটেনসিটি পার একর এটা আমরা ঐসব প্রান্তিক এবং ছোট কৃষকদের যা পেয়েছি তা বড় চাষীদের ও মাঝারি চাষীদের জমি থেকে পাচ্ছি না—আমরা পাচ্ছি একেবারে সেই গভীর খেটে খাওয়া কৃষকদের জমি থেকে। তাই যখনই উদ্বৃত্ত শিলিং বহির্ভূত জমি আনা হয় ওদেরকে দেওয়া হয়। এই জমি কাদের কাছ থেকে আনা হচ্ছে? আনা হচ্ছে তাদের কাছ থেকে যারা উৎপাদনের রেকর্ডে অসুবিধা বেশি বৃদ্ধি করেছে। যাতে ঐ উৎপাদন বৃদ্ধি ঘটে আমরা তাই করেছি। শুধু জমি নয় সেচেরও দরকার। আমরা তাই সেচের উপর সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করেছি। আমরা বলেছি ৩৭ শতাংশ ইরিগেটেড এরিয়া, গ্রস ক্রপ এরিয়া আমরা জানতে পেরেছি। এটা আমাদের আরও অনেক বাড়াতে হবে। আমি মাননীয় সদস্যদের কাছে বলব ১৮ কোটি টাকা অতিরিক্ত বরাদ্দ করেছি ক্ষুদ্র সেচ নিয়ে। মাটির নিচে জলের অবস্থা পশ্চিমবাংলায় সবথেকে ভাল। অপিয়াস অ্যাভেলেবিলিটি অফ গ্রাউন্ড ওয়াটার ব্যাপারে প্রতিটি ব্লকের অবস্থা ভাল। অ্যাকুইফার এবং ওয়াটার টিউব ভেরিয়েশন-এর তথ্য আমরা প্রতিটি ব্লকে প্ল্যানিং কমিটিতে দেবার চেষ্টা করেছি।

এবং এর পরে আমরা বলছি ক্ষুদ্র সেচের ব্যাপারে মাটির উপরেই হোক, আর মাটির নিচেই হোক যখন সেটা দেওয়া হবে তখন সেটা পঞ্চায়েতের মালিকানায় দেওয়া হবে। তাদের মালিকানায় হলে একটা শ্যালো টিউবওয়েলে ৭/৮ একর জমিকে তারা জল খাওয়াবে এবং তাতে প্রায় ১৫/১৬টি প্লট আসবে। সেই জন্য আমরা বলছি এই মালিকানার ক্ষেত্রে পঞ্চায়েতের সুপারভিসন থাকবে এবং বেনিফিসিয়ারি ম্যানেজমেন্ট তাদেরই হাতে ছেড়ে দিচ্ছি। আর অপারেশন অ্যান্ড মেন্টেনেন্সের দায়িত্ব বেনিফিসিয়ারি গ্রুপকে দিতে চাচ্ছি মেজর মেন্টেনেন্স রিপেয়ার বাদ দিয়ে এবং বাইরে থেকে অপারেটর নয়—গ্রামের গরিব যুবক যদি থাকে

তাহলে আমরা তাকেই দেব, তাতে ঠিক সময়ে কাজটা হবে। এর সঙ্গে যুক্ত কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে, সেটা আমি বলেছি। এখন থেকে ১০ বছর আগে আমাদের কৃষি উৎপাদন ছিল ৭৫ লক্ষ টন, সেটাকে বাড়িয়ে আমরা ৯৫ লক্ষ টনে নিয়ে এসেছি। গত বছরের রেকর্ড ছিল ৯৬ লক্ষ টন, এবারে আমরা সেটাকেও অতিক্রম করতে পারব বলে আশা করছি। আপনারা বলেছেন ভূমিহীন কৃষি মজুরি ১৮৭৬/৭৭ সালে ক্যাশ অ্যান্ড কাইন্ড মিলিয়ে গড়ে ৫।। টাকার মতো ছিল। এখন গড়ে আমরা ১৩ টাকা অতিক্রম করেছি। যে হারে প্রাইস ইন্ডেক্স অব এগ্রিকলচারাল লেবারার বেড়েছে তার চেয়ে একটু বেশি হারেই মজুরি বেড়েছে। এর প্রভাব শিল্পে পড়েছে। সাধারণ মানুষের প্রয়োজনীয় শিল্প তাঁত শিল্প-এর সঙ্গে যুক্ত রয়েছে, কৃষির সঙ্গেও যুক্ত শিল্প রয়েছে। অ্যাগ্রো ইনপুট কৃষি উৎপাদন শিল্প ব্যবহার করার ফলে এর উৎপাদন বৃদ্ধি পাবে যদি ঠিকভাবে সরকার পারচেজ করে এবং সেগুলি যদি ছোট শিল্পকে দেওয়া হয় তাহলে সেটা নিশ্চয় বৃদ্ধি পাবে। আপনারা দয়া করে আমার বাজেট প্রস্তাবগুলি একটু লক্ষ্য করে দেখবেন যে, প্রাইস প্রেফারেন্সে বলেছি পশ্চিমবঙ্গে ছোট শিল্পে ১৫ শতাংশকে আমরা প্রাইস প্রেফারেন্স দেব। আর পশ্চিমবঙ্গের মধ্যে যদি বৃহৎ শিল্প হয় তাহলে তাকে আমরা ১০ শতাংশ প্রাইস প্রেফারেন্স দেব পশ্চিমবঙ্গের বাইরের ছোট শিল্পের চেয়ে। আমরা ৪ হাজার কোটি টাকার বাজেটের ১ হাজার কোটি টাকার জিনিসপত্র কিনছি। এই দুটিকে ঠিকমতোভাবে সমন্বয় করতে পারলে আমরা আরও অনেকখানি এগিয়ে যেতে পারব। ধরুন স্বাস্থ্য দপ্তরের সঙ্গে ওষুধ শিল্পগুলিকে যুক্ত করতে পারলে ১১০০-র মতো ছোট ছোট ওষুধের কারখানা এর সুপারভিসনে আসবে। একইভাবে আমি রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথাও বলেছি। পাম্পসেটস, পোলস ইত্যাদির অর্ডার রাজ্যগুলির হাতে আসে। রাজ্যের ছোট ছোট শিল্পের মধ্যে এটা আসা উচিত। এইভাবে সমন্বয় করে আমরা শিল্পের দরজা খুলতে চাইছি। বড় শিল্পের ক্ষেত্রে বক্রেশ্বর হলদিয়া বাধা—যেহেতু আগের দিন আলোচনা হয়েছে, সেইজন্য আমি এই বিষয়ে আর কোনও কথা বলতে চাই না। তবে সমন্বয়ের অভাব আছে, এটা আমি বলেছি। ৪ বছর আগে জেলা এবং ব্লক স্তরে পরিকল্পনা করার কথা আমরা বলেছি এবং আরও অনেক জিনিস বলার কথা বলেছি। দুটি অংশে ভাগ করার কথা বলেছি। রাজ্য বাজেটের ৪০ শতাংশ অর্থ ব্লক স্তরে খরচ করতে চাওয়া হয়েছে—তখন এটা বলা হয়েছে। ৪০ শতাংশ অর্থ সেখানে বরাদ্দ করা হয়েছে। সত্যবাবুকে আমি বলছি যে, যদি সময় হয় তাহলে আপনার জেলার বিষয় নিয়ে আমি আলোচনায় বসব। ভূমি সংস্কারের সঙ্গে কৃষির সমন্বয়, ক্ষুদ্র সেচের সঙ্গে বিদ্যুতের সমন্বয় সাধন করার প্রচেষ্টা আমরা নিয়েছি এবং এই দুটি সংযোজন আগামী দিনে আমরা করব। সব শেষে আমি আর একটি কথা বলব যে, রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার একটি হাই পাওয়ার স্টাডি টিম এসেছিল। আমরা ওদের একটা কথা বলেছিলাম, ওরা সঙ্গে সঙ্গে সেটা গ্রহণ করেন যে, ব্যাঙ্কগুলির অ্যানুয়াল ক্রেডিট প্ল্যান-এর সঙ্গে ডিস্ট্রিক্ট স্টেট প্ল্যানকে ইনটিগ্রেট করতে হবে। ডিস্ট্রিক্ট স্টেট প্ল্যানের সঙ্গে ব্যাঙ্ক ক্রেডিট প্ল্যানকে ইনটিগ্রেট করে এদের সমন্বয় করতে হবে। ধরুন মাইনর ইরিগেসনের ব্যাপারে যে কোনও একটি ব্লকে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, আর. এল. আই. ইত্যাদি এইগুলি আপনি করলেন। আই. আর. ডি. পি., এন. আর. ই. পি. এইগুলি করলেন। এই সমস্ত ডিস্ট্রিক্ট প্ল্যানগুলিতে সাবসিডি দিচ্ছে। এখন ঋণের পার্টটা ব্যাঙ্ক থেকে আসছে। এছাড়া ব্যাঙ্ক সরাসরি ঋণ দিচ্ছে, অর্থ দিচ্ছে। এর সমন্বয়

হওয়া উচিত। ওরা সেটা মেনে নিয়েছেন। আমাদের ডিস্ট্রিক্ট প্ল্যানের সঙ্গে ব্যাঙ্ক ক্রেডিট প্ল্যানকে ইনটিগ্রেট করা খুবই দরকার। এটা হলে আমরা আরও এগোতে পারব। এই কাজ আমরা গ্রামাঞ্চলে যতটা করতে পেরেছি, শহরাঞ্চলে করতেই পারিনি। আগামী দিনে শহরাঞ্চলেও এই রকম বিকেন্দ্রীকৃত পরিকল্পনা করার কথা ভাবছি। শহরাঞ্চলে মিউনিসিপ্যালিটিগুলিকে নিয়ে প্ল্যানিং কমিটির মাধ্যমে টাকাগুলি খরচ করা হচ্ছে। তাকে সমন্বয় করে আমরা প্রতিটি ওয়ার্ড লেভেলে নিয়ে যেতে চাইছি। শহরাঞ্চলের পরিকল্পনা শুধু পরিকাঠামোগত পরিকল্পনা নয়, গ্রামাঞ্চলের এন. আর. ই. পি. কর্মসংস্থান পরিকল্পনাকে আমরা যুক্ত করতে চাইছি। এটা খুবই গুরুত্বপূর্ণ জায়গা। এখানে এন. আর. ই. পি.র মতো রাজ্য সরকারের একটা নিজস্ব অর্থ থাকে। শহর উন্নয়ন পরিকল্পনায় আমরা ১০ কোটি টাকা খরচ করছি। আমরা বলেছি ছোট একটা ড্রেন বা রাস্তার কাজ মিউনিসিপ্যালিটির কন্ট্রাক্টরকে বাদ দিয়ে সাধারণ মানুষকে যুক্ত করে এই কাজ করুন। এতে কাজটাও খুব তাড়াতাড়ি হবে এবং কর্মসংস্থানও বাড়বে। এই স্বনিযুক্তি প্রকল্পে আমরা ৬৫ হাজারের মতো টার্গেট রেখেছি। আমি সোজাসুজিভাবে বলতে চাই যে, এই কাজে ক্ষুদ্র রাজনীতির কোনও কথা নেই এবং সেখানে আমাদের গরিব ঘরের ছেলে মেয়েরাই স্থান পাবে এবং এই প্রকল্পে তাদেরই স্থান আছে। সবার সমস্যা এতে মিটবে না, কিন্তু আমরা চাইছি কিছু মাঠে নামুক এবং মাঠে নামার অভিজ্ঞতায় বুঝতে পারবে যে, বাধা কোথায় আসে। আগামী দিনে সেই বাধা আমাদের দূর করতে হবে। সেই বাধাটা আমাদের অতিক্রম করতে হবে। সত্যবাবুদের যতই খারাপ লাগুক, যতই ভয় করুক, সেই বাধাটা অতিক্রম করার জন্য সংগ্রাম অনিবার্য—এই কথা বলে সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-40–7-50 P.M.]

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No. 2) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that clauses 1, 2, 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1988, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West

Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988 be taken into consideration.

In the last Monsoon Session, this House passed the West Bengal Taxation Tribunal Act, 1987 with the object of establishing a tribunal, to be known as the West Bengal Taxation Tribunal, under Article 323 B of the Constitution of India, to exercise exclusive jurisdiction to adjudicate disputes with respect to levy, assessment, collection and enforcement of tax under 5 State Tax Laws. It also provided for exclusion of jurisdiction of all courts, except the Supreme Court, with respect to matters falling within the jurisdiction of the Tribunal and for transfer to the Tribunal of all cases pending in the High Court with respect to such matters.

2. The State Government has meanwhile formed a view that since the High Court and the Tribunal would be independent of each other, appeal cases against judgement of a single Bench of the High Court pending before a Division Bench should be excluded from the purview of the provisions of transfer to the Tribunal. The two would then remain mutually independent. Sections 14 and 15 of the West Bengal Taxation Tribunal Act, 1987 are proposed to be amended by clauses 3 and 4 of the present Bill to achieve this objective.

3. The West Bengal Taxation Tribunal Act, 1987 also confers reference jurisdiction on the Tribunal under which any question of law arising out of an order of any authority under any of the 5 State tax laws, which could so long be referred to the High Court under provisions of some of those tax laws, would henceforth be referred to the Tribunal. Since the text of those tax laws contain provisions for reference to High Court, and not to Tribunal, there may arise some amount of confusion. It is proposed in clause 2 of the present Bill to amend section 7 of the principal Act, making it clear that references to High Court in any specified State Act, shall mean reference to Tribunal with effect from the date on which jurisdiction is conferred on it.

4. The Principal Act provides in section 3 cl (2) sub cl (b) for the appointment of one or more Technical Member of the Tribunal on the recommendation of the Selection Committee of which the Chairman would be a sitting senior judge of the High Court nominated by the Chief Justice. The other two members of the Selection Committee are to be nominated by the State Government. This substantive provision of section 3(2)(b) does not provide for any condition or limitation subject to which the State Government shall nominate these two members of the Selection Committee, but the rule-making power contained in section

18(2)(a) contains a provision for introducing such conditions and limitations. We think that in the absence of any such provision in the substantive law, the law for rule-making power may not introduce specifically any new restriction on the nomination of members of the Selection Committee and therefore rule-making power contained in section 18(2)(a) should be omitted. It is proposed in clause 5 of the present Bill to omit this rule-making provision by way of retrospective amendment.

With these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**Mr. Deputy Speaker :** There is an amendment – amendment No. 1 of Shri Saugata Roy that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st March, 1989. The amendment is in order. The Member may now move his amendment....The member is not present in the House now. So the amendment is not moved.

Now I call upon Shri Apurbalal Majumdar.

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল যখন প্রথম পাস হয়েছিল ১৯৮৭ সালে তখন যদিও ১১৭টা অ্যামেন্ডমেন্ট প্লেস করা হয়েছিল, একটা অ্যামেন্ডমেন্ট মুভ করতে পারিনি এবং কোনও বক্তব্যও আমরা রাখতে পারিনি। যাই হোক, এক বছরের মধ্যে আবার এই আইনটার কিছু ধারা সংশোধন করার জন্য এখানে উপস্থিত হয়েছে। এটা ঠিক যে ধারাগুলি এখানে সংশোধনের জন্য উনি এনেছেন, সেগুলি সম্পর্কে আমাদের অ্যামেন্ডমেন্টের মধ্যে অনেক বক্তব্য রাখা ছিল। ইতিমধ্যে আজকে যে রুলস আমাদের কাছে সার্কুলেট করা হয়েছে সেই রুলসগুলি দেখছিলাম এবং এর পাশাপাশি অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাক্ট যেটা হয়েছে, সেন্ট্রাল গভর্নমেন্ট যা করেছেন সেটাও পাশাপাশি একটু বিচার করে দেখবার চেষ্টা করছিলাম। আমাদের ফাইন্যান্স মিনিস্টার, যিনি এই বিল মুভ করলেন তার দৃষ্টি আকর্ষণ করে একথা বলতে চাই যে অ্যাপ্লিকেশন করে কতদিনের মধ্যে কি করা হবে সেই রকম কোনও লিমিটেশনের ধারা বোধ হয় এর মধ্যে নেই। কোনও লিমিটেশন যদি না থাকে তাহলে পরে অসুবিধা দেখা দিতে পারে। যেমন আমাদের ক্রিমিন্যাল কোডে কোনও লিমিটেশন ছিল না। তারপরে ৪৬৮ ধারাটা সেখানে দিয়ে ১৯৭৩ সালের যে আইন তাকে সংশোধন করা হল। ক্রিমিন্যাল প্রসিডিওর অব কোড সব ১৯৭৩-এর যে সংশোধন হল তাতে ৪৬৮ ধারা দিয়ে লিমিটেশনের ব্যবস্থা করা হল। সেন্ট্রাল অ্যাক্ট, ১৯৫১ যেটা পাস হয়েছে তাতেও স্পেশ্যাল লিমিটেশনের কথা বলা হয়েছে। কিন্তু এই অ্যাক্ট লিমিটেশন সম্পর্কে সাইলেন্ট থাকছে। কাজেই এর ফলে পরে একটা কমপ্লিকেশন অ্যারাইজ করতে পারে। কারণ ট্রাইবুন্যাল তাদের ইচ্ছামতো নেবার চেষ্টা করে কোন অ্যাপ্লিকেশন অ্যাকসেপ্ট করবেন, কোনটা অ্যাকসেপ্ট করবেন না, এই রকম অবস্থায় বিপদের সম্মুখীন হতে হবে। সে জন্য ফাইন্যান্স মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করে বলব যে এটা সংশোধন করা যায় কি না সেটা আপনি চিন্তা করে দেখবেন। আর একটা কথা হচ্ছে, আমাদের কাটা বেঞ্চ আছে সে সম্পর্কে পরিষ্কার কোনও বক্তব্য এখানে নেই। এখানে বলা আছে একজন চেয়ারম্যান,

একজন জুডিশিয়াল মিনিস্টার, জুডিশিয়াল মেম্বার অথবা আর একজন হবেন টেকনিক্যাল। এখন একটা ট্রাইবুন্যালের পক্ষে সবগুলি কেস করা নাও সম্ভব হতে পারে। কারণ ইতিমধ্যে ৫টি অ্যাক্ট সংক্রান্ত কিছু মামলা এদের হাতে তুলে দেওয়ার চেষ্টা করা হয়েছে এই আইনের মধ্যে দিয়ে। এক্ষেত্রে প্রিন্সিপল বেঞ্চের যে ট্রাইবুন্যাল, যাতে সাবর্ডিনেট ট্রাইবুন্যাল তার আন্ডারে থাকে, সেই রকম কোনও প্রভিসন না থাকার জন্য আমাদের অসুবিধা হতে পারে।

[7-50—8-00 P.M.]

সেই প্রভিসন না থাকার ফলে অসুবিধা হতে পারে। একটা বেঞ্চ কলকাতায় বসল, হতে পারে, নর্থ বেঙ্গলে একটা বেঞ্চ বসতে পারে এবং নর্থ বেঙ্গলে যদি বেঞ্চ বসে তাহলে সেখানে যে সমস্ত লিটিগ্যান্ট পাবলিক আছে, তাদের সুবিধা হবে, কারণ অনেক সময় আমরা বলেছি যে হাইকোর্টের একটা বেঞ্চ যদি নর্থ বেঙ্গলে বসত তাহলে সুবিধা হত। কিন্তু এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত আমাদের কাছে জানানো হয়নি। সেই জন্য আমি বলছি একটা প্রিন্সিপাল বেঞ্চ, আর একটা যদি সাবর্ডিনেট বেঞ্চ থাকে, সেটায় নর্থ বেঙ্গলের পাঁচটা ডিস্ট্রিক্টের মামলা সেখানে হবে, তাহলে সুবিধা হয়। কারণ ট্রাইবুন্যালে সবচেয়ে বড় সুবিধা হল যে ওখানে কোনও স্ট্যাম্প ফি লাগবে না, এখানে বড় সুবিধা হল উকিল না হলেও যে কোনও পাবলিক সেখানে দাঁড়িয়ে তার বক্তব্য রাখতে পারছে এবং এক্সপিডাইট করতে পারছে। নর্থ বেঙ্গল থেকে এখানে ট্রাইবুন্যাল এ তাদের যদি আসতে হয় তাহলে অনেক অসুবিধা হতে পারে। সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্পিকারের মাধ্যমে আপনি এই জিনিসটা চিন্তা করে দেখবেন। আর একটা বিষয়ে বলি, সেটা হচ্ছে কনস্টিটিউশনাল ভ্যালিডিটি। আপনি এখানে যে পাঁচটা আইনের ব্যাখ্যা দিয়েছেন, এর উপর যে কেস হবে, পরবর্তীকালে আপনি অনেক অ্যামেন্ডমেন্ট করবেন, সেই সব আইনগুলো প্রতি বছর আমরা জানি সেল্‌স ট্যাক্স আইন প্রতি বছর পরিবর্তন করতে হচ্ছে এবং সেইসব অ্যাক্টগুলো আমরা যখন পরিবর্তন করব, তখন হয়তো তার কনস্টিটিউশন, নীতি নিয়ে হয়তো কেস ফাইল করতে পারে, এখন আমার এই আইনে বলা আছে যে কনস্টিটিউশনাল যদি কোনও প্রশ্ন ওঠে তাহলে সেটাও ট্রাইবুন্যাল দেখবে। এখানে আমাদের একটু অসুবিধা হচ্ছে, এটা যে সেখানে হয়তো আপনি একজন হাইকোর্টের জুনিয়র জাজ পাবেন, কিন্তু আর যে সমস্ত, যারা আসবেন, তারা হয়তো ইকুইপ্‌ড হবেন না অনেক সময় এবং সেই কারণে এখানে অ্যাপয়েন্টমেন্ট করবেন। সেইজন্য সেখানে যে কনস্টিটিউশনাল প্রশ্ন অ্যারাইজ করবে, আপনি জানেন সেন্ট্রাল অ্যাক্ট যেখানে আছে, সেখানে কোনও অসুবিধা নেই, সেখানে আর্টিকল ১৩৬-এ সুপ্রীম কোর্টে ঝট করে চলে যেতে পারে। কিন্তু আমরা সেই ১৩৬ এর নিয়ম কাটতে পারি না, যে ১৮৫তে যে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুন্যাল অ্যাপয়েন্টেড হয়েছে বাই দি সেন্ট্রাল গভর্নমেন্ট, সেখানে সেই সুযোগটা রয়েছে যে ১৩৬এ অ্যাপয়েন্টমেন্ট হতে পারে। আমাদের এখানে যদি কোনও চ্যালেঞ্জ করতে হয়, সেই চ্যালেঞ্জটা কিন্তু আমাদের ট্রাইবুন্যালে করতে হবে এবং ট্রাইবুন্যালই কনস্টিটিউশনাল ভ্যালিডিটি হবে কি হবে না, সেটা তা দেখে দেবেন। আপনি প্রভিসো ওয়ান দেখুন, সেকশন সিক্স প্রভিসো ওয়ান, সেখানে বলা হয়েছে যে ওখানে তাদের হাতে পাওয়ার থাকবে।

Provided that where the matter relates to disposal of question of

Constitutional validity of any provision of any specified State Act, the matter shall be decided by a Bench constituted of at least three members of which the Chairman shall be one...

কাজেই এখানটায় আমার মনে হয় কনস্টিটিউশনাল ভ্যালিডিটি আছে কি না সেটা একটু এক্সপিরিয়েন্সড, একটু সিনিয়র জাজেস অব হাইকোর্ট, এই জায়গাটা আপনাদের একটু দৃষ্টি আকর্ষণ করছি, to give a second thought on the issue of tax assessment.

কারণ ওটা একটা বড় ব্যাপার। ট্যাক্সের অ্যাসেসমেন্ট কী হল, ট্যাক্সের কী লেভি হল, এটার সঙ্গে ফান্ডামেন্টাল কনস্টিটিউশনাল ভ্যালিডিটি আছে কি সেটা একই পর্যায়ে যেন আমরা না দেখি। এরপর আপনি দেখুন যে অর্ডারটা হল, যে অর্ডারটা ট্রাইবুন্যালে ছিল, হাউ টু একজিকিউট দেম, একটা ডিটেল প্রসিডিয়োর থাকার দরকার আছে। কিন্তু আমাদের এখানে যে আইনটা আমরা পাস করতে যাচ্ছি তা হল how to be executed the orders passed by the tribunal.

এইভাবে যদি না হয় তাহলে ইনফাকচুয়্যাল হয়ে যাবে। ইমপ্লিমেন্ট করাটা বেআইনি হবে এবং আমরা তো সেটা পারব না যদি আমরা একজিকিউশন করতে যাই, যদি তা আমাদের আইনে না থাকে তাহলে দে উইল গো টু হাইকোর্ট। আর্টিকেল ২৭৭—আমাদের মনে হয় আমি ঠিকই বলছি, বোধ হয় আমার মিসটেক হয়নি। সেইজন্য আমার মনে হল একজিকিউশন করা অর্ডারটাকে একজিকিউট করা, এটার জন্য ডিফারেন্ট প্রসিডিয়োর থাকে। এই সম্পর্কে যদি আমার অ্যামেন্ডমেন্ট দেবার সুযোগ থাকত তাহলে আমি অ্যামেন্ডমেন্ট দিয়ে দিতাম। কিন্তু এত অল্প সময়ের মধ্যে দেওয়া সম্ভব হয়নি, আমি স্টাডি করার সময় পাইনি। আপনি এটাকে পরবর্তীকালে যখন আসবে তখন রিথিংকিং করে পরিবর্তন করবেন। আমি জানি যে কোনও ট্রাইবুন্যাল লোক পার্সোনালি অ্যাপিয়ার করতে পারে। কিন্তু right to make my submission through a legal personality. আমি কোনও উকিল লাগাতে পারব কি না সেটা কিছু পরিষ্কার করে বলা নেই।

আপনি রুলসে সেটা দিতে পারেননি। আগে থেকে একটা আইডিয়া না দেওয়া থাকলেও রুলসে অনেক বেশি শক্তি, অনেক বেশি ক্ষমতা দেওয়া হচ্ছে। সেখানে দিল্লির অ্যাক্টে, ১৯৮৫ সালের অ্যাক্টে বলে দিয়েছে,—প্লিড সে নিজেই করতে পারবে এবং সেখানে বলে দিয়েছে, ইফ নেসেসারি হি ক্যান অ্যাপ্লাই ফর এ ল' ইয়ার। কারণ অনেক সময়ে অ্যাপ্লিকেন্ট উইল নট বি এন এ পজিশন টু ডিফেন্ড হিজ ওউন কেস। অতএব এই সুযোগটা এখানেও দেওয়া উচিত। আমি মনে করি আপনি এই সুযোগের দিকে লক্ষ্য রাখবেন। কারণ প্রত্যেকেই শিক্ষিত বা আইনজ্ঞ নন এবং আইন সম্বন্ধে যথেষ্ট জ্ঞান সকলের নেই। সেই জন্যই আমি আপনাকে সেই ব্যবস্থা করতে বলছি। আমি আশা করছি আপনি তা করবেন। এখানে আমার এটা দেখে মনে হচ্ছে সেন্ট্রাল অ্যাক্টে যে সুযোগ আছে সেই সুযোগ থেকে আমরা বঞ্চিত হচ্ছি। এটা হয়ত আপনার এখানে বাদ পড়ে গেছে; আশা করি এগুলি দেখে আপনি সামনের বছর আবার একটা সংশোধনী আনবেন। লুফোল্সগুলি দেখে, সেইভাবে আনবেন। থ্রু অ্যাকশন সেটা আপনি ভালভাবে দেখতে পাবেন। এপ্রিল মাসের ৮ তারিখ থেকে এটা কার্যকর

হওয়ার কথা এবং রুলস যখন পেয়েছেন তখন নিশ্চয়ই কাজ আরম্ভ হয়ে গেছে। কিন্তু এই অবস্থার কাজ করতে গিয়ে কিছু কিছু অসুবিধার সম্মুখীন হতেই হবে এবং অসুবিধাগুলি দূর করার জন্য নিশ্চয়ই আপনাকে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসতে হবে। আমি আশা করব সেদিক দিয়ে প্রয়োজন মতো অ্যামেন্ডমেন্ট আপনি নিয়ে আসবেন। তখনই এটা সর্বাঙ্গ সুন্দর আইনে পরিণত হতে পারবে। আমি আর বিস্তারিত আলোচনার মধ্যে যাচ্ছি না। তবে সেকশন ৭-এর যে সংশোধনটা করছেন সেটার বিষয়ে এখানে কিছুই বলা নেই। হয়ত তার কারণ এটা মোস্ট অর্ডিনারি সংশোধন, সেই জন্যই কিন্তু বলেননি। কিন্তু আমি সেক্শন ১৪ সম্পর্কে বলছি,—অবশ্য ঠিক এই কথা এর আগেও বলেছি যে, যে-অ্যাপিলগুলি পেন্ডিং পড়ে আছে, যে-গুলি হাই কোর্ট করেন, যে অ্যাপিলগুলি অলরেডি আছে সেগুলি সম্বন্ধে আপনি বলছেন, 'হাই কোর্ট উইল হ্যাভ দি রাইট। দি হাই কোর্ট শ্যাল হ্যাভ দি অথরিটি ইন রিলেশন টু এনি অ্যাপিল পেন্ডিং বিফোর দি হাই কোর্ট অন দি ডেট্ স্পেসিফায়েড বাই স্টেট গভর্নমেন্ট। —আই সাপোর্ট ইট। এটা আপনি ভাল করেছেন। এর পরে সেকশন ১৫এ(I)(II)-র ক্ষেত্রে আপনি যা করেছেন তাতে আই হ্যাভ গট্ নাথিং টু সে। আপনি এখানে ভাবাটা শুধু একটু চেঞ্জ করেছেন এবং আগের সঙ্গে সঙ্গতি রেখেই করেছেন। দ্যাট ইজ কোয়াইট ও. কে.। তবে আমি নং ৩-এর দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যদি আপনি বলেন যে, আমাদের ঐ "দি প্রোভিসো আফটার দি ওয়ার্ডস" এনি প্রোসিডিংস "দি ওয়ার্ডস আদার দ্যান দি অ্যাপিল' স্যাল বি ইন্সার্টেড।"

এখানে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যদি আপনি বলেন যে, ঐ ১৪তে আগেই ইনক্লুসিভ হয়ে গেছে, তাহলেও আমি বলব যে, এই সেকশনের যে প্রোভিসো ছিল, 'ইফ এনি ম্যাটার অর এনি প্রোসিডিং হ্যাজ বিন হার্ড ইন পার্ট অর হার্ড, বাট জাজমেন্ট হ্যাজ নট বিন ডেলিভার্ড অন অর বিফোর দি এফোরসড্ ডেট্। এর পরে আপনি সেকশন ১৫তে যান, সেকশন ১৫ দিয়ে যদি ওটা কভার করে তাহলে ওটাতে কিছু বলার থাকে না। তাহলেও আপনার সেকেন্ড পার্টে, পার্ট হার্ড ম্যাটারে—এক পক্ষের বক্তব্য কোর্ট শুনেছে—সাব্-সেকশন এ(III), সেখানে পার্ট হার্ড ম্যাটার নিয়ে কথা আছে, এ ক্ষেত্রে আপনাকে আমি অনুরোধ করব যেখানে এক পক্ষের বা দু'পক্ষের বক্তব্যই শোনা হয়ে গেছে, জাজমেন্টের জন্য কোর্ট একটা ডেট্ ফিক্সড করে দিয়েছে, ইন দি মিন টাইম সেখানে যদি ডিস্ট্রিক্ট জজ্ বা অ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট জজ্ ট্রান্সফার হয়ে যান তাহলে আবার সেখানে কেঁচে গণ্ডুস করতে হবে। বিকজ ইট ইজ পার্ট হার্ড ম্যাটার। আবার নতুন করে প্রমাণ দিয়ে আর্গুমেন্ট করতে হবে, হিয়ারিং হবে। হয়ত কোনও ক্ষেত্রে এক পক্ষের বক্তব্য শুনেছে, আদার পার্টির কোনও বক্তব্য নেই, দু'দিন বা এক সপ্তাহ পরেই জাজমেন্ট বের হবে, সেই পার্ট হার্ড ম্যাটারটা অবশ্যই আপনাকে দেখতে হবে। সুতরাং পার্ট হার্ড ম্যাটারটা আপনি দেখুন, সাব-সেকশন এ(III)-এ সেই পার্ট হার্ড ম্যাটার নিয়ে আপনাকে অনুরোধ করব—দু'পক্ষের শুনানী হয়েছে, জাজমেন্টের একটা ফিক্সড ডেট করে দিয়েছে, এক সপ্তাহ বাদে জাজমেন্ট দেবে, ইন দি মিন-টাইম ট্রান্সফার হয়ে গেলেন, হিয়ারিং হয়েও জাজমেন্ট হল না, নতুন করে সেখানে আর্গুমেন্ট করে প্রমাণ দিয়ে হিয়ারিং করতে হবে। পার্ট হার্ড ম্যাটার অব দি ম্যাটার হ্যাজ বিন অর বোথ দি পার্টিস হ্যাভ বিন বার্ড বাট্ দি জাজমেন্ট কুড নট বি ডেলিভার্ড, এ-রকম কেস

বেশি হবে না, সামান্য কিছু কেস হবে, পার্ট হার্ড কেস বেশি হয় না। ইন দি মিনটাইম আপনি ল' এনফোর্স করে কিছু করতে পারেন কিনা দেখুন। এটা একটা টেক্নিক্যাল ডিফেক্ট, এটার সম্বন্ধে আপনি কিছু করতে পারেন কিনা ভেবে দেখুন।

[8-00—8-10 P.M.]

তারপর দেখুন 'বি' ইন সাবসেকশন ২, সেই সেকশন ২তে নাম্বার ওয়ান সম্পর্কে আমি কোনও বক্তব্য রাখছি না। It is nothing other than this. আর একটা ক্লজ 'সি' শ্যাল বি অমিটেড। সেখানে আপনি দেখবেন An appeal to the tribunal shall be decided by Punjab consisting of three members. এইসব বলছে। এটা আগে ছিল। হাইকোর্ট সেই কেসটা ফেরত পাঠিয়ে দিল উইথ সাম অবজারভেশনস উইথ সাম রেকমেন্ডেশনস যে আরও একটু বেশি মনযোগ দিয়ে, আর একটু ভালভাবে পরীক্ষা করে দেখুন। আমি সেখানে বলছি যে হ্যাঁ, ফেরত পাঠিয়ে দিক। কিন্তু সেটা যখন ট্রাইবুন্যালে আসবে, ট্রাইবুন্যাল সেটা একটু ভালভাবে মনযোগ দিয়ে পড়বেন এবং যারা জজ থাকবেন অন্তত ২ জন জুডিশিয়্যাল ম্যাজিস্ট্রেট অ্যাটলিস্ট সেখানে থাকা উচিত৷ Consisting of three out of two shall be judicial Members. আইনটা বোঝবার জন্য একজন জুডিশিয়্যাল মেম্বার নিতে পারেন অফ এনি নাম্বার। মিনিমাম আপনি এখানে ওয়ান বলেছেন. সেখানে ২/৩/৪/৫ জনকে আপনি নিতে পারেন। সেইজন্য আমি বলছি, অ্যাটলিস্ট ২ জুডিশিয়্যাল মেম্বার থাকবেন। হাইকোর্ট যে কথাগুলি বলে যেভাবে পাঠিয়ে দিচ্ছেন সেগুলি সঠিকভাবে করার জন্য এঁদের থাকা দরকার। এর পরে আপনি সেকশন ১৮ নিয়েছেন। এটা আপনি ঠিকই করেছেন, আমি মেনে নিচ্ছি। কারণ যেখানে গভর্নরকে পাওয়ার দিয়েছেন সেকশন ২তে, সেটা আবার এখানে আনা ঠিক নয় এবং হওয়া উচিৎও নয়। ফ্রি হ্যান্ড হওয়াই উচিৎ In selecting the members of the tribunal. এখানে I am referring the constitutional Law of India, Volume II Editor in Chief Mr. M. Hiddayatullah.

তার একটা আর্টিকেল আমি এখানে ২/৪ লাইন তুলে ধরব ফর এ গাইডেন্স টু ইউ অনলি যে, কনস্টিটিউশন্যাল ল্ আছে তাতে আপনি দেখবেন ট্রাইবুন্যাল আন্ডার আর্টিকেল ২২৩এ এবং ২২৩বি সেখানে ৪২ অ্যামেন্ডমেন্টস পড়ে। যে সুযোগটা আসছে কনস্টিটিউশনের ৪২ অ্যামেন্ডমেন্টস পড়ে। সেই সুযোগ নিয়ে আমরা এই আইনগুলি করছি। সেখানে আপনি দেখবেন ১৯৭৭ সালে কার্যকর হয়েছে, সেই অ্যামেন্ডমেন্ট কার্যকর সেন্ট্রাল য়্যাক্ট-এ হয়েছে। এখন অনেক সময় দেখা যায় যারা ট্রাইবুন্যালে বসেন, The tribunals had the unique advantage of hearing the cases without requiring the Parties to pay any court fees.

এখানে টেকনিক্যালিটিসের কোনও দরকার নেই, নট্ ইভেন অ্যাডভোকেট, এই পজিশনের সুযোগটা নিয়ে tribunal members, if they are not properly equipped সেখানে একটা কেস পশ্চিমবাংলায় হয়েছিল, সেই কেসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে সাপ্রেশন অফ ফ্যাক্টস করে দেন declining or abdicating the Jurisdiction by a tribunal may arise when a tribunal does not decide a matter in

its own independent Judgement but acts according to the dictates, instructions or guidance of superior departmental authorities.

এটা করা হয়েছিল এবং সেটার জন্য কোর্ট অবজার্ভ করেছেন। সুপ্রীম কোর্ট তখন বলেছিলেন, In a case under the Bengal Finance (Sales Tax) Act, 1941, the court held that the whole procedure adopted was to say the least unfair and was calculated to undermine the confidence of the public in the impartial and fair administration of the department. Since the power of superintendence over all types of administrative tribunals is exercised with a view to ensure that the tribunals function within the bounds of law and observe all canons of rule of law, the Supreme Court held that the tribunals should also observe the principle of res judicate wherever applicable. The rule of res judicate being a rule of sound public policy demands that "multiplicity of litigation and agitation and reagitation of the same dispute at issue between the same employer and his employees will not be conducive to industrial peace which is the principal object of all labour legislation bearing on industrial adjudication."

আগের কেসটা আগেই বলেছি—এ. আই. আর., সুপ্রীম কোর্ট, ১১৩২। সুতরাং ইন সিলেকটিং পার্সনস, আপনাকে বলব, যদি আপনি ইনফ্লুয়েনসড না হন অর বাই সুপিরিয়র যাঁরা থাকবেন—তাঁদের বন্ধু-বান্ধব—তাহলে ট্রাইবুনালের অ্যাডভান্টেজটা পাবলিক পাবে না। সেই অ্যাডভান্টেজ থেকে তারা বঞ্চিত হবে। এই কথা বলে এই বিলের অন্যান্য জায়গায় সমর্থন করে, ২/১ জায়গায় যেখানে আমি একমত হতে পারলাম না সেই কথাগুলি বলে এই অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ট্রাইবুন্যাল অ্যাক্ট ১৯৮৭ যে সংশোধনী এনেছেন সেই সংশোধনীকে সমর্থন করে দু-একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করেছেন যে বিরোধীপক্ষের সদস্য মাননীয় অপূর্ব মজুমদার মহাশয় জমকালভাবে বেশ খানিকটা সময় ধরে তাঁর বক্তব্য রাখলেন। তাঁর পরিসংখ্যান দেখে বোঝা গেল তিনি আইন তৈরি করতে পারেন। আমরা ব্যাপারটি উপভোগ করলাম। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আউট অফ নাথিং যে নোট দিয়েছেন ট্রাইবুন্যাল সম্পর্কে তাতে সমস্ত বিষয়টি পরিষ্কার আছে। এরপর বলার আর কোনও জায়গা নেই। অপূর্ববাবু পার্ট হার্ডের বিষয়গুলি বললেন। ওনার হাইকোর্টের অভিজ্ঞতা আছে। হাইকোর্টেতে মামলা চলে আসছে। ট্রাইবুন্যাল যে জন্য করা হচ্ছে, আজকে রাজ্যের ট্যাক্সেশন, রাজস্ব এবং সেই রাজস্বের যেখানে যতটুকু সম্ভব সেটা যত তাড়াতাড়ি সম্ভব সরকারের হাতে যাতে আসে তার চেষ্টা করার জন্য এই ট্রাইবুন্যাল। ট্রাইবুন্যাল একটা হেলপিং হ্যান্ড। সেই হেলপিং হ্যান্ডকে আরও শক্তিশালী ও নিখুঁত করার জন্য এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। ট্রাইবুন্যালের মাধ্যমে কর আদায়ের কাজ করা সহজ হবে। আমার মনে হয় রাজ্যের যে রাজস্বতা এবারে রেকর্ড রাজস্ব উনি সংগ্রহ করতে পেরেছেন। আমার মনে হয় এই ট্রাইবুন্যাল অপারেশন হওয়ার ফলে তার একটা

ইমপ্যাক্ট ট্যাক্স পেয়ারের উপর অর্থাৎ ট্যাক্স যারা ইভেডার যারা কর ফাঁকি দেয় তাদের উপর একটা প্রভাব পড়তে শুরু করেছে। এর ফলে পশ্চিমবঙ্গের রাজস্বখাতে রেকর্ড পরিমাণ রাজস্ব সংগ্রহ করতে পারা যাবে। এটা যখন অপারেশনে যাবে রাজস্ব আরও বাড়বে, যাঁরা ফাঁকিটা দেন সেটা কমে যাবে। এই বলে এটাকে সমর্থন করে অপূর্ববাবু যেটা বলছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ট্যাক্সেশন ট্রাইবুন্যাল বিলের অ্যামেন্ডমেন্টের উপর বক্তব্য রাখতে উঠে আমি প্রথমে মাননীয় অপূর্বলাল মজুমদার মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। উনি এত সময় এবং পরিশ্রম দিয়ে এটা পড়েছেন এবং অনেক মূল্যবান কথা বলেছেন।

[8-10—8-15 P.M.]

আমি খুব সংক্ষেপে এর মূল উদ্দেশ্য একটা দৃষ্টান্ত দিয়ে বলছি যে, এই ধরনের সংশোধন করবার কথা সংবিধানের ৩২৩(খ) ধারায় খুব পরিষ্কারভাবে লেখা আছে এবং মাননীয় অপূর্ববাবু নিশ্চয়ই এটা জানেন। মাননীয় সত্যবাবুও জানবেন যে, ১৯৮৫ সালে সুপ্রিম কোর্টে একটি বিখ্যাত কেস হয়—সম্পদলাল এবং ভারত সরকারের মধ্যে কেস। সেই কেসকে জাস্টিস রঙ্গলাল মিশ্র এবং জাস্টিস পি. এন. ভগবতী আপহোল্ড করেন এবং খুব পরিষ্কারভাবে বলে দেন যে, রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত করের কেসগুলি যেখানে হাইকোর্টে করেন সেখানে হাইকোর্ট ছাড়া এই ধরনের ট্রাইবুনাল করা উচিত। মাথার উপর হাইকোর্ট আছেন এবং সুপ্রিম কোর্টও থাকবেন, কিন্তু হাইকোর্টের বদলে এসব ক্ষেত্রে ট্রাইবুন্যালও থাকতে পারবেন। এটা সম্ভব এবং কনস্টিটিউশন্যালি সেটা ভ্যালিড। এটা তাঁদের বক্তব্য থেকে বেরিয়ে এসেছিল। এখানে নির্দিষ্টভাবে বলছি যে, কেন আমরা এই সংশোধনীতে এলাম। আমরা মহামান্য হাইকোর্টে খোঁজ নিয়েছি, পরামর্শ করে দেখতে পেয়েছি যে, পশ্চিমবঙ্গ সরকারের ট্যাক্স ম্যাটারের চার হাজারের মতো কেস হাইকোর্টে পেন্ডিং আছে এবং প্রতি বছর নতুন করে যে কেস রুজু করা হচ্ছে গড়ে তার সংখ্যা ২৬০টির মতো, যার মধ্যে নিষ্পত্তি হচ্ছে বছরে গড়ে ৫০টির মতো। অর্থাৎ প্রতি বছরই ব্যাকলগ বাড়ছে। এর ফলে গড়ে ১০ বছরের মতো এক একটি কেস পড়ে থাকছে। এর ফলে ছোট ব্যবসায়ীরা সেই কেস টানতে পারছেন না। এই ব্যাপারে আমরা স্যাম্পেল চেক করি এবং দেখি যে, যারা হাইকোর্টে ডিভিসনে গেছেন তারা কেউই ছোট ব্যবসায়ী নন, তবে তারাও কেসের নিষ্পত্তি চান, রাজ্য সরকারও নিষ্পত্তি চান। তার কারণ, না হলে উভয় পক্ষকেই একটা অনিশ্চয়তার মধ্যে থাকতে হয়। আজকে কলকাতা হাইকোর্টে আমাদের রাজ্য সরকারের কর বাবদ প্রায় ১০০০ কোটি টাকার মামলা পড়ে আছে। আমরা যখন বাজেটটা করছি তখন যদি নিশ্চিতভাবে জানতে পারি যে এটা এদিকে যাবে না ওদিকে যাবে, তাহলে সেইভাবে এগোতে পারি। আজকে আমরা কতগুলো ধাপে এগিয়েছি, যেমন—ট্রাইবুন্যাল সেট-আপ করে ফেলেছি এবং ২১-৪-৮৮ তারিখে মহামান্য প্রধান বিচারপতি শ্রী চিত্ততোষ মুখার্জির অ্যাডভাইস এবং রেকমেন্ডেশন নিয়ে চেয়ারম্যান বি. সি. চক্রবর্তী জুডিশিয়াল মেম্বার হয়েছেন। জুডিশিয়াল ম্যাটারের ক্ষেত্রে এসব আসছে। বাড়িও একটি হয়েছে সল্ট লেকে বিকাশ ভবনের পাশে। কাজটা করতে গিয়ে ছোট ছোট তিনটি জায়গায় আটকে ছিল। সেটা হচ্ছে—যেসব স্টেট ট্যাক্স

আছে সেখানে যে কোনও ম্যাটার ইনভল্‌ভিং পয়েন্ট অফ ল, আগে যেটা হাইকোর্টে যেত এখন সেটা রেফার হবে ট্রাইবুন্যালে। হাইকোর্টে কথাটা যা আছে তার বদলে শুধু ট্রাইবুন্যাল কথাটা আসবে, যেটা ৭(২)-এ দিয়েছি। দ্বিতীয় হচ্ছে, যে কথা ১৪ এবং ১৫ ধারা সম্বন্ধে বলছিলেন, ধরে নিতে পারেন যে এখন সেটা সেট-আপ হয়েছে যার জুরিসডিকশন দেওয়া হবে কিছুদিন পর। তখন নতুন কেসগুলি এবং পেন্ডিং কেসগুলি সম্বন্ধে আমরা ডিসিসন নেব। ১৫টি কেস ফ্রেম করা হয়েছে। এই ফ্রেম করা কেসগুলিকে আমি তিন ভাগে ভাগ করেছি। একটি হচ্ছে, হাইকোর্টে অ্যাপিলে আছে ডিভিসন বেঞ্চে সিঙ্গল বেঞ্চ রায়ের বিরুদ্ধে; দুই হচ্ছে, পার্ট হার্ড অথবা হার্ড কেস এবং তিন হচ্ছে, তার নিচের স্তরে যেগুলো আছে ইন্টারলোকেটরি অর্ডারে ইত্যাদি। অ্যাপিল হাইকোর্টে থাকবেই। পার্ট হার্ড অথবা হার্ড কেস টাচ্‌ করছি না। তার নিচের স্তরে যেগুলো আছে সেগুলো থেকে বেরিয়ে আসতে চাই। প্রিন্সিপল অ্যাকটে বলা আছে যে, টেকনিক্যাল মেম্বার বাছার সময়—আইনে বলা আছে—কেন্দ্রীয় সরকার সরাসরি করবেন, কিন্তু এ-ব্যাপারে আমি সহমত পোষণ করছি না। আমরা একটা কমিটি করেছি। কমিটির চেয়ারম্যান হচ্ছেন একজন জুডিশিয়াল পারসন—অ্যাকটিং জাজ্‌, চিফ জাস্টিসের রেকমেন্ড করা। তারপর দুইজন মেম্বার গভর্নমেন্ট নেবেন। কাজেই এরপর রেগুলেশনের কথা বলা বাতুলতা বলে সেটা বাদ দিয়েছি। আপনি কিছু পয়েন্ট তুলেছেন, লিমিটেশনের কথা বলেছেন। লিমিটেশনের বিষয়টা কিন্তু সেকশন—৮, সাব-সেকশন--২-এ দেওয়া আছে যে, উইদিন সিক্সটি ডেজ রেফার করা হবে।

অ্যাডিশন্যাল সাবোডিনেট বেঞ্চে সেকেন্ড পয়েন্টে বলেছি সেটা যদি একটু দেখেন তাহলে দেখবেন সেকশন (৪) প্রভাইড করে বলা হয়েছে The Tribunal shall, for the purpose of regulating its procedure (including the place or places at which the Tribunal or the Benches shall sit) and framing the rules of business, make regulations consistent with the provisions of this Act.

অর্থাৎ নিজেরা করবে। তারপর কনস্টিটিউশন্যাল ভ্যালিডিটি কষবেন কাইন্ডলি আপনি যদি একটু দেখেন—আপনি বোধ হয় দেখেছেন—৬(১)-এর নিচের প্রভিসোতে দেখবেন চেয়ারম্যান নিজে উপস্থিত থাকবেন। এটা চিন্তা করে That has also taken care of the proviso.

বাকি কিছু থাকছে না। আপনার পয়েন্টগুলি আমার মনে আছে, সেইগুলি মাথায় থাকছে। কতকগুলি পয়েন্ট প্রিন্সিপ্যাল অ্যাক্টের সঙ্গে নতুনভাবে আলোকপাত করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের আইনটাও নতুন, তাঁদের চিন্তা বদলাচ্ছে। কাজেই বলি কোনও রাজ্য এটা এস্টাবলিশ করতে পারেনি। তামিলনাড়ু অ্যাক্ট পাস করেছে বটে, তারা সামান্য কিছু করতে পেরেছে, তারপরে আর কিছু করতে পারেনি। আমরা প্রথম সেট আপ করলাম। এতে সাধারণ যারা ব্যবসাদার তাদের উপকার হবে, রাজ্যেরও উপকার হবে। যাই হোক কাজটা আমরা পুরোদমে আরম্ভ করছি, ঠিকভাবে শুরু করতে পারলে আপনাদের নিমন্ত্রণ করব সল্ট লেকে।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988, be taken into consideration,

was then put and agreed to.

### Clauses 1 to 5 and the Preamble

The question that the Clauses 1 to 5 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 8-17 p.m. till 12.00 noon on Tuesday, the 10th April, 1988 at the Assembly House, Calcutta.

আছে সেখানে যে কোনও ম্যাটার ইনভল্‌ভিং পয়েন্ট অফ ল, আগে যেটা হাইকোর্টে যেত এখন সেটা রেফার হবে ট্রাইবুন্যালে। হাইকোর্টে কথাটা যা আছে তার বদলে শুধু ট্রাইবুন্যাল কথাটা আসবে, যেটা ৭(২)-এ দিয়েছি। দ্বিতীয় হচ্ছে, যে কথা ১৪ এবং ১৫ ধারা সম্বন্ধে বলছিলেন, ধরে নিতে পারেন যে এখন সেটা সেট-আপ হয়েছে যার জুরিসডিকশন দেওয়া হবে কিছুদিন পর। তখন নতুন কেসগুলি এবং পেন্ডিং কেসগুলি সম্বন্ধে আমরা ডিসিসন নেব। ১৫টি কেস ফ্রেম করা হয়েছে। এই ফ্রেম করা কেসগুলিকে আমি তিন ভাগে ভাগ করেছি। একটি হচ্ছে, হাইকোর্টে অ্যাপিলে আছে ডিভিসন বেঞ্চে সিঙ্গল বেঞ্চ রায়ের বিরুদ্ধে; দুই হচ্ছে, পার্ট হার্ড অথবা হার্ড কেস এবং তিন হচ্ছে, তার নিচের স্তরে যেগুলো আছে ইন্টারলোকেটরি অর্ডারে ইত্যাদি। অ্যাপিল হাইকোর্টে থাকবেই। পার্ট হার্ড অথবা হার্ড কেস টাচ্‌ করছি না। তার নিচের স্তরে যেগুলো আছে সেগুলো থেকে বেরিয়ে আসতে চাই। প্রিন্সিপল অ্যাকটে বলা আছে যে, টেকনিক্যাল মেম্বার বাছার সময়—আইনে বলা আছে—কেন্দ্রীয় সরকার সরাসরি করবেন, কিন্তু এ-ব্যাপারে আমি সহমত পোষণ করছি না। আমরা একটা কমিটি করেছি। কমিটির চেয়ারম্যান হচ্ছেন একজন জুডিশিয়াল পারসন—অ্যাকটিং জাজ্‌, চিফ জাস্টিসের রেকমেন্ড করা। তারপর দুইজন মেম্বার গভর্নমেন্ট নেবেন। কাজেই এরপর রেগুলেশনের কথা বলা বাতুলতা বলে সেটা বাদ দিয়েছি। আপনি কিছু পয়েন্ট তুলেছেন, লিমিটেশনের কথা বলেছেন। লিমিটেশনের বিষয়টা কিন্তু সেকশন–৮, সাব-সেকশন--২-এ দেওয়া আছে যে, উইদিন সিক্সটি ডেজ রেফার করা হবে।

অ্যাডিশন্যাল সাবোডিনেট বেঞ্চে সেকেন্ড পয়েন্টে বলেছি সেটা যদি একটু দেখেন তাহলে দেখবেন সেকশন (৪) প্রভাইড করে বলা হয়েছে The Tribunal shall, for the purpose of regulating its procedure (including the place or places at which the Tribunal or the Benches shall sit) and framing the rules of business, make regulations consistent with the provisions of this Act.

অর্থাৎ নিজেরা করবে। তারপর কনস্টিটিউশন্যাল ভ্যালিডিটি কষবেন কাইন্ডলি আপনি যদি একটু দেখেন—আপনি বোধ হয় দেখেছেন—৬(১)-এর নিচের প্রভিসোতে দেখবেন চেয়ারম্যান নিজে উপস্থিত থাকবেন। এটা চিন্তা করে That has also taken care of the proviso.

বাকি কিছু থাকছে না। আপনার পয়েন্টগুলি আমার মনে আছে, সেইগুলি মাথায় থাকছে। কতকগুলি পয়েন্ট প্রিন্সিপ্যাল অ্যাক্টের সঙ্গে নতুনভাবে আলোকপাত করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের আইনটাও নতুন, তাঁদের চিন্তা বদলাচ্ছে। কাজেই বলি কোনও রাজ্য এটা এস্টাবলিশ করতে পারেনি। তামিলনাড়ু অ্যাক্ট পাস করেছে বটে, তারা সামান্য কিছু করতে পেরেছে, তারপরে আর কিছু করতে পারেনি। আমরা প্রথম সেট আপ করলাম। এতে সাধারণ যারা ব্যবসাদার তাদের উপকার হবে, রাজ্যেরও উপকার হবে। যাই হোক কাজটা আমরা পুরোদমে আরম্ভ করছি, ঠিকভাবে শুরু করতে পারলে আপনাদের নিমন্ত্রণ করব সল্ট লেকে।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988, be taken into consideration,

to the number of cases which were received, but in general about the problem of private buses plying without valid permits in inter-district and inter State routes. In fact long distance States buses are following 2 private buses, and as a result State Transport is losing revenue. What I want to know in this regard is that what steps the Government is proposing to take in general so as to stop this sort of unauthorised plying of buses?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ আপনার প্রশ্নটি ছিল** steps taken/proposed to be taken by the State Government in this regard সেখানে আমি বলেছি যে এনফোর্স অ্যাকটিভিটিস আমরা কি নিয়েছি। আমি এই কনটেক্স্টে বলেছি কি ব্যবস্থা আমরা নিয়েছি, যারফলে ২৮৬ number of cases penalty. এবং ৪০৫টি কেসেস্ ডিকেটটেড্ হয়েছে এবং রিসেন্ট রেড্ হয়েছে। আরও বলেছি যে আমরা এই রেড্‌কে আরও ইনটেনসিফাই করছি।

**Shri Saugata Roy :** Had the Hon'ble Minister made any assessment of the loss suffered by the State Transport Corporation due to plying of large number of private buses in inter-district and inter-State routes?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা অ্যাসেস করে বলা খুব মুশকিল। কারণ প্রকৃতপক্ষে এমন অনেক জায়গা আছে যেখানে রুট পারমিট নিয়ে বেসরকারি বাস চলছে, যেখানে স্টেট বাস নেই। সুতরাং সবটা মিলিয়ে আমাদের যা আছে তার পরিমাণ খুব পর্যাপ্ত নয়। তবে রিসেন্টলি রেড্ হবার পর সরকারি বাসের আয় মার্জিনালি হলেও বেড়েছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** কন্ট্রাক্ট ক্যারেজের যে বাসগুলো মুর্শিদাবাদ এবং মালদহতে চলাচল করে, দিনের মধ্যে চার-পাঁচটি করে যায়। এই বাসগুলি নর্থ বেঙ্গল বাস স্ট্যাণ্ডে ক্যানভাস করে যাত্রী ধরে, এই ব্যাপারে আমি এখানে বারবার করে আপনার দৃষ্টি আকর্ষণ করেছি, আবার বলছি, আপনি প্রয়োজন হলে বাসের পারমানেন্ট লাইসেন্স দিতে রাজি আছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা সম্প্রতি একটি কমিটি করেছি। সেই কমিটি এখন অ্যাসেস করছে যে সারা পশ্চিমবাংলায় লং ডিসট্যান্স বাস প্রকৃতপক্ষে কোথায় কোথায় কি প্রয়োজন আছে। সেই রিপোর্ট পাবার পর আমি দেখব যে কতগুলি জায়গাতে স্টেটবাস দিতে পারব এবং যে জায়গাগুলিতে দিতে পারব না, এই রকম যদি কোথাও দেখা যায় তাহলে প্রাইভেট বাসকে দেবার কথা চিন্তা করব।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যে স্টেট বাসের ভাড়া আর প্রাইভেট বাসের ভাড়ার পার্থক্য আছে কিনা এবং পার্থক্য থাকলে স্টেট বাসের সঙ্গে সমতা আনার জন্য কোনও চেষ্টা করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সামগ্রিকভাবে স্টেট বাস এবং প্রাইভেট বাসের ভাড়ার কোনও পার্থক্য নেই। তবে এইরকম রিপোর্ট আসে যে প্রাইভেট বাস কমিয়ে দিচ্ছে। যে ভাড়া ধার্য করা আছে তার থেকে কম ভাড়া নিয়ে যায়।

**Shri Gyan Singh Sohanpal** : Since it is an admitted fact that the State Transport cannot be viable, and keeping this in mind a decision was taken during 1972-77 that all the long distance buses should be allotted to the Corporation only and not to private operators. Now, will the Hon'ble Minister be pleased to state as to what made the present government to change this policy?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : আপনাদের পলিসি কি আমি জানি না, তবে বাস্তবে যা দেখছি তাতে প্রাইভেট বাসও চলছে এবং স্টেট বাসও চলছে। আপনাদের সময়ে পশ্চিমবঙ্গে যা স্টেট বাস চলেছে তার থেকে এখন ২-৩ গুণ বেশি চলে। আমি লং ডিসটেন্স বাসের কথাই বলছি। আপনাদের সিদ্ধান্ত কার্যকর হয় নি। সারা পশ্চিমবঙ্গের বহু জেলায় লং ডিসটেন্স কোনও স্টেট বাস ছিল না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে লং ডিসটেন্সে বাসের ক্ষেত্রে, সিএসটিডি বাস দিতে পারে না, গভর্নমেন্ট বাস দিতে পারে না। সেই রকম জায়গায় অ্যাপ্লিকেশন প্রাইভেট বাস ওনারদের কাছ থেকে গভর্নমেন্টের কাছে করা হয়েছে কি। যেমন নামখানা থেকে দিঘা বাস সার্ভিস করলে ভালো হত কারণ এটা কানেকটেড বাস সার্ভিস হতে পারবে।

**মিঃ স্পিকার** : দি কোয়েশ্চেন ইজ নট অ্যালাউড ।

**শ্রী রাইচরণ মাঝি** : মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি, পশ্চিমবঙ্গে লং রুটে কতগুলি প্রাইভেট বাস চলবে?

**মিঃ স্পিকার** : আপনাকে নোটিশ দিতে হবে।

**ডাঃ মানস ভুঁইয়া** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে লং ডিসটেন্সে প্রাইভেট বাসের পারমিট দেওয়া হচ্ছে। যে সমস্ত প্রতিবন্ধী আন্ডার অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমে বাস তৈরি করছে তারা ইন্টার ডিস্ট্রিক্ট এবং লং রুটের বাস তারা তৈরি করছে। আপনার দপ্তর এই বাসগুলি ভ্যালিডের ব্যাপারে পারমিট দেওয়ার কোনও পরিকল্পনা অগ্রাধিকার ভিত্তিতে আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : আমার তো মনে হয় দেওয়া উচিত।

## কৃষ্ণনগরে বাস টার্মিনাস নির্মাণ

*৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) **শ্রী সাধন চট্টোপাধ্যায়** : পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার সদর শহর কৃষ্ণনগর হতে কত সংখ্যক এক্সপ্রেস বাস আন্তঃজেলায় ও আন্তঃরাজ্যে প্রতিদিন যাতায়াত করে ;

(খ) ঐ সমস্ত বাসের জন্য কৃষ্ণনগরে কোনও বাস টার্মিনাস নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ পরিকল্পনা কবে নাগাত বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ

(ক) ৩৫টি এক্সপ্রেস বাস কৃষ্ণনগর হইতে আন্তঃজেলা রুটে প্রতিদিন যাতায়াত করে। আন্তঃরাজ্য রুটে কোনও বাস কৃষ্ণনগর হইতে চলাচল করে না।

(খ) হ্যাঁ। টার্মিনাস ও ডিপো দুটোই তৈরি করবার পরিকল্পনা আছে।

(গ) কৃষ্ণনগর পৌরসভার দেওয়া জমিতে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন শীঘ্রই একটি বাস ডিপো নির্মাণের কাজ শুরু করবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কৃষ্ণনগর সিএসটিসি যেসব গাড়ি চালায় তাতে কৃষ্ণ নগরের হাসপাতালের সম্মুখে গাড়ি বাসগুলি দাঁড়ায়। ওখানে বাস যাত্রীদের কোনও বিশ্রামাগার নেই, কোনও ল্যাট্রিন নেই, বাস টার্মিনাস নেই। সেইজন্য আমার প্রশ্ন এখানে কোনও বাস দাঁড়ানোর ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ প্যাসেঞ্জার্স অ্যামিনিটিস্ বাড়াবার জন্য প্রত্যেকটি জেলা স্তরে করবার পরিকল্পনা নিয়েছি এবং কিছু কিছু কাজেও হাত দিয়েছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সি এস টি সি এবং এন বি এস টি সি দুটো টার্মিনাস করবেন, এন বি এস টি সি যায় বাইরে রাস্তা দিয়ে, সি এস টি সি টার্মিনাসের মধ্য দিয়ে যায়, তাহলে আপনি যে দুটো টার্মিনাস করবেন ন্যাশনাল হাইওয়ের কোনও জায়গায় টার্মিনাস করবেন জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** ঃ সেই ব্যাপারে কৃষ্ণনগর পৌর কর্তৃপক্ষ এবং জেলা পরিষদের সঙ্গে আলোচনা চলছে, তাঁদের সঙ্গে আলোচনা ফাইনাল হওয়ার পর জায়গা বলতে পারব।

## Starred Question
## (to which oral answers were given)

### রাজ্যে শিল্প স্থাপনে যৌথ উদ্যোগ

*৭৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ সালে (ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে) রাজ্য সরকার কতজন শিল্পপতির সঙ্গে এই রাজ্যে শিল্প স্থাপনের জন্য চুক্তিবদ্ধ হয়েছেন;

(খ) কি কি শিল্প স্থাপনের জন্য উক্ত চুক্তিগুলি সম্পাদিত হয়েছে; এবং

(গ) কোন্ কোন্ শিল্পপতি এ ব্যাপারে উদ্যোগী হয়েছেন?

[12-10 — 12-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ**

| (ক) | সাল | শিল্পপতির সংখ্যা |
|---|---|---|
| | ১৯৮৫ | ৪ জন |
| | ১৯৮৬ | ৩ জন |
| | ১৯৮৭ | ১ জন |
| | ১৯৮৮ (ফেব্রুয়ারি পর্যন্ত) | ১ জন |
| | | মোট - ৯ জন। |

(খ) ও (গ) নিয়ে প্রদত্ত বিবরণী দ্রষ্টব্য ঃ-

শিল্পপতি । সংস্থার নাম

(১) শ্রী আর.পি. গোয়েঙ্কা।

(২) শ্রী এস.কে বিড়লা।

(৩) শ্রী জি.পি. গোয়েঙ্কা।

(৪) শ্রী সিদ্ধার্থ বিড়লা।

(৫) নিবেকা।

(৬) গেস্টকিন উইলিয়ামস্।

(৭) কম্যুনিকেশন কনসালটেনসি সার্ভিসেস্ (প্রাঃ) লিঃ

(৮) জেনসন্ অ্যান্ড নিকলসন।

(৯) সিমেন্স লিঃ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে শিল্প উদ্যোগগুলির কথা বললেন এগুলি তো সবই ধরতে গেলে পুঁজি প্রধান ক্যাপিট্যাল ইনটেনসিভ ইনডাস্ট্রিজ। আমার প্রশ্ন হচ্ছে পশ্চিমবঙ্গের এই ভয়াবহ বেকার সমস্যার মুখে শ্রম প্রধান বা লেবার ইনটেনসিভ ইনডাস্ট্রিজ স্থাপন করা যেখানে অত্যন্ত জরুরি সেই রকম ক্ষেত্রে এই রকম ক্যাপিট্যাল ইনটেনসিভ ইনডাস্ট্রিজ যেগুলি মূলত প্রযুক্তি নির্ভর কমপিউটার নির্ভর এই পথে সরকার গেলেন কেন? এর দ্বারা বেকার সমস্যার কতটা সমাধান হবে এবং কত কর্ম সংস্থান হবে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি কি প্রশ্ন করলেন থিওরিটিক্যাল বুঝলাম না, যা বুঝেছি উত্তর দিচ্ছি। দুটোই দরকার - ক্যাপিট্যাল ইনটেনসিভ দরকার, ক্ষুদ্র শিল্পেরও দরকার যেগুলি লেবার ইনটেনসিভ। ক্ষুদ্র শিল্প পশ্চিমবঙ্গে ভারতবর্ষের মধ্যে সব থেকে বেশি আছে, ক্যাপিট্যাল ইনটেনসিভ দরকার আমাদের। এই শিল্পগুলির নাম দেখলে বুঝতে পারবেন যেগুলি ক্ষুদ্র শিল্প হয় না। আমাদের অর্থনৈতিক অগ্রগতির জন্য এটাও দরকার, ওটাও দরকার।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমি কর্মসংস্থানের প্রশ্নটা জিজ্ঞাসা করেছিলাম তার উত্তর পাইনি।

**শ্রী জ্যোতি বসু :** যেটা ক্যাপিট্যাল ইনটেনসিভ সেগুলিতে খুব কম কর্মসংস্থান আছে, সেই হিসাব আমার কাছে নেই। কিন্তু আমি যতদূর দেখেছি আমাদের কাছে যে রিপোর্টগুলি এসেছে তাতে খুব কম, এতগুলি আপনারা দেখলেন এতে বোধ হয় ১ হাজারের বেশি হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে শিল্প উদ্যোগগুলির কথা আপনি বললেন এর মধ্যে দেখা যাচ্ছে সিন্থেটিক প্রোডাক্ট থেকে শুরু করে কমপিউটার পর্যন্ত বিভিন্ন জিনিসের উৎপাদন হচ্ছে রাজ্য সরকার মৌখিকভাবে যার বিরোধিতা করছেন, পার্টিকুলারলি বলছেন সিন্থেটিক প্রোডাক্ট আমাদের জুট ইনডাস্ট্রিজের কিভাবে ক্ষতি করছে, অথচ এই ধরনের জিনিস উৎপাদন করার জন্য আমরা শিল্প উদ্যোগ নিলাম কেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** কতকগুলি ব্যাপারে সিন্থেটিক দরকার। আমরা আপত্তি করি যখন বিদেশ থেকে কোনও কারণ নেই তথাপি সিন্থেটিক এনে আমাদের এখানে চট শিল্প করা হচ্ছে। আমরা তার বিরুদ্ধে। কিন্তু আধুনিক শিল্পে সিন্থেটিক আমাদের কোন কোন ক্ষেত্রে দরকার। কম্পিউটারও ঠিক তাই। আমরা বলেছি এটা বাদ বিচার করে নিতে হবে, আমরা অন্ধভাবে কম্পিউটারের বিরোধিতা করছি না, আবার অন্ধভাবে কম্পিউটারকে গ্রহণ করতে পারি না।

**শ্রী সৌগত রায় :** নয়টি পুঁজিপতির সঙ্গে কারখানা করার চুক্তি হয়েছে। এবং তারা লাইসেন্স পেয়েছে। যেসব পুঁজিপতিদের সঙ্গে চুক্তি হয়েছে তার মধ্যে কারও বিরুদ্ধে কর ফাঁকির অভিযোগ যে অভিযোগ সে নিজে স্বীকার করেছে—আমি স্পেসিফিক্যালি বলছি হলদিয়া পেট্রোকেমিক্যালসে আর পি. গোয়েঙ্কা কর ফাঁকি দিয়েছে সেটা সে নিজে স্বীকার করেছে—এই সব লোকদের লাইসেন্স দেবার ব্যাপারে আপনি পুনর্বিবেচনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** আমাদের দেশে এখনও আদালত আছে, বিচার আছে, কেন্দ্রীয় সরকার আছে, যাদের কর ফাঁকি দিয়েছে তাঁরা বিচার করবেন। আমার এই ব্যাপারে প্রধান মন্ত্রীর সঙ্গে কথা হয়েছে। এটা একটা আলাদা ব্যাপার।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কি যে পশ্চিমবঙ্গে যে সব বন্ধ কারখানা আছে, সেগুলি খোলার ব্যাপারে রাজ্য সরকার কতজন শিল্পপতির সঙ্গে যৌথ উদ্যোগ নেবার কথা ভাবছেন?

**মিঃ স্পিকার :** It is disallowed.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** রাজ্য সরকার এক সময় অভারতীয়দের কাছ থেকে এখানে লগ্নি করার জন্য আমন্ত্রণ জানিয়েছিলেন। সেটা কতটা ফলপ্রসু হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** এই প্রশ্নের সঙ্গে এটা আসে না তবুও বলছি যতদূর আমার মনে পড়ে নয় জন এসেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যে সমস্ত শিল্পপতিদের সঙ্গে আলোচনা করেছেন তার কার সঙ্গে আলোচনা ফলপ্রসু হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এটা একটা ওপিনিয়নের ব্যাপার I do not allow it.

### হাওড়ায় শরৎ সদন নির্মাণ

*৭৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৪।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়ায় শরৎ সদন নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, উক্ত সদনের নির্মাণকাজ কবে থেকে শুরু হবে;

(গ) এ সম্পর্কে কোনও বোর্ড অফ ট্রাস্টি গঠন করা হয়েছে কি; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে সদস্য হিসাবে কারা কারা আছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) সরকারি তরফে এখন পর্যন্ত এ ব্যাপারে কোনও সিদ্ধান্ত হয় নি।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** এটা তৈরি করার ব্যাপারে মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হাওড়ায় একটা কমিটি তৈরি করা হয়েছে—২৩ জন সদস্য নিয়ে —ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে সভাপতি করে কমিটি করা হয়েছে। তারা একটা প্রাথমিক পরিকল্পনা করেছে। কিন্তু অর্থের অভাবে এ সম্বন্ধে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয় নি। বিষয়টি নিয়ে এখন আলোচনা চলছে।

### Electronic Teleprinter Project at Salt Lake

*737. (Admitted question No. *2118.) **Shri Ganga Prasad Sha and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether some proposals were received for tie up with WEBEL in the Electronic Teleprinter Project at Salt Lake; and

(b) if so,—

(i) the number of such proposals received;

(ii) on what considerations the proposal for WEBEL—Siemens

tie up was approved; and

(iii) whether any middleman agent was involved in negotiations between WEBEL and Siemens before finalisation of the tie up arrangements?

**Shri Jyoti Basu :**

(a) There was only one proposal for manufacture of Electronic teleprinter at Salt Lake, in the Joint Sector with WBIDC and that was from Siemens Limited.

(b) (i) one.

(ii) Siemens' Teleprinters are rate high among the pioneers in the world and Siemens Limited are also one of the leading professionally managed Companies in India. These points were taken into consideration while approving the tie up.

(iii) No.

[12-20 — 12-30 P.M.]

**Shri Saugata Roy :** Sir, the Prime Minister during his visit to West Bengal in 1986 had cleared this teleprinter project and the necessary licences and the clearance have already been given. Will the Hon'ble Chief Minister be pleased to state about the progress made so far in regard to implementation of this project?

**Shri Jyoti Basu :** Yes, it took about one year to get a simple permit from the Government of India and after the Prime Minister came here before the Bidhan Sabha election, he told me that this would be taken into consideration and thereafter we got the licence in the joint sector. But I do not know why it took a year or so. Preliminary work has already been started. Machinery and other things have been procured from outside and from here also.

**Shri Saugata Roy :** [***]

**Mr. Speaker :** Mr. Roy, your submission for this will be expunged. Ask your question.

**শ্রী সৌগত রায় ঃ** চিফ্ মিনিস্টার যা বললেন এটা কি রেলিভ্যান্ট ছিল, আপনি বলুন—আমি জিজ্ঞাসা করেছিলাম কতদূর এগিয়েছে? উনি বললেন এক বছর লেগেছে যাই হোক, আমি যেটা জানতে চেয়েছিলাম সেটায় মুখ্যমন্ত্রী অবশ্য 'না' আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে এই যে, টেলিপ্রিন্টারের ব্যাপারে গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল ডবলিউ.বি.আই. ডি. সি. ফিলিপস পাইকার কাছ থেকে কোনও প্রোপোজাল পেয়েছিলেন কিনা এবং এই নিয়ে তাদের

---

[***expunged as ordered by the Chair]

সঙ্গে কোনও আলোচনা হয়েছিল কিনা। সিমেন্স নামকরা কোম্পানি আমি জানি। কিন্তু দুটি নাম করা কোম্পানির মধ্যে অনেক সময় চয়েসের প্রশ্ন হয়। সুতরাং এই টেলিপ্রিন্টারের ব্যাপারে ফিলিপসের সঙ্গে কোনও আলোচনা হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো উত্তরেই বলেছি একটি অ্যাপ্লিকেশন ছিল, কাজেই আর কারও সঙ্গে আলোচনা করার প্রশ্নই ওঠে না। আর উনি যে কমেন্টস করলেন সেটা যদি এক্সপাঞ্জ না হয় তাহলে আমি বলছি, যেটা সিক্স উইক্স লাগার কথা, সেটায় এক বছর লাগার কোনও কারণ নেই।

### Agricultural College at Bolpur

*738. (Admitted question No. *2551.) **Shri Tarapada Ghosh :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) whether there is any proposal of the State Government to set up an Agricultural College at Bolpur; and

(b) if so, steps taken so far, in this regard?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

No Supplimentary

### Recommendations of the Administrative Reforms Commissions

*739. (Admitted question No. *2269.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (P & AR) Department be pleased to refer to the reply to Q. No. 2 (Adm. Q. No. 14) dated 17th March 1986, regarding reorganisation of districts, Subdivision, blocks and police-stations in the light of the recommendations of the Administrative Reforms Commission. headed by Dr. Ashok Mitra and State—

(a) the present position in the matter with particular reference to Kharagpur; and

(b) the present position of the proposal for Constitution of a Committee of Secretaries as envisaged in paragraphs 2.3 and 2.4 of the said Report and the broad-outlines of the recommendations of that Committee, if any?

**Shri Jyoti Basu :**

(a) A proposal for creation of a new sub-division with headquarters at Kharagpore is still under consideration of Government.

[ 10th May, 1988 ]

(b) A re-organisation Committee has been constituted under the chairmanship of the Member, Board of Revenue. The said Committee has so far recommended creation of six new sub-divisions and setting up on twenty one new Police Stations in different districts.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Chief Minister be pleased to state the names of the other sub-divisions which are being considered along with Kharagpur for reorganisation and whether the Government will be able to take a decision in this regard during the current financial year?

**Shri Jyoti Basu :** From the Board of Revenue the committee has recommended creation of 6 new sub-divisions in different districts namely :

| Name of New Sub-divisions | | District | Date of the meeting |
|---|---|---|---|
| 1. | Khatra | Bankura | 9. 8 .85 |
| 2. | Haldia | Midnapore | 25.11.85 |
| 3. | Raghunathpur | Purulia | 25.11.85 |
| 4. | Chanchal | Malda | 23. 4. 85 |
| 5. | Tehatta | Nadia | 2. 7. 86 |
| 6. | Canning | South 24-Pargs. | 2. 7. 86 |

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Chief Minister be pleased to state the names of blocks and Police stations recommended by the committee of secretaries headed by the Member of Board of Revenue for bifurcation?

**Shri Jyoti Basu :** I have already given the reply with the statement. We are going to set up the Police station in different districts. Such as,

| Name of the New PS | | District | Date of the Meeting |
|---|---|---|---|
| 1. | Rajinagar | Murshidabad | 9.8.85 |
| 2. | Salar | do | 9.8.85 |
| 3. | Chandipur | Midnapur | 9.8.85 |
| 4. | Nandakumar | do | 9.8.85 |
| 5. | Belaberia | do | 9.8.85 |
| 6. | Belpahari | do | 9.8.85 |
| 7. | Lalgarh | do | 9.8.85 |
| 8. | Bhupatinagar | do | 9.8.85 |

| | Name of the New PS | District | Date of the Meeting |
|---|---|---|---|
| 9. | Kankratola | Birbhum | 9.8.85 |
| 10. | Margram | Birbhum | 9.8.85 |
| 11. | Matigara | Darjeeling | 9.8.85 |
| 12. | Bhaktinagar | Jalpaiguri | 9.8.85 |
| 13. | Jaigaon | Jalpaiguri | 9.8.85 |
| 14. | Ghogkasadanga | Cooch Behar | 9.8.85 |
| 15. | Kolaghat | Midnapore | 11.11.85 |
| 16. | Saranga | Bankura | 2.4.87 |
| 17. | Baisnabhagara | Malda | 2.4.87 |
| 18. | Harirampore | West Dinajpur | 2.4.87 |
| 19. | Dankuni | Hoogly | 2.4.87 |
| 20. | Pandabeswar | Burdwan | 2.4.87 |
| 21. | Nodakhali | South 24-Pargs | 9.2.87 |

**Shri Saugata Roy :** Will the Chief Minister be please to state whether any other Police Station have been proposed to set up or not. কতদিনের মধ্যে এই সমস্ত Police Station Established হবে বলে মনে করেন?

**Shri Jyoti Basu :** Yes, some plans have been drawn up for setting up.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এখন যে সমস্ত পুলিশ স্টেশন তৈরি করছেন বা যেগুলো চলছে তারজন্য কোনও মডেল প্ল্যান তৈরি করছেন কি? অর্থাৎ এরকমভাবে হবে, এই ধরনের কোনও প্ল্যান করছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** মডেল প্ল্যান বলে কিছু নেই, সব সাধারণভাবে যে রকম পুলিশ স্টেশন হয় সেইভাবেই হবে। তবে কোনও জায়গায় পুলিশ স্টেশন হবে সেটার উপর নির্ভর করে এগুলি তৈরি করা হয়।

**দিঘা-হাওড়া/কলিকাতা রুটে বাসের সংখ্যা**

*৭৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭২।) **শ্রী সুধীরকুমার গিরি :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে দিঘা-হাওড়া/কলকাতা রুটে মোট কতগুলি বাস চলে;

(খ) তন্মধ্যে সরকারি সংস্থা পরিচালিত বাসের সংখ্যা কত; এবং

(গ) বর্তমানে উক্ত বাসের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) ৪২টি।

(খ) ১৫টি। তন্মধ্যে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ৬টি বাস কলিকাতা দিঘা রুটে চলাচল করে এবং দঃ বঃ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ৯টি বাস দিঘা হাওড়া রুটে চলাচল করে।

(গ) হ্যাঁ। কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা শীঘ্রই কলিকাতা-দিঘা রুটে বাসের সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব বিবেচনা করবেন।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী সুধীরকুমার গিরি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, দিঘাতে সরকারি সংস্থার পরিচালনায় যে বাসগুলি চলে সেই বাসগুলির জন্য কোনও বুকিং কাউন্টার খোলা হবে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** ইতিমধ্যেই খোলা হয়েছে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাসের সংখ্যা বৃদ্ধির পরিকল্পনা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই পরিকল্পনা সরকারি পর্যায়ে, না বেসরকারি পর্যায়ে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** সরকারি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, লং রুটের যে বাসগুলি দিঘা কলকাতা রুটে চলাচল করছে তাতে ফরেন টুরিস্টদের আকৃষ্ট করার জন্য সেগুলি এয়ারকন্ডিশান করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আপাতত ডিলাক্স চালানো হবে, এয়ার-কনডিশান করার কোনও পরিকল্পনা নেই। রাস্তার অবস্থা আরও একটু যদি ভালো না হয় তাহলে এয়ার-কনডিশান্ড বাস করা যাবে না।

**ডাঃ মানস ভুঁইয়া :** ৪২ টি বাসের মধ্যে ১৫টি সরকারি কর্তৃপক্ষের, ২৭টি বেসরকারি বাস। দিঘা এখন একটি অন্যতম পরিদর্শনের জায়গা হয়ে গিয়েছে। এখানে সরকারি বাস যেগুলি চলে সেগুলি মাননীয় মন্ত্রী মহাশয় দেখেছেন কিনা জানি না কিন্তু আমরা দেখেছি সেই বাসগুলিতে কেউ উঠছেন না, প্রাইভেট বাসেই লোকে যাচ্ছেন। সরকারি বাসের সিটগুলি যাতে ভালো থাকে এবং সেগুলি যাতে একটু সাজানো যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ নেবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমার মনে হয় সাম্প্রতিক কালে ডাঃ ভুঁইয়া হাওড়া থেকে যে বাসগুলি ছাড়ছে সেগুলি দেখেন নি, সেগুলি ডিলাক্স বাস এবং সেই বাসের ব্যবস্থা ভালো। ১৫টি বাসের অর্ডার দেওয়া হয়েছে যেটা কলকাতা-দিঘা রুটে চলবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে অনেক খরচ করে একটা লং ডিসটেন্স বাসের টার্মিন্যাল হাওড়াতে হয়েছে। এত পয়সা খরচ করে যে টার্মিন্যাল করা হ'ল সেখান থেকে বাসগুলি কিন্তু ছাড়ছে না ফলে ট্রাফিক কনজেশান বেড়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, দিঘা ছাড়াও অন্যান্য বাসগুলি কবে থেকে টার্মিন্যাল থেকে ছাড়বে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে বহু পয়সা খরচ করে এই বাস টার্মিনাসটি হয়েছে। কিন্তু সমস্যা হচ্ছে হাওড়া স্টেশান থেকে এটা একটু দূরে। অবশ্য বড় বড় শহরে একটু দূরেই হয়, স্টেশনের গায়েই থাকে না। এ ব্যাপারে আমাদের পুলিশ ও প্রশাসনের সঙ্গে কথা হয়েছে এবং হাওড়া পুর কর্তৃপক্ষের সিদ্ধান্ত আছে যে যত দ্রুত সম্ভব সেগুলি সরিয়ে দেওয়া হবে। যদি যেতে রাজি না হয় তাহলে আইনগত যে ব্যবস্থা আছে সেটা আমাদের নিতে হবে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** দিঘা কলকাতা বা হাওড়া রুটে বাস সার্ভিস বৃদ্ধির কথা বলেছেন এতে পর্যটকদের যথেষ্ট সুবিধা হবে। বর্তমানে দার্জিলিং-এর বদলে আমরা দেখছি সুন্দরবনে পর্যটকদের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, দিঘা-কলকাতা রুটটি ঐ সুন্দরবন পর্যন্ত করার কোনও প্রস্তাব বিবেচনা করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমরা কলকাতা হয়ে দিঘা নামখানা বা দিঘা সুন্দরবন রুটে উৎসাহবোধ করছি না। কলকাতা থেকে দুটি প্রান্তেই যাতে লোকরা যেতে পারেন সে ব্যবস্থা আমরা রাখব।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখানে প্রাইভেট বাসের সঙ্গে সরকারি বাসের যে ভাড়ার পার্থক্য আছে সেই ভাড়া সমান করার জন্য কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি আগেই বলেছি যে আমাদের সরকারের সিদ্ধান্ত অনুযায়ী দূরপাল্লার প্রাইভেট বাস এবং সরকারি বাসের ভাড়া আইনত একই এবং প্রাইভেট বাসের সেই ভাড়াই নেওয়া উচিত। কিন্তু প্রাইভেট বাসগুলি বেশি যাত্রী পাবার জন্য, নিজেদের মধ্যে প্রতিযোগিতা করার জন্য এবং যাত্রীদের আকৃষ্ট করার জন্য কম ভাড়া নেয়। এটাতে আমাদের অসুবিধা আছে। তাই বলে এক করবার জন্য এটা আমরা করতে পারি না। যে সরকারি বাসের ভাড়াটা আমরা কমিয়ে দেব। এটা সম্ভব নয়।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দিঘা টু নামখানা বাস পারমিটের ক্ষেত্রে বলেছেন যে দেননি। কিন্তু ওখানে বাস চলছে। তাহলে এই প্রাইভেট বাসগুলি কি ভাবে চলছে।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি একথা বলিনি যে আমি দিইনি। আমি একথা বলেছি যে আমি দেবনা। অতীতে যেগুলি দেওয়া হয়েছে সেগুলি চলছে।

### শিল্প স্থাপনে বহুজাতিক সংস্থাকে অনুমতি প্রদান

*৭৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি কয়েকটি বহুজাতিক সংস্থা পশ্চিমবাংলায় নূতন কারখানা করার জন্য সরকারের অনুমতি পেয়েছে;

(খ) সত্য হইলে, উক্ত সংস্থাগুলির নাম কি; এবং

(গ) উক্ত সংস্থাগুলি কি কি কারখানা করার অনুমতি পেয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ।

(খ) ও (গ) নিম্নে প্রদত্ত বিবরণী দ্রষ্টব্য

| সংস্থার নাম | উৎপাদিত দ্রব্যের নাম ও কারখানার অবস্থান |
|---|---|
| (১) হিন্দুস্থান লিভার লিঃ | (১) আপ গ্রেডেসন অফ মাইনর অয়েলস ইত্যাদি-ডাবগ্রাম, জলপাইগুড়ি। |
| (২) শ' ওয়ালেশ অ্যান্ড কোং লিঃ | (২) অ্যাকোফেট-হলদিয়া, মেদিনীপুর। |
| (৩) ঐ | (৩) প্রপিল ব্রোমাইড, বুটিল ব্রোমাইড - হলদিয়া, মেদিনীপুর। |
| (৪) পাইকো ইলেকট্রনিকস অ্যান্ড ইলেকট্রিক্যালস্ লিঃ | (৪) রঙিন টিভি রিসিভার সেট্ - বিধান নগর, কলিকাতা। |
| (৫) ম্যাক্‌নিল - মেগর লিঃ | (৫) স্ট্যাকিং মেশিন - ডায়মন্ডহারবার রোড, কলিকাতা। |
| (৬) ইন্ডিয়ান অ্যালুমিনিয়ম কোং লিঃ | (৬) কস্টিকসোডা ইত্যাদি - হলদিয়া, মেদিনীপুর । |

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ৬টি সংস্থা সরকারের অনুমোদন পেয়েছে কারখানা করার জন্য, কারখানাগুলিতে কতদিনের মধ্যে কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু :** এক একটা কারখানার বিষয়ে আলাদা করে আমি এখন বলতে পারছি না। তবে সবগুলি এক সঙ্গে তো হবে না। কিছু কিছু কাজ শুরু হয়েছে, কিছু কিছু কাজ এখনও শুরু হয়নি। ৬টির মধ্যে এই রকম অবস্থায় আছে। তবে আমি একথা বলছি যে টাকা-পয়সা ইত্যাদি যা পুঁজি নিয়োগ করা হবে সেটা প্রায় ১৭ কোটি টাকার মতো এই সবগুলিতে নিয়োগ করা হচ্ছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে কারখানাগুলি হবে, এখানে কতজন শ্রমিকের কর্মসংস্থান হবে বলে আশা করা হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** এগুলি সম্পর্কে এর আগে একটা প্রশ্নের জবাবে বলেছিলাম যে ক্যাপিটাল ইনটেনসিভ যাকে বলে এগুলি প্রত্যেকটি তাই। হিন্দুস্থান লিভার লিমিটেড-১২ কোটি টাকা খরচ হবে এবং ৫১৮জন লোকের প্রয়োজন হবে। শ' ওয়ালেশ অ্যান্ড কম্পানী লিমিটেড - ১ কোটি ১০ লক্ষ টাকা এবং ২১ জন লোকের প্রয়োজন হবে। রঙিন টি. ভি রিসিভার সেট কারখানা - ১ কোটি ৭৫ লক্ষ টাকা খরচ হবে। এখানে ৫০ হাজার সেট

তৈরি হবে এবং ৩৩৫ জন লোকের কাজ হবে। তারপরে ফ্রাঙ্কিং মেশিন কারখানা - এর হিসাব এখনও পাইনি যে কত লোক নিয়োগ করা হবে। তারপরে কস্টিক সোডা- এখানে ২।। কোটি টাকার উপরে খরচ হবে এবং ১০০ জন লোকের প্রয়োজন হবে।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই নন-ইন্ডিয়ানদের শেয়ার এক একটাতে কত করে আছে?

[12-40 — 12-50 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে সব হিসাব নেই। কতকগুলো তো বিদেশি কোম্পানি আছে তাদের সঙ্গে এবং প্রাইভেট যারা নিজেরা করেন কেন্দ্রীয় সরকারের নিয়ম অনুযায়ী করেন। যেগুলো আমাদের জয়েন্ট সেক্টার, সেখানে আলাদা রকম কতকগুলো পদ্ধতি আছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** শেয়ার হোল্ডারদের শেয়ার কত?

**শ্রী জ্যোতি বসু :** ওদের ৫০ ভাগের নিচে রাখতে হয়।

**মিঃ স্পিকার :** ফেরা কোম্পানি হলে ৪৯ পারসেন্ট রাখতে হয়।

**শ্রী সুব্রত মুখার্জি :** সিম্পল অ্যান্সার, ৫০ ভাগের নিচে মানে সেটা দু'ভাগও হতে পারে, আবার ৪৯ ভাগও হতে পারে। শেয়ারটা আমাদের জানার খুব প্রয়োজন আছে, কারণ শেয়ার নিয়ে একটা ফাটকা হচ্ছে, যেমন মেটাল বক্সে ফাটকা হচ্ছে। কারণ মাল্টি ন্যাশনালরা বিক্রি করে দিয়ে চলে যাচ্ছে। সুতরাং মাল্টি ন্যাশনালদের যদি খুব সংযত ভাবে লাগাম ধরতে না পারেন তাহলে খুব ক্ষতি হয়ে যাবে। সেই জন্য স্পেসিফিক্যালি শেয়ারটা সম্পর্কে জানতে চাইছি, শেয়ারটা কত?

**শ্রী জ্যোতি বসু :** কোম্পানিগুলো লাইসেন্সের জন্য আবেদন করেছিলেন তারা লাইসেন্স পেয়েছে, যে কটার নাম করলাম। তারা এখন সেখানে পুঁজি নিয়োগ করতে পারেন এবং নিয়ম কানুন যা আছে কেন্দ্রীয় সরকারের, তাদের তা মানতে হবে।

**মিঃ স্পিকার :** এটা আমি বুঝি কোম্পানিজ অ্যাক্ট রেজিস্ট্রেশন সেন্ট্রাল গভর্নমেন্ট করে। স্টেট গভর্নমেন্টের পক্ষে এটা জানা সম্ভব নয়। কোনও কোম্পানির কত শেয়ার পার্চেজ আছে, কত শেয়ার হোল্ডার আছে, এটা সেন্ট্রাল গভর্নমেন্ট বলতে পারবে, স্টেট গভর্নমেন্টের পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমি বলব স্যার, ৩৩ পারসেন্ট বহুজাতিক কোম্পানিগুলোর থাকে, ৩৩ পারসেন্টের বেশি থাকে না।

**মিঃ স্পিকার :** এটা আন্ডার দি ল্য, ফরেন এক্সচেঞ্জ রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী করেছে তারা। তবে কোনও কোম্পানির কত শেয়ার আছে, সেটা তো স্টেট গভর্নমেন্টের পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বহুজাতিক কোম্পানিগুলোকে এখানে আহ্বান করা হয়েছে, স্বাগত জানানো হয়েছে, তার একটা বড় কারণ কি এটা, কেন্দ্রীয়

সরকার এখানে বিনিয়োগ করতে বিমুখ, এই কারণে বহুজাতিক সংস্থাকে আহ্বান জানাতে হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** এটা একটা থিয়োরিটিক্যাল প্রশ্ন, এই প্রশ্ন কেন করা হচ্ছে? এটা এখানে ওঠে না।

**মিঃ স্পিকার :** এটা এখানে ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদিও দল এবং সরকার এক নয়, তাহলেও দল যে রাজনীতির প্রতিনিধিত্ব করছে, যে শ্রেণীর প্রতিনিধিত্ব করছে, তার প্রতিফলন সরকারের উপর পড়বে। সেদিক থেকে আমার প্রশ্ন যেখানে দলের কর্মসূচি জনগণতান্ত্রিক কর্মসূচির অঙ্গ হিসাবে ২৫নং ধারায় বলা হয়েছে, একচেটিয়া পুঁজি এবং বিদেশি পুঁজির অনুপ্রবেশ রোধ এর জন্য সংগ্রাম করার কথা বলা হচ্ছে—

**মিঃ স্পিকার :** The question will be disallowed. The question is relating to a party. You can put the question to the Government and not to any party. So, the question cannot be allowed.

**শ্রী জ্যোতি বসু :** আমাদের কর্মসূচি সম্পর্কে উনি কিছু বোঝেন না এবং আমিও ওঁকে বোঝাতে পারব না।

**শ্রী সৌগত রায় :** স্যার, আসলে মুখ্যমন্ত্রীর আজকের দুটো উত্তরে যে চিত্র বেরল, এটা প্যাথেটিক, এত শিল্পোদ্যোগের ঢাক বাজিয়ে ৯টি পুঁজিপতির সঙ্গে জয়েন্ট সেক্টার এবং ৬টি মাল্টি ন্যাশনালের ইনভেস্টমেন্ট, কিন্তু আমি মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি প্রশ্নটা হচ্ছে বহুজাতিক সংস্থা, এর একটা টেকনিক্যাল মিনিং আছে, ইংরাজিতে যাকে মাল্টি ন্যাশনাল বলা হয়। উনি তার মধ্যে বললেন ম্যাক্রানল মেগার, আমি জানিনা মুখ্যমন্ত্রী কেন এটাকে বহুজাতিক সংস্থা বলছেন? কারণ এটার পুরোপুরি বি. এম. খইতান শেয়ার কিনে নিয়েছে। উনি বলছেন শ' ওয়ালেশ, সেটাও কি করে বহুজাতিক সংস্থা হয় বুঝতে পারছি না, সাইনি ডার্বি পুরো শেয়ার কিনে নিয়েছে। সুতরাং মুখ্যমন্ত্রীর কাছে জবাব চাইছি, তিনটে আলাদা কোম্পানিকে উনি A/C করছেন। প্রথম হচ্ছে দেশীয় পুঁজিপতি-দের যারা মনোপলি ক্যাপিটাল, দ্বিতীয় হচ্ছে মাল্টি ন্যাশনাল তৃতীয় হচ্ছে ফেরা কোম্পানি এবং চতুর্থ হচ্ছে এস.আর.আই। সুতরাং মাননীয় মুখ্যমন্ত্রী কি এই ব্যাপারাটা একটু ক্লারিফাই করবেন? হিন্দুস্থান লিভার মাল্টি ন্যাশনাল বুঝতে পারি পাইকো ইলেক্ট্রনিক্স ফিলিপস ইন্টারন্যাশনালের অংশ, সেটাও বুঝতে পারছি, কিন্তু কোনও হিসাবে শ'ওয়ারলেশ এবং ম্যাক্রন-মেগার মাল্টি ন্যাশনাল হল?

**শ্রী জ্যোতি বসু :** বর্তমানে হিন্দুস্থান লিভারকেও সেই হিসাবে মাল্টি-ন্যাশনাল বলা যায় না। কিন্তু আমি বলছি প্রতিটিই সংমিশ্রণ, দেশের বাইরেও ওদের কোম্পানি আছে। তবে কে কতটা শেয়ার হোল্ডার তা আমি বলতে পারব না। আর আমি যদি বলতাম এরা সবই ভারতীয় কোম্পানি, তাহলেই প্রশ্ন উঠত এদের কি মাল্টি ন্যাশনালের সঙ্গে সম্পর্ক নেই?

**Mr. Speaker :** Perhaps there is one more very relevant question which neither any member from the Ruling Party nor from the Oppo-

sition has raised. The point is that if all those industries are set up, a number of ancillary industries would be created and a large number of employment opportunities would be available.

**Shri Jyoti Basu :** It is true that these industries would create minimum number of direct employment opportunities, but if these are set up, hundreds and thousands of people will get jobs indirectly.

**Presentation of the Vigilance Commission's Report**

*743. (Admitted question No. *2294.) **Shri Deoki Nandan Poddar :** Will the Minister-in-charge of the Home (P&AR) Department be pleased to state—

(a) the period up to which the Report of the Vigilance Commission has been presented to the Assembly;

(b) particulars of the Reports of the Vigilance Commission which have been received from the said Commission but not yet presented to the House;

(c) date of receipts of the Reports, as referred to at (b) above from the Commission by the Government; and

(d) reasons for their delay in presenting to the House, if any?

**Mr. Jyoti Basu :**

(a) Annual reports of the Vigilance Commission upto the year 1979 have been laid before the Legislative Assembly.

(b) Annual Reports of the Vigilance Commission, West Bengal, for the year 1980, 1981, 1982 and 1983 have been received and are required to be placed before the Assembly.

(c) Dates of receipt of the annual reports of the Vigilance Commission for the year 1980, 1981, 1982 and 1983 are 3.11.82, 14.2.85 and 1.1.83, respectively.

(d) In terms of resolution No. 221-Gac dated 14.3.65. of the erstwhile Home (C.A.) Department, Govt. of West Bengal, cases fo disagreement with the recommendations of the Vigilance Commission have to be placed before the Assembly with the replies of the departments concerned as to the reasons for. disagreement. As most of the cases are pretty old, the departments concerned taken time in furnishing requisite particulars.

ডাঃ সুদীপ্ত রায় ঃ মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, ভিজিলেন্স কমিশনের আওতা থেকে বেশ কিছু পাবলিক আন্ডারটেকিং ইনক্লুডিং ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে বাদ দিয়ে রাখা হয়েছে কেন?

শ্রী জ্যোতি বসু ঃ এর থেকে আমি ওটা কি করে জানাব!

**ডাঃ সুদীপ্ত রায় :** আপনি ওঁদেরও এর মধ্যে ইনক্লুড করার কথা কি ভাবছেন?

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় সদস্য প্রশ্নটা করে ভালই করেছেন। এর ডেটগুলি তিনি দেখুন। এটার এত দেরি হওয়ার কোনও কারণই নেই। প্রথমে ভিজিলেন্স কমিশন-এ দুবছর লাগল, তারপর আমাদের সব ডিপার্টমেন্টে এটা পাঠাতে হ'ল। তাঁরা একটা উত্তর দেবেন।

[12-50 — 1-00 P.M.]

ভালমন্দ কিছু বলবেন, সব জড়িয়ে অ্যাসেম্বলির কাছে রাখব। উত্তর পেতে এত দেরি হওয়ার কারণ—আমি হিসাব করে যা দেখেছি— এরমধ্যে গলদ আছে। এত দেরি হওয়ার কথা নয় । যাতে ত্বরান্বিত করা যায় সে ব্যাপারে আমি দেখব।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিভিন্ন দপ্তর থেকে কর্পোরেশনের জন্য ভিজিলেন্স কমিশনের কাছে পাঠানো কেসের সংখ্যা বেড়ে গেছে, এর কারণ কি জানাবেন?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম পুরানো অনেক কেস আছে, কাগজপত্র খুঁজে পাচ্ছে না, নানা কারণ হতে পারে, আমি জানি না। যাইহোক এত দেরি হবার কথা নয়। আমি বলেছি যাতে ত্বরান্বিত হয় সেই ব্যবস্থা করতে হবে। আমি বরাবর অ্যাসেম্বলিতে আছি, সারা জীবন ধরে দেখছি সব সময়ে দেরি হয়।

**শ্রী সৌগত রায় :** আমি খুশি যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কমপক্ষে স্বীকার করেছেন যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেশ করতে দেরি হয়। উনি নিজের দপ্তরের শ্লথ গতির কথা স্বীকার করেছেন। এই রিপোর্ট পেশ করতে দেরি হওয়ার জন্য আপনি কি অ্যাকশন নিয়েছেন। এই প্রসঙ্গে আমি জিজ্ঞাসা করছি, যে সকল রেকমেন্ডেশন প্লেসড হয়েছিল ১৯৭৯সালে তাতে বলা হয়েছিল ভিজিলেন্স কমিশনকে পুলিশের ক্ষমতা দেওয়া হোক যাতে কোনও লোকের বিরুদ্ধে অ্যাকশন নিতে পারে। সেই রিপোর্ট That report had already been placed on the floor of the Assembly. Vigilance commission be vested with the police power. সেই ব্যাপারে কি মাননীয় মুখ্যমন্ত্রী সিদ্ধান্ত নিয়েছেন বা সেই সিদ্ধান্ত আপনার দপ্তরে হয়েছে বলে কি জানেন?

**শ্রী জ্যোতি বসু :** এইরকম কোনও সিদ্ধান্ত আমাদের নেই। ভিজিলেন্স কমিশন অসুবিধার কথা বলে দিয়েছে। ইতিপূর্বে ওদের সঙ্গে দু-একবার কথা হয়েছে। ওঁরা বলেন যথেষ্ট পুলিশ অফিসার দিতে হয় যাঁরা তদন্ত করতে সাহায্য করবে না। সেই অফিসার কম পড়ে যাচ্ছে। আমরা এটা চেয়েছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** একটা ফান্ডামেন্টাল প্রশ্ন বহুবার করেছি বাজেট বক্তৃতায় সময়ে যে ভিজিলেন্স কমিশনের সামগ্রিক যে গঠন-পদ্ধতি আছে সেটা পরিবর্তন করা দরকার। তার কারণ অধঃস্তন কর্মচারীকে দিয়ে উর্দ্ধতন কর্মচারীর বিরুদ্ধে তদন্ত করা যায় না এই বেসিক প্রবলেম রয়ে গেছে। টোটাল গঠনপদ্ধতির যে ত্রুটি সেই ত্রুটি মুক্ত করার জন্য কোনও পদক্ষেপ নেবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** এই প্রশ্ন আমার কাছে এসেছে। কিন্তু আমরা এইরকম নির্দিষ্ট কোনও সিদ্ধান্ত নিতে পারিনি যে উঁচু স্তরের অফিসারের বিরুদ্ধে সেই স্তরের অফিসারকে দিয়ে তদন্ত করা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেশ করতে দেরি হয়। ভিজিলেন্স কমিশন যে সুপারিশগুলি টাইম টু টাইম ডিপার্টমেন্টের কাছে, গভর্নমেন্টের কাছে করেছেন নির্দিষ্ট অভিযোগের ভিত্তিতে তদন্ত করে যে শাস্তিদানের কথা বলেছেন সেই সুপারিশগুলি বহু ক্ষেত্রে কার্যকর হচ্ছে না। সেক্ষেত্রে অন্তরায় কোথায় এবং কেন?

**শ্রী জ্যোতি বসু :** কি করে উত্তর দেব? ১৯৭৯ সালে রিপোর্ট দেওয়া হয়েছে। সেখানে সুপারিশ কি কার্যকর করা হয়নি? আর সেই সুপারিশ যদি না হয়ে থাকে তাহলে ঐ রিপোর্টের পর আর নতুন করে তো রিপোর্ট পেশ করা হয়নি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি ভিজিলেন্স কমিশন যে সমস্ত রেকমেন্ডেশন করছেন—আমরা সংবাদপত্রে দেখেছি— ডিপার্টমেন্টে যখন যাচ্ছে তারা জাস্ট একটা টোকন দিয়ে ছেড়ে দিচ্ছে। আপনি এগুলি সম্বন্ধে অবহিত আছেন কি'না এবং থাকলে এ সম্বন্ধে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম নির্দিষ্ট কোনও অভিযোগ নেই। মাননীয় সদস্য যা বলছেন, এটা আমাদের উপর থেকে মণিটার করতে হবে। কি দাঁড়াচ্ছে, কোথায় কি হচ্ছে। ঠিকমতো দেখছে কিনা সেটা পরের কথা, আমরা রিপোর্ট পাইনা কেন, কি হল, ভিজিলেন্স কমিশন বললেন সে বিষয়ে ওঁদের কি বক্তব্য আমাদের কাছে এটাই মূল কথা। আমরা তার উপরই জোর দিচ্ছি।

### রবীন্দ্র রচনাবলি

*৭৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ১১ই জুন, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং *২৭৪ (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯)-এর উত্তরের প্রাসঙ্গিকতায় শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্র রচনাবলির অবশিষ্ঠ সংখ্যাগুলি কবে নাগাদ প্রকাশিত হবে বলে আশা করা যায়; এবং

(খ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কোনও আর্থিক সাহায্য পাওয়া গেছে কি?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) রবীন্দ্র রচনাবলি সম্পাদনার দায়িত্বে আছেন ৮ সদস্যের একটি সম্পাদকমণ্ডলী। সম্পাদনার কাজ শেষ হলে রচনাবলির অবশিষ্ট অংশগুলি প্রকাশ করা হবে।

(খ) 'না'।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—রবীন্দ্র রচনাবলির গ্রাহক হবার জন্য বিভিন্ন জায়গায় কুপন দেওয়া হয়, বিধানসভায় বার বার বলা সত্ত্বেও এখন কুপন আসেনি, কবে নাগাদ আসবে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** বিধানসভায় আসে কি'না আমি জানিনা। গ্রাহক হবেন, টাকা জমা দেবেন, আপনি এম.এল.এ. দের কথা বলছেন কি'না জানিনা, যা নিয়ম আছে তা হবে। ৮টা হয়ে গেছে, আরও ৪টে হয়ে গেছে। এগুলি বিজ্ঞাপন হবে। টাকা জমা দেওয়া হলে দেওয়া হবে। আরও কতকগুলি কবে হবে তা বলতে পারছি না।

**মিঃ স্পিকার :** We have received a letter from Swaraswati Press in the regard, that will be circulated here.

### হলদিয়াকে মহকুমা ঘোষণা করার প্রস্তাব

*৭৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** গত ২৬শে অক্টোবর, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং ৫ (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনগ্রহপর্বক জানাবেন কি, হলদিয়াকে স্বতন্ত্র মহাকুমা হিসাবে ঘোষণা করার প্রস্তাবটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু :**

হলদিয়াতে নুতন মহকুমা সদর স্থাপনের প্রস্তুতি পর্বের কাজগুলি এগিয়ে চলছে।

**শ্রী সূর্য্য চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — কোনও কোনও পঞ্চায়েত সমিতিকে নিয়ে এই হলদিয়া মহকুমা গড়ে তোলার ব্যবস্থা করা হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** আমি পুলিশ স্টেশনের কথা বলতে পারি, হলদিয়া, দুর্গাচক সুতাহাটা, নন্দীগ্রাম এবং মহিষাদল। এই নামগুলি আছে।

**শ্রী শক্তিপ্রসাদ চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি —এই মহকুমার অ্যাডমিনিস্ট্রেটিভ সমস্ত কাজকর্ম কবে নাগাদ শেষ হবে এবং কবে সরকারি ভাবে ঘোষণা করা যাবে?

**শ্রী জ্যোতি বসু :** এখন বলতে পারছি না, কিছুদিন পরে বলতে পারব।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় যে সমস্ত পুলিশ স্টেশনের কথা বললেন, চণ্ডীপুর পুলিশ স্টেশন কি তার মধ্যে যুক্ত আছে, যেটা নূতন হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** চণ্ডীপুর এখন নেই। আপনি যা বলছেন তাতে মনে হয় থাকলে ভাল হয়। আমি বিবেচনা করে দেখব।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### শস্যবিমা প্রকল্প

*৭৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪০।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্য সরকার বর্তমানে পশ্চিমবঙ্গের কতগুলি ব্লকে শস্যবিমা প্রকল্প চালু করেছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৭-৮৮ মরশুমে ৩৩৬ টি আমন ধানের ক্ষেত্রে; ১৫৬ টি গমের ক্ষেত্রে এবং তৈলবীজের ক্ষেত্রে ১৫৯টি ব্লকে শস্যবিমা প্রকল্প চালু ছিল। ১৯৮৮-৮৯ মরশুমের জন্য এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

[1.00 — 1.15 P.M.] Including Adjournment

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment

section (1) shall, remove the publicity material and any, if necessary, ask the police for assistance in removing the publicity material.

[3-50 — 4-00 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এতে মুশকিল কি হবে জানেন বুদ্ধদেববাবু? একবার পোস্টার লাগানো হ'ল, সেই পোস্টার লাগাবার পর একটা অবসিনেটি প্রচার হয়ে গেল। তারপর কর্তৃপক্ষের বিচারে এটা অবসিনেটি বলে প্রমাণিত হবার পর আপনি বলছেন এই অবসিনেটি মেটিরিয়াল থাকলে সেটাকে সরিয়ে দেবার জন্য পুলিশ পাঠানো হবে। অতএব যখন পোস্টার লাগাচ্ছে তখন একবার অবসিনিটি প্রচার হয়ে যাচ্ছে এবং সেই পোস্টার যখন পাড়ার মোড়ে মোড়ে পুলিশ খুলতে যাবে তখন আর একবার অবসিনিটি প্রচার হয়ে যাচ্ছে। অর্থাৎ আপনি যে উদ্দেশ্য নিয়ে এই পোস্টার প্রদর্শন বন্ধ করতে যাচ্ছেন তাতে দেখা যাচ্ছে। সেই বিষয়টা আরও বেশি করে প্রচার হয়ে যাচ্ছে। একই জিনিসের উপর দু'বার প্রচার হয়ে যাচ্ছে, একবার পোস্টার লাগানোর মধ্যে দিয়ে আর একবার পুলিশকে দিয়ে খোলানোর মধ্যে দিয়ে। আপনার উদ্দেশ্য বাস্তবে এই কাজটা রূপায়িত করে যাবে। আপনি এর সঙ্গে একছত্র যোগ করে দিয়ে বলুন যে আপনার বিলকে অমান্য করলে, আইনগত দিক অমান্য করে এই ধরনের পোষ্টারের প্রদর্শন করার ব্যবস্থা করলে, ওই ধরনের পোস্টার দেওয়ালে সাঁটালে, রাজ্য সরকারের সিদ্ধান্তকে ভ্রুকুটি দেখালে তাদের ক্ষেত্রে একটা বেশি মূল্যের জরিমানার ব্যবস্থা করা হবে। জরিমানা করার বিষয়টা আপনি আপনার বিলের মধ্যে রাখার চেষ্টা করুন। একটা হিহুজ অ্যামাউন্ট অফ মানি ফাইনের ব্যবস্থা করুন যারা ওই অবসিনেটরি পোস্টার সরকারি আইনকে লঙ্ঘন করে লাগাবে তাদের জন্য। এই সিদ্ধান্ত নেওয়ার পরে আপনি শুধু পুলিশ দিয়ে পোস্টার খোলাবেন এই সীমাবদ্ধতা না রেখে আপনি একটু কঠোর হ'ন। যারা সমাজ জীবনকে কলুশিত করবার চেষ্টা করছে, বাংলার কৃষ্টি-সংস্কৃতি এবং ঐতিহ্যকে ধংস করবার চেষ্টা করছে তাদেরকে রেহাই দেবেন না, বলিষ্ঠ ভাবে শক্ত হাতে সেটাকে দমন করার চেষ্টা করুন। আমাদের অস্বীকার করতে কুণ্ঠা নেই যে বহু দিন ধরে এই উদ্যোগ নেওয়া হচ্ছে কিন্তু বাস্তবায়িত করা সম্ভব হয় নি, সঠিক ভাবে রূপায়িত হতে পারেনি। আজকে যখন আপনি উদ্যোগ গ্রহণ করছেন তখন এই ধরনের ঢিলেঢালা আইন করে, আইনের ফাঁক দিয়ে আপনার সৎ উদ্দেশ্যকে বাস্তবে রূপ দিতে পারবেন না। যারা এই ধরনের কাজ করছে, পোষ্টারের মাধ্যমে প্রচারের মধ্যে দিয়ে নিজেদের প্রসার বিক্রি করার চেষ্টা করছে তাদের সহজে মোকাবেলা করা যাবে না। সেইজন্য আমাদের মনে রাখতে হবে যে পোস্টার প্রদর্শনের ক্ষেত্রে আমাদের আরও সচেতন হতে হবে। স্যার, আপনি জানেন যে কলিকাতায় সোভিয়েত উৎসব হয়েছিল এবং তার পোস্টার চারিদিকে মারা হয়েছিল। সেই সোভিয়েত উৎসবের মধ্যে ব্যালের একটা অনুষ্ঠান ছিল। সোভিয়েত ব্যালের কতকগুলি পোস্টার কলিকাতার বিভিন্ন প্রান্তে রাখা হয়েছিল। কি ভয়ঙ্কর পাবলিক গ্রিভান্স হয়েছিল সেই ব্যাপারে। মানুষ সেই পোস্টার সরিয়ে দিতে বলেছিল। ৪টি পোষ্টারের সোভিয়েত ব্যালের যে ছবি দেখানো হয়েছিল তাতে মানুষের জীবনে একটা প্রচন্ড প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছিল। সেই পোস্টার বাতিল হবে কিনা আপনার দপ্তরকে তার সিদ্ধান্ত নিতে হয়েছিল। জনগণের চাপে আপনার দপ্তর সেই পোস্টার সরিয়ে দিয়েছিল। মানুষের অভিমতের মূল্য

দিয়েছিল আপনার দপ্তর এবং সেই পোস্টারকে সরিয়ে দিয়েছিল। কিন্তু আমরা দেখলাম যে দপ্তর থেকে সোভিয়েত সরকার বা এই ধরনের অনুষ্ঠানগুলি পরিচালনা করা হ'ল, মাননীয় ক্রীড়া দপ্তরের মন্ত্রী মহাশয়ের এই দিকে একটুও নজর ছিল না, তিনি এই সব দিকে নজরই দিলেন না। তিনি কি করলেন? আমরা খোঁজ নিয়ে দেখলাম সোভিয়েত সরকারের সাড়ে দশ হাজার কম্প্লিমেন্টারি টিকিট নিয়ে ডিস্ট্রিবিউশান করতে যতটা মাতামাতি করলেন, এই ব্যাপারে ততটা নজরই দিলেন না। এতো বড় ঘটনা কলিকাতায় ঘটছে তখন তিনি টিকিট নিয়ে মেতে রইলেন। যে ধরনের মানসিকতা তাঁর দেখানো উচিত ছিল তা তিনি করলেন না।

সাড়ে দশ হাজার কমপ্লিমেন্টারি টিকিট, এই রকমভাবে বেশ কয়েক হাজার টিকিট —বলশয় ব্যালে নিত্য'র —আমাদের (বিধায়কদের) মধ্যে দুটো করে ভাগ করে দিয়ে, আর কয়েকটি টিকিট বিলি করে দেবার মধ্যে ক্রীড়ামন্ত্রী যে তৎপরতা দেখালেন, সেই বিষয়ে আমি বিধানসভায় প্রশ্ন দিয়েছিলাম তা বাতিল হয়ে গেছে। তবে তা নিয়ে আমার বলার কিছু নেই। কিন্তু তখন ঐ টিকিট নিয়ে—সোভিয়েত রাশিয়ার সার্কাসের কমপ্লিমেন্টারি টিকিট নিয়ে সুভাষবাবু যতবেশি মনোনিবেশ করলেন, আমার মাঝে মাঝে মনে হয় সুভাষবাবু তথ্য মন্ত্রী, নাকি, তিনি ক্রীড়ামন্ত্রী —আপনি তথ্যমন্ত্রী হিসাবে ততবেশি মনোনিবেশ করলেন না। তখন এমন ভাবে অবসিনিটি পোস্টার প্রদর্শিত হ'ল, সেটা দেখেছিলেন প্রতিটি মানুষ। এই পোস্টার'এর প্রদর্শনী সঠিক ভাবে কিন্তু হয়নি। সেইজন্যই আপনার কাছে আবেদন করি, বিশেষ করে আপনি যখন এই ব্যাপারে একটি আইন প্রণয়ন করার কথা ভেবেছেন, রুলস করার কথা ভেবেছেন, বিভিন্ন স্থানে পুলিশ রেড করে, পর্ণোগ্রাফি ও অবসিনিটি ফিল্ম মেটিরিয়ালস্' এর উপরে বিভিন্ন সময়ে পুলিশ রেড্ করে, কিন্তু পুলিশের একাংশের সঙ্গে গোপন আঁতাতের ফলে, তাদের একাংশের সঙ্গে এমন ভাবে বোঝাপড়া করে নেয় যে, যে এলাকাগুলো থেকে ঐ সমস্ত ফিল্ম, পোস্টারড্ করা হয়েছে বলে আমরা দেখি, পরেরদিন সংবাদপত্র থেকে দেখতে পাই এবং বাস্তবেও দেখতে পাই যে, সেই দোকান'এর পর্ণগ্রাফী বলে অন্য জায়গায় পুনরায় বিক্রি হচ্ছে। আমাদের কলকাতার সমাজ জীবনকে কিভাবে এরদ্বারা কলুশিত করছে, আপনি সেদিকে অধিকতর দৃষ্টি দিন। এরসাথে যুক্ত হচ্ছে বিভিন্ন ধরনের পোস্টার। আজকে এগুলোর সঙ্গে পর্ণোগ্রাফিকে যুক্ত করার কথা আমরা ভাবতে পারি কিনা তা নিয়ে ভেবে দেখতে আমি আপনার কাছে অনুরোধ করি। এগুলোকে আইনের চোখে আরও কঠোরতর শাস্তি-বিধানের ব্যবস্থা করা যায় কিনা সে বিষয়ে আমি আপনাকে ভেবে দেখতে অনুরোধ করি। আমাদের কলকাতা শহরে শুধু নয়, আমরা পশ্চিমবাংলার সর্বত্র দেখছি বিভিন্ন ধরনের ফিল্ম, পোস্টার, বিভিন্ন দেওয়াল লিখন। বিশেষ করে এখানে যখন দক্ষিণ ভারতীয় ফিল্মগুলি আসে, তখন কলকাতার কিছু যুবকদের বিপথগামী করে, একটা অবক্ষয়ের মধ্যে নিয়ে যায়। দক্ষিণ ভারতীয় ছবি বললে প্রতিটি মানুষের মধ্যে সেই মুহূর্তে একটা ভাবনার উদয় হয়। দক্ষিণ ভারতীয় ছবি মানে লোকে বোঝে তারমধ্যে একটা কিছু অবসিনিটি আছে। এই দক্ষিণ ভারতীয় ছবি বাজারকে বেশ ভালো ভাবেই গ্রাস করছে। এক একটা সিনেমা হলে দক্ষিণ ভারতীয় ছবিগুলির জন্য পোস্টার লাগানো হয় যখন, তখন দেখা যায় বেশ কয়েক সপ্তাহ ধরেই সেই ছবিগুলি চলতে থাকে এবং তা সম্ভব হয় পোষ্টারের দৌলতেই। এই প্রসঙ্গে আপনার কাছে বলি যে, আপনার হয়ত জানা থাকতে পারে—বাইরে যে পোস্টার লাগানো হয়, বাস্তবে, যখন ফিল্ম দেখানো হয় সেই ফিল্ম সেন্সর বোর্ডে সেটি অ্যাকসেপটেড্ হয়নি। বাইরে এক রকম পোস্টার

লাগানো হয় আর ফিল্ম ঠিক তার বিপরীত, সেখানে আর এক রকম ছবি দেখানো হয়— উদ্দেশ্য একটাই, বাজারে ঐ ছবি অধিক বিক্রয় করা। আজকে এই ধরনের সুড়সুড়ি দিয়ে এরা চেষ্টা করছে এবং এই ধরনের পোস্টারগুলি দেখিয়ে তাদের চলচ্চিত্রগুলিকে বাজারে আরও অধিক অধিক করে বিক্রি করছে। সেজন্য আপনার কাছে আমার অনুরোধ, সুস্থ সংস্কৃতি ও চেতনার প্রয়োজনে আপনি এই ফিল্ম পোষ্টারের সঙ্গে চিত্র পোষ্টারের বিষয়গুলিকে সংযুক্ত করে যারা অন্যায় কাজ করবে, কেবলমাত্র তাদের পুলিশ দিয়ে সরিয়ে দেওয়া হবে, এই জায়গায় সীমাবদ্ধ না রেখে তাদের হিউজ অ্যামাউন্ট জরিমানা আরোপ করার কথা ভাবতে হবে এবং শুধুমাত্র আপনার পুলিশ অফিসারদের উপরে নির্ভরশীল না হয়ে পর্ণোগ্রাফীর উপরে সমান ভাবে নজর দিয়ে এই বিলকে আপনি উপস্থিত করুন। সৌগতবাবু এখানে এই সমস্ত কিছু কে সংযুক্ত করে করার জন্য একত্রিত করে আর একটি বিল আনার জন্য অনুরোধ করেছেন। আমাদের এই অধিবেশন কালকে শেষ হয়ে যাচ্ছে, পরবর্তীকালে যদি আলাদা ভাবে সবকিছুকে একত্রিত করে আর একটা বিল আনতে পারেন তাহলে সবটা সর্বাঙ্গ সুন্দর হয়ে উঠতে পারে। এই বিলের মধ্যে কিছু অংশে আপত্তি থাকার জন্য আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু যে সংশোধনী বিল এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এখানে সুদীপবাবু এই বিলটিকে সমর্থন করে একটি কথা বললেন বিলটি যেন কম্প্রিহেনসিভ বিল হয়ে আসে এবং পাবলিক ওপিনিয়নের জন্য সার্কুলেট করা হোক। অবসিনিটির জন্য পাবলিক ওপিনিয়নের কি প্রয়োজন আছে জানিনা এবং তারজন্য এটাকে সার্কুলেশন করার কি দরকার বুঝতে পারলাম না। whether you are infavour at obscenity or not that is the Point. দ্বিতীয়তঃ অবসিনিটির বিরুদ্ধে নিশ্চয় সৌগতবাবু কিন্তু তাহলে তিনি তার বক্তব্যে কেন আবার পাবলিক ওপিনিয়নের জন্য সার্কুলেশন করার কথা বললেন বুঝতে পারলাম না। আবার আপনারা এও বলেছেন যে এর বিরুদ্ধে আরও অধিকতর কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক। আপনারা ১৯৫৪ সালে এই বিলটি এনেছিলেন, তারপরে বিশেষ প্রয়োজনে এই বিল আমাদের সংশোধনী করার জন্যে এনেছেন। আপনারা আগে কেন এই বিল সম্বন্ধে চিন্তা-ভাবনা করেন নি। আমরা জানি আজকে এই সমস্ত আলোকচিত্র নিয়ে যারা ব্যবসা করছেন তারা স্বাভাবিকভাবেই যুব সমাজকে তার সুস্থ, স্বাভাবিক অবস্থা থেকে দূরে সরিয়ে নিয়ে এক অবক্ষয়ি অবস্থার দিকে নিয়ে যাচ্ছেন। আমরা এও জানি এই লোকেদের সঙ্গে একটা বিশিষ্ট দল জড়িত। ওই ব্যবসাদারদের স্বার্থরক্ষা করার জন্যে এক ধরনের রাজনৈতিক দল এর সঙ্গে যুক্ত আছেন। সেইজন্য আমরা দেখতে পাই যখন একদিকে যুব সমাজের সামনে অনেক সমস্যা, সেই সমস্যায় যখন যুব সমাজের দেহমন জর্জরিত হয়ে যাচ্ছে, পথ খুঁজে পাচ্ছে না তখন একটা রাজনৈতিক মদতপুষ্ট দল তাদের ভোটের সুবিধার জন্যে তাদের ভিন্ন পথে নিয়ে যাবার চেষ্টা করেন। কোথায় তাদের সমস্যার পথ বদলে দেবার চেষ্টা করবেন তা না করে অন্য ইঙ্গিত করে ওই যুব সমাজের সুস্থ স্বাভাবিকত্বকে অন্যপথে নিয়ে যাবার জন্যে এই সমস্ত কুরুচিপূর্ণ আলোকচিত্র আমদানি করে। আমরা দেখেছি সারা ভারতবর্ষ ব্যাপী যুব

সমাজের এই অবস্থা, তাদের আজকে কোনও পথ খোলা নেই। আজকে কোটি কোটি বেকার, তাদের বাঁচবার পথ কোথায় জানিনা। এই যেখানে অবস্থা সেখানে আপনারা যুব সমাজকে হাতে মদের বোতল ধরিয়ে দিচ্ছেন, মানুষ মারাও পথ বাতলে দিচ্ছেন। আজকে যেখানে আমরা চাইছি তাদের সঠিক পথে আনতে সেখানে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে এই সমস্ত জিনিসগুলি হাজির করে যুব সমাজকে ধ্বংসের মুখে ঠেলে দিচ্ছেন। সেই দিক থেকে আমি মনে করি একটা আইন গঠন করে যদি ওইসব ব্যবসারদের বিরুদ্ধে কঠোর পানিশমেন্টের ব্যবস্থা করা হয় তাহলে জনসাধারণ উৎসাহিত হবেন। সুতরাং সুদীপবাবু যেটা বললেন যে কম্প্রিহেনসিভ বিল আনা হোক, আমি মনে করি তার কোনও যৌক্তিকতা নেই এবং সৌগতবাবু যে বিলটির পাবলিক ওপিনিয়নের জন্যে সার্কুলেশনের কথা বলেছেন তার কোনও মূল্য নেই। পাবলিক ওপিনিয়নের জন্য Whether you are in favour of obscenity or not this is the point এই বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now, the Minister-in-charge of Information and Culture will give a reply.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় সদস্যরা এই সংশোধনীর উপরে যে কয়েকটি কথা বলেছেন তার জবাবে আমারও অল্প কয়েকটি কথা বলার আছে। সুদীপ বাবু সৌগতবাবু বলেছেন যে আপনি এত তাড়াতাড়ি এটা করছেন কেন, একটু সময় নিন, মানুষের মতামত নিন। আমি নতুন কোনও বিল আনিনি, যে বিল আছে সেই বিলের সংশোধন হচ্ছে এবং বিলটার কয়েকটি দুর্বল জায়গা আছে সেটাকে মজবুত করার চেষ্টা হচ্ছে। সেই অর্থে এখন বাইরে গিয়ে বিভিন্ন মানুষের মতামত নেওয়ার প্রয়োজন নেই, এটা সংশোধন আকারে এসেছে। সেই সঙ্গে একটা কথা উঠেছে যে এই ধরনের কোনও আইন করতে গেলে বা সংশোধন করলে সাংস্কৃতিক সংগঠন বা সকলের মতামত নিয়ে করুন শ্লীলতা অশ্লীলতা নিয়ে সারা দুনিয়ায় বির্তক উঠেছে। জনজীবন পরিবর্তিত হয় বলে এই ব্যাপারে খুব সুচিন্তিতভাবে সিদ্ধান্ত নেওয়া খুব কঠিন। তা সত্ত্বেও আমাদের দেশে এই প্রসঙ্গে আমরা কিছুটা সহমত পোষণ করি। অনেক ব্যাপারে রাজনৈতিক দলমত নির্বিশেষে সহমত আছে যেমন আমরা দেখি রাস্তা-ঘাটে ফিল্মের পাবলিসিটি পোষ্টারের নামে এমন কিছু পোস্টার দিচ্ছে সেটা শুধু যে ফিল্ম দিচ্ছে তা নয়, অনেকে দিচ্ছে, ফিল্ম পাবলিসিটি মেটিরিয়্যালের উপর যেহেতু আমাদের আইন আছে সেজন্য এই ব্যাপারে রাজনৈতিক স্তরে সকলেই একমত যে এই ব্যাপারগুলি হওয়া উচিত। সেই দৃষ্টিকোণ সামনে রেখে এই সংশোধন আনা হয়েছে। সুতরাং এই বিষয়ে মানুষের মত নিতে হবে নতুন করে এটা মনে হচ্ছে না। তাই তাঁদের কাছে অনুরোধ করব এইভাবে আমরা সংশোধন করি। দ্বিতীয় প্রশ্ন সুদীপবাবু বলেছেন শুধু ফিল্ম পাবলিসিটি মেটিরিয়্যাল কেন যাত্রায় অশ্লীল বই বেরোয়। তারজন্য আইন আছে, সেই আইনে ধরতে পারা যাচ্ছে না সেটা অন্য কথা, তার মধ্যে সংগঠনে কোথাও দুর্বলতা আছে, কিন্তু যাত্রার ব্যাপারটা পাবলিসিটি আইনে নেই, ভবিষ্যতে এটা ভেবে দেখা যেতে পারে ফিল্ম পাবলিসিটি মেটিরিয়্যাল আইনে যায় কিনা। আপাতত ফিল্ম পাবলিসিটি মেটিরিয়্যাল আমাদের সামনে সবচেয়ে বড় সমস্যা, সেজন্য এটা সংশোধন করা হচ্ছে। আমাদের আগে ছিল এই ব্যাপারে মামলা হলে তাদের হারিয়ে দিতে পারলে প্রমাণ করতে পারলে যে অন্যায় করেছে

তাহলে ৬মাস জেল হত অথবা ১ হাজার টাকা জরিমানা হত, সেটা করা হয়েছে ৩ বছরের জেল খাটতে হবে অথবা ৫ হাজার টাকা জরিমানা দিতে হবে। এটা আগের চেয়ে শাস্তিটা একটু বেশি হয়েছে। এই শাস্তি দেখিয়ে আমরা যাতে খানিকটা তাদের সামলাতে পারি তার চেষ্টা করা যাক, ভবিষ্যতে যদি এতে সামলানো না যায় তাহলে আরও কঠিন ব্যবস্থা নেওয়া যেতে পারে। আপাতত বাস্তব সম্মত ব্যবস্থা হচ্ছে। (শ্রী সুব্রত মুখার্জি ঃ আমি বলছি অশ্লীল প্রমাণ করে শাস্তির পরিমাণটা বাড়িয়ে দিয়েছেন ঠিক করেছেন, কিন্তু অশ্লীল প্রমাণ করবেন কি করে?) অশ্লীল প্রমাণ করার জন্য একটা সেন্সার বোর্ড আছে, একটা কমিটি আছে, সেখানে শিক্ষা, সংস্কৃতি, চলচ্চিত্র জগতের এবং অন্যান্য জগতের অনেকে আছেন।

[4-10 — 4-20 P.M.]

সেই কমিটি ঠিক করবেন কোনও পোস্টার অশ্লীল হয়েছে বা কোনটা করতে দেওয়া হবে না। শাস্তির কথা পূর্বেই বলেছি। আগে নিয়ম ছিল কোর্টে না গিয়ে প্রমাণ করা যাবে না। কিন্তু এখন যেটা করছি সেটা হল—আমরা যে পোস্টার —এ মত দিইনি বা যেগুলো হোর্ডিং অবস্থায় রয়েছে তাকে ছিঁড়ে দিতে পারব। এটা আগে আইনে ছিল না, কিন্তু এখন আমাদের ইন্সপেক্টররা গিয়ে সেগুলো ছিঁড়ে দিতে পারবেন। তবে যদি প্রয়োজন হয় তাহলে কোর্টে যাবে এবং মামলা চলবে।

(Shri Subrata Mukherjee rose to Speak)

**Mr. Deputy Speaker :** Mr Mukherjee take your seat.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পাবলিসিটি মেটারিয়ালস্ যদি বেআইনিভাবে টাঙ্গানো হয় তাহলে সেটাকে নামিয়ে দিতে পারব, ছিঁড়ে ফেলতে পারব। এটা আগে ছিল না। এখন সেই ব্যবস্থা করছি। তারপর, ডিস্ট্রিবিউটারদের একটা লিস্ট আমাদের কাছে রাখতে হবে এবং পোস্টার গুলোতে আমাদের তরফ থেকে সেন্সর হয়েছে এই ছাপ থাকতে হবে। তাতে বোঝা যাবে কোনও ছবি থাকতে পারবে এবং কোনটা পারবে না। যেসব ক্ষেত্রে বে-আইনি কাজ করেছে বলে মনে হবে সেক্ষেত্রে রেইʼড করতে পারব। তবে সাউথ ইন্ডিয়া থেকে যেগুলো আসে সেক্ষেত্রে রিড করার অসুবিধা আছে। তবে এখানে যেগুলো হচ্ছে সেই সমস্ত ছবি এবং পোস্টার বাজেয়াপ্ত করার অধিকার আমরা নিচ্ছি। মূলত ২টি সংশোধন করা হচ্ছে এই বিলের মাধ্যমে। যারা পয়সা খরচ করে পোস্টার করছে তারা যদি দেখে প্রয়োজনে আমরা এগুলো ভেঙ্গে দিতে পারব তাহলে তাঁরা একটু ভীত হবেন এবং সেই অধিকার আইনের মাধ্যমে আমরা নিচ্ছি। আমরা এখন শাস্তি হিসেবে ৩ বছর জেল অথবা ৫ হাজার টাকা জরিমানা এই ব্যবস্থা করতে পারব। পূর্বে শাস্তির পরিমাণ কম ছিল। তবে মনে রাখবেন আইন দিয়ে সব কিছু করা যায় না। এই ব্যাপারে সকলের সমর্থন, সংবাদপত্রের সমর্থন থাকা দরকার। এখানে বিরোধীদল যে প্রস্তাব করেছেন আমি তার বিরোধিতা করছি এবং যেভাবে বিল আনা হয়েছে সেইভাবে গ্রহণ করা হোক এই আবেদন রাখছি। আমি সারকুলেশন মোশন-এর বিরোধিতা করছি।

The motion of Shri Saugata Roy that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st March, 1989, was then

put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill, 1988, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 6 and Preamble

The question that Clauses 1 to 6 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill, 1988, as settled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা হচ্ছে মন্ত্রী মহাশয় যেটা করতে চাইছেন তাতে আমাদের কোনও আপত্তি নাই। কিন্তু কতকগুলি টেকনিক্যাল অসুবিধায় আপনি পড়বেন সেটাই আমি বলতে চাইছি। কোর্টের ধাক্কা খাবেন বিজনেস কন্ট্রোল চলে যাবে, সংবিধানের প্রশ্ন উঠবে। কেন না কোনও মানুষের কোনও শ্লীল বা কোনটা অশ্লীল সেটা কি করে ঠিক হবে। শ্লীল অশ্লীলের ব্যাখ্যা কে করবে। এমন অনেক দেখা যায় প্রয়োজনের নাম করে অনেক অশ্লীল ছবি দেখানো হয়। সেইজন্য টেকনিক্যাল পার্টটা একটু দেখবেন। সিনেমায় ব্যাড সিনকে ইট ইজ পারমিটেড বলে চালিয়ে দেওয়া হচ্ছে। এর প্রোটেকশন কোথায়? আবার বিজনেস কন্ট্রোল কলে কোর্টে চ্যালেঞ্জ হবে। এই টেকনিক্যাল পয়েন্টটা একটু চিন্তা করতে বলছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ভুল করছেন, আপনি জানেন সেন্সার বোর্ড আছে তারা চলচ্চিত্র সেন্সার করে ভারতীয় আইনের সিদ্ধান্ত অনুযায়ী। এবং তা করতে গিয়ে অনেক সময় অনেক খারাপ কিছুও দেখতে পাওয়া যায় এটা অস্বীকার করি না। এখন ফিল্ম সেন্সার বোর্ড কাজ করছে তাতে যতটুকু কন্ট্রোল করা যাচ্ছে। আবার তারা যদি না থাকত তাহলে আরও অনেক অশ্লীল ছবি বেরিয়ে যেত। এখন সেন্সর বোর্ড আছে বলে অনেক কিছু তারা আটকাচ্ছে, যে এই অংশটা বাদ যাবে এই অংশটা পাল্টাতে হবে। আইনের অনুশাসন আছে হাইকোর্ট আছে তারা এটা ভাববেন।

The Motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill 1988, as settled in the Assembly, be passed was then put and agreed to.

## LAYING OF REPORT

### Presentation of the 9th, 10th and 11th Report of the Committee on Public Accounts 1987-88

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to present the (i) Ninth Report of the Committee on Public accounts, 1987-88, on the Reports

of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the Tourism Department.

(ii) Sir, I beg to present The Tenth Report of the Committee on Public Accounts, 1987-88, on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1981-82 to 1983-84 (Civil) relating to the information and Cultural Affairs Department ; and

(iii) Sir, I beg to present The Eleventh Report of the Committee on Public Accounts, 1987-88, on the action taken on the Thirty-third Report of the Committee on Public Accounts, 1985-87, on the Appropriation Accounts and Finance Accounts and Reports of the Comptroller and Auditor General of India for the years 1978-79 to 1980-81 (Civil) relating to the Refugee Relief and Rehabilitation Department.

## LEGISLATION

### The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that this Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988 be taken into consideration.

**Mr. Deputy Speaker :** There is one circulation motion of Shri Saugata Roy on this Bill. It is in order. But as Shri Roy is not present in the House, it is not moved and as such it will not be taken into consideration.

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে এই হাউসে ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন অ্যামেন্ডমেন্ট বিল যেটা আনা হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি। এই amendment কোনও দরকার ছিল না। কিন্তু কলকাতার মানুষের উপর Further Tax চাপিয়ে দেওয়া বা amendment করে Tax আদায় করার এই যে চেষ্টা—এটাই হচ্ছে বিলের উদ্দেশ্য। Housing Tax সম্বন্ধে Building tribunal রয়েছে। Unauthorised Construction ব্যাপারে building tribunal আছে। কিন্তু দেখা যাচ্ছে কলকাতা শহরে যে Unauthorised Construction আছে সেই ব্যাপারে আমাদের সরকার সচেতন নন। আমাদের মনে হয় ওদের একটা interest রয়েছে Unauthorised construction-এর পিছনে। আজকে Calcutta Corporation revenue সম্বন্ধে বলা আছে —এই Bill এর অবস্থা যদি দেখেন তাহলে দেখবেন ৪০ হাজার কর্মচারীর পিছনে বছরে ৬০ কোটি টাকা Sixty crores চলে যায়। কর্পোরেশনে প্রত্যেক বছর deficit budget হয়। গত বছর deficit ছিল ১১ কোটি টাকা, এইভাবে deficit হচ্ছে ১৪ কোটি টাকা মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন,

শুধু কলকাতার মানুষের কাছ থেকে Tax নামে কত টাকা আদায় করা হয়? তাদের কোনও রকম সুযোগ সুবিধা বা Civic amenities দেওয়ার কথা এই বিলে কিছুই বলা নেই। আজকে Corporation Act amendement হয় কলকাতা Corporation Control করার জন্য ১৯৮১ সালে। এই Bill করে, কিছু লাঘব হয়নি। এই Tax থেকে interest লাভ করে ৫ কোটি টাকা। কিন্তু salary-এ পিছনে খরচ করে ৩০ কোটি টাকা। আজকে বলছেন Municipal Act বাতিল করে section 35 বাতিল করে আজ থেকে over all এই Trade licence করবে। কিন্তু আমরা জানি কলকাতা শহরের মানুষ নানান রকম কর দেয়। জল কর, জঞ্জাল কর, trade licence থেকে আরম্ভ করে পানের দোকানদার পর্যন্ত ২৫ টাকা করে কর দেয়। সেটাকে বাড়িয়ে ১০০ টাকা four times করা হয়। তার উপর three times করা হয়। defaulter হলে fine করার কথা ছিল। এবারে Trade licence করে fine করছেন। Five times তার মানে ১০০ টাকা হলে এখন সেটা ৫০০ টাকা হবে। এটা ঠিক নয়। Order টা Mayor in council-এর কাছে ছেড়ে দিন। Tax আদায় করা যায় না। ৪০ কোটি টাকা কলকাতা শহরের বিভিন্ন বাড়ির উপর থেকে আদায় করা যাচ্ছে না। তারা বলছেন ৪০ কোটি টাকা Tax এর উপর Interest দিতে হবে। এই Interest দেওয়ার মানে হচ্ছে ৫০ কোটি টাকা হয়ে যাবে। আমি স্যার, বলব যে, Middle Class family ১০ বছর interest দিতে পারে নি। Tax এর টাকা নিয়ে এলে তাকে বলা হয় ১০ বছরের ১২% করে হলে এই এত টাকা interest দিতে হবে। বিলের মধ্যে এই কথাটা বলা নেই বলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, আপনি এই interest মকুব করার ক্ষমতা Mayor-এর হাতে দিয়ে দিন। Section 201 amendment দরকার। আপনি দেখুন কি হচ্ছে। Trade licence করা হচ্ছে। Grabage-এর উপর fresh করে জঞ্জাল কর বসানো আছে পানের দোকানের লোককে'ও জঞ্জাল কর দিতে হবে। Section 333 করে Race course -এর ঘোড়াগুলি থেকে কর আদায় করুন। সেদিকে নজর দিচ্ছেন? ৫০০ টাকা থাকলে সেটাকে বাড়িয়ে ৮০০ টাকা করুন। সেখান থেকে অনেক revenue পাবেন। আপনি ঘোড়ার দিকে চলে গেছেন, তাই সেদিকে আপনার নজর নেই। কলকাতা শহরে বেআইনি খাটালে গরু মোষ বছরের পর বছর ধরে আছে। এর ফলে কলকাতা শহরের drain Choked হচ্ছে। Dranage System নেই, সেদিকে নজর যাচ্ছে না। ঘোড়ায় ৪০০ টাকা থেকে ৮০০ টাকা increase করা হবে। Unauthorised Construction সম্পর্কে আমি পরিষ্কার বলতে চাই মাননীয় মন্ত্রী এটা note করতে পারেন যে, unauthorised Construction এর ব্যাপারে—

বিল্ডিং ট্রাইব্যুনাল, যারা আনঅথরাইজড কন্সট্রাকশনের কেসগুলি ড্রিল করে জুন, ১৯৮৭ থেকে ফেব্রুয়ারি ১৯৮৮ পর্যন্ত তারা বসতে পারেন নি, কোনও কেস টেক-আপ করতে পারেননি। এই বছরের ফোর্থ এপ্রিল, মিঃ ভট্টাচার্য বলে একজন মেম্বার ট্রাইব্যুনালের, তিনি রিটায়ার করেছেন, সেই থেকে আজ পর্যন্ত সেখানে কোনও মেম্বার আসেন নি। ওরা একটার জায়গায় তিন/চার/পাঁচটা ট্রাইব্যুনালের কথা বলছেন কিন্তু লোক কোথা থেকে দেবেন সেটা বুঝতে পারছি না। জুডিশিয়াল থেকে একজন চেয়ারম্যান হ'ন, দুজন টেকনিক্যাল মেম্বার থাকেন। আপনারা একটা ট্রাইব্যুনালই চালাতে পারছেন না অথচ সেখানে বলছেন এতগুলি

ট্রাইব্যুনাল করবেন। স্যার, হাজার হাজার বেআইনি কনস্ট্রাকশনের কেস ট্রাইব্যুনালে পড়ে আছে, কোনও ফয়সালা হচ্ছে না। লোকজন ট্যাক্স দিতে চায়, কর্পোরেশনকে পেনালটি দিতে চায় এইসব ফয়সালা হবার পর কিন্তু ট্রাইব্যুনাল না বসার জন্য তারা তা পারছে না। বছরে একটা ট্রাইব্যুনাল ৬০/৭০ টা কেস ড্রিল করতে পারে কিন্তু তাও সেটা বসছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি নোট করুন, বেঙ্গল তাজ হোটেল যা সরকারি জমির উপর হচ্ছে সেখানে একটা এনটায়ার ফ্লোর, এনটায়ার ব্লক করছে বেআইনিভাবে। কর্পোরেশন তাদের ২১ লক্ষ টাকা ফাইন করেছে। আজকে আমরা দেখছি এই সমস্ত বড় বড় বাড়িগুলি যা কনস্ট্রাকশন হচ্ছে বেআইনিভাবে সেখানে কর্পোরেশন হেয়ারিং করে সেই কনস্ট্রাকশনকে লিগালাইজ করছে। আপনি তো আলিমুদ্দিন স্ট্রিটে রোজ যান, সেখানে তো দেখেন চারিদিকে বাড়ি হচ্ছে কিন্তু কোনও ফয়সালা হচ্ছে না। সেখানে ডেমোলিশনের কেস তাদের মাথার উপর ঝুলছে। সেখানে যারা দু'তিন কাঠাতে বাড়ি করেছে তাদেরগুলি ভাঙছেন ৪০০ ক্লজ (৮)-এ। ঐ যে বর্ধন মার্কেট যেটা বলা হয় এটা ইললিগ্যাল মার্কেট। তার সামনে পার্ক সেন্টারে একটা মার্কেট আছে—৭১ নং পার্ক স্ট্রিটে। সেখানে পার্ক প্লাজা নামে একটা মার্কেট হয়েছে, গ্রাউন্ড ফ্লোরে দুটি তলা করে একটা মার্কেট করেছে। সেই মার্কেটের ব্যাপারে ১৪ লক্ষ টাকা নিয়ে কর্পোরেশন সেই মার্কেটকে রেগুলারাইজ করেছে। কর্পোরেশন সমস্ত বিল্ডিং রুলস, রেগুলেশনকে বাদ দিয়ে বা ভ্যায়লেট করে ১৪ লক্ষ টাকা নিয়ে কি করে সেই মার্কেটকে রেগুলারাইজ করে? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি এটা এনকোয়ারি করুন যে কি করে কর্পোরেশন-এর কমিশনার এই বেআইনি মার্কেটকে রেগুলারাইজ করে। স্যার, যেখানে ক্যামাক স্ট্রিটে ট্রাফিক নিয়ে ঝামেলা হয়, ট্রাফিক সার্জেন, কন্সটেবলকে মার খেতে হয় সেখানে পার্ক স্ট্রিটের উপর পার্ক প্লাজায় গ্রাউন্ড ফ্লোরে দু'তলা ইনলিগ্যাল মার্কেট কি করে করা হয় এবং কর্পোরেশন ১৪ লক্ষ টাকা নিয়ে সেটাকে কি করে রেগুলারাইজ করে সেটা দেখা দরকার। তা যদি হয় তাহলে আপনাকে বলব বস্তি অঞ্চলে ছোট ছোট যে সমস্ত বাড়ি হয়েছে সেই সমস্ত বাড়িগুলিকে আপনারা রেগুলারাইজ করুন। স্যার, যাদের টাকার জোর আছে টাকার জোরে তাদের ইললিগ্যাল কনস্ট্রাকশন রেগুলারাইজ হবে কিন্তু অপর দিকে যারা বস্তিবাসী যেহেতু তাদের টাকার জোর নেই তাদরে বাড়িগুলি ৪০০ ক্লজে (৮) সেগুলি ভেঙ্গে দিচ্ছেন। স্যার, আরও বলি, কে.এন.ফতেপুরিয়া মার্টিন বার্ন হাউসের গ্রাউন্ড ফ্লোরে ইললিগ্যাল মার্কেট করেছে এবং ফাইন দিয়েছে লক্ষ লক্ষ টাকা। সেখানে তাকেই আবার আপনারা নিউ মার্কেট তৈরি করতে দিয়েছেন। কে.এন.ফতেপুরিয়া আগের মিনিস্টারের সময় সেই কাজ পেয়েছেন। তারপর নিউ মার্কেট এলাকায় ট্রেজার আইল্যান্ড বলে একটা মার্কেট হয়েছে। কর্পোরেশন স্যাংশান করেছিলেন তার বেসমেন্টে কার পার্কিং করার জন্য কিন্তু সমস্ত বেসমেন্টে বন্ধ করে ট্রেজার আইল্যান্ডে মার্কেট করা হয়েছে, কর্পোরেশন কোনও অ্যাকশান নেয়নি। আপনি জিজ্ঞাসা করুন আপনার কমিশনারকে, মেয়রকে যে এটা সত্য, না অসত্য। অসত্য হ'লে আমি অ্যাসেম্বলির সিট থেকে রিজাইন দিয়ে দেব। এইভাবে টাকা কলকাতা কর্পোরেশনকে দিয়ে বড় বড় বাড়ি রেগুলারাইজ করা হচ্ছে তার আনঅথরাইজড কনস্ট্রাকশনগুলি। সেখানে ইললিগ্যাল ভাবে স্যাংশন প্লান দেওয়া হচ্ছে। ইম্পিরিয়াল টোবাকো কোম্পানির, ৩৭ চৌরঙ্গী রোডে একটা স্যাংশান প্ল্যান পেয়েছেন এবং কর্পোরেশনের সমস্ত রুলস, রেগুলেশন বাদ দিয়ে সেই বাড়ির স্যাংশান প্ল্যান দেওয়া হয়েছে। এইসব কারণে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ

করব, যে অ্যামেন্ডমেন্টটা এনেছেন সেটা উইথড্র করুন। আমি এইজন্য এটা বলছি, কয়েকমাস আগে চিফ মিনিস্টার কলকাতা শহরের মিডিল ক্লাশ এবং লোয়ার মিডিল ক্লাশের লোকজন যাতে বাড়ি করতে পারেন তারজন্য তিনজনের একটি কমিটি করেছেন।

[4-30 — 4-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যে draft rules for the Calcutta Municipal Buildings Rules. তরুন দত্ত, আই.এ.এস অফিসারকে চেয়ারম্যান করেছেন এবং আরও ২ জন লোক রেখে এটা করেছেন। আবার একটা অ্যামেন্ডমেন্টস বিল এখানে পেশ করেছেন, সেই বিলে আই ওয়াশ করা হয়েছে। কর্পোরেশনের হাতে ইললিগ্যাল কনস্ট্রাকশন ধরার সমস্ত পাওয়ার আছে, ক্লজ আছে। কিন্তু সেকশন ৪২ সি.আর.পি.সিকে অ্যাড করে আপনি ভাবছেন ইললিগ্যাল কনস্ট্রাকশন বন্ধ করবেন। কমিশনারের পাওয়ার আছে অ্যাক্টে। আপনি বিল্ডিং কমিটি করেছেন। কর্পোরেশনের আওতায় ৫ শত মিটারের আয়তনের যে সমস্ত বাড়িগুলি হবে সেগুলি কমিটিতে যাবে। কিন্তু এই বিল্ডিং কমিটিতে কাদের রেখেছেন? এই বিল্ডিং কমিটিতে সমস্ত আমলাদের রেখেছেন। সেখানে কোনও পাবলিক রিপ্রেজেনটেটিভ, কোনও অর্কিটেক্ট, কোনও ইঞ্জিনিয়ারকে রাখেন নি যে আপনাকে টেকনিক্যাল অ্যাডভাইস দিতে পারে। আপনি সমস্ত আমলাদের নিয়ে বিল্ডিং কমিটি করেছেন। আর এখন অ্যামেন্ডমেন্ট করা হচ্ছে বিল্ডিং কমিটিকে গাইড করবে মেয়র ইন কাউন্সিল। আপনি তার সঙ্গে পাবলিক রিপ্রেজেনটেটিভ রাখতে পারতেন কিন্তু রাখেন নি। এই বিল্ডিং কমিটিতে যারা মধ্যবিত্ত, যারা বড় লোক, যারা ইন্ডাস্ট্রিয়ালিস্ট তাদেরটা স্যাংশান করার জন্য গেলে সেটা পাস হয়ে যায়। কিন্তু যাদের ছোট জমি, যাদের রিসোর্স কম, তাদেরটা বিল্ডিং কমিটিতে গেলে একটা স্যাংশানের জন্য তিন বছর দৌড়াতে হয়, ছোট মালিক স্যাংশান পায়না। আপনি পুলিশ দিয়ে আনঅথোরাইজড কনস্ট্রাকশন রুখতে চান। আপনি সেকশন ৪২ অব সি. আর.পি.সি অ্যাড করেছেন। আপনি সেকশন ৪০১ এর ক্লজ ৩ অ্যান্ড ৪ দেখবেন। সেখানে আছে If an order, made by the Municipal Commissioner under section 400 or under sub-section(1) of this section directing any person to stop the erection of any building or the execution of any work, is not complied with, the Municipal Commissioner may take such measures as he deems fit or may require any police officer to remove such person and all his assistants and workmen from the premises within such time as may be specified by the Municipal Commissioner and such police officer shall comply with such requirement.

Clause 4—After the requirement under sub-section (3) has been complied with the Municipal Commissioner may, if he thinks fit, depute, by a written order, a police officer or an officer or other employees of the Corporation to watch the premises in order to ensure that the erection of the building or the exectution of the work is not continued.

Clause 5— Where a police officer or an officer or other employee of the Corporation has been deputed under sub-section (4) to watch the

premises, the cost of such deputation to be determined by the Corporation by regulations shall be paid by the person at whose instance such erection or execution is being continued or to whom notice under sub-section(1) has been given and shall be recoverable from such person as an arrear of tax under this Act. আপনার হাতে ক্ষমতা আছে, আপনি পুলিশ বসাতে পারেন, আপনি পোস্টিং দিতে পারেন, আপনি অ্যারেস্ট করতে পারেন। আমরা কাগজে পড়ি যে অ্যারেস্ট হচ্ছে। মাঝে মাঝে মেয়র ইন কাউন্সিল বিবৃতি দেন যে ৫০ জনকে অ্যারেস্ট করা হল। কিন্তু বে-আইনি কনস্ট্রাকশন বড়বাজারে হচ্ছে। আপনি জানেন, আপনাদের আমলেই ১৯৮৪-৮৫ সালে বড়বাজারে যে সমস্ত কনস্ট্রাকশন হয়েছে, বড় বড় কনস্ট্রাকশন হয়েছে তার পিছনে কারা ছিলেন? তাদেরই একজন লোক পিয়ারলেসের ডাইরেক্টর হয়েছিলেন। আমি তার নাম হাউসে নিতে চাইনা। সেই লোককে বে-আইনি কনস্ট্রাকশনে সাহায্য করেছেন। আপনাদের লেফ্ট ফ্রন্টের মন্ত্রী, আপনাদের লোকজনকে নিয়ে গিয়ে এনটায়ার বড়বাজারকে আপনারা চোকড করে দিয়েছেন। আজকে বড়বাজারে ৫ ফুট চওড়া রাস্তা নেই, কিন্তু ৫তলা, ৭তলা, ৮তলা বাড়ি হচ্ছে এনটায়ার বড় বাজারে। আজকে এই ক্লজগুলি দিয়েছেন অ্যামেন্ডমেন্টের ব্যাপারে। এই সেকশন ৬১৯-য়েতে কি বলা হয়েছে, The code of Criminal Procedure, 1973 shall apply to an ofference under sub-section (5) of section 365 or section 392 or sub-section (1) of section 393 or sub-section (1) of section 394 or section 400 or section 401 or section 402. এখানে আপনি বলছেন যে যারা ইললিগ্যাল অকুপ্যানসি, যারা ইললিগ্যাল ভাবে কর্পোরেশনের জমির উপরে বসে আছে তাদের আপনি ধরবেন। আপনি জানেন, এখানে সুমন্ত হীরা মহাশয় আছেন, ওনার এলাকার গোবরা অঞ্চলে কর্পোরেশনের জমিতে আপনাদেরই একটা বোর্ড রয়েছে, মার্কসীয় পাঠচক্র একটা লাইব্রেরি করেছে। আমি কর্পোরেশনে কমপ্লেন করেছি, কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও পুলিশ যায়নি, কর্পোরেশনের কোনও আমলারাও যায়নি।

আপনাদের লোকজন ইললিগ্যাল ভাবে রয়েছে। শচীন দা এখানে রয়েছেন, আমি বারবার বলেছি, কর্পোরেশনের জমি নিয়ে ইললিগ্যাল বেটিং হচ্ছে ইললিগ্যাল ফিশিং হচ্ছে, বাড়ি হচ্ছে ইস্টার্ন বাইপাসে, কিন্তু কোনও অ্যাকশন নেওয়া হয়নি। কর্পোরেশনের অ্যাকশন নেবার কিন্তু ব্যবস্থা রয়েছে। অ্যামেন্ডমেন্টটা হচ্ছে পুলিশের হাতে একটা ক্ষমতা দেওয়া। পুলিশ যেখানে ফেল করছে রাস্তাঘাটে, সেখানে পুলিশকে বলছেন বেআইনি কনস্ট্রাকশন তারা রুখবে। আপনি বলছেন কি, For the purpose of investigation as if it was a cognizable offence, for the purpose of such offence, for the purpose of all matters other than matters referred to in Section 42 of that Code and arrest of a person except from the complaint or upon information received from Municipal Corporation or any person authorised by him by general or special officer in this behalf. সেকশন ৪২ সি. আর.পি.সি. কি বলছে দেখুন পেজ ১৯ তে আছে Arrest on refusal to give name and residence when any person who, in the presence of a police officer, has committed or has been accused of committing a non-cognizable offence

refused, on demand of such officer, to give his name and residence or gives a name or residence which such officer has reason to believe to be false, he may be arrested by such officer in order that his name or residence may be ascertained. Section 42 Clause 2. এটা কি হবে, ইললিগ্যাল কনস্ট্রাকশন হচ্ছে, গরিব মিস্ত্রীরা মজুরি নিয়ে বিল্ডিং এর কাজ করবে, দেখা যাবে পুলিশ যাবে পুলিশ যাবে, গিয়ে মিস্ত্রীদের ধরবে। কিন্তু কর্পোরেশন কি জানেনা কাদের বিল্ডিং? কর্পোরেশনের রের্কড নেই, কে বাড়ির মালিক, কার নামে অ্যাসেসমেন্ট হয়েছে, কার নামে স্যাংশন হয়েছে? কেন সে স্যাংশনটা ভায়লেট করে চার থেকে পাঁচ তলা করছে, ছয় তলা থেকে সাত তলা করছে? এটা যদি করতেন যে ইললিগ্যাল বাড়ি করলে সাজা হবে, তাদের অ্যারেস্ট করতেন, তাদের সাজা যদি দিতেন ইললিগ্যাল বাড়ি করলে পাঁচ বছর, সাত বছর সাজা হবে, এই রকম যদি করতেন, তা না করে শুধু মিস্ত্রীদের আপনারা অ্যারেস্ট করবেন সেকশন ৪২ টা লাগু করে। You are not at all sincere.

কলকাতা শহরে যে রকম ভাবে আজকে বাড়ি হচ্ছে ইললিগ্যাল ভাবে, সেই বাড়িতে কারা যাচ্ছেন, আপনাদের লোকেরাই এই সব ব্যাপারে ইনভলভ রয়েছেন। আমি যে কটা কেস এর কথা বললাম, সেটা কর্পোরেশনে খোঁজ করলে পাবেন। কোনও কাগজে বার হয়নি, কিন্তু আমাদের কাছে অথেনটিক ইনফর্মেশন আছে, খোঁজ করলে দেখতে পাবেন, এই কথা বলে বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, ক্যালকাটা কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল, মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল, যা এখানে এনেছেন, তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমার আগে এতক্ষণ কংগ্রেস পক্ষ থেকে বক্তব্য রাখলেন, উনি এমন কিছু বিষয় প্রথমে উত্থাপন করলেন, যে বিষয়গুলো উনি কলকাতা কর্পোরেশনের এখনও নির্বাচিত কাউন্সিলার এবং কলকাতা কর্পোরেশনের বরো চেয়ারম্যান এবং ক্ষমতা কলকাতা কর্পোরেশনের কাউনসিলারদের এবং বরো চেয়ারম্যানদের, ঠিক তাদের ক্ষমতা অনুসারে, তাদের নিজেদের এলাকায়, তিনি যে সমস্ত বিষয় এখানে উপস্থিত করলেন, তিনি দেখতে পারেন, তিনি 'সেই সমস্ত জিনিসগুলো, তাঁর নিজের জায়গায় না দেখে বা তার সম্পর্কে না জেনে বা অন্য জায়গায়, এখানে দাঁড়িয়ে, এই সভায় এই সব উত্থাপন করে বোঝানোর চেষ্টা করলেন যে আইন যা আছে সেটা যথেষ্ট।

[4-40 — 4-50 P.M.]

স্যার, আমি আপনার মাধ্যমে এখানে বলতে চাই যে, আপনি জানেন কলকাতা কর্পোরেশন আইনে গোটা দেশের মধ্যে সর্বপ্রথম যে জিনিসটা করা হয়েছে তা হচ্ছে মেয়র ইন্ কাউন্সিলের সৃষ্টি। অথচ বিরোধী দলের মাননীয় সদস্য মেয়র ইন কাউন্সিলের বিরুদ্ধেও বক্তব্য রাখলেন! কলকাতা এবং হাওড়া কর্পোরেশন ছাড়া ভারতবর্ষের আর কোনও শহরে মেয়র ইন্ কাউন্সিল ব্যবস্থা নেই। কলকাতা শহরে যে বোরো কমিটিগুলি করা হয়েছে, সে জিনিসও আর কোথাও নেই। স্যার, আপনি জানেন ইতিপূর্বে যে মেয়র সম্মেলন হয়েছিল সেই সম্মেলনে প্রস্তাব উত্থাপন করা হয়েছিল—কলকাতা এবং হাওড়ার অনুকরণে ভারতবর্ষের বড় বড় শহরগুলিতেও মেয়র ইন্ কাউন্সিল তৈরি করা হোক এবং খালি আমলাদের হাতেই

নয়, নির্বাচিত প্রতিনিধিদের হাতেও বেশি ক্ষমতা দেওয়া হোক। স্যার, যখন জন-প্রতিনিধিদের হাতে বেশি করে ক্ষমতা দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে তখন মাননীয় বিরোধী সদস্য এখানে ঐ সমস্ত প্রশ্ন তুলছেন! এমন কি বোরো কমিটিগুলিকে ক্ষমতা দেওয়ার বিষয়েও উনি প্রশ্ন তুলছেন। অথচ উনি নিজেই একটি বোরোর চেয়ারম্যান। এর পরেও উনি যখন এই প্রশ্ন তুলছেন তখন আমাদের মনে হচ্ছে উনি ব্যাপারটা উল্টো-ভাবে বোঝাবার চেষ্টা করছেন। মেয়র ইন্ কাউন্সিলের মতো কাউন্সিলরদেরও কিছু কিছু সুযোগ সুবিধার ব্যাপারও এই অ্যামেন্ডমেন্টে আছে, অথচ মাননীয় সদস্য সে ব্যাপারে কিছুই বললেন না।

স্যার, এখানে মূলত যে জিনিসটি করা হচ্ছে, তা হচ্ছে, পাবলিক সার্ভিস কমিশনের মতো মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনের কিছু এবিলিটি বাড়াবার ব্যবস্থা করা হচ্ছে। এই অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং চন্দননগর মিউনিসিপ্যাল কর্পোরেশন লোকেদের এখানে নিয়োগ করা হচ্ছে। বিরোধী দলের মাননীয় সদস্য এই বিষয়েও আপত্তি তুলেছেন। কারণ ওঁদের এই ব্যবস্থা পছন্দ হচ্ছে না। ওঁরা ওঁদের সময়ে দেশলাই-এর বাক্সে লিখে দিয়ে নিজেদের লোকেদের নিয়োগ করতেন। তাই যখন মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনের মাধ্যমে লোক নিয়োগ করার ব্যবস্থা করা হচ্ছে তখন ওঁরা তার বিরুদ্ধে কথা বলছেন। আমরা সুষ্ঠুভাবে লোক নিয়োগ করার জন্য সার্ভিস কমিশনের এবিলিটি বাড়াবার জন্য ঐদুটো মিউনিসিপ্যাল কর্পোরেশনের লোক নিয়ে ব্যবস্থা করছি। উনি এর কেন বিরোধিতা করলেন বুঝতে পারলাম না! এই ব্যবস্থার মধ্যে দিয়ে ওঁদের ছেলে-পুলেরা যদি ভাল টেকনিক্যাল হ্যান্ড হন তাহলে চাকরি পাবেন। এতে ওঁদের আপত্তির কি কারণ আছে?

স্যার, অ্যাসেসমেন্ট পদ্ধতির ওপরেও অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। বর্তমানে যে অ্যাসেসমেন্ট পদ্ধতি আছে তাতে নোটিশ দিয়ে অ্যাসেসমেন্ট হবে, অ্যাসেসমেন্টে যদি কোনও অসুবিধা থাকে তাহলে ট্রাইবুনালে যাবে, ট্রাইবুনালের যে অ্যাওয়ার্ড বেরুবে তাই কার্যকর হবে। কিন্তু আমরা দেখছি ট্রাইবুনালের অ্যাওয়ার্ড বের হ'তে হিয়ারিং ইত্যাদি করে দীর্ঘ সময় লেগে যাচ্ছে। এই প্রসেসের মধ্যে ৩/৪ বছর সময় নষ্ট হয়ে যাচ্ছে। দীর্ঘ সময় পরে যখন অ্যাসেসমেন্ট নির্দিষ্ট হয়ে বেরিয়ে আসছে যখন সাধারণ মানুষকে সেই হিসাবে টাকা দিতে হবে তখন তাদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হবে। কলকাতা শহরের সাধারণ মানুষদের পক্ষে ঐ দীর্ঘ সময়ের, ৩/৪/৫ বছরের টাকা—এক সঙ্গে ৪/৫ হাজার টাকা —দিতে অসুবিধা হয়। এই অবস্থার ট্রাইবুনাল যদি বাড়িয়ে দেওয়া যায়, তাহলে অসুবিধা কোথায়? সাধারণ মানুষের সুবিধার জন্য ঐ বিষয়গুলির দ্রুত ফয়সালা করে দেওয়ার জন্যই এই ব্যবস্থা করা হচ্ছে। এতে সাধারণ মানুষের উপকার হবে। এতেও বিরোধী দলের মাননীয় সদস্য কেন আপত্তি করলেন আমি বুঝতে পারলাম না। যদি শুধু মাত্র আপত্তি করার জন্যই আপত্তি করে থাকেন তাহলে অবশ্য আমাদের কিছুই বলার নেই। এখানে বলা হচ্ছে—নাগরিকরা বা বাড়ির মালিকরা নিজেরাই একটা প্রোফর্মা অ্যাসেসমেন্ট ফর্মে অ্যাসেসমেন্ট করে কর্পোরেশনের কাছে জমা দেবেন। প্রথমে তারা বাড়ির কি অবস্থা আছে, কতগুলি ঘর আছে, কি আছে, ভাড়া কি আছে, না আছে তা নিজেই অ্যাসেস করে প্লেস করবেন। এর ফলে কাজের সুবিধা হবে, অ্যাসেসমেন্টরও সুবিধা হবে। টাকা পয়সা দেওয়ার ক্ষেত্রেও সুবিধা হবে, এক সঙ্গে অনেক পুরোনো টাকা পয়সা দেওয়ার প্রশ্ন থাকবে না। সাধারণ মানুষের উপকার হবে। এর

থেকে যে কোনও লোকেরই সুবিধা হবে। এটা আমি মনে করি। স্যার, আর একটা জিনিস আপনি দেখবেন। বহু পুরোনো জায়গায় দেখা যাচ্ছে পুরোনো জমি, বাড়ি প্লট করে বিক্রি হয়েগেছে, অথচ সেখানে একটা কমন প্যাসেজ রয়েছে, সেই কমন প্যাসেজ দিয়ে হাজার হাজার লোক চলাচল করছে, কিন্তু সেই প্যাসেজের কোনও ডেভেলপমেন্ট হচ্ছে না। সেই প্যাসেজ্ দিয়ে জলের লাইন, ড্রেন ইত্যাদি যেতে পারছে না, অথচ সেই প্যাসেজ্ সাধারণ মানুষ ব্যবহার করছে। কিন্তু যেহেতু কমন প্যাসেজ্ সেহেতু কর্পোরেশন সেখানে হাত দিতে পারছে না। আজকে সেই আইন পরিবর্তন করা হচ্ছে। ৩০ বছর যদি সাধারণ মানুষ কোনও জমি ব্যবহার করে তাহলে সেটা জনসাধারণের জমি হিসাবে ঘোষণা করে দেওয়া উচিত। বিল্ডিং ট্রাইব্যুনালের ব্যাপারে উনি অনেক কথা বললেন। ১৭০০ কেস পড়ে রয়েছে, কোনও কেসের ফয়সালা হচ্ছে না এবং তারজন্য বলা হচ্ছে বিল্ডিং ট্রাইব্যুনাল একটা না হয়ে অনেকগুলি ভাগ হয়ে যাবে। অনেকগুলি হলে তাড়াতাড়ি কেসগুলি ফয়সালা হয়ে যাবে, ১৭০০ কেস ফয়সালা হয়ে যাবে এবং তাতে জনসাধারণের সুবিধা হবে। বিল্ডিং ট্রাইব্যুনাল যত বেশি হবে, তাড়াতাড়ি কেস ফয়সালা হয়ে যাবে। হয় ভাঙা, না হয় টাকা দিয়ে যেভাবে আইনে আছে সেইভাবে সমস্যার সমাধান হয়ে যাবে। এতে অসুবিধাটা কোথায় সেটা আমি বুঝতে পারছি না। আমার নিজের ধারণা অতি দ্রুততার সঙ্গে কাজ হবে। ওনার দুটি বিষয়ে আপত্তির মূল কারণ, সেটির মধ্যে একটি হচ্ছে, যারা ব্যবসা করেন তাদের ট্রেড লাইসেন্স দিতে হয় বা অন্য লাইসেন্স দিতে হয়। যারা লাইসেন্স ফাঁকি দেন তাদের উপর পেনাল্টি বেশি করে ধরা হয়েছে। এইজন্যই ওনার আপত্তি আর উনি বললেন, রেসের ঘোড়ার উপর ৪০০ টাকা থেকে বাড়িয়ে ৮০০ টাকা ট্যাক্স ধরা হয়েছে, এইজন্যই ওনার আপত্তি। বড় বড় ব্যবসাদার যারা ট্যাক্স ফাঁকি দেয় তাদের জন্য ফাইন বেড়ে গেছে তারজন্য আপত্তি। সেইজন্য উনি বিরোধিতা করছেন বলে আমি মনে করি। এই আইনের পরিবর্তনের মাধ্যমে কলকাতার যারা সাধারণ মানুষ, কলকাতার ছোটখাট ব্যবসাদার যাদের জমি আছে তারা লাভবান হবে। এইজন্য এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী সুলতান আহমেদ কয়েকটি কথা বললেন। প্রথমত তিনি বললেন, এই অ্যামেন্ডমেন্টের নাকি দরকার ছিল না। প্রায় ২২টি অ্যামেন্ডমেন্টের অনেকগুলিই গুরুত্বপূর্ণ। উনি যদি সবটা মনযোগ দিয়ে পড়তেন তাহলে এইভাবে বলতেন না। দ্বিতীয়ত উনি বললেন, এই অ্যামেন্ডমেন্টেগুলিতে নতুন করে কোনও সিভিক অ্যামিনিটিসের কথা বলা হয়নি। অ্যামেন্ডমেন্টে বা আইনে সিভিক অ্যামিনিটিসের কথা বলা হয় নাকি? তারজন্য বাজেট আছে, নীতি ঘোষণা হবে। এই আইনের মধ্যে নতুন করে সিভিক অ্যামিনিটিস কি দেওয়া হবে? আইনের সংশোধন করতে গিয়ে এইরকম কেউ দেয় না, দেবার জায়গাও নেই, থাকলেও নেই। আপনি থাকলেও দিতে পারতেন না। দেওয়া যায় না আইন তৈরি করবার সময় বা আইনের সংশোধন করতে যাবার সময়। তারপর সাধারণভাবে বললেন এমপ্লয়িজদের জন্য অনেক খরচ বেড়ে যাচ্ছে। আমি জানি না একথা আপনাদের সকলে সমর্থন করেন কিনা? কর্পোরেশনের এমপ্লয়িজ, কলকাতা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন এমপ্লয়িজ-এর জন্য খরচ বেড়ে গেলে সেই খরচ কমিয়ে দেব কিনা, তাদের মাহিনা, মজুরি কমিয়ে দেব কিনা—আপনি কি প্রস্তাব করলেন তা আমি জানি না। তবে তাদের যা বাড়ছে তা দিতে হবে, সব সরকারকেই দিতে হয়। সেটা বেড়ে যাচ্ছে

বলে আবার কি নতুন আইন করতে হবে আমি বুঝতে পারলাম না। আর একটা কথা বললেন এতে অনেক ট্যাক্স বাড়ানোর চেষ্টা হচ্ছে, নতুন কোনও কর নীতি এখানে ঘোষণা করা হয়নি। যে কর নীতি আছে সেই কর নীতিতে কিছু ফাঁক আছে সেই ফাঁকটা পূরণ করার চেষ্টা হচ্ছে। যেমন আপনি ডিফলটারের কথা বললেন। যাঁরা দিচ্ছেন না? তাঁদের কোনও শাস্তি হবে না? এটা কি কোনও আইনে হতে পারে? কোনও দেশে হতে পারে? আপনি বলছেন করের যে আইন আছে সেই আইনে যাঁরা দিচ্ছেন না তাঁদের আপনি শাস্তি দিতে পারবেন না, ডিফলটারদের আপনি কোনও রকম ব্যবস্থা নেবেন না। এটা হয় নাকি? এই যে শাস্তি আছে সেটা আর্থিকভাবে শাস্তি না থাকলে শাস্তি দেওয়া যায় না। সেটা করার চেষ্টা হচ্ছে। কর্পোরেশনের নতুন কোনও কর নীতি কিছু ঘোষণা করা হয়নি, কেবল যেগুলি ফাঁক আছে সেগুলি পূরণ করার চেষ্টা করা হচ্ছে। এরজন্য আপনি বললেন যে, মানুষের উপর চাপ বাড়বে, আমি বলছি তা বাড়বে না। আর বললেন কিছু অন্যায় জায়গায় আপনারা হাত দিয়েছেন, যেমন বললেন ঘোড়ার উপর হাত দিয়েছেন। ঘোড়ার উপর আপনার এত মায়া কেন আমি বুঝতে পারলাম না!

[4-50 — 5-00 P.M.]

ঘোড়ার উপর রাগ হল আর হঠাৎ গরুদের ভালবেসে ফেললেন কেন বুঝতে পারলাম না। আপনি বললেন ঘোড়ার উপর বাড়াচ্ছেন কেন? ঘোড়ার উপর বাড়াতে পারলে আমি আরও বাড়াতাম। রেসকোর্স যতটা যেদিক থেকে বাড়ানোর সুযোগ আছে সেদিক থেকে বাড়ানোর চেষ্টা করতে হবে, আপনারা যদি একমত হন। তারপর ঐ যে খাটাল বা গোয়াল করে রেখে দিয়েছেন, আইনগতভাবে বললেন—কোনটাকে আইনগত স্বীকৃতি দেওয়া হয়েছে? আমি তোলবার চেষ্টা করছি মানুষের সহযোগিতা পেলে। কর বসিয়ে দিলে বোঝাবে যে ওদের মেনে নেওয়া হয়েছে, ওরা ওখানে থাকবে। কলকাতায় এ ব্যাপারে অনেক মামলা মোকর্দমা থাকায় ব্যাপারটা আটকে আছে। এখন সুবিধা করতে পারা যাচ্ছে না। কলকাতা থেকে যদি গোয়াল তুলতে হয় তাহলে তাদের উপর কর বসাতে পারি না। কলকাতায় ঘোড়-দৌড়ের কাছ থেকে যতদিন পারা যায় ততদিন তাদের কাছ থেকে ট্যাক্স তোলার চেষ্টা করা হচ্ছে। তারপর মূল যে বিষয় ঐ আনঅথরাইজড কনস্ট্রাকশনের অনেকগুলি ঘটনার কথা বলেছেন। আমি আপনার কাছে বলছি, কলকাতায় আনঅথরাইজড কনস্ট্রাকশন হচ্ছে এটা বাস্তব ঘটনা এবং এ ব্যাপারে এখন অন্য একটা প্রসঙ্গে আলোচনায় বলছি যে একটা বিপর্যয়কর অবস্থা। কালোটাকার মালিকরা কলকাতা শহরে আইন কানুন ভেঙ্গে কলকাতা কর্পোরেশনের ভেতরে করার চেষ্টা করছে। কলকাতা কর্পোরেশন সম্পর্কে যে অভিযোগ সেই অভিযোগ নির্দিষ্ট ভাবে বললে দেখতে পারা যায়। এ ব্যাপারে কলকাতা কর্পোরেশনের ঘোরতর দুর্বলতা আছে। সেই আলোচনায় কি আছে না আছে এখানে কিছু হচ্ছে না, এর জন্য নূতন আইন সংশোধন কি করেছেন? সে বিষয়ে আমি কি করেছি? আমি যেটা করেছি তাতে আপনি আপত্তি করেছেন, কেন করেছেন? দুটি কথা বলি। একটা হচ্ছে বিল্ডিং ট্রাইবুনাল আছে, আপনি বললেন ৫/৬ মাস কাজ হয় না। সে বিষয়ে আমি বলছি যে কাজ সহজ ভাবেই আছে। ট্রাইবুনালে চেয়ারম্যান ছাড়া ২ জন মেম্বার ছিলেন, এখন ৬ মাস মেম্বার করা হবে প্রস্তাব করা হয়েছে। আর একটু আগে থেকে যে বেঞ্চের কথা বলা হয়েছে যাতে

তাড়াতাড়ি মামলাগুলি নিষ্পত্তি করতে পারি এই প্রস্তাবও করা হচ্ছে। আর একটু দেখুন এই বেঞ্চের ব্যাপারে ৬১৯ ধারা, ৬১৯(এ) ধারা সংযোজন করেছেন, আপত্তিটা কি করেছেন? আপত্তিটা হচ্ছে কলকাতা কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট তাদের একটা বাহিনী আছে, তারাই এগুলিকে ঠেকাবার চেষ্টা করে। আমরা চাইছি তাদের সঙ্গে পুলিশকে যুক্ত করতে। কলকাতার ব্যাপারে পুলিশকে যদি যুক্ত করা যায় তাহলে আমাদের আইন চাই। আমাদের এখন কি আছে? কোর্ট আছে, প্রতিবাদ জানাতে গেলে কোর্টের অনুমতি নিতে হয়। মালিক তৈরি করছে তাকে গ্রেপ্তার করতে পারি না, কোর্টের অনুমতি নিতে হয়। আমরা এখন আইন চাইছি কর্পোরেশন যদি মনে করেন যে আইন ভাঙ্গে তাহলে কর্পোরেশন সোজাসুজি পুলিশকে বলতে পারেন গ্রেপ্তার করবার জন্য। আপনাদের আপত্তি থাকা উচিত নয়। আপনি বলছেন মিস্ত্রীরা কাজ করছে তাদের কেন গ্রেপ্তার করছেন? তাদের জন্য নয়, মালিকদের গ্রেপ্তার করা হবে। আপনারা সম্মতি দিন। ভবিষ্যতে আইন না করে যাতে গ্রেপ্তার করা যায় সেটাই করা হবে। আপনারা অনুমোদন করুন, আমরা হাতে ক্ষমতা চাই। সোজাসুজি গ্রেপ্তার করার ক্ষমতা আমাদের থাকবে। এখন কোর্টের নির্দেশ ছাড়া গ্রেপ্তার করা যায় না। আমরা সেটা সোজাসুজি চাইছি। এই আমাদের সংশোধনী, বিরোধীরা আপত্তি করেছেন, আমি তার বিরোধিতা করে এবং যেভাবে এটা পেশ করা হয়েছে সেটা অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Calcutta Municipal Corporation (Amendment) Bill 1988, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 23 and Preamble**

The question that Clauses 1 to 23 and Preamble fo stand part of the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988 as settled in the Assembly be passed.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার আগে দ্বিতীয় লাইনে যেটা আছে সেটার উল্লেখ করছি। ইংরাজি ভাষায় আইনের প্রস্তাব যা আছে তাই দিয়ে ৩ নম্বর বিধিতে মূল আইনের ৫ নম্বর ধারায় এলসহোয়ার এই বানানটা ভুল আছে। এটা ঠিক করে নিতে হবে।

The Motion was then put and agreed to.

**Shri Achintya Krishna Ray** : Sir, I beg to introduce the West Bengal Silkworm Seed, Cocoon and Silk Yarn (Regulation of Production, Supply, Distribution and Sale) Bill, 1988.

........(Secretary then read the Title of the Bill).......

**Shri Achintya Krishna Roy** : Sir, I beg to move that the West Bengal Silkworm seed, Cocoon and Silk Yarn (Regulation of Production,

Supply, Distribution and Sale) Bill, 1988, be taken into consideration.

**শ্রী হুমায়ুন চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্রশিল্প দপ্তরের মন্ত্রী যে বিলটা নিয়ে এসেছেন সেই বিলটাকে স্বাগত জানাতাম যদি উনি সত্যিকার রেশম শিল্পের সঙ্গে যারা জড়িত তাদের উন্নয়নের জন্য এই বিলটা পেশ করতেন। আজকে সরকারি হিসেব অনুযায়ী দেখা যাচ্ছে, সারা পশ্চিমবঙ্গে রেশম যা উৎপন্ন হয় তার ৮৫ ভাগ উৎপাদন হয় আমাদের মালদা জেলায় এবং মালদা জেলায় যা উৎপাদন হয় তার ৮০ ভাগ উৎপাদন হয় আমার নির্বাচনী কেন্দ্র সুজাপুরে। আমরা এখানে দেখতে পাচ্ছি যে, সংজ্ঞার দিক দিয়ে একে সীড, কুকুন, রিয়ারার অ্যান্ড রিলারস—এইভাবে বিশ্লেষণ করা হয়েছে। কিন্তু এইসব দিক দিয়ে যদি একে হিসেব করা যায় তাহলে আমরা মনে করব যে, এই বিলের মাধ্যমে রেশম শিল্পের সঙ্গে যারা জড়িত তাদের ভালোর চেয়ে ক্ষতিই করা হবে। কারণ কোনও কোনও জেলাতে আজকে রেশম উৎপাদন হয় সেটা যদি মাননীয় মন্ত্রী হিসাব করতেন তাহলে অসুবিধা হত না। এখনো পর্যন্ত আইনগতভাবে নয়, পশ্চিমবঙ্গে সমস্ত কিছু কনভেনশনালি হয়ে আসছে। কাজেই এই আইনের দ্বারা যে বাধা সৃষ্টি হবে সেটা কি করে অতিক্রম করবেন সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের মধ্যে কিছুই বললেন না। তিনি ক্লজ-থ্রিতে প্রডাকশন অফ সিল্ক-ওয়ার্স সীড সম্বন্ধে বলেছেন। সেখানে আইন করে বেধে দিলেন যে, প্রডাকশন অফ সিল্ক-ওয়ার্স সিড—সেটা সরকারিভাবে এবং সরকারি নিয়ন্ত্রণাধীনে যাদের লাইসেন্স দেওয়া হবে তাদের বাইরে কেউ প্রডাকশন করতে পারবেনা। তবে মন্ত্রী মহাশয়ের কোনও হিসেব আছে কিনা জানি না—আজকে পশ্চিমবঙ্গে ৪০,০০০ রিয়ারারস্ রয়েছে এবং তারমধ্যে মালদা জেলাতেই রয়েছে ৩২,০০০ রিয়ারারস্।

[5-00 — 5-10 P.M.]

এই সিল্ক বাংলার প্রধান ক্রপ। এই ক্রপ উৎপাদন বছরে ৪ বার হয় যদি সিজিন ভাল থাকে তাহলে ৫ বার হয়। আমরা দেখতে পাচ্ছি যে উনি কিন্তু আইন করে বন্ধ করে দিলেন যে এই সিল্ক ওয়ার্স সীড বাইরে তৈরি করতে পারবে না বা বিক্রি করতে পারবে না। যেখানে আমরা দেখতে পাচ্ছি ৫০।৬০ লক্ষ ডিমের প্রয়োজন সেখানে আমরা বর্তমানে পশ্চিমবাংলার বুকে পাচ্ছি ১০ থেকে ১২ লক্ষ ডিম। অর্থাৎ ডিমের রিকোয়ারমেন্ট হচ্ছে ৫০ থেকে ৬০ লক্ষ সেখানে প্রোডাকশন হচ্ছে ১০ থেকে ১২ লক্ষ ডিম। তাহলে বাকি ডিম চাষীরা কোথা থেকে পাবে মন্ত্রী মহাশয় বিলের মধ্যে সেই কথা বলেন নি। আমার বক্তব্য হচ্ছে একটা প্রধান রাস্তা আছে, সেই রাস্তা বন্ধ করে দিলে অন্য একটা রাস্তা তো তৈরি করে দিতে হবে। এই বিলে যদি সেই রকম কিছু না বলা থাকে তাহলে কি রেশম শিল্পের সঙ্গে জড়িত যারা আছে তারা কি পজেটিভ অ্যাকশন হবে? আমার মনে হয় হবে না। তারপর সেকশন (৪) বলছে রেগুলেশন অফ রিয়ারিং। এই সম্বন্ধে আমি বলব ৩২ হাজার বস্‌নী মালদহ জেলাতে আছে। আজ পর্যন্ত সেরিকালচার ডিপার্টমেন্ট থেকে বস্‌নীদের রেজিস্ট্রিকৃত বা নথিভুক্ত করা হয়নি। এই রকম কিছু করা হবে এই বিলে তার উল্লেখ নেই। ওনারা কেবলই এখানে বলেন যে রেশম শিল্পীদের জন্য কিছু করার চেষ্টা করা হচ্ছে। এই আইনের মাধ্যমে কি কোনও পজটিভ অ্যাকশন রেশম শিল্পিদের জন্য দিতে পারছেন? কোনও পজটিভ সুযোগ সুবিধা দিতে পারছেন না। তারপর ক্লজ (৭)- তে আসুন সেখানে Regulation of

disposal of silkworm Cocoon production ব্যাপার আছে। আজকে পশ্চিমবাংলার বুকে কত ককুন প্রোডাকশন হয় মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কোনও হিসাব আছে কিনা জানিনা। আইন করে সবটা বন্ধ করে দিলেন যে লাইসেন্স প্রাপ্ত ছাড়া এই ব্যাপারে ডিম উৎপাদন করতে পারবে না, লাইসেন্স প্রাপ্ত রিয়েরার ছাড়া নিতেও পারবে না দিতেও পারবে না। আইনটা সমস্ত জায়গায় থেকে যাচ্ছে। কিন্তু পশ্চিমবাংলায় অ্যাভারেজ ৫০ থেকে ৬০ হাজার মন ককুন উৎপাদন হয়। এই উৎপাদনের কনজামশন কোনও দিকে যাবে এই বিলে বলা হয় নি। আজকে উনি ককুনের জন্য মার্কেটের কথা বলেছেন। তিনি যে মার্কেটের কথা বলেছেন তাতে মানুষের কি সুবিধা হবে? বিলে বলা হচ্ছে মারকেটে বা সরকারি লোকের পরিচালনায় এই ককুনগুলি অ্যাকশন হবে। আমি যদি তুলনামূলক ভাবে বলি, আজকে খিদিরপুরের মার্কেটের একটা জিনিস বিক্রি হচ্ছে, পরে আমরা সরকারি ভাবে আইন করে বলছি যে তোমরা ওই জিনিস নিউ মার্কেটে বিক্রি কর। এই রকম হলে সাধারণ বসনীরা কি লাভবান হবে? এই আইনে যে অ্যাকশনের কথা বলা হয়েছে তাতে এইভাবে অ্যাকশন করতে হবে। আমরা দেখতে পাচ্ছি দেশ স্বাধীন হবার পর থেকে মালদহ জেলায় যে সিল্ক ইন্ডাস্ট্রি আছে সেই সিল্ক ইন্ডাস্ট্রি মাত্র ৫টি পরিবার শোষণ করে আসছে। যারা এই রেশম শিল্পী তাদের এই আইনের মাধ্যমে অ্যাকশন করে কি ভালটা দিতে যাচ্ছি?

আমরা রেশম চাষীর ঘরে জন্মগ্রহণ করেছি, আমি মন্ত্রী মহাশয়কে মালদহ জেলার পক্ষ থেকে অনুরোধ করব যে, রেশম মার্কেট করে কিছু হবে না। যদি করতেই হয়, তাহলে সিল্ক কোকুন ব্যাঙ্ক করুন এবং এটা না করতে পারলে চাষীরা শোষণের হাত থেকে কখনও মুক্তি পাবে না। আজকে গুজরাটে ব্যাঙ্ক লোন প্রসেস চলছে। জম্মু ও কাশ্মীরে আজকে সিল্ক, কটন্ থেকে আরম্ভ করে সমস্ত কিছু টোটাল কনট্রোল্ড বাই দি গভর্নমেন্ট, সমস্ত কিছুই গভর্নমেন্ট পরিচালনাধীনে হচ্ছে। ওখানে টোট্যাল মার্কেট কনট্রোল্ড বাই দি গভর্নমেন্ট-সিল্ক, ইয়ার্ন প্রোডাকশন সবই সরকারি পরিচালনাধীনে পরিচালিত হচ্ছে এবং ওখানকার চাষীরা দিনের পর দিন এগিয়ে চলেছে। এই শিল্পে এক সময়ে পশ্চিমবঙ্গের স্থান ছিল এক নম্বরে, আর আজকে তা চার নম্বরে নেমে এসেছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গকে যদি এগিয়ে নিয়ে যেতে হয়, তাহলে এই আইনগুলোকে সংশোধন করতে হবে এবং আমরা মনে করি, সাধারণ মানুষের স্বার্থে এটা অবশ্যই করতে হবে। সাধারণ মানুষের স্বার্থে এখানে সিল্ক ব্যাঙ্ক করুন এবং উদ্যোগ গ্রহণ করে সরকারি পরিচালনাধীনে নিয়ে আসুন, এটা করতে পারলে এই শিল্পের সমস্যার সমাধান প্রকৃতপক্ষে হতে পারে, নাহলে কখনই সম্ভব নয়। এই কথা বলে আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল সিল্ক ওয়ার্ম সীড়, কোকুন অ্যান্ড সিল্ক ইয়ার্ন (রেগুলেশন অব প্রোডাকশন সাপ্লাই, ডিস্ট্রিবিউশন অ্যান্ড সেল) বিল, ১৯৮৮ যা এখানে পেশ করেছেন, তাকে আমি স্বাগত জানাচ্ছি। আমরা চেয়েছিলাম যে এই ধরনের একটি আইন তৈরি হোক, সেই কারণে আমাদের এখানে যে সমস্ত এলাকায় রেশম চাষ হয়, সেখানকার চাষীরা এর প্রতি সাধুবাদ জানাচ্ছে। তারা মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানাচ্ছে, যেহেতু এখানে তিনি এই রকম একটি বিল এনেছেন। রেশম চাষের ক্ষেত্রে নিয়ন্ত্রণ বিশেষভাবে দরকার, মন্ত্রী মহাশয় সে সম্বন্ধে এই বিলের উদ্দেশ্য

ও হেতুর মধ্যে বলেছেন। রেশম গুটি বা রেশম চাষ বিশেষ স্থান অধিকার করে আছে এবং ভারতবর্ষের ক্ষেত্রে এই শিল্পের মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে ২০১ কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন সম্ভব হয়েছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ তৃতীয় স্থান অধিকার করে আছে। কিন্তু উৎপাদনের ক্ষেত্রে লিডিং স্টেট হচ্ছে কর্ণাটক। অন্যান্য স্টেটের তুলনায় কর্ণাটক রাজ্যে উৎপাদন একর প্রতি অনেক বেশি—একর প্রতি পাতা ৬ হাজার কে.জি., ডিম ১২ হাজার এবং গুটি ২০০-২৫০। পশ্চিমবাংলা ৮-১২ হাজার গুটি উৎপাদন করছে, ডিম ১৮-২৪ এবং একর প্রতি গুটি উৎপাদন করছে ৩-৪ শত। ১৯৭৬-৭৭ সালের সাথে তুলনা করলে আমরা দেখতে পাব যেখানে ১৮,১৫৭ একর জমিতে রেশম চাষ হত, বর্তমানে তা ৩৩, ৮২৫ একর জমিতে চাষ হচ্ছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে ৪-৫ লক্ষ কে.জি. সিল্ক উৎপাদন হত, এখন সেখানে ৭.৮৮ লক্ষ কে.জি. উৎপাদন হচ্ছে। ১৯৭৬-৭৭ সালে এই রেশম শিল্পে নিযুক্ত লোক সংখ্যা ছিল ১।। লক্ষ লোক, সেখানে বর্তমানে নিযুক্ত লোক সংখ্যা হচ্ছে ২;৭০,১০০ জন। এসব সত্ত্বেও রেশম চাষকে যদি নিয়ন্ত্রিত না করা যায় তাহলে, যেমন, ডিমের ক্ষেত্রে যদি নিরোগ ডিম সরবরাহ না করা যায়, যার চাহিদা ৬ কোটিরও বেশি, সেক্ষেত্রে আমরা ১।৫ ভাগ পাই সরকার থেকে যা সাপ্লাই করা হয় তার মাধ্যমে এবং বাদবাকি অন্যভাবে, যারা সিল্ক উৎপাদন করে তাদের কাছ থেকে বীজগুলো নেওয়া হয়—এই যদি চলতে থাকে তাহলে এর অবশ্যম্ভাবি পরিণতি কি দাঁড়াবে তা সহজেই অনুমেয়। এই ক্ষেত্রে ঐ সিল্কের মধ্যে পেপিন বা ধসা রোগের জীবানু থেকে কোটি কোটি চাষ শেষ হয়ে যায়। যারা এই চাষে নতুন শ্রেণীভুক্ত লোক তারা তুঁতচাষ করে বাজার থেকে বা বিভিন্ন দিক থেকে সংগ্রহ করে এনে, তারা যখন সিল্ক সীড চাষ করতে যায় তখন এমন অবস্থায় পড়ে। যখন রেশম পেকে আসে তখন দেখা যায় তা পেনিন হয়ে গেছে, কোনটা বা ক্ষয় হয়ে গেছে —এই রকম একটা অবশ্যম্ভাবি পরিণতি ঘটে।

[5-10 — 5-20 P.M.]

বহুলোক যেমন বস্নীর সঙ্গে যুক্ত আছে তাদের বাঁচবার জন্যে একটা নিয়ন্ত্রণ দরকার, সেই নিয়ন্ত্রণ ব্যবস্থা বহু দিন থেকেই চেয়েছিল তারা এবং সেই নিয়ন্ত্রণ ব্যবস্থা করা হয়েছে। এরজন্য যে বিল পাস হচ্ছে তাতে তারা খুশি হবে। এরপরে বাজারের প্রশ্ন—ওখানে বাজারের খুব ডিমান্ড, অনেকদিন আগেই বাজার হওয়ার দরকার ছিল কিন্তু হয়নি। সেখানে বাজার না হওয়ার জন্যে খুব অসুবিধা হয়। এরজন্য কয়েকটি বস্নী পরিবার প্রায় শেষ হয়ে যাচ্ছে। এই অবস্থার মধ্যে আমাদের এই যে বিল এসেছে তাকে আমি স্বাগত জানাচ্ছি। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে এই আইন করার জন্যে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় স্পিকার স্যার, যে আইনটি এখানে উত্থাপিত হয়েছে প্রধানত তা মালদহ এবং মুর্শিদাবাদের অনারেবেল মেম্বারস্‌রা তা পার্টিশিপেট করেছেন। কিন্তু আমি সেখানে নতুন কিন্তু তবুও পার্টিশিপেট করছি। পার্টিশিপেট করতে গিয়ে আমি প্রথমেই বলব যে এই বিলটি পশ্চিমবঙ্গের কোনও অ্যামেন্ডেড বিল নয়। এটা নতুন সম্পূর্ণ স্বয়ং সম্পূর্ণ বিল এসেছে। এই বিল সম্পর্কে হয়ত অনেকের পরিষ্কার এবং স্পষ্ট ধারণা নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই যে এই

অ্যামেন্ডমেন্টটি অ্যামেন্ডেড বিল নয় এবং এটা একটু আগে সার্কুলেট করা উচিত ছিল। অন্তত এতে ৩ মাস সময় দেওয়া উচিত ছিল। সেখান থেকে ২-৩ মাস হবার পরে এই বিলটি আসবে এবং এই বিলটি একটা ব্লাইন্ড ইমিটেশন অফ কর্ণাটক অ্যাক্ট এবং ওই অ্যাক্টটিকে পরিবর্তন করে ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট হয়ে এসেছে। কর্ণাটকে যে প্রবলেম, রেশম শিল্পের প্রবলেম পশ্চিমবঙ্গেও রেশম শিল্পের প্রবলেম আছে। এখানেও সীডের প্রবলেম আছে এবং দুজন মাননীয় সদস্য এই সিল্কওয়ার্ম সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমিও সেইদিক দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে আমাদের এই প্রবলেমটি আগে বুঝতে হবে। আমাদের প্রবলেম হল ডিমের প্রবলেম, আমাদের মেন প্রবলেম হচ্ছে ডিমের প্রবলেম, এই সিডের প্রবলেম যে কত সেটা আগে বুঝতে হবে। কোন কোন এক্সপার্টরা বলেছেন আমাদের কম করে অন্তত ৪ কোটি ডিমের দরকার। আমার সঙ্গে মন্ত্রী মহাশয় একমত হবেন কিনা জানিনা তবে আমি বিভিন্ন আর্টিকেল থেকে দেখেছি যে ৪ কোটি ডিম আমরা পাই না। তবে সরকারি তরফ থেকে বিভিন্ন প্রকল্প তৈরি করেছেন কিন্তু তাতেও মোট উৎপাদন দেড় কোটির মতো। এই দেড় কোটি ছাড়া আর ভালো ডিম নেই। সুতরাং প্রয়োজনের তুলনায় পশ্চিমবঙ্গে ডিমের সংখ্যা খুবই কম। এইদিকটা মাননীয় মন্ত্রী মহাশয়ের একটু লক্ষ্য রাখার দরকার। এই ডিম না থাকার ফলে সমস্ত বিজনেসম্যানরা কাজ বন্ধ করে দিয়েছেন। কোন কোন বিজনেসম্যান আবার লাইসেন্স পর্যন্ত করতে পারেনি। এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কর্ণাটকে দীর্ঘদিন ধরে এই সিল্ক উৎপাদন নিয়ে চিন্তা ভাবনা করা হয়েছিল। সেখানে হেক্টর প্রতি সিল্ক উৎপাদন হয় ১.৫০ সেখানে সিল্ক ৪.৩০০ এম.টি হেক্টর চাষ হচ্ছে, তামিলনাড়ুতে ৫০ থাউজেন্ড চাষ হচ্ছে। কর্ণাটকের প্রোডাকশন সেখানে ৭.৭০ এম.টি। অর্থাৎ প্রতি হেক্টরে ২৫ থেকে ৩০ পর্যন্ত উৎপাদন হচ্ছে। সেখানে পশ্চিমবঙ্গে উৎপাদন হচ্ছে ৬২-৬৩ কে.জি. পার হেক্টর। অর্থাৎ ৬৩ কে.জি. পার হেক্টর এখানের উৎপাদন। কর্ণাটকের সরকার এই আইন অনেকদিন আগেই করেছে। ১৯৮২ সালে এই আইন পরিপূর্ণভাবে চালু করেছে। কিন্তু এটা অত্যন্ত দুঃখের যে রাজ্য সরকারের এতদিন পরে এই বিষয়ে হুঁশ হয়েছে এবং এটা কার্যকর করতে চলেছেন যেখানে এটা অনেক আগে করার দরকার ছিল। আপনি এই ব্যাপারে এক্সপার্টদের সঙ্গে কথা বলুন। গরিব চাষীরা যাতে এর থেকে সুবিধা পায় সেইদিকটা দেখুন। এই বিলটা একটা ব্লাইন্ড ইমিটেশন ছাড়া আর কিছু নয়। সেজন্য আমাদের এখানে প্রোডাকশন পার হেক্টর যা হচ্ছে ওদের দেশে প্রোডাকশন পার হেক্টর থেকে ডবলেরও বেশি, এগুলি চিন্তা করা উচিত ছিল। এখানে কেন্দ্রীয় রেশম পর্ষদ আছে আমি জানি, সেই কেন্দ্রীয় রেশম পর্ষদের তরফ থেকে বার বার আপনাদের উপর চাপ দেওয়া হচ্ছে যে আপনারা আইন করে রেগুলেট করুন, রেগুলেট ফর দি ইন্টারেস্ট অব নট ফাইন্ড ফ্যামিলেড, রেগুলেট ফর দি ইন্টারেস্ট অব পুওর কাল্টিভেটরস যারা মুর্শিদাবাদ মালদহে এই রেশম চাষের উপর নির্ভর করে বেঁচে থাকে, তাদের দিকে নজর দিন। মুর্শিদাবাদে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে গবেষণাগার তৈরি করা হয়েছে, তারা উন্নত ধরনের রেশম বীজ তৈরি করছে এটা ঠিকই। কিন্তু রেশমটা রাজ্যের তালিকায় রয়েছে, রাজ্যের তালিকায় থাকার ফলে এর উন্নয়নের দায় দায়িত্ব রাজ্য সরকারের। সেজন্য রাজ্য সরকারের তরফ থেকে এটা দেখা দরকার। চাষের জন্য যা দরকার সেই তুঁত কাঠি বা আদর্শ পলু ঘট এগুলি আমাদের নেই, পুরানো দিনের ডিম নিয়ে আমরা কারবার করছি। এখন বহরমপুরের লোকেরা কিছু কিছু উন্নত ধরনের রেশম

বীজ ব্যবহার করছে। কিন্তু নিবিড় রেশম উৎপাদন প্রকল্পের জন্য যে পরিমাণ টাকা দরকার অন্তত ১০ কোটি টাকা নিয়ে আপনাকে স্টার্ট করতে হবে, আপনি ৩ টি জিনিসের কথা বলেছেন যে সিড, কোয়া এবং ইয়ার্ন, এই ৩টি নিয়ে চালু করতে গেলে আপনি হাবুডুবু খেয়ে যাবেন, এত টাকা আপনার নেই। আপনি একটাকে নিয়ে স্টার্ট করুন, আগে সিড, তারপর কোয়া এবং তারপর ডিম ধরবেন। আপনার স্টেজ যাওয়া উচিত বলে আমি মনে করি। আমরা এই আইনের বিরুদ্ধে নই, আমরা এই আইন চাই। এই আইন সুফল নিয়ে আসুক গরিব চাষীর ক্ষেত্রে। যারা রেশম সিল্ক তৈরি করে, রিলার হিসাবে যারা সিড নিয়ে এসে ব্যবসা করে তাদের পক্ষে সুন্দরভাবে বাঁচার জন্য এই আইন রূপায়ণ করার দরকার আছে। আমাদের সপ্তম পরিকল্পনায় রেশম চাষের উন্নতির জন্য আমরা টাকা পেয়েছিলাম। রেশম বিঘা প্রতি ৫ হাজার টাকার ফসল উৎপাদন হতে পারে। পাট চাষ বলুন আর অন্য চাষ বলুন এত লাভ্‌বান চাষ রেশম চাষের মতো নয়। জাপান বলুন অন্যান্য যে সমস্ত রয়েছে সেগুলি যদি আমরা নিয়ে আসি, ধরুন আপনাকে বলতে পারি এম ইন্টু জি এই যে ডিম রয়েছে, জয়রেফ যে ডিম রয়েছে তার থেকে উন্নত ধরনের বীজ হচ্ছে, এখানকার চাষীরা সেই উন্নত ধরনের বীজ ব্যবহার করছে, তার চেয়ে যদি জাপানকে নিয়ে দ্বিচক্রী, ত্রিচক্রী মিলিয়ে আপনি আরও উন্নত ধরনের বীজ তৈরি করতে পারেন তাহলে ভাল হবে। পলুঘট যদি ভাল হয় তাহলে নিশ্চয়ই ফসল বাড়বে। এখন মুর্শিদাবাদের ৫টা ফ্যামিলি, ৫টি মাল্টি ন্যাশনাল বা ৫টি মনোপলি ক্যাপিটাল তারা সমস্ত কিনে নেয়। আপনি আকশনের কথা জানেন, টি বোর্ডে আকশন হচ্ছে, আমার এখানে যদি আকশন হয় তাহলে যে হায়েস্ট বিডার হি উইল কন্ট্রোল, সে সেই কোয়াগুলি কন্ট্রোল করে নেবে। সেজন্য আপনি ফিক্সড রেট কেন করে দেবেন না? এই কোয়ার এই কোয়ালিটি, এই বীজের এই কোয়ালিটি, এই ইয়ার্নের এই কোয়ালিটি, রিলাররা যখন কোয়া কিনবে তারা একটা নির্দিষ্ট কন্ট্রোল রেটে কিনতে পারবে। আর আকশন করে যদি আপনি সমস্ত কোয়া বিক্রি করে দেন তাহলে যারা গরিব চাষী তারা যে অন্ধকারে ছিল সেই অন্ধকারে থাকবে। ঠিক তেমনি উন্নত ধরনের সিড যাতে গরিব চাষীরা কিনতে পারে সেই দিকে আপনি দৃষ্টি দেবেন। ৮ পৃষ্ঠা ব্যাপি একটা নতুন আইন এনেছেন, এই আইন আমরা অনেকে পড়িনি, এই আইনের মেন পয়েন্টগুলি আলোচনা করতে গেলে অন্তত এক ঘণ্টা সময় লাগবে।

[5-20 — 5-30 P.M.]

আমি সময়াভাবে সব কথা বলতে পারছি না। আপনারা আইন করে পানিশমেন্টের ব্যবস্থা যা করছেন সে ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে আকশন করলেই চাষীরা সুযোগ পাবে না কারণ ব্যাঙ্কে মজুত করে রেখে দেওয়া হয়েছে। কাজেই ফিক্সড রেট যদি করে দেন তাহলে চাষীরা সুযোগ পাবে এবং যারা ডিম আনবে তারাও ভাল জিনিস কিনতে পারবে। আপনি দুটো পানিশমেন্টের যে ব্যবস্থা করেছেন তা দেখে আমি ভয় পেয়ে গেলাম। আপনি বোধহয় কর্ণাটকের আইন দেখেই এটা করেছেন। এখানে বলা হচ্ছে মিনিমাম থ্রি মানথস জেল। আমাদের এশেনশিয়েল কমোডিটিস অ্যাক্ট যেটা রয়েছে সেটা একটা ডেনজারাস আইন। যারা মুনাফা লুঠবে সেখানে ঐ আইন অনুযায়ী ৩ মাস জেল, কিন্তু আপনার এই আইনে যেটা লেখা রয়েছে ম্যাজিস্ট্রেট ইচ্ছা করলে মাপ করতে পারেন অথবা টুয়েনটি ফোর আওয়ার্স

দিতে পারেন। আপনি কি করলেন?—থ্রি মানথস জেল এবং মিনিমাম ফাইন হুইচ মে বি এক্সটেনডেড আপ টু রুপিজ থাউজেন্ড। এশেনশিয়েল কমোডিটিজ অ্যাক্টে মিনিমাম নট লেস দ্যান থ্রি মানথস এটা থাকলেও পশ্চিমবাংলার মানুষ লিবার্টিকে ভালবাসে এবং সেন্ট্রাল অ্যাক্টেও ম্যাজিস্ট্রেটকে ক্ষমতা দেওয়া হয়েছে। কিন্তু আপনি সেটা দেননি, আমি আশ্চর্য হলাম কর্ণাটকের আইনে যেটা আছে আপনি সেটাও করেননি। তারপর ১৫ নম্বর সেকশনেও আপনি বলছেন যে এতদিন করা হোক। এই কেসগুলিতে শুয়োমোটো নিতে পারবে। আপনি জানেন কগনিজেবল অফেনসে কগনিজেনস নেওয়া যায়। পুলিশ ক্যান টেক কগনিজেনস আন্ডার সেকশন ওয়ান ফিফটি ফোর এবং সেই কগনিজেনস নিয়ে কেস স্টার্ট করতে পারে, কাজেই বোঝা যাচ্ছে আপনার আইনে ডিফেক্ট রয়েছে। আপনি হয়ত একটা ভাল মডেল দেখে এটা করতে চাইছেন কিন্তু আমি বলব যা করছেন সেটা খুব সুন্দর নয়। তারপর আপনি সীজ করতে পারেন, ফরফিচার করতে পারেন, পানিশমেন্ট দিতে পারেন। অর্থাৎ দুটো বিটার পাশাপাশি চলবে—অর্থাৎ একটা কোর্টে এবং একটা চলবে এখানে। কাজেই আমি মনে করি এটা খুব সাউন্ড জিনিস নয়। আমি আপনাকে বলছি কর্ণাটকের ঐ আইন কিন্তু স্যাক্রোসেন্ট নয় এবং ঐ আইনকে ফলো করতে হবে এটা আমি বিশ্বাস করি না। আপনি নিশ্চয়ই দেখতে পাচ্ছেন ১৮ এবং ১৪ এই যে প্রোভাইসো রয়েছে এ দুটো কন্ট্রাডিক্টরি, কাজেই এটা দূর করা দরকার। ১৮ নম্বর সেকশনে যদি কেউ পানিশড হয় তাহলে তাহলে সেক্ষেত্রে আপনি অ্যাপিল করার সুযোগ দিয়েছেন সাব সেকশন থ্রি তে এবং সে যাবে এস.ডি.জে.এমের কাছে। কিন্তু ঐ আইনে তো এস.ডি.জি.এমের কথা নেই। ঐ আইনে রয়েছে সেশান জাজ এবং ডিস্ট্রিক্ট জাজের কাছে অ্যাপিল করবে। কিন্তু আপনি অ্যাপিল নিয়ে এলেন এস.ডি.জি.এমের কাছে, এতে অসুবিধা কি আপনাকে বলছি। ক্রিমিনাল কেসে কগনিজেনস নেবে এস.ডি.জি.এম.। আপনি যে ব্যবস্থা করলেন তাতে যিনি কগনিজেনস নেবেন তিনি আবার অ্যাপিল করবেন। এটা তো হয় না। আমরা যখন ক্রিমিনাল কোর্টে যাই তখন দেখি ক্রিমিনাল কেসে কগনিজেনস নেওয়া হয় এবং আসামিকে অ্যারেস্ট করে তাকে সাবডিভিসন্যাল কোর্টে পাঠানো হয় এস.ডি.জি.এমের কাছে এবং তিনিই কগনিজেনস নিয়ে বিচারের ব্যবস্থা করেন। কিন্তু আপনার এই আইনে ভুল জিনিস রয়েছে। যিনি অ্যাপিল করবেন তিনিই কগনিজেনস নেবেন এটা হতে পারে না। আইনে এই যে ভুল রয়েছে সেটা কি সেক্রেটারি আপনাকে বুঝিয়ে দেন নি? ডিস্ট্রিক্ট জাজ বা সেশান জাজ হলে তাদের একটা মর্য্যাদা থাকে। কাজেই এই ভুলটা ঠিক করে নেবেন না হলে সমস্ত খারাপ জিনিস হবে। তারপর এই যে সেকশন নাইনটিন এনেছেন তাতে আমি মনে করি সাব সেকশন টু ইজট রিডানড্যান্ড। সেই কাজটার সম্বন্ধে পেনাল সেকশানটা একবার দেখুন। আমরা অনেক লাইসেন্স করেছি, যেমন ফিস ডিলার্স লাইসেনসিং অ্যাক্ট, বাস্তবে দেখলাম আইন হওয়া সত্ত্বেও সেটা চালু হল না। কিভাবে এটা হবে তা নিয়ে অনেক অ্যানোমালী দেখা এবং তার ফলে হিসেব কষে কষে কিভাবে হবে সেটা ঠিক করতে না পারার জন্য ওটা আর বাস্তবে চালু হয় না—কলকাতা বা হাওড়া মার্কেটে চালু হল না, ওটা মৃত হয়ে রইল। আমি অনুরোধ করছি এ রকম আইন যেন করবেন না। আইন করতে হবে পশ্চিমবাংলার মানুষের এবং চাষীদের চাহিদা অনুসারে। এদের উন্নয়নের দিকে লক্ষ্য রেখে আপনাকে আইন পাস করতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আপনি সেদিকে লক্ষ্য দেন নি। সমস্ত দিক বিবেচনা করে আমি বলছি সেকশন নাইনটিন

এবং সেকশন ওয়ান অবলিগ ২ রিডান্ড্যান্ড। অবশ্য আপনি বলেছেন পরবর্তী সেকশনে একসঙ্গে সব মিটিয়ে ফেলব অর্থাৎ কমপ্রোমাইজ করার সুযোগ দেব, কমপাউন্ড করতে পারবে। ক্রিমিনাল কোর্টে কমপাউন্ড করবার যে সুযোগ আছে সেটা আপনি দিলেন। একটা কেস চালু আছে এস.ডি.জি.এমের ঘরে তাহলে আপনি তো তাকে অ্যাপিল বসাতে পারবেন না। একই ম্যাজিস্ট্রেট কগনিজেনস নেবে এবং সেই-ই অ্যাপিল যাবে এটা হতে পারেনা। আপনি বলেছেন কমপাউন্ড করব। কি করে সেটা করবেন? কমপাউন্ড করতে গেলে আপনাকে তো কোর্টে দরখাস্ত ফাইল করতে হবে। যার ঘরে আমি কমপাউন্ড করে নিলাম—তা হয় না। যখন কেস ঝুলছে, কগনিজেনস নিয়েছে, কোর্টে সে বিচারের আসামি হিসাবে আছে সেখানে এটা হয় না। কোর্টের পাওয়ার আছে, আপনি ফরফিচার করবেন, সব মাল নিয়ে চলে যাবেন। এই ডুয়েল অথরিটির চাপ খেয়ে মারা যাবে। তাই আমার মনে হচ্ছে, এটা নিয়ে আপনি একটু বসুন, ধীর-স্থির ভাবে আলোচনা করুন—আমাদের সঙ্গে না বসুন, আপনাদের এক্সপার্ট আছে। আপনি যে সমস্ত অ্যানোম্যালির কথাগুলি বলছেন এগুলি কখনই এইভাবে দূর করা যাবেনা। আপনি চেষ্টা করুন কি করে কি করা যায়। এ ছাড়া আপনি কিছু ফান্ড করবেন। আমি জানি এর মাধ্যমে আয় হবে এবং মার্কেট ফি বলুন আর লাইসেন্স ফি বলুন এবং আদার ফিজই বলুন, আপনি পাবেন, সব চার্জেস পাবেন, আপনার কনট্রিবিউশন কর দেবেন আমি জানি। আপনার গ্রান্ট কত হবে জানি না। আপনার ফান্ড ব্যাপারে কন্ট্রোল আপনি করুন, কিন্তু প্রাইভেট মার্কেটে যারা কাজ করছে যখন আপনি সেল্ফ সাফিসিয়েন্ট নন, উৎপাদনে রিকয়ারমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল যা তার ৫০% প্রডিউস করতে পারছেন না তখন তাকে হাতকড়া দিয়ে জেলখানায় পুরে দেবার কোনও যুক্তি নেই। আমি সেইজন্য বলব আপনি একটা ছোট এলাকা বেছে নিন। সেখানে যে এটা চলবে, তা জানি না—সেই এলাকা দেখুন। কিন্তু বাইরের থেকে যেখানে পশ্চিমবাংলার চাষীদের সাহায্য করছে তাদের আপনি মেরে ফেলবার চেষ্টা করবেন? ফান্ড সম্বন্ধে নিশ্চয় আপনি বলবেন, কিন্তু কত টাকা ফান্ড আছে? আপনি এখানে যে ফাইন্যান্সিয়াল মেমোরেন্ডাম দিয়েছেন, সেই ফাইন্যান্সিয়াল মেমোরেনডামে প্রকাশ্যে সব কথা বলেন নি—বলেছেন পরে বলবেন। আপনি এখানে বলেছেন ডেভেলপমেন্ট অফিসার চার জন, যিনি ৪৪০/২৭০০ টাকা মাহিনা পাবেন, এক্সটেনশন অফিসার ৮জন থাকবে ৪৭০/১২৩৯ টাকা মাহিনা, অ্যাসিস্টেন্ট ইন্সপেক্টার ১৫ জন ৪৪০/১০৫০ টাকা মাহিনা পাবেন, ফিল্ড অ্যাসিস্টেন্ট ৭৫ জন ৩০০/৬৮৫ মাহিনা পাবেন। এছাড়া দফাদার, চৌকিদার প্রভৃতি অনেক কর্মচারী রাখা হবে বলছেন, এখন সব হিসাব দিতে পারছেন না পরে দেবেন এবং চেষ্টা করবেন যাতে কার্যকর হয়। এই ব্যাপারেই আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমি শুধু শেষ বারের মতো নিবেদন করব এবং অনুরোধও করব যে একটু ভেবে চিন্তে আমার মনে হয় একটু দেখুন এবং আইনটাকে উইথড্র করে নিন তাতে ভাল হবে। ভালভাবে বসে চিন্তা করে নেক্স্ট সেশনে এটা নিয়ে আসুন। এটা অনেকেই পড়েন নি, দেখেনও নি কি ব্যাপারে রয়েছে এর মধ্যে, আর এগুলি জানবার ব্যাপারও নয়, এগুলি টেকনিক্যাল ম্যাটার, যারা চেষ্টা করে তারা এটা বোঝেন, আমি খানিকটা স্টাডি করেছি বলেই বলতে পারছি। আপনার প্রচেষ্টা শুভ, ভাল প্রচেষ্টা করছেন। কিন্তু যেভাবে এই প্রচেষ্টাকে তৈরি করেছেন আর যে সমস্ত ৫।১০ টা ফেমিলির মাধ্যমে নিয়ে এসে যেভাবে এই বিজনেস কন্ট্রোল করছেন তাতে গরীব চাষীদের চোখের জল পড়বে। পশ্চিমবাংলার যে চাহিদা সেই

চাহিদা পূরণ করার ক্ষমতা আপনাদের নেই। এই আইনের আপত্তি করার কিছু নেই। আপনার শুভ প্রচেষ্টাকে নিশ্চয় সাধুবাদ জানাই—কিন্তু এই যে অ্যানোম্যালি রয়েছে, সেগুলি দূর করে আগামী দিনে ভাল করে আইনটাকে নিয়ে আসুন—বর্তমান যে আইন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** অপূর্ববাবু আপনি আইনটাকে সাপোর্ট করে আবার বিরোধিতা করলেন?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিল এখানে এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। অপূর্ববাবু যে বক্তব্য রাখলেন তা শুনে মনে হচ্ছে তিনি মোটেই এই বিষয়ে সিরিয়াস নন। তিনি যে সব আইনের কথা বললেন, আমি আইন বুঝি না, এবং আমি আইনের ছাত্রও নই। কাজেই আইন উপযোগী ঠিক বললেন কিনা জানি না। তবে তিনি যদি সিরিয়াস হতেন তাহলে দয়া করে কষ্ট করে যদি একটা অ্যামেন্ডমেন্ট দিতেন তাহলে এটাকে শুদ্ধ করার সুযোগ থাকত। তা তিনি করেন নি এবং তাই সেই সুযোগও নাই। ওঁরা একটিও অ্যামেন্ডমেন্ট দেন নি।

[5-30 — 5-40 P.M.]

যাই হোক, এই rearer আনার জন্য আমি মন্ত্রী মহাশয়কে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি ৪০ হাজার ককুন রিয়ারার তাকে আশীর্বাদ জানাবেন বলে আমার বিশ্বাস। এই রকম একটা কমপ্রিহেনসিভ বিল আনার খুবই দরকার ছিল। বহুদিন ধরেই এটা অনুভূত হচ্ছিল। পশ্চিমবাংলায় সেরিকালচার বিভাগ বহুদিন ধরে আছে এবং তাদের অগ্রগতি আছে। অনেক বাঘা বাঘা মন্ত্রী এ সম্বন্ধে আলোচনা করেছেন, কিন্তু এটা আনতে সাহস পাননি। কিন্তু আজকে এই বিল আনার জন্য আমি তাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। কর্ণাটক, তামিলনাড়ু আমাদের থেকে অনেক কম ককুন উৎপাদন করেন। কিন্তু তারা বহু আগে এই আইন করেছে, আমরা করতে পারিনি। এই বিল সমর্থন করতে গিয়ে আমি একটি আশঙ্কার কথা বলব। বিল ঠিক আছে, কিন্তু যে বাজার হবে সেই বাজারের ক্রেতাদেরই আকর্ষণ করতে হবে, নেগোশিয়েশনে কেন বিক্রি করা যাবে না—এটাই হচ্ছে আমাদের বক্তব্য। আকর্ষণে আমাদের আপত্তি আছে। আকর্ষণ করতে হবে কেন নেগোশিয়েশনে যদি হয়? একদিন আকর্ষণ করতে গেলে—আকর্ষণ ছাড়া নেগোশিয়েশন হবে না, এই ব্যবস্থা আনার কোনও জাস্টিফিকেশন আছে বলে আমরা মনে করি না। বাজারে আকর্ষণ করতে গেলাম, কিন্তু খরিদ্দার বাজারে এল না, তখন'ও কি এই আকর্ষণে বিক্রি করাটা বাধ্যতামূলক হবে? আকর্ষণ করবার সময় যদি লোক না থাকে তাহলে'ও কি বাধ্যতামূলক ভাবে বিক্রি করতে হবে? এই ব্যবস্থাটা আমাদের একটু ভাবতে হবে। সব থেকে ভাল সুযোগ দেওয়ার জন্য আপনি যে বিলটি করছেন, সেটা খুবই ভাল জিনিস হচ্ছে। কিন্তু যদি মিনিমাম প্রাইস না থাকে, মিনিমাম যদি কোনও ব্যবস্থা না থাকে —সেখানে খরিদ্দার না থাকলে গভর্নমেন্ট যদি এগিয়ে না আসে—যেমন জুটের ক্ষেত্রে জে.সি.আই.কে বলতাম মিনিমাম সাপোর্ট প্রাইস পর্যন্ত কিনতে হবে, সেই রকম সরকার যদি এই ক্ষেত্রে এগিয়ে না আসে তাহলে আমাদের যে ৫০০ টনের মতো ককুন উৎপন্ন হয় সেই ক্ষেত্রে খুবই অসুবিধার সম্মুখীন হতে হবে। সম্পূর্ণ এই ব্যবসাটি করতে ৪০ কোটি টাকার মতো দরকার হয়। এই ৪০ কোটি টাকার মাল কিনতে না পারলে'ও ১০ কোটি টাকার ফান্ড জোগাড় করে ব্যবসা করলে মিনিমাম দামেই হয়ে যাবে এবং সেটা হলে

আমরা অনেক এগিয়ে যেতে পারব। তাহলে পরে ওদের প্রতি একটা officer আমাদের থাকবে। আমরা নিশ্চয় এগিয়ে যাব। দ্বিতীয় কথা হচ্ছে, যেখানেই সরকারি অফিসার আসে, সেখানেই দুর্নীতি আরম্ভ হয়ে যায়। প্রত্যেকেই এই যে লাইসেন্স দিতে হবে, এই লাইসেন্স দেবার সময় যারা সত্যি ব্যবসা করছে, বীজ উৎপাদন করছে, বিক্রি করছে তাদের মাঝখানে যেন এই মিডিলম্যান এসে হাজির না হয় এবং তারা যাতে লাইসেন্স না পায় তার জন্য একটা রক্ষা কবচের ব্যবস্থা রাখতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে এই মার্কেট ট্যাক্স এবং agriculture regulation tax যেখানে আছে তার ট্যাক্স—এই দুটো ট্যাক্স যদি দিতে হয় তাহলে যারা ব্যবসা করছে তারা তো শেষ হয়ে যাবে। কাজেই agriculture regulatory market মধ্যে পড়লে একবার কর দিতে হবে, আবার ঐ ট্যাক্স'ও দিতে হবে, এটা যাতে না হয় সেটা আপনাকে দেখতে হবে। এই agriculture regulation market চাষীদের জন্যই করা হয়েছিল, চাষীরা কিন্তু সেই সুযোগ পাচ্ছে না। ট্যাক্স দিতে হচ্ছে, অথচ কোম্পানির চাকরি যারা করে তারা খালি বেতন নিয়ে যাচ্ছে, চাষীরা সুযোগ পাচ্ছে না। এই চাষীরা যাতে সুযোগ পায় সেটা আপনি একটু দেখবেন। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই বিলটির আলোচনায় বিরোধী পক্ষের মাননীয় শ্রী হুমায়ুন চৌধুরি, শ্রী অপূর্বলাল মজুমদার বক্তব্য রেখেছেন এবং সরকার পক্ষের মাননীয় শুভেন্দু চৌধুরি কিছু যুক্তি দেখিয়েছেন এবং মাননীয় বীরেন্দ্র মৈত্র কতকগুলি পরামর্শ দিয়েছেন, নিশ্চয় সেগুলিকে আমাদের খুব গুরুত্বের সঙ্গে দেখতে হবে। ঐ মার্কেট সম্পর্কে নিশ্চয় আমরা লক্ষ রাখব ডুপলিকেশন যাতে না হয় এবং মিডিল ম্যান, ফড়িয়ারা এই সমস্ত যে কারবার করেন, তারা যাতে অসুবিধা সৃষ্টি না করেন সেটা আমরা দেখব। আমি মাননীয় হুমায়ুন চৌধুরি মহাশয়কে এই আশ্বাস দিতে চাই যে, তাদের আশঙ্কা অমূলক পরিণত হবে এই আইনটা কার্যকর হলে।

কারণ তিনি যদি সত্যিই এই চাষের সঙ্গে যুক্ত থাকেন তাহলে তাঁকে বলতে চাই যে রেশম চাষের সঙ্গে যাঁরা যুক্ত আছেন প্রকৃতপক্ষে তাঁদের স্বার্থ রক্ষা করার জন্যই আমরা এই আইনটা বলবৎ করতে চাইছি। উনি হয়ত কাজের ভিড়ে ঠিকমতন সমস্তটা পড়ে দেখতে পারেন নি সেইজন্য অন্য হিসাব দিয়েছেন কিন্তু তাঁকে আমি বলতে চাই যে আপনি দেখবেন, এই বিলে যেখানে লেখা আছে উদ্দেশ্য এবং হেতুর বিবরণ সেখানে আছে যে অল্প মাত্রায় নয়, আমাদের পশ্চিমবাংলায় এখন ৬ কোটির বেশি ডিমের প্রয়োজন আছে এবং সত্যিই সেটা আমরা উৎপাদন করতে পারছি না। অপূর্ববাবু যেটা বলছেন সেই প্রসঙ্গে জানাচ্ছি, এই বিলটা আমরা এনেছি যাতে উৎপাদন বাড়ে। এর উৎপাদন কমে গিয়েছিল। বাংলা এক সময় রেশমশিল্পে উন্নত ছিল কিন্তু সরকারের তরফ থেকে এ দিকে নজর না দেবার ফলে আমরা পিছিয়ে গিয়েছি। এটা আনন্দের বিষয় যে এ ব্যাপারে তামিলনাড়ু, কর্ণাটক এগিয়ে গিয়েছেন। এর প্রধান কারণ হচ্ছে, ডিম। অপূর্ববাবু যেটা বললেন যে আমরা কোনও এক্সপার্টদের ওপিনিয়ান বা তাঁদের মতামত নিইনি তা কিন্তু নয়। উনি জানেন, সেন্ট্রাল সিল্ক বোর্ড সেটা একটা বিশেষজ্ঞ ধরনের প্রতিষ্ঠান। তাঁদের পরামর্শ নিয়ে এবং আলোচনা করে আমরা এই ধরনের বিলটা আজকে উপস্থাপিত করেছি যাতে অল্প দিনের মধ্যে এইসব চাষবাস যারা

[10th May, 1988]

করেন তারা রোগমুক্ত, বীজানুমুক্ত ডিম তৈরি করে গুটি এবং কোয়া শিল্পের উৎপাদন বাড়াতে পারে। এ ব্যাপারে পশ্চিমবাংলা এখন চতুর্থ স্থানে আছে, আমরা এর থেকে পশ্চিমবাংলাকে আরও এগিয়ে নিয়ে যেতে চাই। মাননীয় সদস্য হুমায়ুন চৌধুরিকে বলব, এতে আপনার আশঙ্কার কোনও কারণ নেই, এতে আমরা সকলেই উপকৃত হ'ব এই বিলের মাধ্যমে। এখানে আইন সংক্রান্ত ব্যাপারে কতকগুলি কথা অপূর্ববাবু তুলেছেন, আমি তাঁকে আশ্বস্ত করতে চাই যে শাস্তি দেওয়াটা আমাদের উদ্দেশ্য নয়, কোনও সরকারেরই সেই উদ্দেশ্য থাকে না। এখানে যে কতকগুলি ব্যবস্থা নেওয়া আছে সেটা সেই কারণে রেখেছি যাতে কোর্ট কাছারিতে না গিয়ে সরকারি স্তরে সেগুলি ফয়সালা করতে পারি। তা না হ'লে অবশ্যই আইনের সাহায্য নিতে হবে এবং সেইভাবেই সেটা এখানে রাখার চেষ্টা করেছি। প্রথম পর্যায়ে পশ্চিমবাংলায় এটা কিভাবে কার্যকর হয় সেটা আমরা দেখতে চাই। ডিম উৎপাদনের সঙ্গে যারা যুক্ত আছেন, কোয়া, কোকুন যারা বিক্রি করেন তারা বঞ্চিত হবেন সেরকম আশঙ্কার কোনও কারণ নেই। আর মার্কেটের কথা যেটা বলা হয়েছে সেটা পশ্চিমবাংলার সব জায়গায় ছড়িয়ে হবে না, যেখানে কেনা-বেচা হয় সরকারের তরফ থেকে সেখানে বাজার করা হবে। এ সম্পর্কে যারা অভিজ্ঞ তারা এটা সুপারভাইজ করবেন এবং সেখানে একটা কমিটি করা হবে। সেখানে তার আকর্ষণ হচ্ছে সেটাই শুধু দেখবে তাই নয়, সবই দেখবে। যাতে রোগমুক্ত করার জন্য যন্ত্রপাতি থাকে, ওজন ঠিক থাকে এবং যদি বিক্রি না হয় তাহলে প্রয়োজনে যাতে গুদামজাত করতে পারে, নষ্ট না হয় সেরকম ব্যবস্থাও মার্কেট প্লেসের ভেতরে রাখা হবে। শ্রী হুমায়ুন চৌধুরি মহাশয় বলেছেন ব্যাঙ্কের সাহায্য ও সহযোগিতার কথা। ব্যাঙ্কের সাহায্য ও সহযোগিতা তারা যাতে পান তার ব্যবস্থা নেওয়ার কথাও বিলে আছে। সেখানে একটা ডেভেলপমেন্ট ফান্ড করা হবে। ঐ ফান্ড থেকে যারা রিয়েরার বা রিলার তারা যাতে সুযোগসুবিধা পান সেটা দেখা হবে এবং তারা যাতে ঠিক মূল্য পান ও উৎসাহিত হ'ন সে ব্যবস্থাও নেওয়া হবে। এই সমস্ত কথা বিলের মধ্যে আছে কাজেই আশঙ্কার কোনও কারণ এখানে নেই। পশ্চিমবাংলায় আমরা অভিজ্ঞতার ভেতর দিয়ে এই জিনিসটা দেখতে ও বুঝতে চাই। স্বাধীনতার আগে ১৯৪৩ সালে বা ১৯৪৮ সালে তৎকালিন মাদ্রাজ প্রভৃতি রাজ্যে এইসব আইন হয়েছিল, আমরা সেই সময় আনতে পারি নি, আমাদের বিলম্ব হয়েছে। এই বিলটা এখন আমরা এনেছি, আশা করি আপনারা সকলে একে সমর্থন করবেন। কাজের অভিজ্ঞতার মধ্যে দিয়ে যদি আমরা দেখি যে আরও কিছু সংশোধনের প্রয়োজন আছে তাহলে আপনাদের কাছে তা অনুমোদনের জন্য আনব। আমি আশা করি আপনারা সকলে এই বিলটি সমর্থন করবেন।

The motion of Shri Achinta Krishna Ray that the West Bengal Silkworm Seed, Cocoon and Silk Yarn (Regulation of production, Supply, Distribution and Sale) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 24 and Preamble**

The question that clauses 1 to 24 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Achintya Krishna Ray :** Sir, I beg to move that the West Bengal Silkworm Seed, Cocoon and Silk Yarn (Regulation of Production, Supply, Distribution and Sale) Bill, 1988, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988, be taken into consideration.

[5-40 — 5-50 P.M.]

**শ্রী সুগ্রীয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ছোট্ট অ্যামেন্ডমেন্ট বিল আমাদের সামনে এখানে উত্থাপিত হয়েছে। আজকে সারা পশ্চিমবাংলার জেল কোডগুলি চিন্তা করলে, সাধারণ মানুষের কথা চিন্তা করলে এটা সমর্থনযোগ্য। সে জন্য সমর্থন জানিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে কিছু উদ্বেগের কথা, সন্দেহের কথা, চিন্তার কথা আমি বলছি। কারণ আপনি জানেন যে সেকশন ১১৫-এর আন্ডারে হাইকোর্ট এবং লোয়ার কোর্ট ডিসিশন সম্পর্কে স্পেশ্যাল এবং ইন্টারলোকিউটরি ব্যাপারে তারা সেগুলি রিভিসন প্রসিডিওরে এসে ডিসাইড করে। এবারে ডিস্ট্রিক্ট কোর্টে দায়িত্ব দেওয়া হল। ক্রিমিন্যাল প্রসিডিওর, এটাও ডিস্ট্রিক্ট কোর্টের রাইট আছে। কিন্তু সমস্যাটা কোথায়? এর আগে একটা বিল এসেছিল আসাম, আগ্রা, বেঙ্গল অ্যাক্ট এবং তাতে পিকিউনারী জুরিসডিকশন বাড়ানো হয়েছিল। কিন্তু ১১৫-তে যে কেসগুলি পড়বে সেই কেসগুলি এন্টারটেন করার মতো ,বর্তমানে কি স্ট্রাকচার আছে? কারণ এই জুরিসডিকশান দেওয়া হচ্ছে ডিস্ট্রিক্ট জাজকে। আপনার অ্যাডিশন্যাল জাজ কিন্তু এটা বিচার বিবেচনা করতে পারবে, ডীল করতে পারবে। কিন্তু ২৪ পরগনার কথা ধরুন। আলিপুর কোর্ট থেকে সরিয়ে নিয়ে বারাসাতে একটা ভাগ করা হয়েছে। কিন্তু সেখানে ডিস্ট্রিক্ট জাজের সংখ্যা কম এবং সাব-জজ, এখন যেটা অ্যাসিস্ট্যান্ট জজ, পিকিউনারি জুরিসডিকশনে অনেক কেস সেখানে ফাইল হয় কিন্তু সেগুলি রিভিশন জুরিসডিকশনের কাছে যাবেনা। অর্থাৎ আপনার মুনসেফ কোর্ট, লোয়ার কোর্ট এবং সাবজজ কোর্ট থেকে যে কেসগুলো রয়েছে, তার যেগুলো রিভিসন্যাল জুরিসডিকশন, সেইগুলো যাবার ফলে কেসের সংখ্যা ডবল হয়ে যাচ্ছে। যদি একটা পিটিশন— interlocutory Relation উপর হবে, কিন্তু বর্তমান অবস্থাতে হাজার হাজার মামলা পশ্চিমবাংলার বিভিন্ন কোর্টে জমে রয়েছে। এই বিভিন্ন কোর্টে জমে রয়েছে। এই রিভিশন্যাল জুরিসডিকশনের ফলে নিশ্চয়ই জনগণের সুবিধা হবে। যে উত্তরবঙ্গে থাকে, যে মুর্শিদাবাদে থাকে, যে পুরুলিয়া, বাঁকুড়ায় থাকে সেখান থেকে হাইকোর্টে এসে মামলা করা ব্যয় বহুল এবং নানা অসুবিধার কারণ আছে। কিন্তু এর সঙ্গে সঙ্গে আপনাকে ডিস্ট্রিক্ট

কোর্টগুলোকে ইকুইপড করতে হবে। লোয়ার কোর্ট থেকে শুরু করে অ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট জাজ এর পোস্টগুলো দীর্ঘদিন ধরে পড়ে থাকছে, তার ফলে হচ্ছে কি মামলাগুলো পেন্ডিং থাকছে এবং তার সংখ্যা অনেক বেড়ে যাচ্ছে। কিছুদিন আগে আপনি পিকিউনারী জুরিসডিকশন বাড়িয়েছেন, ডিস্ট্রিক্ট জাজের পিকিউনারী জুরিসডিকশন ৩০ হাজার থেকে ৬০ হাজার করেছেন। ইকুয়্যাল আপনি ১১৫ দিয়েছেন। তার ফলে অনেক পিটিশন বেড়ে যাবে। এই অবস্থাতে হাতিয়ার না থাকলে আপনি যুদ্ধ করতে পারবেন না। আপনার ভিত যদি না থাকে, আপনি গঠন করতে পারবেন না। সুতরাং আপনাকে ভিতটা গঠন করতে হবে। হাতিয়ারটাকে ঠিক করতে হবে। আমি আপনার মাধ্যমে বিচার মন্ত্রীর কাছে বলতে চাই, আপনি এই স্ট্রাকচারকে ঠিক করার চেষ্টা করুন। আপনাকে বলছি হাওড়ার সেভেনথ মুনসেফ দু'বছর ভ্যাকান্ট আছে, এই রকম যদি কোর্টগুলোতে ভ্যাকান্সি থাকে তাহলে কিছু হবে না। সেই সঙ্গে সঙ্গে মাননীয় বিচারমন্ত্রীকে আপনার মাধ্যমে বলছি, হাইকোর্টে রিভিসন্যাল জুরিসডিকশন থাকার ফলে যে সমস্ত interlocutory petition হাইকোর্টে বিচার হয়, সেই ডিসিসনগুলো অ্যাকচুয়্যাল আইনে পরিণত হয়। আমরা সেই কেস ল দেখিয়ে বা সি.ডবলিউ.এন., এ.আই.আর. দেখিয়ে কেস করি। সেই ডিসিসনকে আমরা এস্টাবলিশ করি। কিন্তু যে ফেসিলিটি, যে অবস্থার মধ্যে হাইকোর্টের অনারেবল জজরা তাঁদের মত দেন, ডিস্ট্রিক্ট কোর্টের যারা ডিস্ট্রিক্ট জজ আছেন বা অ্যাডিশন্যাল জজ আছেন, সেই সুযোগ কি তাঁরা পাচ্ছেন? তাঁদের ট্রান্সপোর্টের অসুবিধা, তাদের অ্যাকমোডেশনের অসুবিধা, তাঁদের যে স্টাফ প্যাটার্ন সেখানে অসুবিধা, যে ঘরে বসে তিনি বিচার করছেন, সেই ঘরের অবস্থার অসুবিধা, এইগুলো কি আপনি জানেন? তাদের কোয়ার্টারের অসুবিধা। আমি আপনার জুডিশিয়্যাল বাজেটে বলেছিলাম, আপনারা কেন্দ্রের কাছ থেকে দু'কোটি ৯৫ লক্ষ টাকা পেয়েছেন। আপনারা কিন্তু জজদের কোয়ার্টার, কোর্টরুম, এই সব করতে পারেন নি সেই রকম ভাবে। আপনার উদ্যোগকে আমি সমর্থন জানাব, স্বাগত জানাব, কিন্তু হাতিয়ার যদি ঠিক না করেন তাহলে কি হবে? আপনি যা করেছেন, তার জন্য আপনাকে সাধুবাদ জানাচ্ছি, কিন্তু আপনাকে আজকে থেকেই সিদ্ধান্ত নিতে হবে, এই স্ট্রাকচার ঠিক করতে হবে, তা নাহলে পারবেন না। কারণ অনেক অসুবিধা রয়েছে। কারণ আমাদের যে মামলাগুলো পেন্ডিং রয়েছে, সেইগুলো রেট্রস্পেকটিভ এফেক্টে যাবে কি না, সে যদি মনে করে যে এখান থেকে মামলাগুলো ডিস্ট্রিক্ট থেকে ট্রান্সফার করে নিয়ে যাবে, কিন্তু বিলে বলা নেই, এই সুযোগ, যে ফেরত নিয়ে যেতে পারবে। এইগুলো একটা ভাববেন। কারণ এখন পর্যন্ত যারা আছে, অনেক ব্যক্তি বহু দুর দুর থেকে হাইকোর্টে আসতে বাধ্য হচ্ছে। শুধু টাকা নয়, শুধু সময় নয়, তাদের অনেক অসুবিধা করে আসতে হচ্ছে। আপনি ভাববেন রেট্রসপেকটিভ এফেক্ট দিতে পারবেন কি না। আর একটা কথা বলতে চাই, আপনি পিকিউনারী জুরিসডিকশন বাড়ালেন, কিছুদিন আগে একটা প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টের একটা টাইম লিমিট করলেন। কিন্তু যাই করুন না কেন, এটা ডিলেড প্রসেস হচ্ছে।

[5-50 — 6-00 P.M.]

স্যার, আপনি প্র্যাকটিস্ করেন, আপনি জানেন কিভাবে জুডিশিয়াল দপ্তরের ভেতর এবং কোর্টগুলির ভেতর ক্যোরাপশন ঢুকে গেছে। আমাকে আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, একটা সামনস সার্ভিস থেকে শুরু করে, একটা ইঞ্জাংশন সার্ভিস থেকে শুরু করে, একটা

ডেট নেওয়া থেকে শুরু করে সব ক্ষেত্রেই কর্পোরেশন। এটা একটা সাংঘাতিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই অবস্থার বিচার ব্যবস্থার প্রতি মানুষের আস্থা ফিরিয়ে আনার জন্য আইন করার সাথে সাথে অ্যাডমিনিস্ট্রেশনের ভেতরের যে আবহাওয়া সে বিষয়েও মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে। প্রেমিসেস টেনেনসি অ্যাক্টে একটা টাইম লিমিট করার কথা আমি বলেছিলাম। সামারি ট্রায়াল ফর এ পার্টিকুলার সেকশন-এর কথা আমি বলেছি। কিন্তু অ্যাবাভ অল লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষের জন্য বিচার ব্যবস্থা খোলা রয়েছে। এখানেই বিভিন্ন ডিসপুটের মীমাংসা করতে হবে। বাড়ি ভাড়ার কেস, সমস্ত রকম ডিসপুটের ক্ষেত্রেই দেখছি কাস্ট্রস প্রসেসের জন্য ডিলে হচ্ছে, অসুবিধা হচ্ছে। এই সমস্ত বিষয়গুলি মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে। আইন করলেই, অ্যামেন্ডমেন্ট আনলেই হবে না, ফেসিলিটি বাড়াতে হবে। আজকে বিভিন্ন কোর্টে ল'-ইয়ারদের বসবার জায়গা নেই। আমি হরিয়াণার একটা ছোট কোর্টে গিয়ে দেখে এসেছি ল' ইয়ারদের বসবার সেখানে কি সুন্দর ব্যবস্থা করে দিয়েছে। আর আমাদের হাওড়া কোর্টের বারান্দার উকিল-বাবুরা সেরেস্তা খুলেছে। বারন্দা দিয়ে ল' ইয়াররা, কর্মচারিরা হাঁটতে পারে না। সুতরাং আপনি আইন যাই করুন না কেন, অবস্থার যদি উন্নতি ঘটাতে চান তাহলে আপনাকে অ্যামিনিটিস দিতে হবে, পরিবেশের উন্নতি ঘটাতে হবে। তা নাহলে সুষ্ঠু বিচার, সঠিক বিচার হবে না। তাই আমি এই প্রসঙ্গে আপনাকে সাধুবাদ জানাবার সঙ্গে সঙ্গে বলব যে আপনি অন্যান্য দিকগুলির প্রতিও আরও বেশি করে নজর দিন যাতে বিচার ব্যবস্থার ওপর মানুষের আস্থা ফিরে আসে। আজকে পরিবেশ এমন হয়ে দাঁড়িয়েছে যে, সাধারণ মানুষ কোর্টে যেতে ভয় পাচ্ছে। তারা ভাবছে— কোর্টে গেলেই আবার ১০ বছর লেগে যাবে, কোর্টে গেলেই এত টাকা খরচ হয়ে যাবে। অর্থাৎ কোর্টের ওপর থেকে মানুষের আস্থা চলে গেছে। মানুষের সেই আস্থা আপনাকে ফিরিয়ে আনতে হবে। সুপ্রিমেসি অফ দি জুডিসিয়ারির কথা আমরা ছোটবেলা থেকে শুনে আসছি। গণতন্ত্রকে রক্ষা করছে কে? জুডিসিয়ারি। সুতরাং সেই জুডিসিয়ারিকে আপনাদের রক্ষা করতে হবে। আপনারা এখানে কেবলই ছোট ছোট বিলগুলি পাশ করছেন। পিস্ মিল ভাবে করে গোটা পরিবেশের উন্নতি ঘটানো সম্ভব হবে কি? আজকে পশ্চিমবঙ্গের জুডিসিয়ারির যে স্ট্রাকটার রয়েছে তার যদি পরিবর্তন না করা যায় তাহলে আমরা আগামী দিনে আরও বড় অসুবিধার মধ্যে পড়ব। যদিও আমি আপনার এই সংশোধনীটিকে সমর্থন করছি, তবুও আমি আপনাকে বলছি যে, আপনি সামগ্রিক পরিবেশের পরিবর্তন, পরিবর্দ্ধনের জন্য উদ্যোগ গ্রহণ করুন। এ-ক্ষেত্রেও রেট্রসপেকটিভ এফেক্ট দেওয়া যায় কিনা আপনি চিন্তা করুন। সাধারণ মানুষ কত অসুবিধার মধ্যে পড়ছে তা আপনি জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন হাইকোর্টের ভাল আইনজীবী আপনি নিশ্চয়ই এটাকে সমর্থন করবেন। তবে এটা হাইকোর্টে গেলে কি প্রক্রিয়ায় হবে তা আমি বলতে পারছি না। কিন্তু সাধারণ মানুষ জেলায় জেলায় এই সুযোগ চাইবে। সুতরাং অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জজের পদ বেশি করতে হবে। যেখানে ডিস্ট্রিক্ট জজ্ নেই সেখানে অবিলম্বে তা দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় আমার কথা শুনবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুলকায়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি মাননীয় সদস্য শ্রী সুগ্রীয় বসুকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি আমাদের এই বিলটিকে সমর্থন করেছেন। অবশ্য সমর্থন করারই কথা। কেন না হাইকোর্টে যে হারে দিন দিন মামলা জমছে তাতে নানাভাবে

সেখান থেকে কিছু কিছু মামলা যদি কমানো না যায় তাহলে আগামী দিনে আমাদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হবে। বিশেষ করে জনসাধারণকে এখনই খুবই অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। তাদের সেই অসুবিধা কিছুটা দূর করার উদ্দেশ্য নিয়েই এই সংশোধনী বিলটি আনা হয়েছে। এতে এমন কিছুই কথা নেই। সমস্ত মামলাগুলিই বজায় থাকবে। বিভিন্ন নিম্ন আদালত-এর ইন্টারলকিউটরি অর্ডারের ক্ষেত্রে দূর দূরান্তের জনসাধারণের হাইকোর্টে আসতে খুবই অসুবিধা হয় এবং হাইকোর্টেও প্রচুর কেস জমে যাচ্ছে। সুতরাং এই দুটো জিনিসকেই দূর করার জন্য এটা করা হচ্ছে। মোকদ্দমাটি ঠিকই থেকে যাচ্ছে, কিন্তু সেটা ডিস্ট্রিক্ট জজকোর্টে যাচ্ছে। এখানে ১১৫ সি.পি.সি থাকছে। এবং হাইকোর্টেও কেস করতে পারবেন, যারা কলকাতা, হাওড়া এবং ২৪-পরগনা জেলার মানুষ তারা ইচ্ছে করলে হাইকোর্টে কেস করতে পারেন। তৎসত্বেও দূরবর্তী যে জেলাগুলি আছে সেখানে ঐ জেলা জর্জ কোর্টই তারাই করবেন। জেলা জজ কোর্টের সঙ্গে সঙ্গে অ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট জজকে এইসব করার সুযোগ দেওয়া হয়েছে। এছাড়া এই আইনে কোনও ব্যাপার নেই। মাননীয় সদস্য শ্রী সুপ্রীয় বসু মহাশয় কোর্ট বানাবার কথা বললেন। আমরা এ ব্যাপারে চেষ্টা করছি। একেবারে সাব-ডিভিসন্যাল ওয়াইজ অ্যাসিস্টান্ট ডিস্ট্রিক্ট জজকে বসিয়ে দেবার চেষ্টা করছি। অনেক কোর্ট বেড়েছে, এছাড়া আরও অনেক কোর্ট করা প্রয়োজন। তারপর ২ কোটি ৯২ লক্ষ টাকা যেটা আমি বাজেটে বলেছি তারমধ্যে ২ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয় করার জন্য মোটামুটি রিলিজ্ করে দেওয়া হয়েছে। এই টাকার ২৫ পারসেন্ট টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে। এছাড়া বিভিন্ন কোর্টে যে ভ্যাকেন্সি আছে তারজন্য এ বৎসরে ৬১ জনকে রেকর্ড অ্যাপয়েমেন্ট দিয়েছি। তারমধ্যে ২১ জন জয়েন করেছে আর ৪০ জন কিছু দিনের মধ্যেই জয়েন করবে। এছাড়া হাইকোর্ট এবং পি.এস.সিকে বলেছি, আরও লোক পাঠান। এ বৎসর আরও ৩০।৩৫ জনকে অ্যাপয়েমেন্ট দিতে পারব। এরজন্য মাননীয় সদস্য যে আশঙ্কা প্রকাশ করেছেন কোর্টে ভ্যাকেন্সি দূর করার জন্য, তারজন্য আমি চেষ্টা করছি এবং শীঘ্রই এই ভ্যাকেন্সিতে লোক নেওয়া হয়ে যাবে। আমি বেশি আর কিছু বলতে চাই না। আশা করি সবাই এই বিলটিকে সমর্থন করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দিনের শেষে আমাকে বলার সুযোগ দিয়েছেন বলে আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এই বিধানসভায় দীর্ঘদিন

ধরে অনেকে অনেক আলোচনা করেছেন। টাটা, বিড়লা, গোয়েঙ্কা নিয়ে বহু আলোচনা হয়েছে। আমি কিন্তু পশ্চিমবাংলার ভিখারিদের কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেগারস' রিসার্চ ব্যুরো নামে একটা সংস্থা আছে। এই সংস্থার যিনি দেখাশুনো করেন তাঁর নাম হচ্ছে শ্রী শ্যামাদাস ভট্টাচার্য। এই সম্পর্কে 'সানডে' এবং ফরেনের দু-একটি কাগজে বেরিয়েছে। এখানে মাননীয় সদস্যরা সকলে সকল কথা বলেন কিন্তু কলকাতার ফুটপাতে ভিখারিদের কথা কেউ বলেন না। এ ব্যাপারে সকলের একমত হওয়া দরকার যে কলকাতায় দিনের পর দিন ভিখারির সংখ্যা বেড়ে যাচ্ছে। কলকাতার ফুটপাতে হাঁটা যায় না। আপনি যদি রাত্রিবেলা বেরোন তাহলে দেখবেন সমস্ত ফুটপাত দখল করে আছে। গ্রাম বাংলা থেকে সমস্ত ভিখারি কলকাতায় এসে হাজির হয়েছে। আপনারা তো বলছেন ১১ বছর ধরে ভালভাবে রাজত্ব চালাচ্ছেন, কিন্তু কলকাতায় এত ভিখারি বাড়ছে কেন? আপনাদের রাজত্বের ১১ বছর বাদেও কলকাতায় ভিখারির সংখ্যা কেন এত বেড়ে যাচ্ছে?

[6-00 — 605 P.M.]

আমি বলছি এই ভিখারিদের জন্য আমরা আজও কিছু করতে পারিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন ভদ্রলোক শ্রী শ্যামাদাস ভট্টাচার্য যিনি ভিখারিদের দেখছেন এবং তাদের উপর রিসার্চ করছেন। ফুটপাথে যারা বসে থাকে বিশেষ করে দেখা যাচ্ছে যারা লেপ্রসীর রোগী কলকাতার ফুটপাথে দিনের পর দিন তাদের সংখ্যা বেড়ে যাচ্ছে। প্রতিদিন কলকাতার ফুটপাথে লেপাররা বাজনা বাজাতে বাজাতে ভিক্ষা করছে। এটা সংক্রামক ব্যধি, সকলেই জানেন। এইগুলি হওয়া উচিত নয়। আমি আপনাকে বলব এদের যেমন একটা জায়গা আছে পুরুলিয়া বা ঐ রকম কোনও জায়গায় সেইরকম কলকাতার ভিখারিদের ফুটপাথে না থেকে একটা জায়গায় থাকতে পারে। না হলে তারা কলকাতার ফুটপাথে পড়ে মারা যাচ্ছে। আমার মনে হয় সমস্ত মাননীয় সদস্যই আমার সঙ্গে একমত হবেন। কলকাতার ভিখারিদের উচ্ছেদ করুন কিন্তু তাদের একটা নির্দিষ্ট আবাসনের ব্যবস্থা করা দরকার। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আপনাকে ধন্যবাদ, আমি সকালে বিষয়টি বলতে চেয়েছিলাম শেষ সময়ে সুযোগ দিয়েছেন। আপনি জানেন আগামী ২২ তারিখে হাবড়া মিউনিসিপ্যালিটির নির্বাচন হবে। শান্তিপূর্ণভাবেই হচ্ছে, এবং হবে। একটা জায়গায় গোলমাল বেধে গেছে। ওয়ার্ড নং ৭, ৭ নং ওয়ার্ডে সেখানে গতকাল দু'পক্ষের মধ্যে খুব মারামারি হয়েছে। হাবড়া ৭নং ওয়ার্ডে একজন শান্তি বোস এবং আর একজন শ্রী রামকৃষ্ণ দে এই দুজনের মধ্যে। দুজনেই কংগ্রেস দলের লোক। বিষয়টি হচ্ছে যে কংগ্রেসের মেম্বারদের মধ্যে কে কে প্রার্থী হবেন সেটা ঠিক করার দায়িত্ব ছিল মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়ের উপর। তিনি চিঠি লিখে রামকৃষ্ণ বাবুকে প্রার্থী ঠিক করেছিলেন। কিন্তু শেষ পর্যন্ত রামকৃষ্ণ বাবুকে প্রার্থী না করে শান্তি বোস মহাশয়কে প্রার্থী করা হয়েছে। এইখানেই বিরোধ হচ্ছে। কে কত টাকা দিয়েছেন তাই নিয়ে মারামারি। সেজন্য সেখানে আমার সমগ্র মিউনিসিপ্যালিটি এলাকায় শান্তি বিঘ্নিত হচ্ছে। সেজন্য আমি আপনার এবং কংগ্রেসের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাছে চিঠিটা আছে, আপনাকে দিয়ে দিচ্ছি। এই চিঠি পাঠিয়ে দিলে শেষ পর্যন্ত রিভলভারের ডগায় রামকৃষ্ণ বাবুর নমিনেশন পত্র কেড়ে নিয়ে নেওয়া হয়েছে।

আমি আপনাকে চিঠিটা দিচ্ছি, ঐ শান্তিপূর্ণ পরিবেশে শেষ পর্যন্ত যেন অশান্তির সৃষ্টি না হয় সেজন্য আপনাকে চিঠিটা দিচ্ছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমার নামটা আননেসেসারিলী উত্থাপন করা হয়েছে। আমি আপনার অনুমতি নিয়ে—ননীবাবু যে বক্তব্য রাখলেন—তার সম্বন্ধে দু-একটি কথা বলব। তাঁর মতো একজন বর্ষীয়ান লোকের কাছ থেকে এটা আশা করিনি। আমার নাম করে তিনি এখানে যে কথা বললেন তার সমস্ত প্রসঙ্গই অসত্য। কোনও সম্পর্ক নেই। উনি তো বর্ষীয়ান একজন সি.পি.এমের নেতা। মাননীয় সদস্য আর একজন মাননীয় সদস্যের সম্বন্ধে কিছু বলার আগে অন্তত এটুকু আশা করেছিলাম যে উনি আমার সঙ্গে একটু কথাবার্তা বলবেন। তা না করে তিনি হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত মাননীয় সদস্য এবং সাংবাদিকদের ইফতার পার্টিতে যোগদান করার জন্য আহ্বান করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.05 p.m. on 10th May till 3-00 p.m. on Wednesday, 11th May, 1988 at the Assembly House, Calcutta-1

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 11th May, 1988 at 3.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 3 Ministers of State and 191 Members.

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

[3-00 — 3-10 P.M.]

**সেচ দপ্তরের বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট**

২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের প্রাক্তন সেচমন্ত্রীর সভাপতিত্বে সেচ দপ্তরের অধীনে একটি বিশেষজ্ঞ কমিটি গঠিত হয়েছিল;

(খ) হয়ে থাকলে কোন্ সময়ে গঠিত হয়েছিল;

(গ) এই কমিটির রিপোর্ট কবে সরকারের কাছে পেশ হয়েছে; এবং

(ঘ) উল্লিখিত কমিটির সুপারিশসমূহের মধ্যে উল্লেখযোগ্য গুরুত্বপূর্ণ বিষয়গুলি কি;

(ঙ) ঐ সুপারিশগুলি কার্যকর করতে কি পরিমাণ অর্থের প্রয়োজন; এবং

(চ) ঐ কমিটির সুপারিশগুলি কার্যকর করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৮৪ সালের মে মাসে।

(গ) ১৯৮৭ সালে।

(ঘ) মুখ্য সুপারিশগুলি হল—

১। জল, কৃষি, আবহাওয়া ও মৃত্তিকা বিষয়ক সংগৃহীত যাবতীয় তথ্য ও সংখ্যাতত্ত্ব সেচ বিভাগের একটি পৃথক সংস্থার অধীনে সংরক্ষণ করা।

২। সুষম জলবন্টনের সমস্ত বিষয়টি একটি ছত্রছায়ায় একজন বিভাগীয় মন্ত্রীর অধীনে পরিচালনা করা।

৩। বৃষ্টির জল এবং ভূমির উপরিভাগের জল সংরক্ষণের জন্য আরও ছোট ও মাঝারি জলাধার নির্মাণ করা। সুষম জলবন্টন ব্যবস্থা গ্রহণের মাধ্যমে দামোদর,

ময়ূরাক্ষী এবং কংসাবতী সেচ এলাকার সম্প্রসারণ করা।

৪। সুবর্ণরেখা, দ্বারকেশ্বর, গন্ধেশ্বরী, আপার কংসাবতী, তিস্তা এবং ময়ূরাক্ষী, দামোদর ও কংসাবতী প্রকল্পের আ[illegible] প্রস্তাবিত প্রকল্পগুলির দ্রুত রূপায়ণ।

৫। ভূগর্ভস্থ জল এবং ভূমির উপরিভাগের জলের পরিমিত সুষম ব্যবহারের জন্য একটি উপযুক্ত কমিটি গঠন প্রয়োজন। অপব্যবহার কমিয়ে জল-সংরক্ষণের মাধ্যমে রবি ও বোরো চাষে অধিক পরিমাণ জল ব্যবহার করা সম্ভব হবে।

৬। ভাগীরথী, জলঙ্গী, ইছামতী, চূর্ণী, মহানন্দা এবং উত্তরবঙ্গের কয়েকটি নদীর লিফট-ইরিগেশন প্রকল্প অগ্রাধিকার ভিত্তিতে বিবেচনা করা।

৭। (ক) ব্রহ্মপুত্র-তিস্তা-গঙ্গা লিংক

(খ) গঙ্গা-ময়ূরাক্ষী-দামোদর লিংক

(গ) দামোদর-ময়ূরাক্ষী-দ্বারকেশ্বর লিংক

(ঘ) সুবর্ণরেখা-হলদি লিংক

(ঙ) দামোদর-অজয় লিংক

(চ) চূর্ণী-বিদ্যাধরী পুনরুজ্জীবন ইত্যাদি প্রকল্পগুলির প্রয়োজনীয়তা রয়েছে। সুতরাং এইসব প্রকল্পগুলির ফিজিবিলিটি রিপোর্ট তৈরি করা প্রয়োজন।

৮। বৈজ্ঞানিক ও কারিগরি কুশলতার ভিত্তিতে বর্তমান এবং ভবিষ্যতের গভীর ও অগভীর নলকূপগুলির স্থান নিরূপণ করা।

৯। নিম্ন দামোদর, তমলুক, ঘাটাল, ময়না নিকাশি পরিকল্পনা, কলিকাতা নিকাশি ব্যবস্থার আধুনিকীকরণ এবং ফারাক্কা বাঁধের নিচে গঙ্গা নদীর বন্যা নিয়ন্ত্রণের পরিকল্পনাগুলির দ্রুত রূপায়ণ।

১০। বন্যার পূর্বাভাষ জ্ঞাপন, বন্যা-নিয়ন্ত্রণ এবং সুষম [illegible] জন্য রাজ্যে সেচ দপ্তরের অধীনে একটি কম্পিউটার সেল গঠন।

(ঙ) সেচ ও নিকাশি ব্যবস্থা সংক্রান্ত সুপারিশগুলির জন্য আনুমানিক ১৫০০ কোটি টাকা।

(চ) সুপারিশগুলির বিভিন্ন দিক খতিয়ে দেখা হচ্ছে।

### [illegible] ধর্মীয় পীঠস্থান

২৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** বিচার (ওয়াকফ্) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে জবর দখলকারী ধর্মীয় পীঠস্থানগুলির নাম, ঠিকানা, ই.সি. নং এবং সেখানে নিযুক্ত মোতয়াল্লীগণের নাম কি?

**বিচার (ওয়াকফ্) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** প্রয়োজনীয় তথ্যাবলি সংযুক্ত বিবরণীটি নিম্নে দেওয়া হইল। বিবরণীতে উল্লিখিত ধর্মীয় স্থানগুলি বিগত ১৯৫০ সন হইতে বেদখল হইয়া আছে।

**List of Mosque, Mazar, Grave-Yard, Iddgah, Dargah under unauthorised occupation.**

| Sl. No. | E.C. No. | Name of Mutwalli | Location | Designation |
|---|---|---|---|---|
| 1. | 13451 | Official Mutwalli | 20/1/3, Belgachia Road (Sarkar Bagan), Calcutta. | A two-storeyed Mosque. |
| 2. | 12094 | Maulana Md. Ali Azad | 71, Narkeldanga Main Road Calcutta-11. | One-storeyed Mosque. |
| 3. | 12919 | Md. Ashraf Ali, Official Mutwalli | 32/1 Harish Neogi Road, Calcutta. | One-storeyed Mosque. |
| 4. | 6163 | Md. Sharif | 17, Murari Pukur Road, Calcutta. | One-storeyed Mosque. |
| 5. | 13856 | Qamruddin Ahmed & 2 others | 101 Manicktolla Main Road, Calcutta | One-storeyed Mosque. |
| 6. | 4912 | Mahmuda Bibi | 118, Ultadanga Main Road, Calcutta. | One-storeyed Mosque. |
| 7. | 2556 | Official Mutwalli | 119, Bagmari Road, Calcutta-11 | Two-storeyed Mosque. |
| 8. | 49 | Sk, Abu Taleb | 8. Kalimuddin Lane, Calcutta | One-storeyed Mosque. |
| 9. | 1183 | K. Ahmed | 14B/, Kalimuddinn Sarkar Lane, Calcutta. | One-storeyed Mosque. |
| 10. | 6230 | Official Mutwalli | 3A, Charakdanga Road, Calcutta. | One-storeyed Mosque. |
| 11. | 10529 | Dr. Safi Layek | 152/2A, Beliaghata Main Road, Calcutta | One-storeyed Mosque. |
| 12. | 2674 | Official Mutwalli | 7, Beliaghata Main Road, Calcutta. | A Specious Mosque |
| 13. | 12872 | Official Mutwalli | 38, Latafat Hossain Lane, Calcutta. | One-storeyed Mosque. |

| | | | | |
|---|---|---|---|---|
| 14. | 154 | Abdul Gani | 77/2, Cornwallis Street, Calcutta | One-storeyed Mosque. |
| 15. | 14167 | Jamaluddin Ahmed | 10, Chidam Modi Street, Calcutta | One-storeyed Mosque. |
| 16. | 5346 | Jb. Md. Shan & another | 1/2/1, Prem Chand Boral Street, Calcutta | One-storeyed Mosque. |
| 17. | 14356 | Rfiqul Haque | 5, Golab Shastri Lane, Calcutta | One-storeyed Mosque. |
| 18. | 3545 | Abdul Qader | 16, Nalini Sarkar St., Calcutta | One-storeyed Mosque. |
| 19. | 1183 | K. Ahmed | 48, Debendra Ghosh Road, Calcutta | One-storeyed Mosque. |
| 20. | 13318 | | 382, Upper Chitpore Road, Calcutta | Two-storeyed Mosque. |
| 21. | 13524 | Sub-Judice | 6, Umananda Road, Calcutta | Mosque. |
| 22. | 5072 | | 19, Munshi Oara Lane, Calcutta | Burial Ground. |
| 23. | 1348 | Official Mutwalli | 23/1, Gulu Ostagar Lane, Calcutta | Burial Ground. |
| 24. | 1943 | Md. Hossian | 4, Kalimuddin Sarkar Lane, Calcutta | Burial Ground. |
| 25. | 5800 | Sk. Jummon Modi | 7, Murari Pukur Lane, Calcutta | One-storeyed Mosque. |

**দার্জিলিং জেলায় প্রাথমিক বিদ্যালয়**

২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৮)। **শ্রী এ.কে.এম.হাসানুজ্জামান :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে দার্জিলিং জেলার (১) কালিম্পং (২) কার্সিয়াং মহকুমার দুইটিতে,

(১) প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা এবং (২) ঐ সকল বিদ্যালয়ের ছাত্র সংখ্যা কত; এবং

(খ) উপরোক্ত মহকুমার কোনও নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** : (ক) (১) ৩১৮ টি,

(২) উনচল্লিশ হাজার।

(খ) বর্তমানে নাই।

**Posting of para-Military Force**

298. (Admitted question No. 454). **Shri Subrata Mukherjee :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) On how many occasions para-military forces like B.S.F. C.R.P.F., C.I.S.F., E.F.R., etc., have been employed in West Bengal during the period from 1st January, 1980 to 31st December 1987 and

(b) What have been the places and period of their deployment?

**Minister-in-charge of the Home (Police) Department :** (a) 32

(b) 13 coys of C.R.P.F. and 10 coys of B.S.F. are posted at Darjeeling and 1 coy of B.S.F. is posted at Jalpaiguri in connection with Law & order duty in these 2 districts.

4 coys of C.R.P.F. are posted at Calcutta Airport on security measures.

Besides this the para-military forces were deployed during the Lok Sabha and Assembly elections for short periods both in Calcutta and the districts. During Prime Minister's visits in West Bengal, religious festivals and big games the said forces were also deployed for such period as were necessary in Calcutta and other districts.

**স্বরূপনগর ব্লকে সাড়াপুল সাব-স্টেশনের নির্মাণ কার্য**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৩)। **শ্রী অনিসুর বিশ্বাস :** গত ১৭ই এপ্রিল ১৯৮৫

তারিখের প্রশ্ন নং ১২৩ (অনুমোদিত প্রশ্ন নং ৩২৪)-এর উত্তর উল্লেখে বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, উত্তর ২৪ পরগনা জেলার স্বরূপনগর ব্লকে সাড়াপুল সাব-স্টেশনের জন্য অধিগৃহীত জমির কোনও ক্ষতিপূরণ এখনও দেওয়া হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) ঐ ক্ষতিপূরণের টাকা কবে নাগাত দেওয়া হইবে বলিয়া আশা করা যায়; এবং

(ঘ) ক্ষতিপূরণ না দেওয়ার ফলে সাব-স্টেশন নির্মাণে দেরি এবং অন্যবিধ ক্ষতির পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) সাড়াপুলে ৩.০৯ একর জমি অধিগ্রহণ বাবদ ক্ষতিপূরণের ৮০ শতাংশ টাকা যাহার পরিমাণ ৬৬,৭৪৯ টাকা ক্ষতিগ্রস্তদের মধ্যে বন্টনের জন্য উত্তর চব্বিশ-পরগনার কালেকটরের অফিসে ১৬-৬-৮৭ তারিখে জমা দেওয়া হয়। এই টাকা সংশ্লিষ্ট জমির মালিকাদিগণকে দু-দুবার দেওয়ার চেষ্টা করা হয়। শেষবার গত ২০-২-৮৮ তারিখে বিতরণ করার চেষ্টা করা হয়। কিন্তু দুবারই সংশ্লিষ্ট জমির মালিকরা এই টাকা নিতে হাজি না হয়ে চাকরির দাবি করেন।

(গ) জমির মালিকরা টাকা নিতে রাজি হলেই উহা সাথে সাথে কালেকটরের মাধ্যমে বন্টন করা হবে।

(ঘ) ক্ষতিপূরণ অর্থ না দেওয়ার ফলে যে দেরি হচ্ছে তার জন্য সাব-স্টেশন নির্মাণের কাজও বিলম্বিত হবে। এর ফলে পর্ষদের ক্ষতি এবং প্রকল্পের খরচ বাড়তে থাকবে।

**ক্ষেতমজুরদের নূন্যতম মজুরি আইন কার্যকরীতে উপদেষ্টা কমিটি**

৩০০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮০)। **শ্রী কামাখ্যানন্দন দাশমহাপাত্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ক্ষেতমজুরদের জন্য নূন্যতম মজুরি আইন কার্যকর করার উদ্দেশ্যে রাজ্য ও জেলাস্তরে শ্রমদপ্তর থেকে কোনও পরামর্শদাতা কমিটি গঠন করা হয়েছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে ১৯৮৬ ও ১৯৮৭ সালে রাজ্যস্তরে কটি ও বিভিন জেলায় কটি করে সভ্য হয়েছে; এবং

(গ) ব্লকস্তরে এই ধরনের কমিটি গঠনের কথা সরকার ভাবছেন কিনা?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৮৬ সালের ২৪ পরগনা এবং নদীয়ায় যথাক্রমে ১৮.২.৮৬ এবং ২৫.৭.৮৬

তারিখে জেলাস্তরে একটি করে সভা অনুষ্ঠিত হয়েছে। উক্ত দু-বছরে রাজ্যস্তরে ঐই কমিটির কোনও সভা হয়নি। তবে, ১৯৮৫ সালে এবং ১৯৮৮ সালের ১-২-৮৮ তারিখে রাজ্যস্তরে কমিটির সভা হয়।

(গ) এ বিষয়ে সম্ভাব্যতা পরীক্ষা করে দেখা হচ্ছে।

অনাদায়ি সমবায় ঋণ

৩০১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮২)। **শ্রী কামাখ্যানন্দন দাশমহাপাত্র ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ৩১-৩-৮৮ তারিখ পর্যন্ত কৃষকদের কাছ থেকে অনাদায়ি সমবায় ঋণের মোট পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দীর্ঘ মেয়াদী ঋণের ক্ষেত্রে ৩১-৩-৮৮ পর্যন্ত কৃষকদের নিকট হতে অনাদায়ি অর্থের মোট পরিমাণ ২২.৫৫ কোটি টাকা। তন্মধ্যে বকেয়া কিস্তি খাতে ১৩.৮৪ কোটি টাকা এবং হাল কিস্তি খাতে ৮.৭১ কোটি টাকা অনাদায়ি।

স্বল্প মেয়াদী ঋণের ক্ষেত্রে ৩১-৩-৮৮ পর্যন্ত কৃষকদের নিকট হতে অনাদায়ি ঋণের পরিমাণ ৭,৭১৪.৭৭ লক্ষ টাকা। ইহার মধ্যে চলতি অনাদায়ি এবং খেলাপী অনাদায়ির পরিমাণ নিম্নরূপ —

| | | |
|---|---|---|
| চলতি অনাদায়ি | — | ৯৬৫.৭০ লক্ষ টাকা |
| খেলাপী অনাদায়ি | — | ৬৭৪৯.০৭ লক্ষ টাকা |
| মোট | — | ৭৭১৪.৭৭ লক্ষ টাকা |

কৃষি সমবায় গঠন

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৪)। **শ্রী কামাখ্যানন্দন দাশমহাপাত্র ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পাট্টাপ্রাপ্ত ভূমিহীন কৃষক ও প্রান্তিক এবং ছোট কৃষকদের নিয়ে বিভিন্ন ধরনের কৃষি সমবায় গঠনের পরিকল্পনা আছে কি ?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সাট্টা প্রাপ্ত ভূমিহীন কৃষক ও প্রান্তিক এবং ছোট কৃষকদের নিয়ে বিভিন্ন ধরনের সমবায় গঠনের বিশেষ কোনও পরিকল্পনা এখনও পর্যন্ত সমবায় দপ্তরে নেই। তবে সমবায় কৃষিঋণ দান থেকে আরম্ভ করে বিভিন্ন কৃষি সমবায় সমিতিতে পাট্টাপাপ্ত, ভূমিহীন কৃষক, প্রান্তিক ও ক্ষুদ্র কৃষকরাও সভ্যশ্রেণীভুক্ত আছেন। সমবায় কৃষি খামার এ রাজ্যে সফল হয় নাই। ভূমি সংস্কার আইন অনুসারে (ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্ম অ্যাক্ট) পাট্টাপ্রাপ্ত ভূমিহীন কৃষক সমবায় কৃষি খামার সংগঠন করিতে পারে, সমবায় আইনের সঙ্গে ন্যূনতম সভা সংখ্যা নিয়ে পূর্বোল্লিখিত আইনের কিছু বিরোধ আছে। এই বিরোধ দূরীকরণের প্রচেষ্টা চলছে।

**দীঘা পর্যটন কেন্দ্রের উন্নয়ন**

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৩)। **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, দীঘা পর্যটন কেন্দ্রের উন্নয়নের জন্য নূতন কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** হ্যাঁ।

**প্রশাসনিক সংস্কার কমিটির প্রস্তাব**

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৫)। **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ১১-৬-৮৭ তারিখের তারকিত ২৬৭ (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৭) প্রশ্নের উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, প্রশাসনিক সংস্কার কমিটির অবশিষ্ট প্রস্তাবগুলি কার্যকর করার ব্যাপারে রাজ্য সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ পর্যন্ত ২৫টি প্রস্তাব কার্যকর করা হয়েছে। বাকি প্রস্তাবগুলি কার্যকর করার বিষয়টি সংশ্লিষ্ট দপ্তরের সাথে আলোচনাধীন আছে।

**মেদিনীপুর জেলায় প্রাথমিক শিক্ষক/শিক্ষিকা নিয়োগ**

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬৬)। **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৩ সালে মেদিনীপুর জেলার প্রাথমিক স্কুল বোর্ড প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক/শিক্ষিকা নিয়োগের জন্য একটি প্যানেল তৈরি করেছিলেন; এবং

(খ) সত্য হলে, প্যানেলভুক্ত কতজনকে এ পর্যন্ত নিয়োগ করা হয়েছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্যানেলভুক্ত ১৩৮৭ জন- এর মধ্যে ১২৫০ জনকে নিয়োগ করা হয়েছে।

অনুন্নত শ্রেণীভুক্ত ব্যক্তিদের জমি বণ্টন

৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৪)। **শ্রী সুব্রত মুখার্জি ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৭-৮৮ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) এ রাজ্যে অনুন্নত শ্রেণীভুক্ত ব্যক্তিদের কি পরিমাণ খাস জমি ও বাস্তুভিটা বন্টন করা হয়েছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮৮ সালের জানুয়ারি ও ফেব্রুয়ারি মাসের পরিসংখ্যান এখনও সব জেলা থেকে পাওয়া যায়নি। ১৯৮৭ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত মোট প্রায় ৫.১ হাজার একর কৃষি জমি মোট ১৪.৮ হাজার ব্যক্তিকে বন্টন করা হয়েছে। এদের মধ্যে ৪.৫ হাজার তফসিলি জাতিভুক্ত এবং ১.৪ হাজার তফসিলি উপজাতিভুক্ত। এই মোট ৫.৯ হাজার তফসিলী জাতি ও উপজাতিভুক্ত ব্যক্তি মোট কত জমি পেয়েছেন তার আলাদা কোনও পরিসংখ্যান নেই। তবে, উপকৃতদের মোট সংখ্যা ও মোট বন্টিত জমির গড় হিসাব ধরলে ঐ সব অনুন্নত শ্রেণীভুক্ত জমি প্রাপক গড়ে এক বিঘার মত কৃষি জমি পেয়েছেন।

ঐ একই সময়ের ভিতর, ১৯৭৫ সালের কৃষি শ্রমিক, কারিগর ও মৎস্যজীবীদের জন্য বস্তু জমি অধিগ্রহণ আইনানুযায়ী মোট ১১.৬ হাজার ঐরূপ ব্যক্তিকে মোট ৫০৮ একর বা ৩০.৭ হাজার কাঠা বাস্তু জমির সত্ব প্রদান করা হয়েছে। এদের মধ্যে ৫.২ হাজার তফসিলি

জাতিভুক্ত এবং ১.৭ হাজার তফসিলি উপজাতিভুক্ত। এই মোট ৬.৯ হাজার অনুন্নত শ্রেণীর ব্যক্তি মোট কত বাস্তু জমি পেয়েছেন তার আলাদা পরিসংখ্যান নেই। তবে, উপকৃতদের মোট সংখ্যা এবং মোট প্রদত্ত বাস্তু জমির গড় হিসাব ধরলে ঐ সব অনুন্নত শ্রেণীভুক্ত প্রত্যেকে গড়ে প্রায় ২.৭ কাঠা বাস্তু জমির সত্ব পেয়েছেন।

**এন আর ই পি স্কীমে বরাদ্দকৃত চাল, গম ও টাকা**

৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৭)। **শ্রী সুব্রত মুখার্জি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন, কি ১৯৮৭-৮৮ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) রাজ্যের পঞ্চায়েতগুলি এন আর ই পি স্কীমে কেন্দ্রের নিকট হতে কত পরিমাণ চাল, গম ও টাকা পেয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যের পঞ্চায়েতগুলি এন আর ই পি প্রকল্প রূপায়ণের জন্য সরাসরি কেন্দ্রের কাছ থেকে কোনও চাল, গম ও টাকা পায়না।

নির্ধারিত নির্দেশনামা অনুসারে প্রকল্প রূপায়ণের মোট খরচ কেন্দ্র ও রাজ্য সরকার সমহারে বহন করেন।

কেন্দ্রীয় বরাদ্দ রাজ্যের হাতে আসে এবং রাজ্য সরকার সমপরিমাণ অর্থ রাজ্যের বাজেট থেকে দিয়ে মোট অর্থ পঞ্চায়েতগুলির মধ্যে প্রকল্প রূপায়ণের জন্য বন্টন করেন।

১৯৮৭-৮৮ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মোট ২৫৮৭.১৮ লক্ষ টাকা, ৩৮০৮০ মে.টন গম এবং ১৪৮০০ মে.টন চাল বরাদ্দ হিসাবে পাওয়া গেছে।

**এন আর ই পি স্কীমে মঞ্জুরীকৃত অর্থ বন্টন**

৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮০১)। **শ্রী সুব্রত মুখার্জি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৭-৮৮ সালে এন আর ই পি স্কীমে পঞ্চায়েতগুলিকে মঞ্জুরীকৃত অর্থ ও সামগ্রী কি কি কাজের জন্য বন্টন করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উক্ত আর্থিক বৎসরে কেন্দ্রীয় সরকারের নির্দেশনামা অনুযায়ী নিম্নলিখিত কাজের জন্যে অর্থ ও খাদ্যশস্য বন্টন করা হয়েছিল ঃ

(ক) সামাজিক বনসৃজন প্রকল্প।

(খ) তফসিলি জাতি/উপজাতিভুক্ত মানুষের প্রত্যক্ষ উপকারের জন্য বিভিন্ন প্রকল্প।

(গ) আইনসঙ্গত সীমা বহির্ভুত জমি বা পতিত খাস জমি যে সব লোকের মধ্যে বন্টন করা হয়েছে তাদের মধ্যে 'ক্ষুদ্র চাষী' শ্রেণীভুক্ত লোকেদের উপকারের জন্য বিভিন্ন প্রকল্প; এবং

(ঘ) এছাড়া নির্দেশনামায় লিপিবদ্ধ বিভিন্ন ধরনের স্কীম রূপায়ণের জন্যও সামগ্রিকভাবে অর্থ বরাদ্দ করা হয়েছিল। স্থানীয় প্রয়োজন ও উপযোগিতা অনুযায়ী বিভিন্ন জেলায় বিভিন্ন ধরনের স্কীম নেওয়া যায়।

করবার ব্যাপারে আলোচনা করছি, কাজেই আপনাদের ব্যবহারটাও একটু সংশোধন করুন। সত্যবাবু, বলুন আপনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতে অবাক হইনি, কারণ ওঁরা সংবিধান সংশোধন করবার ক্ষেত্রে আগেও বাধা দিয়েছেন এবং পরেও দেবেন। ইন্দিরা গান্ধী যখন ব্যাঙ্ক জাতীয়করণ করতে গিয়েছিলেন তখন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকসভার সদস্যরা বাথরুমের নাম করে পালিয়ে গিয়েছিলেন এবং যারজন্য সেই সময় ইন্দিরা গান্ধী ব্যাঙ্ক জাতীয়করণ করতে পারেন নি। আজকে খুব পরিষ্কার করে বলি, তারপর ব্যাঙ্ক জাতীয়করণ করতে হয়েছিল। কাজেই সংবিধানের প্রতি শ্রদ্ধা থাকলে তাঁরা সেটা নিয়ে ভাবতেন। পাঞ্জাবে আজকে যা হচ্ছে সেটা কি তাঁরা সমর্থন করেন? আজকে সেখানে আবালবৃদ্ধবনিতা খুন হচ্ছেন—রক্তের নদী হয়ে যাচ্ছে সেখানে। তবে সেই অবস্থাটা ঠিক এই বিধানসভায় বসে বোঝানো যাবে না ; কিন্তু ভারতবর্ষের প্রধানমন্ত্রী যিনি—এই অবস্থায় তিনি চুপ করে বসে থাকতে পারেন না। আজকে ভারতবর্ষের স্বাধীনতাকে, সার্বভৌমত্বকে রক্ষা করতে হলে তাঁকে কঠোর হতে হবেই। আজকে সেখানে চীনের তৈরি, বন্দুক, গ্র্যানেড ইত্যাদি পাকিস্তান হয়ে আসছে। ওঁরা আপত্তি করবেন। আমি কারণ সেটা ওঁদের পিতৃভূমি থেকে আসছে ; আজকে সেখানে চিন থেকে অস্ত্রশস্ত্র আসছে—সাম্রাজ্যবাদীর ভূমিকা নিয়েছেন যাঁরা সাম্রাজ্যবাদীরা জানে না যে, জোর করে কিছু হতে পারে না। আপনারা চিৎকার করছেন? আমি পরিষ্কার বলতে চাই সাম্রাজ্যবাদের চর যদি না হতেন তাহলে আমার এই বক্তব্যের বাধা দেওয়া নিশ্চয়ই মানুষের সহজাত স্বভাবের বাইরে থাকা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের কাছে জিজ্ঞাসা করতে চাই পাঞ্জাবে ভয়ানক অবস্থার সৃষ্টি কি কারণে হয়েছে? পাকিস্তান থেকে হাজার হাজার লোক আসবে, তারা বোমা নিয়ে আসছে, পিস্তল নিয়ে আসছে, রকেট নিয়ে আসছে, নানাভাবে অনুপ্রবেশ ঘটছে। সেখানে শিখ উগ্রপন্থীরা নির্বিচারে নিরীহ মানুষের প্রাণনাশ ঘটাচ্ছে। তাদের জন্য যদি ব্যবস্থা করতে হয় তাহলে এই বিধানসভার সদস্যদের দ্বারা হবে না, এই ব্যাপারে তাদের কোনও দায়-দায়িত্ব নেই, মাননীয় মুখ্যমন্ত্রীরও কোনও দায়-দায়িত্ব নেই। আজকে জি.এন.এল.এফ আন্দোলনে মাননীয় মুখ্যমন্ত্রীকে রাজীব গান্ধীর স্মরণাপন্ন হতে হয়েছে। আপনারা যে আইনগুলোকে কালা-কানুন বলে ধিক্কার জানিয়েছেন সেই কালা-কানুনই আবার জি.এন.এল.এফ আন্দোলনকে দমন করার জন্য প্রয়োগ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দ্ব্যর্থহীন ভাষায় বলি পশ্চিমবাংলার জন্য নয় যে আইনটা হয়েছে সেটা পাঞ্জাবের জন্যই হয়েছে। পরিষ্কার ভাবে বলা হয়েছে যে পাঞ্জাবের ক্ষেত্রে এটা প্রযোজ্য। ভারতবর্ষের চিনের লোক আসছে, সোভিয়েত রাশিয়ার লোক আসছে, আমেরিকার লোক আসছে এই কথা অস্বীকার করার কোনও উপায় নেই। সুতরাং রাজীব গান্ধী যেটা করেছেন সেই ব্যাপারে তাঁর হাত শক্ত করা আমাদের সকলের উচিত। পার্লামেন্টে এই নিয়ে আলোচনা হয়েছে। আজকে আমাদের জানা উচিত শুধু পশ্চিমবাংলার নয়, ভারতবর্ষ এমন একটা জায়গা যেখানে জাতির সমস্যা রয়েছে, ভাষার সমস্যা রয়েছে এবং বহু সমস্যা রয়েছে। সমস্যা জর্জরিত ভারতবর্ষকে যদি স্থিতিশীল রাখতে হয়, সমস্যা জর্জরিত ভারতবর্ষকে যদি অখন্ড রাখতে হয় তাহলে সি.পি.এম-এর মাননীয় সদস্যরা আমার কণ্ঠে কণ্ঠ মিলিয়ে বলবেন আজকে এই যে মোশন এসেছে সেই মোশন নিশ্চয়ই বিরুদ্ধ মানবতার দিক থেকে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন এই অবস্থার সৃষ্টি হয়েছে পাঞ্জাবে।

সেখানে একটা সরকার ছিল, সেখানে দেখা গেল সেই সরকারের সঙ্গে উগ্রপন্থীদের যোগসাজস রয়েছে, সেখানে যারা চালাচ্ছে তাদের যোগসাজস রয়েছে। রাষ্ট্রপতি শাসন জারি করার পর সেখানে দেখা গেল তারা সেই কাজ করছে। তাদের মধ্যে কিছু ভুল-ত্রুটি আছে। রাজীব গান্ধী এই সব চিন্তা করে পাঞ্জাবে স্থায়ী শান্তি ফিরিয়ে আনার জন্য এটা তিনি করেন। পার্লামেন্টে দ্ব্যর্থহীন ভাষায় আপনারা বলেছেন। এই ব্যাপারে অ্যামেন্টমেন্ট আনা হয়েছে এই ব্যাপারে অস্বীকার করার কোনও কিছু নয় তবে এটা কার্যকর করা হচ্ছে না। কিছু কিছু ক্ষেত্রে করা হচ্ছে, সবটাই কার্যকর করা হচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করতে চাই এই ব্যাপারে তো তাঁর সঙ্গে প্রধানমন্ত্রীর কথা হয়েছে, তিনি তো তাঁর সঙ্গে আলোচনা করেছেন। বিরোধী দলের সঙ্গে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী আলোচনা করেছেন এবং আলোচনা করেই তিনি এই করেছেন। আমরা জানি সারা ভারতবর্ষের লোক একটা দিকে তাকিয়ে আছে, প্রধানমন্ত্রীর দিকে তাকিয়ে আছে, পাঞ্জাবের দিকে তাকিয়ে আছে। আমরা জানি ভারতবর্ষে এই পাঞ্জাব আজকে পশ্চিমবাংলায় না হয় তাহলে সেটা একমাত্র পারে রাজীব গান্ধী, কেন্দ্রের কংগ্রেস সরকার। যাদের উপর আজকে ৭০ কোটি মানুষের ভাগ্য নির্ভর করছে, ৭০ কোটি লোকের ভবিষ্যত নির্ভর করছে, ভারতবর্ষের অখন্ডতা নির্ভর করছে। কেন্দ্রীয় সরকারের নীতি সুদুর প্রসারী। পশ্চিমবাংলার বিধানসভাকে আর ভারতবর্ষের কথা ভাবতে হয় না, ভারতবর্ষের ভবিষ্যতের কথা চিন্তা করতে হয় না। এখানে শুধু রাজনীতি করার জন্য চিৎকার করা হয়। আমি একটা কথা বলতে তাই দ্ব্যর্থহীন ভাষায় যে লোকসভায় আলোচনা হবার পর, পার্লামেন্টে আলোচনা হবার পর রাষ্ট্রপতি সংবিধান যখন সংশোধন করছেন তখন বলা হয়েছিল যে সুপ্রিম কোর্টে যাব।

[4-20 — 4-30 P.M.]

সংবিধানে আছে যে সুপ্রিম কোর্টে যাওয়া যায় সুপ্রিম কোর্ট সংশোধন করবেন। সুতরাং পার্থবাবু আনীত যে প্রস্তাব সেটা সবাই সমর্থন করবেন কিনা জানিনা তবে আর এস পি, ফরওয়ার্ড ব্লক এদের করা উচিত নয়। এমন এক সময়ে আসবে যেদিনের আর বেশি দেরি নেই আপনাদের মধ্যে বিভেদ সৃষ্টি হবে। রাজীব গান্ধী জি এন এল এফ সম্বন্ধে বলেছিলেন একটা ছোট আন্দোলন ............... (সময়ে হয়ে যাওয়া মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫৯তম সংবিধান সংশোধনের ভেতর দিয়ে ভারতবর্ষের সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে ধংসে করার জন্য একটা বড় পদক্ষেপ নেওয়া হয়েছে। ভারতবর্ষের সংবিধানে জরুরি অবস্থা ঘোষণা করার জন্য যে সমস্ত সুযোগ ছিল তাতে করে আমি মনে করি দেশের অভ্যন্তরীণ সংকট অথবা বহির্গতর আক্রমণের সমস্যা মোকাবিলা করার জন্য সংবিধানের এই ক্ষমতা দেওয়া হয়েছে। এই সংবিধান সংশোধনের ভেতর দিয়ে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের গণতান্ত্রিক যে বুনিয়াদ, ভূমির যে ভিত রচিত হয়েছে ৪০ বছর ধরে তাকে ধংস করা হয়েছে সুপরিকল্পিতভাবে চক্রান্তের ভেতর দিয়ে আমরা দেখেছিলাম প্রয়াত শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময়ে ৪২তম সংবিধান সংশোধনের ভেতর দিয়ে এই ধরনের অপচেষ্টা হয়েছিল এবং তাতে বলা হয়েছিল যে অভ্যন্তরীণ বিশৃঙ্খলা হওয়ার ফলে জরুরি অবস্থার ঘোষণা করা যাবে। জনতা সরকার এসে ৪৪তম সংবিধান সংশোধনের মাধ্যমে প্রত্যাহার করে নিয়েছিলেন। পরবর্তী কালে রাজীব গান্ধীর আমলে ভারতবর্ষের পুঁজিবাদি গোষ্ঠীর মুখের দিকে তাকিয়ে তারই পরিপ্রেক্ষিতে সংবিধান সংশোধন

করেন। এই সংবিধান সংশোধনের মাধ্যমে শোষক গোষ্ঠীর ক্ষমতা প্রতিষ্ঠিত করা হয়েছে। এই সংবিধান সংশোধন যদি শুধু পাঞ্জাবের ক্ষেত্রে প্রযোজ্য হত তাহলে আমাদের আপত্তির খুব কারণ ছিল না। অভ্যন্তরীণ বিশৃঙ্খলার অজুহাতে ভারতবর্ষের জনগণের উপরে জরুরি অবস্থা চালু করে সংবিধানের যে মৌলিক অধিকার ১৯তম এবং ২১তম যে মৌলিক অধিকার লিপিবদ্ধ আছে তাকে স্থগিত রাখার ব্যবস্থা করা হয়েছে। সংবিধানের যে মৌলিক অধিকার ১৯তম এবং ২১তম যে সভা, সমিতি সংগঠন মোটামুটিভাবে প্রকাশ্য ভাবে করা চলবে না। ভারতবর্ষের সংবিধানের যে মৌলিক অধিকার জনগণের দেওয়া হয়েছে তাকে খর্বকরা হয়েছে নষ্ট করা হয়েছে। সেই কারণে আমরা পশ্চিমবাংলার জনগণ এবং তাদের প্রতিনিধি সভা এই বিধানসভায় এই ক্ষেত্রে উদ্বিগ্ন না হয়ে পারেনি। মাননীয় সত্য বাপুলি মহাশয় বললেন সংবিধান সংশোধনের ব্যাপারে, তাঁকে শুধু আমি বলতে চাই আজকে আপনারা পুলিশ, মিলিটারি দিয়ে দেশের অখন্ডতা রক্ষা করতে পারবেন না। সংবিধান সংশোধনের মাধ্যমে ওই মৌলিক অধিকার খর্ব করার কোনও অধিকার নেই। সেই কারণে এই বিধানসভায় আমরা যে প্রস্তাব উত্থাপন করেছি বিপুল ভোটাধিক্যের গৃহীত হবে এবং পশ্চিমবঙ্গের জনগণের মতামত এই রেজলিউশনের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তিকরণে সমর্থন করছি। সমর্থন করে আমি একটি বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার সংবিধানের ৫৯তম সংশোধনের যে পদক্ষেপ নিয়েছেন এটা ভারতবর্ষের ফ্যাসিজিম, গণতন্ত্র বিরোধী হবে। গণতন্ত্রকে হত্যা করে একটা ফ্যাসিজিম পদক্ষেপ কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। ফলে একে নিন্দা করার উপযুক্ত ভাষা ও কালা কানুনকে নিন্দা করার উপযুক্ত ভাষা আমি খুঁজে পাচ্ছি না। এই কালা কানুনের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের হাতে সেই দানবীয় ক্ষমতা তুলে দেওয়া হল যাতে করে সামান্যতম অজুহাতে গোটা দেশের উপর জরুরি অবস্থা চালু করা যায়। আপনারা জানেন অভ্যন্তরীণ ব্যাপারে ইন্টারনাল ডিসরাপশনের কথা যেটা আগে ছিল সেটা ৪৪তম সংবিধান সংশোধনীর মধ্যে দিয়ে সংশোধন করা হয়—১৯৭৮ সালে জনতা সরকারের আমলে ; আবার আজকে সেই স্বৈরাচারী ধারার মধ্যে দিয়ে একে প্রয়োগ করে ওরা বলছেন পাঞ্জাবের সমস্যার সমাধান করার জন্য আজকে এটা প্রয়োজন। আমার এখানে প্রশ্ন রাজীব সরকার সমাধান চান, না একে জীইয়ে রাখতে চান? তাকে উত্তর দিতে হবে। এই দীর্ঘদিনের সমস্যা দুইটি রাজ্যের যে অবস্থা—নদী জল বন্টনের যে সমস্যা তাকে তো তারা সমাধান করতে পারছেন না? এই ব্যাপারে তাকে জবাব দিতে হবে না? ইতি মধ্যে যে দমন পীড়ন আইন চালু করা আছে সেইগুলিও টেরিরিজমকে মোকাবিলা করার পক্ষে যথেষ্ট নয়। ফলে এই সংবিধান সংশোধন করে আরও স্বৈরাচারী ক্ষমতাকে হাতে নেওয়া নয় কি, আসলে এটা গনতান্ত্রিক মানুষের আন্দোলনের ডেমোক্রেটিক রাইটসকে আপনারা কার্টল করছেন, এটাই হচ্ছে একমাত্র উদ্দেশ্য, যেটা জরুরি অবস্থার সময় চেষ্টা করা হয়েছিল। তাই আমাদের দাবি হল সেই ১৯ মাসের ভয়াবহ জরুরি অবস্থার দিনগুলি—আজকে ৫৯তম সংবিধান সংশোধনের মধ্যে দিয়ে দেশকে সেই জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে কিনা, সেটার জবাব আজকে দিতে হবে। আগামী দিনে মন্ত্রিসভার যে আয়ুষ্কাল তাকে বাড়াবার

চেষ্টা করা হচ্ছে কিনা, এর জবাব দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি বলতে চাই যেভাবে একটা গণতন্ত্রের উপর ৫৯তম সংবিধান সংশোধনের মাধ্যমে আঘাত করা হচ্ছে, আজকে এর বিরুদ্ধে গোটা দেশের সমস্ত বিরোধী দল এবং বামদলগুলিকে একত্র করা দরকার। এই কালা কানুনকে যাতে সরকার প্রত্যাহার করে নিতে ব্যধ্য হয়, শুধুমাত্র প্রস্তাব গ্রহণ করার মধ্যে দিয়েই নয়, আজকে আমি মনে করি এই কালা কানুনের জমিকে তারা যেভাবে শক্ত করতে চেষ্টা করছেন, তাকে রোধ করতে আগামী দিনে বৃহত্তর গণ আন্দোলনের প্রয়োজন। এই বলে আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্যার, ৫৯তম যে সংশোধন বিল ভারত সরকার পাঠিয়েছেন কেন্দ্রের কংগ্রেস সরকার—আমারা তার বিরুদ্ধে, পাঞ্জাবে যে ঘটনা ঘটছে, সেই ঘটনা যাতে পুনরাবৃত্তি না হয়, সন্ত্রাসবাদ বন্ধ করা যায় তার জন্য ভারত সরকার ২২টি আইন প্রয়োগ করেছেন। কিন্তু তা বন্ধ হচ্ছে না। পাঞ্জাবে কংগ্রেস লড়ছে না স্বন্ত্রাসবাদের বিরুদ্ধে, পাঞ্জাবের এই কথা সকলেই জানেন। বামপন্থী দল সি.পি.আই. ও সি.পি.এম তাদের ৫৬ জন শহীদ হয়েছেন। জনগণের হাতে এই সন্ত্রাসবাদ দমনের জন্য যাতে আইন প্রয়োগ করা হয়, তার জন্য তারা ঘোষণা করেছেন, রাজীব গান্ধী কিন্তু সেই পথে যাননি। রাজীব গান্ধী যে বিল আনছেন এই বিলের উদ্দেশ্য হচ্ছে খিড়কী দরজা দিয়ে আবার সারা দেশে জরুরি অবস্থা ও নিরঙ্কুশ স্বৈরতান্ত্রিক ব্যবস্থা চালু করা। এই বিল দেশের নাগরিকদের অধিকার এবং তাঁদের বেঁচে থাকার অধিকারকে হরণ করে। এই বিলের পরিণতি হবে দেশে সাধারণ নাগরিক থাকবে না। এই হচ্ছে বিল।

[4-30 — 4-40 P.M]

কাজেই এই বিল শুধু পাঞ্জাবের জন্য নয়, বিল যখন প্রথম আনা হয়েছিল শুধু পাঞ্জাব নয় সারা ভারতবর্ষের জন্য আনা হয়েছিল। এতে এমন ধারা আছে প্রয়োজন হলে সারা ভারতবর্ষে এটাকে প্রয়োগ করা যাবে। তার কারণ ভারতবর্ষের যে কোনও রাজ্যের গণ আন্দোলন হলে তাকে অভ্যন্তরীণ গোলযোগ বলে হবে, সেই কারণে এই বিলের মাধ্যমে নির্বাচনকে বন্ধ করে রাখা যাবে। কাজেই এই বিল স্বৈরতান্ত্রিক বিল, গণতন্ত্র হরণ করা বিল। প্রতিক্রিয়াশীল সরকারের সংকট দিনের পর দিন বাড়ছে, জনগণের প্রতি বিশ্বাস থাকছে না। তাই সরকার সারা ভারতবর্ষে স্বৈরাচারীতন্ত্র কায়েম করার জন্য এই বিল এনেছেন। এই বিলের আমি সর্বান্তকরণে বিরোধিতা করছি এবং এই বিল নাকচ করা হোক এই দাবি আমি আপনার মাধ্যমে করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য পার্থ দে এবং জয়ন্ত বিশ্বাস প্রমুখ আজকে সংবিধান সংশোধন ৫৯তম বাতিল করার দাবি উত্থাপন করে এই সভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জরুরি অবস্থা জারি হলে তার পরিণতি কত ভয়ানক হতে পারে, সংবিধানে প্রদত্ত ভারতবর্ষের নাগরিকদের মৌলিক অধিকার, গণতান্ত্রিক অধিকার, বেঁচে থাকার অধিকার কিভাবে নষ্ট হতে পারে ১৯৭৫ সালে ভারতবর্ষে জরুরি অবস্থা জারি হয়েছিল যা ২ বছরের অধিককাল বহাল ছিল সেই সময়ের মধ্যে আমরা তার অভিজ্ঞতা অনুভব করতে পেরেছি।

সেই জরুরি অবস্থার পরে যখন জনতা সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হল তখন অভ্যন্তরীণ গোলযোগের ভিত্তিতে যাতে জরুরি অবস্থার জারি না করা যায় তারজন্য ৪৪তম সংবিধান সংশোধন করেছিলেন। এখন পাঞ্জাবের ঘটনাকে সামনে রেখে ৫৯তম সংবিধান সংশোধন করে দেশে জরুরি অবস্থা জারি করার যৌক্তিকতা প্রয়োজনীয়তা সম্বন্ধে সারা ভারতবর্ষের বিভিন্ন শ্রেণীর মানুষের মধ্যে শ্রমজীবী বুদ্ধিজীবী মানুষের মধ্যে নানা ধরনের প্রশ্ন দেখা দিয়েছে। আমাদের দেশে উগ্রপন্থী কার্যকলাপ বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ দমন করার জন্য ভারত সরকারের হাতে বিভিন্ন আইন আছে। উপদ্রুত এলাকায় এক্সপ্লোসিভ অ্যাক্ট, আর্মস অ্যাক্ট, সীমান্ত অতিক্রম করে অবৈধভাবে দেশের মধ্যে প্রবেশ করে দেশের নিরাপত্তা বিঘ্নিত করতে পারে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য নানা আইন আছে যে আইনগুলি প্রয়োগ করলে উগ্রপন্থী কার্যকলাপগুলির যথাযথ মোকাবিলা করা যায়। কিন্তু তা প্রয়োগ না করে ৫৯তম সংবিধান সংশোধন যত না দেশের নিরাপত্তার স্বার্থে প্রয়োজন তার চেয়ে শাসক কংগ্রেস দলের রাজনৈতিক স্বার্থে অনেক বেশি প্রয়োজন আছে। পাঞ্জাবে আজকে যে সমস্যা দেখা দিয়েছে তাকে কেবলমাত্র অস্ত্রকে অস্ত্রের দ্বারা মোকাবিলা করা যাবে না, রাজনৈতিকভাবে মোকাবিলা করতে হবে। রাজীব লাংগোয়াল যে চুক্তি হয়েছিল সেই চুক্তি রূপায়িত করার জন্য কোনও ব্যবস্থা করা হয়নি, তার ফলে সেখানকার মানুষের মধ্যে কেন্দ্রীয় সরকারের ওদের সমস্যা সমাধান করার জন্য যে আন্তরিকতা সে সম্বন্ধে সন্দেহ দেখা দিয়েছে এবং অন্যান্য বিষয়ে আজকে কেন্দ্রের প্রতি তাদের আস্থাহীনতার মনোভাব দেখা দিয়েছে। তাই পাঞ্জাবের ঘটনাকে সামনে রেখে কেন্দ্রীয় সরকার আজ সারা দেশে জরুরি অবস্থা জারি করার কথা ঘোষণা করেছেন। যে কোনও একটা জায়গায় জরুরি অবস্থা যদি জারি করা যায় তাহলে লোকসভার নির্বাচন পিছানো যেতে পারে, বিধানসভা অকেজো করে রাখা যেতে পারে, যা কিছু নাগরিক মৌলিক অধিকার যা সংবিধানের মাধ্যমে প্রদান করা হয়েছে. সেগুলির সাময়িকভাবে প্রয়োগ স্থগিত রাখা যেতে পারে, এই সমস্ত যে ক্ষমতা রাখা হয়েছে সেই ক্ষমতার প্রয়োজন আজকে ৪৪তম সংশোধন ধারা বাতিল করে ৫৯তম সংবিধান সংশোধন করা হয়েছে। ভারতবর্ষের নাগরিকদের গণতান্ত্রিক মৌলিক অধিকারকে ব্যাহত করার জন্য এবং শাসকদলের রাজনৈতিক অর্থনৈতিক সংকট যেটা তাদের ব্যর্থতার জন্য দায়ী তার থেকে বাঁচবার জন্য পথ হিসাবে আজকে এই সংশোধনী বিল আনা হয়েছে। সেজন্য আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে গ্রহণ করছি এবং সম্পূর্ণভাবে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অধ্যাপক পার্থ দে এবং আরও কয়েকজন সদস্য যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আমি নিবেদন করব। বিরোধী পক্ষের সদস্য সত্য বাপুলি মহাশয় এখানে বক্তৃতা করেছেন, সত্যবাবু একজন ভাল বক্তা এবং শুনেছি একজন ভাল উকিল। ইতিপূর্বে এই সভায় তিনি অনেক ভাল বক্তৃতা করেছেন, কিন্তু আজকে তিনি যা বললেন তাতে মনে হয় এটা তাঁর দীর্ঘ বিধানসভার জীবনে নিকৃষ্ট বক্তৃতা। আজকের কেস এতই খারাপ যে একজন ভাল উকিল হয়েও তিনি ভাল বক্তৃতা করতে পারলেন না। আজকে তাঁকে শুধু দলবাজি করতে হল, অশ্লীল কথা কিছু বলতে হন এবং মাননীয় স্পিকার মহাশয়কেও তাঁর কিছু কিছু কথা বাতিল করতে হল। যাহোক, আমি এই সংবিধান সংশোধনের বিরোধিতা

করছি। আমি দেখছি সেই ডিক্টেটরশিপকে আবার ফিরিয়ে আনা হচ্ছে। ১৯৭৫ সালে দেশে অভ্যান্তরীণ জরুরি অবস্থা জারি করা হয়েছিল এবং সেই জরুরি অবস্থা জারি করবার ফলে দেশের কি সর্বনাশ হয়েছিল সেটা আমরা দেখেছি। তারপর লোকসভার নির্বাচনে ইন্দিরা গান্ধী হেরে গেলেন, কংগ্রেস দলের ভরাডুবি হল এবং তাঁরা কেন্দ্র থেকে বাতিল হলেন। তারপর সংবিধানের ৪৪তম সংশোধনের বলা হল অভ্যান্তরীণ সশস্ত্র বিদ্রোহ নাহলে জরুরি অবস্থা জারি হবেনা। লোকসভার কংগ্রেস দল তখন এটা সমর্থন করেছিলেন। রাজ্যসভার কংগ্রেসের সমর্থন না পেলে এই সংশোধনী বিল পেশ হত না কারণ তখন জনতা সরকারের রাজ্যসভার দুই-তৃতীয়াংশ সদস্য ছিল না। আজকে বিরোধীদল সেসব কথা ভুলে গিয়ে পুরানো জায়গায় ফিরে যাচ্ছেন। সংবিধান সংশোধন করে আজকে যে কাজ করা হচ্ছে তাতে শুধু পাঞ্জাব নয়, সারা দেশ বিপন্ন বোধ করছে। সেদিন ইন্দিরা গান্ধী নিজে বাঁচবার জন্য এই ব্যবস্থা করেছিলেন। আজকে রাজীব গান্ধীও নিজে বাঁচবার জন্য এই বাতাবরণ তৈরি করে রাখছেন। আপাতত পাঞ্জাবের কথা বলা হচ্ছে, কিন্তু জরুরি অবস্থা সারা দেশে জারি হতে পারে। এবং তার ফলে জনগণের মৌলিক অধিকার বাতিল করা হবে। সংবিধান বলা আছে, ২০ এবং ২১ ধারা কখনও বাতিল করা যাবেনা। কিন্তু সেটাও করা হল এবং জনগণ তারজন্য কোনও প্রতিকার পাবেনা। গণতন্ত্র শেষ পর্যায়ে পৌঁছালে ২১ ধারা বাতিল হতে পারে। আর একটা জিনিস করা হল রাজ্যসরকার কোনও হুকুম না মানলে রাজ্য সরকারও বাতিল হয়ে যাবে। এতে গণতন্ত্র বিপন্ন হবে এবং রাজ্য সরকারের আর্থিক পাওনা বন্ধ হতে পারে। ৩ বছর পর্যন্ত রাষ্ট্রপতির শাসন চালিয়ে রাখার ব্যবস্থা করা হল। বলা হচ্ছে পাঞ্জাবে বিপন্ন অবস্থা। সেই ব্যাপারে নিশ্চয়ই আমরা সকলে বিচলিত। পাঞ্জাবে এই অবস্থা চলতে দেওয়া যায় না আমরা মানি। কিন্তু তারজন্য কি সংবিধান সংশোধন করে জরুরি অবস্থার দিকে যেতে হবে? দেশে সাধারণ আইন রয়েছে, Armed Forces Special Powers Act, 1958, Terrorist Activities Prevention Act, 1987. ইত্যাদি সব রয়েছে যাতে প্রচুর ক্ষমতা দেওয়া আছে, আর অতিরিক্ত ক্ষমতা হাতে নেবার প্রয়োজন নেই। তাঁরা তো ক্ষমতা যথেষ্টই ব্যবহার করেছেন, পাঞ্জাবে ব্লুস্টার অপারেশন পর্যন্ত হয়েছিল। কিন্তু ফল কি হল? বরং দেখলাম তারপরই ওখানে ভয়ানক অবস্থার সৃষ্টি হল। পাঞ্জবের সমস্যার সমাধান ডান্ডাবাজী করে হবেনা, কারণ এটা আইনগত সমস্যা নয়, অস্ত্রের সমস্যা নয় - এটা হচ্ছে রাজনৈতিক সমস্যা। কিন্তু সেই রাজনৈতিক সমাধানের পথে তাঁরাই কিছুতেই যাচ্ছে না। সারা দেশে জরুরি অবস্থা জারি না করে শুধুমাত্র যদি পাঞ্জাবে এটা জারি করা হয় তাহলে যে সমস্ত মানুষ ওখানে উগ্রপন্থীদের বিরুদ্ধে লড়ছে তাদেরও তো দূরে সরিয়ে রাখা হবে। কাজেই দেখা যাচ্ছে পাঞ্জাবের পক্ষে এই দাওয়াই। কাজেই অনুরোধ করছি, এই পথে যাবেন না, জনগণের অধিকার হরণ করবেন না। আগুনে হাত দিলে হাত পুড়বে সেটা এখনও না বুঝলে কবে বুঝবেন? একথা বলে এই প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি** : অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাবটি মাননীয় সদস্য পার্থ দে এবং আরও কয়েকজন এনেছেন, আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি। আমি আশা করেছিলাম যে বিধান সভার সকল সদস্য এমন কি বিরোধীরাও এই প্রস্তাব সমর্থন করবেন। একটা

জিনিস লক্ষ্য করলাম বিরোধী পক্ষ থেকে যেটা বলছেন যে সারা দেশের যে অবস্থা এবং বিশেষ করে পাঞ্জাবে যে বিশৃঙ্খলা তা দমন করবার জন্য এই সংশোধনীর প্রয়োজন ছিল। ভাল লাগলো যে অবস্থাটা তারা স্বীকার করেছেন। এর আগেও মিসা প্রেস অ্যাক্ট ইত্যাদি করেও জনসাধারণের মধ্যে অসন্তোষের সৃষ্টি হয়েছে, কিন্তু আসল যে সমস্যা তা সমাধান করতে পারেন নি। আজকেও সেই সুযোগ নিচ্ছেন। সংবিধান রচিত হয়েছিল জনসাধারণের স্বার্থ রক্ষা করবার জন্য। কিন্তু এটা জনসাধারণের স্বার্থের পরিপন্থী। আশা করি এটা পুনর্বিবেচিত হবে। পরিশেষে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ সারা দেশের পক্ষে এবং আপনাদের সকলের পক্ষেও। কারণ মনে রাখা দরকার যে সংবিধান সংশোধনের ভিতর দিয়ে সংবিধানের মূল যে চরিত্র তার বিলোপ হয়ে যাচ্ছে। ইন্দিরা গান্ধীর আমলে ৪২তম সংশোধন হয়েছিল - তাতে দেশের সমস্ত মানুষ অভিমত প্রকাশ করেছে— যার জন্য ১৯৭৭ সালের নির্বাচনে ওদের ভরাডুবি হয়েছিল। সকলেই এটা অনুভব করেছিল। এর পুনরাবৃত্তি করে ৪৪তম সংশোধন হয়েছিল সেই জঘন্যভাবে সংবিধান সংশোধনকে আবার পুনরাবৃত্তি করা হচ্ছে। বলা হচ্ছে অভ্যন্তরীণ বিশৃঙ্খলার কথা বলা হচ্ছে এবং শুধু তাই নয়, আর একটা রক্ষা কবচ আছে যে এক মাসের মধ্যে উভয় সংসদে পাস করাতে হবে এবং ছয় মাসের বেশি কার্যকর হবে না। ছয় মাসের বেশি হলে আবার উভয় সংসদে আনতে হবে সংখ্যাধিক্যে পাস করাতে হবে। আজকে দেখছি এই সংশোধনী আরও মারাত্মকভাবে আনা হয়েছে।

প্রথমত হচ্ছে, আবার সেই সেখানে সশস্ত্র বিদ্রোহ-এ উঠে গেল। কথা হয়েছিল এই সশস্ত্র বিদ্রোহের সাথে যুদ্ধ, বহিঃশত্রুর আক্রমণ এবং শস্ত্র বিদ্রোহ ছাড়া আবার সেই আভ্যন্তরীণ বিশৃঙ্খলাকেও এটায় ঢোকানো হল। তারপর বলা হচ্ছে যে, এটা শুধু পাঞ্জাবের জন্য কথা হচ্ছে এবং এই রকম একটা ইমপ্রেশন দেওয়া হচ্ছে যেন সবটাই একটা ধোঁয়াশা সৃষ্টির জন্য করা হয়েছিল। অনেক অলোচনার পরে, বাধার পরে বলা হল শুধু নাকি পাঞ্জাবের জন্যই হয়েছে। এটা গোটা দেশের মানুষের কাছে একটা প্রতারণা এবং সমস্ত মানুষের কাছে এই রকম প্রতারণা করার কোনও মানে হয় না। সেখানে যা বলা হয়েছে, তা খুব পরিষ্কার ভাবে আছে। শুধু পাঞ্জাবের জন্য নয়, ভারতবর্ষের যে কোনও জায়গায়, পাঞ্জাবের অংশ বিশেষেও একবার জরুরি অবস্থা জারি হলে সেখানে কেন্দ্রীয় সরকারের হাতে যে ক্ষমতা আসছে তা হল আর্টিকেল ৩৫৩ প্রয়োগ করার অধিকার এবং সপ্তম তপসিলে যারা আছে এই রকম রাজ্যকে যে কোনও নির্দেশ দিতে পারে এবং সেই নির্দেশ কিভাবে পালন করতে হবে তাও বলে দিতে পারে। আর্টিকেল ৩৫৪ অনুসারে যে কোনও রাজ্যের অর্থ ব্যবস্থা, বিধি ব্যবস্থা ইত্যাদি সব কিছুই পরিবর্তন করতে পারে, তখন যে জিনিস হয়েছিল। ৪৪তম সংশোধনে বলা হয়েছিল সশস্ত্র বিদ্রোহ হলেও একমাত্র বহিঃশত্রুর আক্রমণ ছাড়া মৌলিক অধিকারে আর্টিকেল ১৯ প্রায়োগ বলা হবে না। শুধুমাত্র যুদ্ধ, বহিঃশত্রুর আক্রমণ হলে প্রয়োগ হবে, সশস্ত্র বিদ্রোহ হলেও না, এটা বলা হয়েছিল। এটাও বলা হয়েছিল যে, আর্টিকেল ২১ কোনও ক্ষেত্রেই নয়। যুদ্ধ হলে, বহিঃশত্রুর আক্রমণ হলে আর্টিকেল ১৯, আর্টিকেল ২০, আর্টিকেল ২১ সব কিছুই অ্যাপ্লাই হতে পারে যে কোনও জায়গায়। অবস্থাটা আপনারা কিছুতেই ভুলে

যাবেন না। ১৯৭৬ সালে হেভিয়াস করপাস মামলায় তৎকালীন অ্যাটর্নি জেনারেল নীরেন দে কে বলতে হয়েছিল, "মানুষের বাঁচার অধিকার এটা সংবিধান প্রদত্ত একটা অনুগ্রহ, এটা কোনও মৌলিক অধিকার নয় এবং সংবিধান যদি সেই অধিকার তুলে নেয় তাহলে তার কোনও অধিকারই নেই, বাঁচার অধিকারও নেই"—এই জিনিস আমাদের মনে রাখতে হবে। কাজেই সমস্ত জিনিসটা একটা মারাত্মক আকার নিয়ে এসেছে। এটাকে নিয়ে যে কোনও জায়গায় যে কোনও অবস্থা সৃষ্টি করতে পারেন। এর একটা বিষময় ইতিহাসের কথা আপনারা ভাবুন। আপনাদের ভবিষ্যতের কথা ভাবুন। ৪২তম সংশোধনে আপনাদের কবর খোঁড়া হয়েছিল। আবার এক সময় কি বলা হয়েছিল, সেটা আপনারা ভুলে যাবেন না। ঐ ইমার্জেন্সী ঘোষণা করা যে হয়েছিল, সেটা ঠিকই হয়েছিল, রাজীব গান্ধী এই কথা বলেছিলেন। হয়ত আবার সেই ইর্মাজেন্সী ঘোষণার কথাই বললেন, এই জিনিস আপনারা মনে রাখুন এবং এবারে তার ভয়াবহ পরিণাম আরও অনেক বেশি হতে পারে, সেটা আপনাদের মনে করে রাখতে হবে। সেই জন্য ৪২তম সংবিধান সংশোধনের ভিতর দিয়ে সংবিধানকে হত্যা করার চেষ্টা হয়েছিল। তার থেকেও আরো জঘন্য ব্যবস্থা ব্যপক এই সংশোধনের মাধ্যমে হচ্ছে। সমস্ত দেশের মানুষের স্বার্থে যদি কোনও ভবিষ্যৎ চিন্তা বলে আপনাদের কিছু থাকে, এই রকম ভাবে স্তাবকতাবাদ বাদ দিয়ে, তাহলে এর দ্বারা আপনাদের ভরাডুবি হবে। এটা আপনাদের মনে রাখতে হবে যে ৪৪তম সংশোধন সম্পর্কে আজকে যিনি প্রেসিডেন্ট হয়ে আছেন, আর.ভেঙ্কটরমন তিনিও সেই সময় বলেছিলেন। কিন্তু তারা ইতিহাসের শিক্ষা ভুলে গেছেন। সেই জন্য গুরুতর ব্যাপারকে আপনারা লঘু করে ভাববেন না। আজকে সর্বনাশ ডেকে আনা হচ্ছে। সেই জন্য যে কোনও সুস্থ চিন্তার মানুষেরই এর বিরুদ্ধে বক্তব্য বলার আছে, কনস্টিটিউশনের বিরুদ্ধে নয়, কনস্টিটিউশনের মৌলিক জিনিস বজায় রাখার জন্য এবং তাকে হত্যা করার জন্য যে প্রচেষ্টা হচ্ছে, সেই প্রচেষ্টাকে বাধা দেওয়ার জন্যই এটা আনা হচ্ছে।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আলোচনা যা শুনলাম তাতে দু'একটি কথা বলা দরকার। প্রথম একটি কথা হল এই, যে সব কথা এখানে বলা হচ্ছে—হঠাৎ আমাদের ভারতবর্ষের সাধারণ মানুষের যে মৌলিক অধিকারগুলি আছে তার উপর এদের এত রাগ কেন, এটা আমি বুঝলাম না। তার কারণ হচ্ছে, যাদের সন্ত্রাসবাদী বলছেন, তারা মৌলিক অধিকার চাচ্ছে না, খবর বের করার অধিকার চাচ্ছে না, সভা সমিতি করার অধিকার চাচ্ছে না, সেগুলির উপর রাগ কেন—সাধারণ লোকের মৌলিক অধিকার কেড়ে নিয়ে কি অধিকারে সন্ত্রাসবাদ দমন করব—২ নং হল পাঞ্জাবের ভবিষ্যৎ—যতবার ৩৫৬ প্রয়োগ হয়েছে ততবারই পাঞ্জাবে হয়েছে।

[4-50 — 5-00 P.M.]

কই, এটা তো থামাতে পারলেন না। যত রকমের দানবীয় আইন আছে তা সব পাঞ্জাবে প্রয়োগ করেছেন, অন্য জায়গাতেও করেছেন কিন্তু থামাতে পারেন নি, তাহলে জরুরি অবস্থা কি দরকার? কাজেই আপনাদের এইসব যুক্তি ধোপে টিকছে না এবং আমরা এ ক্ষেত্রে যে সব প্রশ্ন তুলেছি তারও আমরা উত্তর পাচ্ছি না। স্যার, সংবিধান সংশোধন যে দিন হবে তার একদিন আগে রকেট লাঞ্চার দিয়ে সি.আর.পি.এফের পোস্ট আক্রমণ করা হল

এবং একটা কাগজে বেরুলো তাতে বলছে এটা গোয়েন্দা সংস্থা রিসার্চ অ্যান্ড অ্যানালিটিক্যাল, তারা এটা যোগান দিয়েছে। এর কোনও প্রতিবাদ আজ পর্যন্ত ভারত সরকারের কাছ থেকে আসে নি। এরকম অনেক জায়গায় হচ্ছে। ত্রিপুরাতে যেদিন সৈন্য নামানো হল তার দুদিন আগে টি.এন.ভি উগ্রপন্থীরা অনেক লোককে হত্যা করল। কাজেই এসব দেখে আমাদের ঘোরতর সন্দেহ থেকেই যাচ্ছে। তাছাড়া ১৯৭৫ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন রেজবেরিলিতে ভোটে জিতলেন তখন এই অভ্যন্তরীণ জরুরি অবস্থা জারি করলেন। এখন যিনি প্রধানমন্ত্রী আছেন ভারতবর্ষের তাঁর সম্বন্ধেও কাগজে লেখালেখি হচ্ছে যে নানান ব্যাপারে তিনি জড়িত—নানান রকমের ব্যাপারে ভারতবর্ষের স্বার্থ বিসর্জন দেওয়া হচ্ছে, পুঁজি পাচার হচ্ছে, অস্ত্র বা সাবমেরিন কেনার ব্যাপারে নানান রকমের কান্ড হচ্ছে—এই সব কাগজে লেখা হচ্ছে তাই ওঁরা ভাবছেন কাগজের মুখ বন্ধ করা দরকার। দ্বিতীয়ত ভারতবর্ষে কংগ্রেস বিরোধী যে সব রাজ্য সরকারগুলি আছে সেগুলিকে দমন করা এবং বানচাল করারও তাদের প্রয়োজন হয়ে পড়েছে। অবশ্য সে হুমকি তিনি ইতিমধ্যেই দিয়েছেন এবং সেইজন্যই এই অভ্যন্তরীণ জরুরি অবস্থা। কাজেই ওঁদের বলব, বড় বড় কথা হলে লাভ নেই। এত তো বড় বড় কথা বলেন, কি করলেন পাঞ্জাবে? সেখানে কিছুই করতে পারলেন না। স্তাবকতার একটা সীমা থাকা দরকার। আপনাদেরই নেতা শ্রীজগজীবন রামকে জরুরি অবস্থার সময় হোম অ্যারেস্ট থাকতে হয়েছিল। কাজেই আমাদের কথা হচ্ছে কিছুতেই এটা আমরা মেনে নিতে পারি না। ভারতবর্ষে যেখানে ঐক্যমত্য হয়েছিল, কংগ্রেসের সর্বোচ্চ নেতারা যাতে একমত হয়েছিলেন, সারকারিয়া কমিশনের ষষ্ঠ অনুচ্ছেদ যেটা আছে—ইট ইজ এ সেটেলড ফ্যাক্ট যে অভ্যন্তরীণ জরুরি অবস্থা হবে না, ২১ ধারা বাতিল হবে না। একটা মানুষের অধিকার আছে বেঁচে থাকার, ভারতবর্ষের সংবিধানে সে কথা বলা হয়েছে, কারুর আইন সংগতভাবে ছাড়া প্রাণ নেওয়া যাবে না—সেটাও বাতিল? একটা লোকের দুবার শাস্তি হবে না—২০ ধারায় সেটাও বাতিল? কাজেই ঐ সন্ত্রাসবাদী দমনের কথা বলে এইসব যা করা হচ্ছে সেটা মানা যায়না। আমরা মনে করি ভারতবর্ষের সমস্ত মানুষের কাছে এইসব কথাগুলি খুলে বলার দরকার আছে। এসব জিনিস খবরের কাগজে বেরুচ্ছে, আলাপ আলোচনা হচ্ছে। দুটি জিনিস এখানে পরিষ্কার। একটা হচ্ছে, যিনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী আছেন তাঁকে যেমনভাবেই হোক টিকে থাকতে হবে। তাঁর যে ইন্টিগ্রিটি, তাঁর যে প্যাট্রিওটিজম সে সম্পর্কে সিরিয়াস সব কোয়েশ্চেন উঠছে, ডিবেট হচ্ছে। দ্বিতীয়ত ভারতবর্ষের অর্থনৈতিক স্বার্থ বিদেশিদের হাত বিসর্জন দেবার একটা ধারাবাহিক প্রচেষ্টা হচ্ছে এবং এটা যাতে মানুষ জানতে না পারে তার চেষ্টা হচ্ছে। সেই কারণেই এর বিরোধিতা আমাদের করতে হবে। সেইজন্য আমি সভায় প্রস্তাব এনেছি, আশা করি মাননীয় সদস্যরা একে সমর্থন করবেন।

**মিঃ স্পিকার :** এর উপর যে সময় ধার্য ছিল তারমধ্যে দেখা যাচ্ছে এটা শেষ হবে না, সেজন্য আমি ১০ মিনিট সময় বাড়াতে চাইছি, আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেন)

সময় আরও ১০ মিনিট বাড়ল।

The motion of Shri. Partha Dey that

যেহেতু সংবিধানের ৫৯তম সংশোধনীর মাধ্যমে পশ্চিমবঙ্গ সমেত ভারতের সব রাজ্যের জনগণের সংবিধান সম্মত মৌলিক অধিকারগুলি খর্ব হওয়ার আশংকা দেখা দিয়েছে ;

এবং

যেহেতু অতীত অভিজ্ঞতায় দেখা গিয়েছে জরুরি অবস্থা চলাকালে মেহনতি মানুষ সমেত জনগণের ব্যাপক অংশের উপর প্রতিকারহীন দমন-নিপীড়নের অভিযান চলে এবং তার ফলে জনগণের ব্যাপক অংশে এই সংশোধনী সম্পর্কে গভির উদ্বেগের সৃষ্টি হয়েছে ;

সেইহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যেন কেন্দ্রীয় সরকার অবিলম্বে সংবিধানের ৫৯তম সংশোধনী বাতিল করার জন্য উপযুক্ত উদ্যোগ গ্রহণ করেন।

Was then put and a Division was taken with the following results :

**AYES**

Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Dr.
Adak, Shri Gourhari
Anisur Rahaman Biswas, Shri
Bagchi, Shri Surajit Swaran
Bagdhi, Shri Lakhan
Bal, Shri Shakti Prasad
Bandyopadhyay, Shri Balai
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Nihar Kumar
Bera, Shri Bishnupada
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kanti
Bora, Shri Badan
Bose, Shri Nirmal Kumar
Bouri, Shri Nabani
Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan
Chakraborty, Shri Shyamal
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shrimati Santi
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Bidyut
Das, Shri Binod
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Das Gupta, Shrimati Arati
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bibhuti Bhusan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Guha, Shri Nalini
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Haldar, Shri Krishna Chandra

Hajra, Shri Sachindranath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kar, Shri Ramsankar
Khan, Shri Sukhendu
Konar, Shrimati, Maharani
Kumar, Shri Pandab
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirandra
M. Ansaruddin, Shri
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Maity, Shri Sukhendu
Maity, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Minj, Shri Prakash
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Ranjit
Mohammad Faraque Azam, Shri
Mohammad, Shri Shelim
Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen
Mondal, Shri Biswanath
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Sailendra Nath
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Pakhira, Shri Ratan Chandra
Purakait, Shri Probodh
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sailen
Sarkar, Shri Sunil

Sayed Md. Masih, Shri
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Sarkar, Shri Debaprasad.

**NOES**

Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Basu Mullick, Shri Suhrid
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Debi Prasad
Chowdhury, Shri Humayun
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Habibur Rahaman, Shri
Mal, Shri Asit Kumar
Mannan Hossain, Shri
Motahar Hossain, Dr.
Mukhopadhyay, Shri Subrata
Ram Peyari Ram, Shri
Roy, Dr. Sudipto

The Ayes being 135 and Noes 19
the Motion was Carried.

**Mr. Speaker :** Now I call upon Shri Subrata Mukherjee to move his motion under Rule 185.

[11th May, 1988]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নিম্নলিখিত ননঅফিসিয়াল রেজলিউশনটি সভায় আলোচনার জন্য পেশ করছি।

যেহেতু ভারতবর্ষের জাতীয় সংহতি বিনষ্ট করতে সাম্রাজ্যবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে ;

যেহেতু সাম্রাজ্যবাদী শক্তিগুলির সাথে দেশের কিছু সংখ্যক মানুষ একত্রিত হয়ে বিভিন্ন জায়গায় আতংক ও সন্ত্রাস সৃষ্টি করছে ;

যেহেতু কোথাও খালিস্থানের দাবিতে, কোথাও গোর্বাল্যান্ডের দাবিতে জাতীয় সংহতি সংকটজনক অবস্থায় পৌঁছেছে ;

যেহেতু দেশকে টুকরো টুকরো করার জন্য বিচ্ছিন্নতাবাদীরা বিদেশি অস্ত্র তুলে নিয়ে নিরীহ লোকদের নির্বিচারে হত্যা করছে ;

সেইহেতু এই সভা সাম্রাজ্যবাদী বিদেশি শক্তি, দেশের বিচ্ছিন্নতাবাদী এবং আতংক সৃষ্টিকারীদের তীব্র নিন্দা করছে এবং যে কোনও মূল্যে দেশের ঐক্য ও সংহতি রক্ষা করার জন্য দেশের মানুষকে এগিয়ে আসতে অনুরোধ জানাচ্ছে।

**Mr. Speaker :** There are two amendments of this motion. All the amendments are in order. Now I call upon Shri Niranjan Mukherjee to move his amendments.

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব সুব্রত মুখার্জি এবং অন্যরা এখানে তুলেছেন, আমি সেই প্রস্তাবের সঙ্গে দুটি বিষয় সংযোজন করতে চাই। একটা হচ্ছে, ৪ নম্বর প্যারার পরে এই প্যারা যুক্ত করতে হবে।

যেহেতু দেশের ভিতরকার বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলির ও সাম্রাজ্যবাদী বিদেশি শক্তিগুলির মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত যথাযথ রাজনৈতিক প্রশাসনিক উদ্যোগ গ্রহণ করেনি যার ফলে জাতীয় ঐক্য ও সংহতির পক্ষে গভির সংকট সৃষ্টি হয়েছে ;

তারপর শেষ প্যারার দুই লাইনে যেখানে শেষ হচ্ছে, তীব্র নিন্দা করছি বলে তার সঙ্গে এই লাইনটাকে যোগ করতে চাইছি। রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে জাতীয় সংহতির পক্ষে বিপদ জনক অভ্যন্তরীণ শক্তিগুলির সঙ্গে রাজনৈতিকভাবে মোকাবিলা করার জন্য অনুরোধ জানাচ্ছি। যেহেতু প্রস্তাবটি অসম্পূর্ণ, যেটা সুব্রত বাবু রেখেছেন, এই দুটি অংশ যোগ করলে কিছুটা সম্পূর্ণতা পাবে বলে আমার বিশ্বাস। আশা করি, এটা গ্রহণ করবেন।

[5-00 — 5-10 P.M]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সুব্রত বাবু উত্থাপিত প্রস্তাব, সেই সম্পর্কে আমার ধারণা যে ঐক্যমত প্রস্তাব হওয়া উচিত, কারণ জাতীয় সংহতির প্রশ্নে আমাদের কোনওও দ্বিমত থাকার বিষয় নেই এবং জাতীয় সংহতির বিষয় যখন উত্থাপন করি, তখন পাশাপাশি আরও দুটি কথা আমাদের এসে যায়। একটা সাম্প্রদায়িক

সম্প্রীতি এবং দেশের ঐক্য, অর্থাৎ একটিকে বাদ দিয়ে আর একটির কথা চিন্তা করতে পারি না। সেই কারণে আমাদের ভারতবর্ষ-এর যে শাশ্বত ঐক্যের দিক, যে বৈচিত্রের মধ্যে ভারতবর্ষ, যার মধ্যে অন্তর্নিহিত শক্তি লুকিয়ে আছে, ইউনিটি অ্যান্ড ডাইভারসিটি, সেই বৈচিত্রের মধ্যে ঐক্যর এই সুরকে আজকে বিধানসভার অভ্যন্তরে প্রতিফলিত হোক, এটাই কাম্য, আমি সেই কথাই বলি, যে নানা ভাষা নানা মত নানা পরিধান বিবিধের মাঝে দেখ মিলন মহান, অর্থাৎ আমাদের মধ্যে যতই জাতিগত, ধর্মগত পার্থক্য থাকুক না কেন, কোথাও কোনও একটি জায়গায়, দেশের অখন্ডতার প্রশ্নে, জাতীয় ঐক্যের প্রশ্নে সংহতির প্রশ্নে, সাম্প্রদায়িক সম্প্রীতির প্রশ্নে, আমরা প্রতি মুহূর্তে চেষ্টা করি একত্রিত হয়ে এই দেশকে ঐক্যবদ্ধ রাখতে। আমাদের মনে রাখতে হবে যে ভারতবর্ষের মানচিত্র আজকে খুব বেশি নিরাপদ নয়। আমাদের এই মানচিত্রের এক দিকে মার্কিন সাম্রাজ্যবাদের সপ্তম নৌবহর দিয়াগো গার্সিয়াতে পাড়ি জমাচ্ছে, এফ-১৬ বিমান ভারতবর্ষের স্বাতন্ত্র, অখন্ডতাকে ক্ষুন্ন করবার জন্য প্রতি মুহূর্তে পাকিস্তানকে অস্ত্র সরবরাহ করছে। আমরা দেখতে পাচ্ছি মাঝে মাঝে চিনের হুমকি দেশের অখন্ডতাকে বিপন্ন করবার চেষ্টা করছে। অথচ এই সব কিছুর মধ্যেও আমাদের দেশবাসী, ভারতবাসীর, তাদের কোনও একটা শক্তির জন্য এই দেশকে আজও আমরা অখন্ড করে রাখতে সক্ষম হয়েছি। বৈদেশিক শত্রুরা কেবল তাদের বিদেশি শত্রুর আক্রমণের মধ্যে দিয়ে আমাদের দেশকে আক্রান্ত করতে চাইছে তাই নয়, এরা দেশের অভ্যন্তরে যে শক্তিগুলো আছে, বিচ্ছিন্নতাবাদী শক্তি, তাদের হাতে তুলে দিচ্ছে বিদেশি অস্ত্র পাওয়া যাচ্ছে যাতে বিদেশি ছাপ মারা অস্ত্র, যে অস্ত্রগুলো আজকে আমাদের দেশের মধ্যে ব্যবহৃত হচ্ছে এবং আমাদের দেশের মধ্যেই এই ভারতবর্ষের সংবিধানের কাঠামোর মধ্যে না থেকে গণতন্ত্রকে ধংস করে এরা চেষ্টা করছে এমন কিছু রাজনীতি কয়েম করতে, যার দ্বারা দেশের অখন্ডতা ক্ষুন্ন হয়। ভারতবর্ষের গণতন্ত্রের বুক্টা অনেক বড়, আর বড় বলেই হয়তো এই দেশের মাটিতে দাঁড়িয়ে সংবিধানের পাতায় আগুন লাগানো যায়, কলকাতার শহীদ মিনারের তলায় কোনও সময়, কোনও একটি রাজনৈতিক দল সংবিধানের পাতায় আগুন দিয়ে বলেছিল যে এই সংবিধানকে আমরা মানি না। পাঞ্জাবের বুকে খালিস্তানের আন্দোলনের নেতৃত্ব যারা দিয়েছেন, তারা সংবিধানের পাতায় আগুন লাগিয়ে দিয়ে তারা দেখাতে চেয়েছিলেন এই সংবিধানের প্রতি তাদের কোনও সম্মান এবং মর্যাদা নেই। অর্থাৎ ভারতবর্ষের গণতন্ত্রের বুকটা এতবড় যে সেই দেশের মাটিতে দাঁড়িয়ে সংবিধানের বুকের উপর দাঁড়িয়ে, সংবিধানের পাতায় আগুন সংযোগ করলেও আমরা তাদের শাস্তি দিতে পারি না। কিন্তু পৃথিবীর যে কোনও সমাজতান্ত্রিক কিংবা কমিউনিস্ট দেশে যদি এই ঘটনা ঘটত,—আমার সৌভাগ্য হয়েছে পৃথিবীর প্রত্যেকটি কমিউনিস্ট দেশে যাবার, আমি জানি সেখানকার—সেই দেশের কোনও নীতি নির্ধারণকারিদের সম্পর্কে সেই দেশের সংবিধান সম্পর্ক এত অবহেলা সূচক মনোভাব দেখানো হত, তাতে যদি আগুন সংযোগ করা হত, তাহলে তাদরে ফায়ারিং স্কোয়াডের সামনে দাঁড় করিয়ে গুলি করতে সেই সরকার কুণ্ঠিত হত না। জাতীয় সংহতির প্রশ্নটিকে আমরা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন বলে মনে করি। দেশের জাতীয় সংহতি যদি বিপন্ন হয় তাহলে আমাদের ৭০ কোটি মানুষের দেশ ভারতবর্ষ একটা ভয়ংকর পরিস্থিতির মুখোমুখি হবে। বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে পশ্চিমবাংলার বর্তমান সরকারি দলের পক্ষ থেকে কংগ্রেসের সমালোচনা করে বলা হয়েছে—কংগ্রেস বিচ্ছিন্নতাবাদীদের মদত দিচ্ছে, কংগ্রেস জাতীয় সংহতির বিরোধিতা করছে।

কিন্তু আপনাদের জানতে হবে কংগ্রেস দলের নেতা মহাত্মা গান্ধী সাম্প্রদায়িক শক্তির ঐক্য করেন নি বলেই তাঁকে বুকের রক্তে প্রাণ দিতে হয়েছিল। বুকের রক্ত দিয়ে, প্রাণ দিয়ে তিনি প্রমাণ করে গেছেন যে, সাম্প্রদায়িক ঐক্য ভারতবর্ষের বুকে প্রয়োজন। অশুভ শক্তির সঙ্গে তিনি আপোষ-রফা করেন নি। ইন্দিরা গান্ধী জাতীয় সংহতির প্রশ্নে আপোষহীন মনোভাব নিয়েছিলেন বলেই উগ্রপন্থীরা তাঁর শরীরে ২৮টি বুলেট বিদ্ধ করে তাঁর প্রাণ কেড়ে নিয়েছে। তিনি যদি জাতীয় সংহতির প্রশ্নে বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে আপোষ-রফা করতেন তাহলে তাঁকে প্রাণ দিতে হত না। তাই জানতে হবে, ১০৩ বছরের অতীত ঐতিহ্য নিয়ে একটা দল যখন ভারতবর্ষের বুকে দাঁড়িয়ে থাকে তখন সেই দলের ভিত ভারতবর্ষের মাটিতে এমন ভাবে প্রথিত আছে যে, তাকে সহজে উৎপাদন করা সম্ভব হয় না। আমরা দেখেছি ভারতবর্ষে একবারই মাত্র কংগ্রেস সরকারকে দেশের মানুষ সরিয়ে দিয়েছিল। কিন্তু পরবর্তীকালে দেশের মানুষ উপলব্ধি করেছিল যে, দেশের অখন্ডতা রক্ষার প্রশ্নে, সাম্প্রাদায়িক সম্প্রীতির প্রশ্নে, জাতীয় সংহতির প্রশ্নে কংগ্রেসের বিকল্পকে বিভিন্ন রাজ্যে মানুষ মেনে নিতে প্রস্তুত আছে, কিন্তু গোটা ভারতবর্ষের বুকে কংগ্রেসের বিকল্পকে মেনে নেওয়া যায় না। তাই তারা মেনে নিতে পারে নি। আজকে দেশের বর্তমান পরিস্থিতিতে আমাদেরও এই মূল সত্যকে মেনে নিতে হবে। যে কথা দিয়ে শুরু করেছিলাম—বৈচিত্রের মধ্যে ঐক্য, তেমনি সাম্প্রদায়িক সম্প্রীতির ক্ষেত্রেও আমাদের সেই একই সুর—"হিন্দু, বৌদ্ধ, শিখ, জৈন, পারসিক মুসলমান খ্রিষ্টানি।" আমাদের দেশের সাম্প্রদায়িক সম্প্রীতি এমন কিছু কথার ওপরই ভিত্তি করে দাঁড়িয়ে আছে। একে সহজে বৈদেশিক শত্রু—মার্কিন সাম্রাজ্যবাদ যত চেষ্টাই করুক—কখনও দুর্বল করতে পারবে না। ভারতবর্ষের এই মূল ভিতকে নষ্ট করা যাবে না। এই প্রসঙ্গে আমরা পশ্চিমবাংলার দিকে তাকিয়ে দেখছি যে, গোর্খাল্যান্ড-এর নামে একটা আন্দোলন আমাদের পশ্চিমবঙ্গকে ভাগ করে দেবার জন্য একটা ভয়ংকর চক্রান্ত লিপ্ত। এ ক্ষেত্রেও ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী প্রথম দিন থেকে বলছেন,—বঙ্গ ভঙ্গ হবে না। কিন্তু আপনারা অনেকেই সেদিন এ-কথা বিশ্বাস করেন নি। অথচ প্রথম দিন থেকে এখন পর্যন্ত তিনি এই একই কথা বলে আসছেন। ফলে গত সর্বদলীয় বৈঠকে মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের ভূমিকা সম্পর্কে যে বক্তব্য রেখেছেন সে বক্তব্যের ওপর আমাদের দলের রাজ্য সভাপতির শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সী সভায় উপস্থিত থেকেও কোনও বক্তব্য রাখেন নি। তিনি বলেছেন, "জ্যোতি বাবুর বক্তব্যের পরে আমাদের বক্তব্য রাখার কোনও প্রয়েজন নেই।" আমি আপনাদের যে কথা বলতে চাই তা হচ্ছে, মুখ্যমন্ত্রী স্বয়ং সর্বদলীয় বৈঠকে দিল্লির ভূমিকা সম্বন্ধে, প্রধান মন্ত্রীর ভূমিকা সম্বন্ধে সেদিন যে বক্তব্য রেখেছিলেন তারপরে রাজ্য কংগ্রেস সভাপতির সভায় উপস্থিত থাকা সত্ত্বেও আর কথা বলার প্রয়োজন হয় নি। কারণ তিনি বলেছেন, "মুখ্যমন্ত্রী যে ভাবে পরিস্থিতির বিশ্লেষণ করেছেন তাতে আমাদের আর বলার প্রয়োজন নেই।" অর্থাৎ তিনি উদার মনোভাবেরই পরিচয় দিয়েছেন। গোর্খাল্যান্ড আন্দোলন শুরু হওয়ার পর থেকে জ্যোতিবাবু আর দার্জিলিং যেতে পারছিলেন না। রাজীব গান্ধী দিল্লি থেকে কলকাতায় ছুটে এসে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে সঙ্গে নিয়ে দার্জিলিং গিয়েছিলেন। অনেকটা ঐরকম—আমার হাত ধরে তুমি নিয়ে চল সখা, আমি যে পথ চিনি না। জ্যোতিবাবুর হাত ধরে রাজীব গান্ধীকে দার্জিলিং নিয়ে যেতে হয়েছিল। এই পরিস্থিতিতে আমাদের সকলেরই

জানা দরকার যে রাজীব গান্ধী হাত ধরে না নিয়ে গেলে জ্যোতি বাবুর পক্ষে দার্জিলিং যাওয়া সম্ভব হত না। পরিষ্কার ভাবে এই কথা বলতে চাই যে, গোর্খাল্যান্ড সমস্যার আমরা নিন্দা করি, আমরা অহিংস রাজনীতির নিন্দা করি। বিচ্ছিন্নতাবাদী গোর্খাল্যান্ড আন্দোলনকে আমরা নিন্দা করেছি।

[5-10 — 5-20 P.M.]

আমি বলছি, সুভাস ঘিসিং যে মাত্র ২ বছর আগে পাহাড়ের একটা নেংটি ইঁদুর ছিল, হঠাৎ করে কিভাবে একেবারে সিংহে রূপান্তরিত হয়ে গেল—এটা কাদের ব্যর্থতা? সুভাস ঘিসিংকে কিজন্য নেংটি ইঁদুর থেকে আজকে পাহাড়ে রূপান্তরিত করে দেওয়া হল? আজকে দার্জিলিং-এ গোর্খা আন্দোলনের প্রশ্নে আমরা প্রতি মূহুর্তে বলেছি যে প্রধানমন্ত্রী এ ব্যাপারে সচেতন। তিনি নিশ্চয়ই মনে করেন এই গোর্খাল্যান্ডের সমস্যার সমাধান হওয়া উচিত রাজনৈতিক স্বার্থে শুধু নয়, দেশের স্বার্থে, জাতীয় ঐক্যের স্বার্থে এই সমস্যার সমাধান হওয়া প্রয়োজন। আপনারা কংগ্রেসিদের বিচ্ছিন্নতাবাদী বলেন, কিন্তু অতীতে আমরা কি দেখেছি? ইংরেজরা যখন ১৯৪২ সালে ভারত আক্রমণ করেছে তখন এই কমিউনিস্টরা ইংরেজদের স্বার্থ রক্ষা করেছিল। ১৯৬২ সালে যখন চীন ভারত আক্রমণ করে তখন এঁরাই নিজের দেশের মাটিতে দাঁড়িয়ে বলেছিলেন চীনের চেয়ারম্যান আমাদের চেয়ারম্যান বলে শ্লোগান দিয়েছিলেন। ১৯৬৫ সালে পাকিস্তান আক্রমণ করার সময়ে এঁরা বলেছিলেন পাকিস্তান আক্রমণ করতে পারে না। আবার এঁরাই ১৯৮৪ সালে খালিস্তান আন্দোলনকারিদের সমর্থন করেছিলেন। সুতরাং আপনারা আবার বামপন্থী বলেন? ১৯৪২ সালে আপনারা হলেন ইংরেজ পন্থী, ১৯৬২ সালে আপনারা চিন পন্থী, ১৯৬৫ সালে আপনারা পাকিস্তান পন্থী, ১৯৮৪ সালে আপনারা খালিস্তান পন্থী। এইভাবে আপনারা তাদের সাহায্য করে দেশের ক্ষতি করেছেন। যাইহোক, সর্বশেষে শ্রী সুব্রত মুখার্জির উত্থাপিত প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিন্তু আমার মনে হয় এই প্রস্তাবটি স্বয়ংসম্পূর্ণ নয় এবং মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন মুখার্জি যে সংশোধনী এনেছেন আমি সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। নিশ্চয়ই আজকে ভারতবর্ষের যে পরিস্থিতি সেই পরিস্থিতি সংকটজনক। আজকে ভারতবর্ষের অখন্ডতা থাকবে কি থাকবে না, দেশ টুকরো-টুকরো হয়ে যাবে কিনা এই রকম সম্ভাবনা দেখা দিয়েছে। এই সম্পর্কে বলতে গেলে আমার অনেক কথা বলবার আছে। মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় তিনি মহাত্মা গান্ধীর কথা বললেন এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর কথা বলেছেন। কিন্তু আমি তাঁকে একটি কথা বলি, আজকে ভারতবর্ষে যে বিচ্ছিন্নতাবাদ পরিস্থিতি, ভারতবর্ষ টুকরো-টুকরো হয়ে যাওয়ার যে পরিস্থিতি তার মূলটা কোথায় রয়েছে? যেদিন ভারতবর্ষকে স্বাধীনতা লাভের আশায় দ্বিজাতি তত্ত্বে ভারতবর্ষকে দ্বিখন্ডিত করা হয়েছিল সেদিনই এই মূল শিকড় গেড়ে বসেছে এবং সেটা আজকে মহীরুহ হয়ে উঠেছে। আমরা জানি, নানা ধর্ম, নানা ভাষা এই বৈচিত্রের মধ্যেই ঐক্য। তাই আজকে অমি স্মরণ করিয়ে দিতে চাই, আপনারা অনেকের নাম উল্লেখ করেছেন, কিন্তু ইতিহাসের পৃষ্ঠা দেখলে বোঝা যায়, নেতাজী সুভাষচন্দ্র বসু। সেদিন

[11th May, 1988]

ভারতবর্ষের অখন্ডতা এবং স্বাধীনতার জন্য সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে হিন্দু-মুসলমান সমস্ত শক্তিকে ঐক্যবোধ করে ভারতবর্ষের স্বাধীনতার জন্য সশস্ত্র বিপ্লবের মধ্যে দিয়ে অগ্রসর হয়েছিলেন। সেদিন তিনি ভারতবর্ষের কংগ্রেসের যাঁরা প্রথম সারির নেতৃবৃন্দ তাঁদের হুঁশিয়ারি দিয়েছিলেন যে কোনওমতেই সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে আপোষ না করে ভারতবর্ষের ঐক্য ভারতবর্ষের সাধারণ মানুষের স্বার্থকে যেন রক্ষা করা হয়। তিনি বলেছিলেন ইংরেজদের সঙ্গে চুক্তি করলে ভারতবর্ষ ভবিষ্যতে অন্ধকার হয়ে যাবে। আজকে তাই সেই কথাই মনে হচ্ছে। দিকে দিকে আজকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথা তুলে দাঁড়িয়েছে। আজকে পাঞ্জাবের অবস্থা দেখুন, আসাম, গুজরাট, উত্তরাখন্ড এবং গোর্খাল্যান্ডের যে ঘটনাগুলি ঘটছে এগুলি দেখলেই বোঝা যায়। অবশ্য এইসব ঘটনাগুলির পিছনে নিশ্চয়ই সাম্রাজ্যবাদ শক্তির মদত আছে। শুধু কি তাই? আমি মনে করি এর পিছনে ভারতবর্ষের অধিকাংশ ধনতান্ত্রিক সম্প্রদায়ের মদত আছে। কারণ আমরা যে সমাজে বাস করি তাতে ভারতবর্ষের ঐক্য, স্বাধীনতা এবং সাম্যবাদের কথা যেমন করে আমরা জানি তাতে এটা পরিষ্কার যে আজকে এর বিরুদ্ধে একটা বিচ্ছিন্নতাবাদী শক্তি যুক্ত রয়েছে। যারা সাম্রজ্যবাদকে প্রসারিত করবার এবং সাম্যবাদকে ধ্বংস করার জন্য থাবা বসিয়েছে এবং দেশকে এক ভয়ংকরের দিকে নিয়ে যাচ্ছে তাদের বিরুদ্ধে কঠোর প্রতিবাদ দরকার। আমি মনে করি অত্যন্ত গুরুত্বপূর্ণ এই সমস্যা। এই সমস্যা সম্পর্কে আজকে নিরঞ্জন বাবু যা বলেছেন, বলেছেন কেন্দ্রীয় সরকারকে রাজ্য সরকারগুলির সঙ্গে চিন্তাভাবনা করে রাজনৈতিকভাবে এর মোকাবিলা করতে হবে। না হলে ভারতবর্ষ টুকরো-টুকরো হয়ে যাবে। আমি তাই আজকে এ কথা বলব এর উপর গুরুত্ব দিয়ে যে সংশোধনী এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় যে প্রস্তাব এনেছেন, মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন মুখোপাধ্যায় মহাশয়ের সংশোধনী সহ আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমাদের ভারতবর্ষ একটি বিশাল দেশ, যেখানে বিভিন্ন জাতি, ধর্ম, বর্ণ, সংস্কৃতি, আচার ব্যবহার আছে। সেই রকম একটা জায়গায় জাতীয় ঐক্য, সংহতি রক্ষা করে বা একে সুদৃঢ় এবং মজবুত করা একটা কঠিন কাজ। যে প্রক্রিয়া অবলম্বন করলে এর বিভিন্ন প্রান্তে বিভিন্ন ধরনের মানুষের মনের মিলন ঘটানো যাবে, মানুষে মানুষে ভাবের দিক দিয়ে আরও কাছাকাছি আনা সম্ভব হত সেই রকম প্রক্রিয়া আমরা গ্রহণ করতে দেখিনি। আমরা বার বার দেখেছি যে বিদেশি সাম্রাজ্যবাদযুক্ত ধর্মীয় গোঁড়ামী বিভিন্ন সময়ে এটাকে মূলধন করে মানুষে মানুষে বিভেদের প্রাচীর তুলছে এবং বার বার জাতীয় ঐক্য এবং সংস্কৃতিকে বিপন্ন করে তুলেছে। এটা উদ্বেগের বিষয়। আমরা শৈশব অবস্থা থেকে দেশটা যে আমার এটা ঠিকমতো ভাবতে শিখিনি, আমাদের ভাবতে শেখানো হয় নি। কারণ ইতিহাস সেভাবে লেখা হয় নি। এই দেশ, জাতি ও সমাজ গঠনে সমাজ এগিয়ে যাবার পিছনে এই মানবগোষ্ঠী এর যে ভূমিকা আছে, শ্রদ্ধার সঙ্গে যেখানে সেটা উল্লেখ করার প্রয়োজন ছিল অনেক ক্ষেত্রে দেখা গেছে তা উপেক্ষিত হয়ে গেছে এবং এই উপেক্ষার পরিচয় মনে একটা হীন মনস্তত্ত্বের সৃষ্টি করেছে। তাঁরা নিজেরা উপযুক্ত ভাবে ভাবতে পারেন নি, এবং সেই সুযোগ নিয়েই সুযোগ সন্ধানীর দল তাঁরা সুযোগ সন্ধানের উদ্দেশ্যে এটাকে কাজে লাগিয়েছে। এক সম্প্রদায়ের মানুষের সঙ্গে আর এক সম্প্রদায়ের মানুষের বিরোধ সৃষ্টি করার জন্য জাতীয় সংস্কৃতি দুর্বল হয়ে পড়েছে,

আজকে এই সম্বন্ধে বিশেষ করে ভাবনা চিন্তার প্রয়োজন আছে। দেশকে একটা জায়গায় রাখতে হবে, দেশকে যদি শক্তিশালী সুদৃঢ় করে তুলতে হয় এই ঐক্য সংস্কৃতির উপর অধিক জোর দিতে হবে। এটাকে সমৃদ্ধ করার জন্য কিছু ইতিবাচক কর্মসূচির দরকার আছে। নিরপেক্ষ কেন্দ্রীয় সরকার, যে সরকার কেন্দ্রে আসীন আছেন তাঁদের সেই বিষয়ে উদ্যোগ নিতে হবে। সমস্ত গণতন্ত্র প্রিয় মানুষ দেশকে ভালবাসেন তাঁদের সেই কাজে উদ্বুদ্ধ করে এগিয়ে নিয়ে যেতে হবে। এই কথা বলে যে সংশোধনী এখানে আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় স্পিকার মহাশয়, এই বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। কারণ দেশের সামনে আজকে প্রচন্ড বিপদ। দেশের ঐক্য এবং সংস্কৃতির এবং নানা দিকে বিপদ এসেছে। এখন এখানে যে সংশোধনী দিয়েছেন মাননীয় নিরঞ্জন বাবু আমার মনে হয় সেটা খুব ধীরভাবে বিবেচনা করা উচিত।

[5-20 — 5-30 P.M.]

প্রশ্ন হচ্ছে এই - আজকে এই রকম একটা গভির বিপদ যখন উত্তরোত্তর কঠিন থেকে কঠিনতর হয়ে উঠেছে তখন তাকে যদি ঠিক ঠিকভাবে মোকাবিলা করতে হয় তাহলে সেক্ষেত্রে আমাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গি এবং প্রশাসনিক ব্যবস্থাগুলো যদি সঠিক না হয় এবং এইরকম মনে হয় যে, রাজনৈতিক এবং প্রশাসনিক দিক থেকে এগুলো মোকাবিলা করবার জন্য আজ পর্যন্ত যেসব ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাই যথেষ্ট ; কোনও ত্রুটি নেই তাতে এবং সেই সম্পর্কে পুনর্বিবেচনা করবার দরকার নেই, তাহলে কিন্তু ক্লোজ বাইন্ডিং হয়ে যাবে, সঠিক হবে না সেটা। এখন দেখুন—যাঁরা সংবিধানটা সংশোধন করেছেন তাঁরা সকলেই জানেন এবং মাননীয় সদস্য সৌগতবাবুও বলেছেন যে, আমাদের দেশকে নানারকম বিপদের চাপে, বিচ্ছিন্নতাবাদের চাপের মাধ্যমে দুর্বল করবার একটা প্রচেষ্টা সুদূর কাল থেকে সাম্রাজ্যবাদীরা করে আসছে। আমরাও দেখেছি যে, এশিয়া-আফ্রিকা-ল্যাটিন আমেরিকার দেশগুলির স্বাধীনতার পর সাম্রাজ্যবাদীরা কিভাবে ঐসব দেশের উপর অর্থনৈতিক শোষণ বজায় রাখার চেষ্টা করেছে। একদিকে তারা শোষণ চালিয়েছে, অন্যদিকে সেই সদ্য স্বাধীন দেশগুলোকে দুর্বল করবার জন্য তাদের নিজেদের ভেতর অন্তবিরোধ বাধিয়ে দিয়ে নিজেদের রাজনৈতিক এবং অর্থনৈতিক স্বার্থ সিদ্ধি করাবার জন্য চেষ্টা করেছে। আমরা জানি যে, আমেরিকার বিভিন্ন ইউনিভারসিটিতে ভারতের সমাজ-জীবনের দৈন্যতা নিয়ে অনেক দিন ধরে অধ্যায়ন ও গবেষণা চলছে। তবে তার উদ্দেশ্য এর সুষ্ঠু সমাধানের জন্য নয় ; এই দারিদ্রকে সুকৌশল ব্যবহার করে ভারতে অন্তর্কলহ কিভাবে তীব্রতর করা যায় সেটাই হল উদ্দেশ্য। বহুবার খবরের কাগজেও বিষয়টা আলোচিত হয়েছে যে, নাগাল্যান্ডেই বলুন বা মিজোরামই বলুন—সেই সমস্ত জায়গায় অবহেলিত লোক যাঁরা রয়েছেন তাঁদের উপকার করবার নাম করে মিশনারীর ছদ্মবেশে ওরা সেখানে গিয়ে ঢুকেছে এবং নিজেদের উদ্দেশ্য সিদ্ধির জন্য কাজ করছে। অন্যান্য জায়গায়ও ঠিক এইভাবেই কাজটা ওরা করে থাকে । কিন্তু তারা একটি স্বাধীন দেশের ঐক্য ও সংহতির বিরুদ্ধে বিদেশ থেকে এসে যেসব চক্রান্ত করছে সেইসব বন্ধ করবার জন্য যে সজাগ ভিজিলেন্স থাকা দরকার, বেশিদূর বাড়বার আগেই তাদের বিরুদ্ধে যেসব ব্যবস্থা নেওয়া দরকার, সেইসব কিন্তু করা হয়নি। তারপর

[11th May, 1988]

তারা অনেকটা বেড়ে যাবার পর ব্যবস্থা নেওয়া হচ্ছে, ফলে সেটা আর সম্ভব হচ্ছে না। পাঞ্জাবের কথাই ধরুন। পাঞ্জাবের এই যে ফেজ ভিনেদ্রনওয়ালে থেকে এই ফেজের শুরু। এই যে ভিন্দ্রেনওয়ালে—আজকে কি কেউ বুকে হাত দিয়ে অস্বীকার করতে পারবেন যে, এই ভিন্দ্রেনওয়ালেকে তোলার দায়-ভার একটি বড় দলের নেই? হয়ত তাঁরা একটা সময় নিজেদের স্বার্থ দেখতে গিয়েছিলেন, ভেবেছিলেন যে, তাকে ব্যবহার করবেন, কিন্তু ঐ ভিন্দ্রেনওয়ালের টিকি যে কোথায় বাঁধা সেটা অস্বীকার করে লাভ নেই। এবং তারফলে আজকে এই অবস্থা এসে দাঁড়িয়েছে। তারপর দেখতে পেলাম যে, অনেক কান্ডের পর রাজীব-লাঙ্গোয়াল চুক্তি হল। এই চুক্তিটা যে পাঞ্জাবের অধিকাংশ লোক মেনে নিয়েছিলেন তার অন্যতম প্রমাণ হচ্ছে—ঐ চুক্তির পর যে নির্বাচন হয়, সেই নির্বাচনে ঐ লাঙ্গোয়াল গোষ্ঠীর জয়লাভ । কোনও দিন ইতিহাসে কখনও পাঞ্জাবের নির্বাচনে এই রকম সংখ্যাগরিষ্ঠতা হয় নি। কোনও একটা নির্বাচনের সময় প্রতিশ্রুতি নয় চুক্তি করা হল—এটা আরও বেশি শক্তিশালী—সেই চুক্তির কোনও অংশ কোনও দিন পালন করা হয়েছে? কেন তা হয় নি? আমি পাঞ্জাবে অনেকবার গিয়েছি। সেখানে ওই সমস্ত এক্সট্রিমিটসদের মূল কথা যা ছিল সেই ব্যাপারে বারনালা দিল্লির কাছে স্যারেন্ডার করলেই যে সমস্ত জিনিস ঠিক হয়ে গেল এটা প্রমাণিত হল না। সেখানে শ্যাম রাখি না কূল রাখি এই জিনিস করলে হবে না। কোনও জিনিস করতে গেলে সেই জিনিসটা নিয়ে বহুবার হাজার বার চিন্তা করতে হয়, তা না হলে অনেক অসুবিধার মধ্যে পড়তে হয়। অনেক আলোচনার পর সই হল কিন্তু সেই চুক্তি এত দিন পরেও কার্যকর হয় নি। একটা চুক্তি করলেন রাজীব গান্ধী, পরে বলা হল ২৬শে জানুয়ারি হবে, আবার বলা হল ১৫ই আগস্ট হবে, কিন্তু তার এক পা-ও এগোল না। এই সব ক্ষেত্রে উচিত হচ্ছে কি? সেটা হচ্ছে এক্সট্রিমিস্ট যারা লোককে বিভ্রান্ত করতে থাকে তাকে মেন বডি পলেটিক্স থেকে বিচ্ছিন্ন করতে হবে, অধিকাংশকে সরিয়ে আনতে হবে। সেই জন্য এই সব যা করা হচ্ছে তাতে অসুবিধা দেখা দিচ্ছে। তারপর কি হল? বারনালাকে যে জন্য তাড়ানো হল তার থেকে অনেক বেশি হত্যাকান্ড সংগঠিত হচ্ছে। এটা বাস্তব সত্য কথা। সবচেয়ে বড় কথা সমস্ত কিছু আবার চেঞ্জ করতে হচ্ছে। সম্প্রতিকালে আপনারা জানেন যে বলা হল এটা হবে না, আবার এক্সট্রিমিস্টদের সাথে গোপন চুক্তি করা হল এবং সেই জন্য তার ধাপ হিসাবে কিছু ছেড়ে দেওয়া হল। সেই দর্শন সিং কে বসানো হল আকাল তখ্‌তে। এই সব যে জিনিস ঘটেছে এইগুলি অস্বীকার করার উপায় নেই। এতে যা হল বরং জিনিসটা আরও বেড়ে যাচ্ছে। ঠিক তেমনি ধরুন—এটা তো সবাই জানেন—গোর্খালিগের ব্যাপার, এটা অস্বীকার করার কোনও উপায় নেই এটা দীর্ঘ দিন ধরে চলছে। কংগ্রেসের সঙ্গে আলোচনা করা হয়েছে বহুবার, আজ নয় ১৫।২০ বছর ধরে গোর্খালিগের ব্যাপার নিয়ে চলছে, বহুবার এখানে প্রস্তাব গ্রহণ করা হয়েছে। সেই আগের কথাই এখন, পার্বত্য এলাকা, হিল মহকুমা যতখানি সম্ভব পশ্চিমবাংলার ভেতরেতে তাদের সরিয়ে আনতে হবে। হিল কাউন্সিল সেই আগের জিনিস এত দিন পরে। কেন এই এত দিন পরে? খুলে দেখলে পরে দেখা যাবে বহু প্রস্তাব এখান থেকে গেছে। আমরা শুধু একা নয়, কংগ্রেস এবং আমরা মিলে এটা করার চেষ্টা করেছি। সমস্ত জিনিস আটকে রাখা রয়েছে। সেই জন্য আজকে এই সমস্ত জিনিস হচ্ছে। সমস্ত জায়গা আপনারা যদি ঘুরে দেখেন তাহলে দেখবেন এই জিনিস সারা ভারতবর্ষ জুড়ে হচ্ছে। সাউথ থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় এই ঘটনা ঘটছে। বুর্জুয়া পত্রিকারা

অন্তত এটা বুঝেছে যে সুভাষ ঘিসিংকে নিয়ে একটা নোংরা খেলা কেন্দ্র থেকে হচ্ছে, এই জিনিসকে প্রভাবিত করছে। এখন পর্যন্ত সকলে একবাক্যে বলেছেন যে জ্যোতিবাবু এটাকে প্রভাবিত করছেন না। তারপর ধরুন আসামে সাইকিয়া অনেক চেষ্টা করে প্রায় প্রতিষ্ঠিত করে এনেছিলেন। ন্যাচারল ডেটথ হয়ে যাচ্ছিল। তারপর মরা জিনিসকে জ্যান্ত করা হয়েছে। এইগুলো তো বুঝতে হবে। সেই জন্য এটা এত মর্মান্তিক জিনিস যে যা কনসিকোয়েন্স হয়েছে তাতে একটা স্টেটের জন্য নয় গোটা দেশের পক্ষে এটা সাংঘাতিক ব্যাপার। আজকে কেউ বলতে পারবেন সিংহলে ৮০ হাজার সৈন্য বধ হল কেন? আজকে কাশ্মীরে যে অবস্থা, পাঞ্জাবে যে অবস্থা কেউ হলপ করে বলতে পারেন—আফগানিস্তান সেটা তো চলে গেছে—এই সুযোগে এখন যদি পাকিস্তান আক্রমণ করে তাহলে কি ভয়াবহ অবস্থা হবে? কোনও জায়গায় আজকে আমরা এসে দাঁড়িয়েছি, কোনও জায়গায় আজকে দেশকে নিয়ে এসে ফেলা হয়েছে? কেউ কল্পনা করতে পারেন এই জিনিস? এই সমস্ত জলজ্যান্ত জিনিস দেখে আমরা যদি মগজটাকে কুলুপ দিয়ে রেখে দিই, কোনও চিন্তা যদি না করি, কোনও ভাবনা যদি না করি, যদি মনে করি কোনও কিছু করার নেই, এটা এভরীথিং ইন দি লাইফ অফ ওয়ান ম্যান যদি মনে করি তাহলে হবে না। দেশের স্বার্থে চিন্তা করা উচিত। এক-একটা জায়গায় এক-একটা সময় আসে, সেই সময় দেশের স্বার্থে প্রয়োজন হলে সেই দিকে নজর দেওয়া দরকার। একটা টাইম আসে যখন দেশে দুর্ভাগ্যজনক পরিস্থিতি আসে। চরম বিপদের দিনে মোরাল কারেজ নিয়ে দেশের স্বার্থে সমস্ত মানুষকে এগিয়ে আসতে হবে। এটা কোনও দলের ব্যাপার নয় এটা গোটা দেশের ব্যাপার।

গোটা দেশের কথা চিন্তা করে, বিপদের কথা চিন্তা করে আবেগ দিয়ে এই বিপদ আটকাতে হবে। শুধু বড় বড় কথা বলে গেলাম তা হয় না, এটা একটা বৈজ্ঞানিক ভিত্তিতে গভির চিন্তার বিষয়। এই সমস্ত সমস্যা অনুসন্ধান করে রাজনৈতিক দিক থেকে এবং সমস্ত দিক থেকে এই প্রশাসনের ব্যবস্থা গ্রহণ করতে হবে। সেইজন্য এই প্রস্তাব সংশোধনের জন্য দিয়েছি এতে কোনও মিথ্যা নেই। আপনারা জানেন যে দিল্লির ভয়ে কিছু করা হয়নি, সুতরাং এখন উচিত এটা মেনে নেওয়া। আশাকরি আপনারা মেনে নেবেন এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে একটু জানিয়ে রাখি নিরঞ্জনবাবু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির স্বার্থে যা মুভ করেছেন অ্যামেন্ডমেন্ট করার জন্য তা খুবই দুঃখ কারণ একবারও ভাবিনি যে তা মূল স্পিরিটে একেবারে কমপ্লিটলি ডেসট্রয় করবে। আমরা অনেক সময়ে শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করি কিন্তু এমন একটা গুরুত্বপূর্ণ বিষয় যেখানে দল বা ব্যক্তির ব্যাপার নয় যেখানে এটা গোটা দেশের ব্যাপার। এতে গোটা দেশ বিপন্ন হবে। তাতে এই দলের লোকও জেলে থাকবে আর আপনারাও জেলে থাকবেন আর শাসন করবে তৃতীয় পক্ষ সামরিক শাসক বাহিনী। যদি বুঝতাম এর দ্বারা কমিউনিস্ট পার্টি তাহলে না হয় শান্তি পেতাম কিন্তু সামরিক শাসন যদি দায়িত্বে আসেন তাহলে তো দুপক্ষই জেলে থাকবে পাশাপাশি। সুতরাং এতে মূল স্পিরিটটাকে ধ্বংস করা হয়েছে। নিরঞ্জনবাবু এখানে যে অ্যামেন্ডমেন্ট আনলেন বিনয়বাবু তা সমর্থন করলেন। এটাই যদি আপনারা মূল করেন তাহলে আমি আমার বক্তব্য রাখব কিন্তু আমি আর কোনও প্রেস করব না। এটা

নিয়ে যদি ভোটাভুটি করেন তাহলে আমি আমার বক্তব্য রাখব কিন্তু অন্য কিছু করব না। আজকে গোর্খাল্যান্ড কি করলেন, কে কার কানেক্ট হচ্ছে এইসব কথা আলোচনা করার নয় কিন্তু আজকে নিরঞ্জনবাবু যা বললেন যে এই চুক্তিগুলি মোকাবিলা করার জন্য এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার যথোপযুক্ত রাজনৈতিক প্রচেষ্টা, উদ্যোগে সফল হয় নি তাহলে একটা মানে বুঝতাম যে সফল হয় নি। কিন্তু কোনও উদ্যোগ নেয় নি এই কথা তিনি কি করে বললেন যেখানে মুখ্যমন্ত্রী নিজে বলেছেন যে পদক্ষেপ নেওয়া হচ্ছে এবং পলিটব্যুরো পর্যন্ত বলেছে পদক্ষেপ নেওয়া হয়েছে উনি ওটা দেখে নিতে পারেন সেখানে তিনি এইকথা বলেন কি করে। যেখানে একটা জাতীয় সংহতির ব্যাপার যে সমস্ত স্টেপ নেওয়া হয়েছে সেগুলো উনি জানেন সেখানে এই ধরনের কথা বলেন কি করে? গোর্খাল্যান্ডের ব্যাপারে যে সমস্ত স্টেপ নেওয়া হয়েছে উনি জানেন, কি কি মিটিং হয়েছে সমস্ত কিছু উনি জানেন। আজকে জাতির সংহতি সবচেয়ে বড় বিপন্ন, সেখানে উনি কি জানেন না বুটা সিং কাদের সঙ্গে কথা বলেছেন? কোনও পার্টির সঙ্গে কথা বলেছেন, একটা আঞ্চলিক শক্তি তার সঙ্গে সমঝোতা করে একটা উদারতার মনোভাব দেখি আমি মনে করি তা অসভ্য মানসিকতার পরিচয় বললে ভুল হবে না এবং এই যদি মূল থাকে তাহলে আমি বিতর্কে অংশগ্রহণ করছি বলে নয়, শুধু বিতর্কে বক্তব্য বলে রাখছি এটা প্লেস করব না, এটা আমার দলের নির্দেশ। আমি অনুরোধ করব এই শব্দগুলি ব্যবহার করলে ভয়ংকর জায়গায় চলে যাবে। এই ঐতিহ্যপূর্ণ বিধানসভায় বিধানবাবুর মতো মানুষ কি করে সমর্থন করলেন বুঝতে পারলাম না। যেখানে আমার বয়সের সমান উনি রাজনীতি করছেন সেখানে কি তিনি সমর্থন করলেন বুঝতে পারলাম না। যেখানে ভারতবর্ষের মানুষ আমরা চিৎকার করে বলি বিভেদের মাঝে মিলন মহান, যেখানে সামন্ততন্ত্রকে টুকরো টুকরো করে আমরা এক জায়গায় করেছি সেখানে এই ঘরের মধ্যে বসে মূল শক্তিকে বিনষ্ট করে দেব একটা রাজনৈতিক সংকীর্ণতা এবং দুষ্টতার দোষে পূর্ণ করে।

আজ এই প্রশ্ন সবচেয়ে বড় হয়ে দাঁড়িয়েছে, যার জন্য আমরা মনে করি এই সংহতির বিরুদ্ধে যে সংশোধনী আপনি সেটা উইথড্র করুন, এই অনুরোধ এখানে রাখছি। সঙ্গে সঙ্গে এর বিপদটা কোথায় সেটাও আমি জানিয়ে দিচ্ছি। জাতীয় সংহতি যে আজকে একটা উদ্বেগজনক অবস্থার দিকে গিয়েছে এটায় আমরা সবাই একমত; কিন্তু কেন? সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে বলতে আমরা দ্বিধা করিনা, এবং যেটা আজ বলছি সেটা কান খুলে শুনে রাখুন। পাকিস্তান থেকে অস্ত্রশস্ত্র দেওয়া হচ্ছে—এই কথা বলা হয়েছে সংবাদপত্রে, কেন্দ্রীয় সরকারের ইস্তাহারে। এর জন্য এই ঘটনার সঙ্গে যারা জড়িত তাঁদের ২২ জনকে গ্রেপ্তার করার কথা ঘোষণা করা হয়েছে—আপনারা এইগুলি কানখুলে শুনবেন। কেন্দ্রীয় সরকারের এই সমস্ত রিজিনগুলিকে আপনারা সমর্থন করেছেন বহু জায়গায়। আজকে কেন আপনারা নিজেদের দলকে আলাদা করছেন—ভারতের কমিউনিস্ট পার্টি আর পশ্চিমবঙ্গের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, এই দুটোকে কি আলাদা করে ধরে নিতে হবে? এই দুটো কি সম্পূর্ণ আলাদা হয়ে গেছে? এই দুটির সঙ্গে কোনও মিল নেই। মার্কিন সাম্রাজ্যবাদীরা যখন ভিয়েতনামে পর্যুদস্ত হয়, যখন তারা মোজাম্বিকে পর্যুদস্ত হল, পর্তুগালে হল, অ্যাঙ্গুলায় হল, তখন তারা আস্তে আস্তে ব্লু-প্রিন্ট নিয়ে চিলিতে আলিন্দিকে হত্যা করার চেষ্টা করেছিল ট্রান্সপোর্ট বিধ্বস্ত করে, তারপর সেখান থেকে একই ব্লু-প্রিন্ট নিয়ে তারা চলে এল এই দক্ষিণ এশিয়া মহাদেশে।

এই উপমহাদেশ একটার পর একটা উদ্বেগজনক অবস্থার মধ্যে দিয়ে গিয়েছে। ভারতবর্ষ তো একটা মানুষ নয়, একটা দল নয়, পশ্চিমবঙ্গের মতো সচেতন রাজ্যের যারা দলের সদস্য এই বিধানসভায় রয়েছেন, তারা বিচার করে দেখুক যে, আমরা কি তাদের সঙ্গে একটা সঙ্কীর্ণ রাজনীতির মধ্যে দিয়ে চলে যাব? যারা রুটি শেকার মতো উল্টে দিল এই মহাদেশের মানচিত্রটাকে। মার্কিন সাম্রাজ্যবাদ যেখানে বিভিন্ন কায়দায়, বিভিন্ন ভঙ্গিমায় বিভিন্ন দেশের মধ্যে দিয়ে—এখানে যেমন করেছে পাকিস্তানের মধ্যে দিয়ে, কোথাও গোর্খাস্তান, খালিস্তান, কাম্তাপুরী, ঝাড়খন্ড—বিভিন্ন সময়ে চেষ্টা চালিয়েছে, ঠিক তেমনি একই ভাবে তারা বাংলাদেশের মুজিবর রহমানকে খুন করেছিল। আপনারা ভারতবর্ষের ম্যাপটা একবার দেখলে বুঝতে পারবেন যে, আমরা রয়েছি একটা দ্বীপের মতন স্থানে। কিন্তু এখনও নিজেদেরকে পৃথিবীর বৃহত্তম গণতন্ত্রের দেশ বলে আমরা এখনও ধরে রাখতে পেরেছি। যদি আপনাদের মতো সাম্রাজ্যবাদী দালালের সঙ্গে দেশি দালাল যুক্ত হয়ে যায় তাহলে ভারতবর্ষ আরও টুকরো টুকরো হয়ে যাবে। এবং সর্বনাশ শুধু কংগ্রেসের একার হবে না, কেন্দ্রীয় সরকারেরও হবে না, সর্বনাশ জাতির ও দেশের হয়ে যাবে। আজকে তাই আপনাদের কাছে বলি চারিদিকটা একটু দেখুন—বাংলাদেশে সামরিক শাসন মার্কিন সাম্রাজ্যবাদ করে দিয়েছে ভুট্টোকে হত্যা করে পাকিস্তানে সামরিক শাসন জারি করেছে। ইন্দোনেশিয়া, থাইল্যান্ডে, বার্মাতেও তারা এই কাজ করেছে, ছোট একটা দ্বীপ কলম্বো সেখানেও তারা সপ্তম নৌবহর দাঁড় করিয়ে রেখেছে। আর অপর দিকে পৃথিবীর বৃহত্তম গণতন্ত্রের দেশ ভারতবর্ষ টিমটিম করে জ্বলছে। শুধুমাত্র আমাদের ইন্দিরা গান্ধীর মৃত্যুর বিনিময়ে, রক্তের বিনিময়ে, গান্ধীজীর রক্তের বিনিময়ে। আপনাদের তো সেখানে বড় একজন বন্ধু মারা যায় নি। মারা গিয়েছে—দু একটা চুনোপুটি, যারা গুন্ডামী করতে গিয়ে খুন হয়েছে। পাঞ্জাবের দোকান লুঠ করতে গিয়ে দু-একটা সি.পি.এম-র লোক খুন হয়েছে। কিন্তু জাতীয় সংহতি রক্ষা করবার জন্য এমন কোনও বড় মানুষ আপনাদের মধ্যে থেকে কিণ্ত মৃত্যু বরণ করেনি; সেটা করতে পারবেন না। আজকে সেই ব্লু-প্রিন্ট নিয়ে ভারতবর্ষের বুকে মার্কিন সাম্রজ্যবাদ মাথা তুলে দাড়াঁচ্ছে। আপনারা ইতিহাস থেকে শিক্ষা নিন। কমিউনিস্ট পার্টি আদার পাইকারির মতো দলের লোকেরা বিপ্লবী সরকারে ঘোষণা করবার জন্য চিৎকার করে উঠলে তখন কি ব্যবস্থা নিয়েছিলেন? আপনারা আবার সমালোচনা করছেন, ৫৯ তম অনুচ্ছেদ সংশোধন করার জন্য। শক্ত আইন প্রয়োগ করলে, গোড়ায় ব্যবস্থা নিলে, রাজনৈতিক ব্যবস্থা নিলে আপনারাই সমালোচনা করেন। আবার যদি ব্যবস্থা না নেন তখনও সমালোচনা করবেন, এটা আপনারা সংহতি বিরোধী প্রাস্তাব আনবেন। আপনাদের ধিক্কার জানানো ছাড়া আমার আর কিছু বলার নেই; বিশেষ করে ঐ প্রস্তাবের পরিপ্রেক্ষিতে। স্যার, এদেরকে আরও বলছি চিন এবং তিব্বতের কাছ থেকে শিক্ষা নেবার জন্য। মানুষ না খেতে পেয়ে কখন মারা যায়, একটা পাড়া না খেতে পেয়ে মারা যেতে পারে, কিন্তু একটা দেশ ও জাতি মারা যেতে পারে তখনই, যখন তাঁর সংহতি নষ্ট হয়, সংস্কৃতি নষ্ট হয় দেশ টুকরো টুকরো হয়ে যায়, তখনই।

[5-40 — 5-50 P.M.]

তিব্বতের মৃত্যু হয়ে গেছে দালাই লামা চলে যাওয়ার মধ্য দিয়ে নয়, যখন মাও সেতুং-এর উয়াঁ উঁয়া সংস্কৃতি জোর করে তিব্বতীদের মধ্যে চাপিয়ে দেওয়া হয়েছে তখনই

তাদের সংহতিকে বিপন্ন করে দিয়েছে, তিব্বতকে বিভক্ত করে দিয়ে খন্ডিত করে দিয়েছে এবং তখনই তিব্বতের মৃত্যু হয়েছে। ঠিক একই ভাবে আফগানিস্তানে চেষ্টা করা হচ্ছে, আয়ারল্যান্ডে একইভাবে সংস্কৃতি বিপন্ন হয়ে গেছে। একটা সম্পূর্ণ আলাদা চিন্তাধারা করার চেষ্টা হচ্ছে, তাতে আতংক সৃষ্টি হচ্ছে এবং সাধারণ মানুষ প্রতিদিন মরছে। যখন চিত্তরঞ্জন পার্কে নৃশংসভাবে মানুষ খুন হচ্ছে তখন আপানারা জাতীয় সংহতি বিরোধী এই রকম প্রস্তাব নিয়ে এসে কলুষিত করছেন সংহতিকে। যেখানে রাজ্য সরকারকে দায়ী করা যেতে পারত তা করতে চাই না, এই রকম একটা অক্ষরও আপনারা দেখাতে পারবেন না। আজকে জাতীয় সংহতি এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যেখানে সমস্ত সংকীর্ণতা ক্ষুদ্রতার উর্ধে উঠে একটা রেজলিউশন পাস করাতে চাইছি। আমি মনে করি এটা আপনারা পারেন নিতে। যখন ইউ এল এফ সরকার ছিল তখন আপনারা সি আর পি, মিলিটারির বিরুদ্ধে বলেছিলেন। জি এন এল এফ হামলা বন্ধ করার জন্য আমরা বলেছি তাদের মোকাবেলা করুন, দরকার হলে প্যারা-মিলিটারি ফোর্স চান, কেন্দ্রীয় সরকার যদি না দেন তাহলে আমরা চাইব। কেন বলছেন না? জি এন এল এফ মুভমেন্ট ইজ ইওর বেবি। আমি মনে করি এর মোকাবেলা করতে হবে, জাতীয় সংহতিকে রক্ষা করতে হবে, কংগ্রেস, কমিউনিস্ট তারপর হবে। সেজন্য আজকে এই মূল প্রস্তাব আসতে পারে না? সুতরাং জাতীয় সংহতি বিরোধী এই সংশোধিত প্রস্তাব যদি গৃহীত হয় তাহলে আমার এই প্রস্তাব হাউসের কাছে রাখব না, আমার বক্তব্য বলেই আমি সেটা উইথড্র করতে বাধ্য হব।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, from the speech of Mr. Subrata Mukherjee, it appears to me that he wants to withdraw his motion. I want to know from you the procedure of withdrawal of a motion. At what stage the motion can be withdrawn? We have also Rule 316 in this regard.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, under Rule 316 the motion can be withdrawn with the consent of the House.

**Mr. Speaker :** I want a clarification from you on another point. If the debate on a motion is completed and the reply has also been given—can it be withdrawn?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the motion can be withdrawn before the concent of the House.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্পিরিট অব দি রেজলিউশন এর ব্যাপারে আপনি আমাদের সাথে শেয়ার করবেন। এই বিষয়ে আপনি যদি ওদের ডেকে বলেন, ওঁরা যদি কিছু পোরশন বাদ দেন তাহলে মনে হয় সুব্রত মুখার্জি যেটা এনেছেন সেটা সকলে মিলে করলে ভাল হবে। কারণ, ওঁরা অ্যামেন্ডমেন্ট মূল যে বক্তব্য মূল যে মোশন সেই মোশনকে ধূলিস্যাৎ* করে দিয়েছে, তার ফলে এমন একটা জায়গায় দাঁড়িয়েছে যে মোশনের কোনও মানে হয় না। আপনাদের মেজরিটি আছে, ইয়েস অর নো করে অ্যামেন্ডমেন্ট পাস করিয়ে নেবেন। এতে জিনিসটা খারাপ হবে, জ্যোতিবাবু থাকলে হয়ত সেটা বলতেন,

আমার সঙ্গে এগ্রি করতেন। কারণ, তিনি ভুয়সী প্রশংসা করেছেন, অল পার্টি মিটিংএ তিনি ভুয়সী প্রশংসা করেছেন যে কেন্দ্রীয় সরকার অত্যন্ত সক্রিয়ভাবে তাঁর সঙ্গে সহযোগিতা করেছেন এবং বুটা সিং ঘিসিং-এর মিটিংএ যেখানে সমালোচনা করেছেন। আপনি এটা ওদের একটু বলুন আলোচনা করে এটা যেন বাদ দেন অথবা উইথড্র করে নেন, তাহলে মনে হয় ভাল হবে।

**Mr. Speaker :** If the motion was given by all party jointly then there was no problem. But unfortunately all party could not agree to it and the motion came only from the Cong(I). We have discussed it earlier. When all party could not agree to it at the initial stage, how do you expect that all party will give their consent in favour of it at this stage?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা যদি ভাল কাজের কথা বলি তাহলে কেন ওরা এগ্রি করবে না? অল পার্টিস মিটিংয়ে যে সব জিনিস নিয়ে আগে ডিসিসন হয়েছে সে সব আমরা মেনে নিয়েছি। তাহলে এখানে কেন সেটা মানা হবেনা? এতে ভ্যানিটির কি আছে? যদি কারণটা ভাল হয়, জিনিসটা ভাল হয় তাহলে কেন মানবেন না? ........ গোলমাল ..........

(Noise)

**Mr. Speaker :** We postpone the voting on this till the next motion is discussed.

(Noise)

Let your leaders confebulate on this. We postpone the matter till the next motion is discussed.

(Noise)

I think, technically I am in a tight corner.

**Shri Debi Prasad Chattopadhyay :** Sir, I have followed your problem, and the technical point. Now, the resolution—the original resolution placed before the House by Shri Subrata Mukherjee begs that the amendments proposed by Shri Niranjan Mukherjee are now the property of the House but this is not an insoluble predicament. If Mr. Mukherjee seeks the permission of the House not to place the amendment, then the resolution of Mr. Mukherjee becomes the only resolution before the House and also the property of the House to be considered, decided and voted and there is no reason why this very well amendment-comprehensive, non-acrimonious and non-negative resolution could not be endorsed by the House as a whole. The technical problem is in the amendment that has been moved but if he seeks your permission and the leave of the House to withdraw the amendment,

then the original resolution proposed by Mr. Mukherjee could be considered and endorsed by the House.

**Mr. Speaker :** Very well, it is postponed, till the next motion is discussed.

Now, I request Shri Santasri Chattopadhyay to move his motion.

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আনুষ্ঠানিকভাবে এই প্রস্তাব সভায় উত্থাপন করছি "যেহেতু কেন্দ্রীয় সরকার নবম অর্থ কমিশনের বিচার্য বিষয়গুলো যে ভাবে নির্ধারিত করেছেন তার থেকে পশ্চিমবঙ্গ সহ অন্যান্য রাজ্যগুলি স্বার্থক্ষুন্ন হবার আশংকা দেখা দিয়েছে।

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে অকংগ্রেসি মুখ্যমন্ত্রীরা অর্থ কমিশনের বিচার্যের ক্ষেত্রে যে বিকল্প প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন কেন্দ্রীয় সরকার সেই প্রস্তাব মেনে নিয়ে অর্থ কমিশনের বিচার্য্যের ক্ষেত্রে উপযুক্ত সংশোধন করুন।" আমি আশা করি মাননীয় সদস্যরা এক মত হয়ে এই প্রস্তাব গ্রহণ করবেন।

**Mr. Speaker :** There is one amendment to the motion in the name of Shri Debaprasad Sarkar, which is in order.

শ্রী দেবপ্রসাদ সরকার ঃ স্যার, I beg to move that the following new para be added at the end.

"এই সভা আরও প্রস্তাব করছে যে, অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের উল্লিখিত ন্যায় সঙ্গত প্রস্তাবের স্বপক্ষে সমস্ত বাম গণতান্ত্রিক শক্তিগুলির ঐক্যবদ্ধ গণ আন্দোলন গড়ে তোলা হোক।"

[5-50 — 6-00 P.M.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং এই প্রস্তাব অজ্ঞানতা প্রসূত। এই জন্য বলছি যে শান্তশ্রী চট্টোপাধ্যায়ের সঙ্গে মহাশয়ের সঙ্গে বোধ হয় অসীম দাশগুপ্ত মহাশয়ের সাম্প্রতিককালে এই কথাগুলি হয় নি। তাই উনি একটা বস্তা পচা প্রস্তাব এনেছেন যার সঙ্গে কোনও মিল নেই। স্যার, এই উপলক্ষে আমি একটা ইকনমিক times থেকে পড়ছি যেটা ২৪শে এপ্রিল বেরিয়েছে Finance panel to phase out revenue deficits; Normative approach endorsed by states. উনি জানেন না যে গত ২৩শে এপ্রিল সব রাজ্য প্রতিনিধিদের নিয়ে একটা সভা ডাকা হয়েছিল। এবং সেই সভায় আমাদের পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে আমাদের অর্থ সচিব উপস্থিত ছিলেন। এবং সেখানে সবাই একমত হয়েছেন। সবাই ফাইন্যান্স কমিশনের টার্মস অব রেফারেন্স-এ নর্মেটিভ অ্যাপ্রোচ-এর কথা বলা ছিল সেটা সব রাজ্য মেনে নিয়েছে এবং আরও একটু বলি যে এখানে কাগজে আরও বলছে যে The States, however, did not take up the demand made by the seven non-congress(I) Chief Munisters in a memorandum to the Prime Minister for alternative terms

of reference for the commission.

ঐ মিটিংয়ে যে চারজন মুখ্যমন্ত্রী যে মেমোরেন্ডাম দিয়েছে তার উল্লেখ পর্যন্ত হয় নি। রাজ্য সরকারের প্রতিনিধি বসে কেন্দ্রীয় প্রতিনিধির সঙ্গে ফাইন্যান্স কমিশনের প্রতিনিধির সঙ্গে সবাই এক মত হয়েছেন। বোধ হয় আপনি যখন প্রস্তাবটা দিয়েছিলেন তখন এই মিটিং হয়নি। তারপর যা হয়েছে তাতে এই প্রস্তাব নিশ্চয় প্রত্যাহার করতে হবে—এটা বোধ হয় আপনার জানা ছিল না। এই প্রস্তাবটা আপনি বোধ হয় অসীমবাবুর অগোচরে এনেছেন। ভাল একটা সভা হল এবং আমাদের যে সভা হল সেখানে রাজ্য সরকার এন্ড্রোস করে আসার পর শান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয় কেন্দ্রের টার্মস অব রেফারেন্সের সমালোচনা করছেন। আর একটা দেখুন, যে সেখানে রাজ্য সরকার এবং কেন্দ্র এক মত হলেন কনসালটেন্সের করে মিটিং হল Rather there was agreement that both the Centre and States should swim or sink together and there should be a co-operative endeavour in finding solution to the problems.

এবং এই রিপোর্টে বলা হচ্ছে যে দেশের কঠিন অবস্থায় নরমেটিভ অ্যাপ্রোচ যেটা ফাইন্যান্স কমিশন—এর নর্মস অব রেফারেন্স ছিল সবাই মিলে এই প্রস্তাব নেওয়া হবে। সুতরাং শান্তশ্রীবাবু আমার বক্তব্যের পর, আমি অনুরোধ করব যে আপনি বক্তৃতা দিয়ে এটা তুলে নেবেন। ২৩শে এপ্রিল রিখের এ্যগ্রিমেন্টের ভিত্তিতে কেন্দ্র সম্মেলন করার পরে আপনি আপনার প্রস্তাব প্রত্যাহার করে নেবেন। আপনি হয়তো বলবেন যে ২৩ তারিখের পর কেন এটা প্রকাশ্যভাবে পড়া হয় নি। আসলে আপনার সব ব্যাপারটা বস্তা পচা। আপনি আজকে ১১ই মে প্রস্তাব এনেছেন—অর্থাৎ অর্থ কমিশনের টর্মস অব রেফারেন্স হয়েছে—এর টেক্সট অব দি নোটিফিকেশন—কতদিন পরে করছেন—১১ মাস পরে এবং সেই টার্মস অব রেফারেন্স নিয়ে আলোচনা চাইছেন। তাহলে এই হাউস কি প্রাগ ঐতিহাসিক ব্যাপার নিয়ে আলোচনা করবেন? তারপর সারা দেশে অনেক পরিবর্তন হয়ে গেছে। ১৭ই জুন ১৯৮৭ তারিখেতে এটা হবার পর— যেখানে এন কে পি—সিলভাকে চেয়ারম্যান করে জাসটিস আবদুস সাত্তার কোয়ারিসি, ডাঃ রাজা, জে.চালিসা, লালথান ওয়ালা, মহেশ প্রসাদদের মেম্বার করে ফাইন্যান্স কমিশন হবার পর—এরা সব নমিনেটেড মেম্বার হয়,—আজকে তারপর ১১ মাস হয়ে গেল বলছেন যে তখন আপনাদের কেন দৃষ্টি আকর্ষণ করা হয় নি। আমি এর প্রতিবাদ করি—এর কি কোনও মেটিরিয়াল আছে? আমি বলছি আপনাদের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। অসীমবাবু নিজে নন, নিশ্চয় অসীমবাবু এই ব্যাপারটা দেন নি। যতদিন না পর্যন্ত Economic and political weekly July 25, 1987—এতে বি পি আর ভিথল এম এল শাস্ত্রী, তারা সবাই একটা আর্টিক্যাল বার করল এবং সেই আর্টিকেলে বলা হল টার্মস অব রেফারেন্স অব নাইনথ ফাইন্যান্স কমিশন—এবং সেখানে একটা মন্তব্য করা হয়েছিল সাম প্রিলিমিনারী কম্যান্টস ২৫ জুলাই ১৯৮৭ তারিখেতে—এরপর কি করলেন —এটা পাবার পর আপনারা বিবৃতি দিতে শুরু করলেন। তারপর দেখি এই ব্যাপার। একটা মুখ্যমন্ত্রীদের মিটিং ডাকা হল এবং সেটা কবে? জুন ১৭,১৯৮৭ তারিখে এবং তার ১৫ই ডিসেম্বর ১৯৮৭ তারিখে মুখ্যমন্ত্রীদের সভা ডাকা হল। পাঁচ মাস পরে সভা ডাকা হল— কি নিয়ে সেটাতে আমি পরে যাচ্ছি। আপনাদের কাজ কি রকম হচ্ছে সেটা দেখুন। ১৫ই

ডিসেম্বর তারিখে সভা ডাকার পর একটা চিঠি লিখলেন এবং সেই চিঠিতে কি লিখেছেন —এবং তাতে প্রাইম মিনিস্টার সহি করেছেন এবং কাকে কাকে ডাকা হল, জ্যোতি বসু, রামকৃষ্ণ হেগড়ে, এন টি রামারাও, পি কে এম ডি এল ই কে নৃপেন চক্রবর্তী—এর মধ্যে একজন নৃপেন চক্রবর্তী আর মুখ্যমন্ত্রী নাই।

The direction of the Central Government regarding formulation of the terms of reference of the Ninth Finance Commission is not in accordance with the spirit of the Constitution and the terms of reference do not also properly meet the needs and aspirations of the people of the States and the country. We therefore request for a meeting with you on any date between the 13th and the 16th January, 1988 to discuss modifications of the present terms of reference of the Ninth Finance Commission.

এর মধ্যে একজন নৃপেন চক্রবর্তী আর মুখ্যমন্ত্রী নেই, উনি বাদ পড়েছেন। হেগড়ে থাকবেন কি থাকবেন না, এই নিয়ে খুব প্রশ্ন উঠেছে। সুতরাং ১৬ই ডিসেম্বর আপনারা চিঠি লেখার পর প্রাইম মিনিস্টার একটা মিটিং করলেন এবং ৩১শে জানুয়ারি আপনাদের সঙ্গে মিট করলেন। প্রাইম মিনিস্টার মিট করে মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রীদের বুঝিয়ে বললেন, 'তোমরা যেটা মনে করছ, আমরা তা মোটেই বলছি না, আমরা কোনও স্টেটের পাওয়ার কার্টেল করতে চাই না। ফাইন্যান্স কমিশনের সংবিধান অনুসারে তাদের যে ক্ষমতা আছে সেই অনুযায়ী কাজ করব।" মুখ্যমন্ত্রী আশ্বস্ত হয়ে ফিরে এলেন। তারপর ২৩শে এপ্রিলের মিটিং-এ সব ভুল বোঝাবুঝির শেষ হয়ে গেল। রাজ্য সরকার ফাইন্যান্স কমিশনের সঙ্গে আলোচনা করে কনভিন্সড হয়ে ফিরেছেন যে, কোনও গন্ডগোল নেই। তাই এটা আলোচনা করা যায়। নিশ্চয় আপনারা বক্তৃতা দেবেন যে, কি নিয়ে এত চেঁচামেচি করলেন। অসীমবাবুর হঠাৎ ব্রেন ওয়েভ হল রাজনীতিতে নতুন যাবার ফলে। এর আগের অর্থমন্ত্রী কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা উচ্চগ্রামে সুর বেঁধেছিলেন। উনি স্বভাবতই ভদ্র হওয়ায় এই রকম করতে পারলেন না। মনে হচ্ছিল সামথিং ইজ ল্যাকিং। একটা কিছু ওঁর কেন্দ্রের বিরুদ্ধে খুঁজে বের করতে হবে, যা নিয়ে বিরাট লড়াই করা যায়। শ্রেণীর শত্রুর চোখে ক্ষমার পথ নেই, একই টাইপ হবে। তাই স্বভাবতঃই ওদের এই আশঙ্কায় ওরা খুঁজে খুঁজে একটা সাবজেক্ট বের করলেন যে, টার্মস অব রেফারেন্সটা ভারি অন্তরায় হচ্ছে। কি অন্তরায় হচ্ছে? টার্মস অব রেফারেন্সে ঐ যেটা ছিল ৮ম অনুচ্ছেদ, ইন মেকিং ইটস রেকমেন্ডেসন্স, দি কমিশন শ্যাল—প্রথম আপত্তি হল এই নিয়ে। শ্যাল কেন বলবে? শ্যাল নিয়ে আপত্তি পৃথিবীতে বোধ হয় এই প্রথম হল। আগেরবার কি বলা হয়েছিল? অন্যান্য বারে বলা হয়েছিল, শ্যাল হ্যাভ রিগার্ড, অ্যামং আদার কনসিডারেসন্স টু'—বলা হল 'শ্যাল' বললে কেন্দ্র নির্দেশ দিয়ে দিচ্ছে ফিন্যান্স কমিশনকে। আর কি বলল? আর বলল, what adopted a normative approach in assessing the receipts and expenditures on the revenue account of the States and the centre and, in doing so, keep in view the special problems of each State, if any, and the special requirements of the centre such as defence, security, debt servicing and other committed expenditure or liabilities;

(2) Have due regard to the need for providing adequate incentives for better resource mobilisation and financial discipline as well as closer linking of expenditured and revenue-raising decisions; (3) take into account the need for speed, efficiency and effectiveness of Government functioning and of delivery systems for Government programmes; and (4) keep in view the objective of not only balancing the receipts and expenditure on revenue account of both the States and the Centre, but also generating surpluses for capital investment.

এই একটা নিয়ে ওদের ভীষণ আপত্তি। এইখানে নাকি রাজ্যের সব ক্ষমতা খর্ব করে দেওয়া হয়েছে বলা হল। আর কি বলা হয়েছিল, যাতে ওরা আপত্তি করেছিলেন? ৭নং বলা হয়েছিল,—

The Commission may examine the feasibility of the merger of additional duties of excise in lieu of sales tax with basic duties of excise and evolve a suitable formula for allocating a part of the duties of excise in respect of the goods described in column (3). এলেন ৭ জন বিরাট ফাইন্যান্স বিশেষজ্ঞ। এন.টি.আর., দেবী লাল, পি.কে. মহান্ত ও রামকৃষ্ণ হেগড়ে তারা একটা প্রস্তাব গ্রহণ করলেন। দেখুন কি রকম রিডিকুলাস কথাবার্তা যে, সেন্টার নাকি স্যাল বলে নিউট্রাল হোল অব দি কমিশন দেখাবে। আরবিট্রেটর নষ্ট করে দিয়েছে। ফাইন্যান্স কমিশনের নিউট্রাল হোল থাকছে না। আরও কঠিন কঠিন কথা আছে। অসীমবাবু নিশ্চয় ড্রাফট করার সময় চিফ মিনিস্টারদের রেজলিউশনটা নিয়েছিলেন—In these terms of reference, the Central Government has also blatantly shown one sidedness with attempts to further centralise powers. They have allowed the examination of the possibility of instrustion of the Centre into the earmarked areas of taxation of the States.

আর কি বলেছিলেন? বলেছিলেন, The reference to the resposibility of the Central Government is conspicuously avoided. স্যার, আমি এখন আসল কথায় আসছি ফাইন্যান্স কমিশন ব্যাপারটা কি? সংবিধানের ২৮০ ধারা অনুযায়ী ফাইন্যান্স কমিশন আছে এবং ফাইন্যান্স কমিশন কি করে? যত টাকা ট্যাক্স ইত্যাদির মাধ্যমে আয় হবে তা রাজ্য এবং কেন্দ্রের মধ্যে ভাগ হবে। কি ফর্মুলায় ভাগ হবে এই কন্টেক্সটা ফাইন্যান্স কমিশন ঠিক হবে।

[6-00 — 6-10 P.M.]

কটা ফাইন্যান্স কমিশন এ পর্যন্ত হয়েছে? ৮-টা ফাইন্যান্স কমিশন হয়েছে এবং ৯-ম ফাইন্যান্স কমিশন চলছে। কোনও ফাইন্যান্স কমিশনের ব্যাপারে কি সব রাজ্য কখনও সন্তুষ্ট? এর উত্তর হচ্ছে—সব ফাইন্যান্স কমিশনের রিপোর্ট বেরুবার পর তা নিয়ে সমালোচনার ঝড় ওঠে। আমি এই প্রসঙ্গে স্যার, ভবতোষ দত্ত মহাশয়ের একটি লেখা থেকে পড়ছি। ভবতোষবাবু অসীমবাবুর শিক্ষক, তিনি তাঁকে আমার চেয়ে ভালো চেনেন। তিনি বলছেন, "কমিশনের কাজ শেষ হয়ে গেলে প্রত্যেকবারই সমালোচনার ঝড় ওঠে। রাজ্য সরকারগুলি কমিশনের কাছে যে সব প্রস্তাব নিজেরা করেছিলেন তাতে অনেক ছাঁটকাট করা হয় দু/একটি ব্যতিক্রম

বাদে। কোনও রাজ্যই অর্থ কমিশনের রিপোর্ট পেয়ে উল্লসিত হয় না বা উল্লাস দেখায় না। "সুতরাং অর্থ কমিশনের কাজটা হচ্ছে আনপ্যালেটবল। ভবতোষ দত্ত মহাশয় বলছেন, কংগ্রেসী রাজত্বই হোক বা অকংগ্রেসি রাজত্বই হোক সেটা কোনও ব্যাপার নয়, এই কাজটা হচ্ছে আনপ্যালেটেবল।" অর্থাৎ এই ডিসট্রিবিউশন অব রিসোর্সেসের কাজটা হচ্ছে আনপ্যালেটেবল। যে দলেরই শাসন থাকুক সব রাজ্য সরকারই চায় তাদের হাতে বেশি টাকা আসুক এবং তার ফলেই এই আপত্তিটা হয়। কিন্তু ৮টা ফাইন্যান্স কমিশন হয়ে গিয়েছে, সংবিধানের ৩৮ বছর হতে চলল আমি তাই এই প্রসঙ্গে খুব বিনীতভাবে বলতে চাই যে, এই যে সিস্টেম, এটা খুব স্যাটিসফ্যাকটরিলি ওয়ার্ক করেছে এবং ৯-ম ফাইন্যান্স কমিশনের ব্যাপারে যেটা বলা হয়েছে যে এর গোত্রান্তর ঘটেছে, এর চরিত্র পাল্টে গিয়েছে, এর নিউট্রালিটি থাকছে না, আমি বলব, তার কোনও হেরফের হয় নি। এটা আমার কথা নয়, রাজ্য সরকারগুলি গিয়ে ২৩শে মে'র মিটিং-এ একথা বলে এসেছেন। কোথায় তাহলে এঁরা আপত্তি করছেন? একটা কথা বলা হয়েছে যে নরমাটিভ অ্যাপ্রোচ নেওয়া হবে। তারমানে কি? একটা মান ঠিক করে দেওয়া হবে এরকম খরচ হয়েছিল, এরকম খরচ হয়েছিল এবং সেই মানটা ঠিক করে দেওয়া হবে। এটা শুধু রাজ্যের ক্ষেত্রেই নয়, কেন্দ্রের ক্ষেত্রেও ঠিক করে দেওয়া হবে। এ ক্ষেত্রে ভবতোষ দত্ত মহাশয় কি বলেছেন সেটা একটু শোনা যাক। "কমিশনের নিযুক্তপত্রে বলা হয়েছে যে তারা মান অনুসারে যে আয় ও ব্যয়ের হিসাব করবেন সেটা কেন্দ্র এবং রাজ্য দু ক্ষেত্রেই করতে হবে। যদি অর্থ কমিশন কেন্দ্র ও রাজ্য সর্বত্র আয় ব্যয়ে শৃঙ্খলা আনতে সহায়তা কারণে তাহলে একটা বড় কাজ হবে। অপব্যয় সর্বত্র এই প্রচুর হয় এবং প্রয়োজনীয় ব্যয়ের অগ্রাধিকার মান্য হয়না। এ ব্যাপারে রাজ্য এবং কেন্দ্র সমানভাবে অপরাধী।" সুতরাং নরম্যাটিভ অ্যাপ্রোচ বা ইকনমিক দৃষ্টিভঙ্গিতে কোনও আপত্তি থাকতে পারে না। এবারে দেখা যাক ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি যা বামপন্থী পত্রিকা বলে পরিচিত তারা সেই আর্টিকেলে এই নরম্যাটিভ অ্যাপ্রোচ সম্পর্কে কি বলেছেন। তারা বলেছেন, "There is nothing wrong in principle. There may be no objection to a nomative approach being adopted by an independent body. তাহলে প্রথম গেল যে নরম্যাটিভ অ্যাপ্রোচের মান একটা ঠিক করা, এর আয় ব্যয়ে একটা কন্ট্রোল আনা এরমধ্যে কোনও অন্যায় নেই। দ্বিতীয় কথা হচ্ছে, এঁরা আবার প্রতিবাদ করেছেন যে কেন্দ্রীয় সরকার নাকি বলেছেন যে, এই যে রাজ্যগুলিতে খরা, বন্যা হলে কেন্দ্র থেকে যে সাহায্য দেয় তা না করে তাঁরা একটা ন্যাশনাল ইনস্যুরেন্স ফান্ড করবেন এবং তাতে রাজ্য সরকারকে কন্ট্রিবিউট করতে হবে। এটা নাকি তাঁরা ভীষণ অন্যায় করেছেন। আমার তো মনে হয় এটা অসীমবাবুরই সাজেস্ট করা উচিত ছিল। এই যে খরা, বন্যা হয় এবং বারে বারে আপনাদের কেন্দ্রের কাছে দাবি নিয়ে ছুটতে হয় এতে তো আপনাদের অসুবিধাই হয়, কাজেই আপনাদের তো এটা এন্ডোরস করা উচিত ছিল যে হ্যাঁ, ন্যাশনাল ইন্স্যুরেন্স ফান্ড করা হোক, তাতে আমরা কন্ট্রিবিউট করব এবং কেন্দ্রও তার সঙ্গে কন্ট্রিবিউট করুক । আর তাহলে কোথায় আপত্তি হচ্ছে? আর আপত্তি হচ্ছে, সেলস ট্যাক্স বাদ দিয়ে সেটা সেন্ট্রাল এক্সাইজে চলে যাবে এবং তাতে নাকি এঁদের ক্ষতি হবে, কেন্দ্র অধিকার কেড়ে নেবে। এখানে বলা হচ্ছে, যদি সেলস ট্যাক্স প্রটেক্ট করা হয় তাহলে আপত্তির কোনও কারণ থাকে না। সেল্স ট্যাক্স মার্জ করে দিলে এক্সাইজের সাথে আপনি সেল্স ট্যাক্স করতে পারেন এটা তো থিয়োরেটিক্যাল রাইট । আপনারা অ্যাকচুয়ালি কি নিয়ে লড়ছেন। ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি বলছেন, It is this theoretical right of the states to withdraw from the

previous agreement and reimpose sales tax in their own right that would be lost if the additional duty is merged with the basic duty. সুতরাং অসীমবাবু আপনি নিশ্চয়ই উঠে বলেবেন, রাজ্য কেন্দ্র ফিনান্স কমিশনের ঐক্যমনের যে প্রস্তাব, এই প্রস্তাব বস্তা পচা ছিল, কেন্দ্র রাজ্য উভয়েরই ব্যয় সংকোচ করা চলবে না। আজকে ভারতবর্ষ ডুবলে রাজ্য কেন্দ্র একসঙ্গে ডুববে। কাজেই আমি বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষে কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের ক্ষেত্রে বিশেষ একটা উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে আমরা দাঁড়িয়ে রয়েছি। এই উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে আজকে এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবে আমাদের সকলের সমর্থন করা কর্তব্য বলে আমি মনে করি। এটা শুধু পশ্চিমবঙ্গ রাজ্যের কথা নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্য এবং সামগ্রিকভাবে যুক্ত রাষ্ট্রীয় কাঠামোকে বজায় রাখার স্বার্থে এই প্রস্তাবে কংগ্রেস পক্ষ থেকে সমর্থন পাবে বলে আমি ভেবেছিলাম। কিন্তু আশ্চর্যের কথা, বিরোধিতা করতে হবে বলে এখানে সৌগতবাবু এই প্রস্তাবের বিরুদ্ধে কথা বললেন। এই প্রসঙ্গে ওনাকে বলি যে ২৩শে এপ্রিল দিল্লিতে একটা সভা হয়েছিল। সেটা সভায় সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত হয়নি। যাই হোক, অর্থ কমিশনের মূল বিষয়টি কি? ৯ম অর্থ কমিশন তাদের সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কতকগুলি টার্মস অব রেফারেন্সে বিচার্য বিষয় নির্ধারণ করে দিয়েছে। সংবিধানের ২৮০ ধারা অনুযায়ী এই অর্থ কমিশন গঠিত হয়েছিল। এই অর্থ কমিশন সাংবিধানিক একটা প্রতিষ্ঠান, যে প্রতিষ্ঠানটি কেন্দ্ররাজ্য যে আর্থিক সম্পর্কে, সেই আর্থিক সম্পর্ক নির্ধারণের ক্ষেত্রে একটা প্রতিষ্ঠান। এটা নিরপেক্ষ প্রতিষ্ঠান বলে প্রথমে স্বীকৃত লাভ করেছিল। একথা সংবিধানে বলা আছে যে এই অর্থ কমিশন তাদের নীতি তারা নিজেরাই নির্ধারণ করবে। এই কথাগুলি আপনি নিশ্চয়ই জানেন। প্রথম ৪টি অর্থ কমিশন কিন্তু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও বিচার্য বিষয় নির্ধারণ করে দেওয়া হয়নি। ৫ম অর্থ কমিশনে প্রথম থেকে শুরু হল কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ করা। এই অর্থ কমিশনের মাঝখানে আছে দুটো পক্ষ । যদি কেন্দ্র ও রাজ্যকে দুটো পক্ষ ধরা হয় তাহলে অর্থ এবং সম্পদের ক্ষেত্রে সালিশি করার জন্য সংবিধানে এই অর্থ কমিশনের সৃষ্টি করা হয়েছিল। কিন্তু এখানে দেখা যাচ্ছে এই দুটো পক্ষের একটি পক্ষ তাদের নির্দেশনামা দিয়ে দিচ্ছে সালিশি প্রতিষ্ঠানের কাছে। অতএব এই টার্মস অব রেফারেন্স ইটসেল্‌ফ অসাংবিধানিক । এটা একটা অসহনশীল অবস্থায় ছিল। কিন্তু ৯ম অর্থ কমিশনে দেখছি এই টার্মস অব রেফারেন্স যেটা তৈরি করা হয়েছে তাতে যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর যে ধ্যান-ধারণা সেটারও প্রতিবন্ধকতার সৃষ্টি করেছে, একটা পরিপন্থী অবস্থা নেওয়া হয়েছে। একদিকে সারকারিয়া কমিশন বসেছে সেখানে কেন্দ্র রাজ্য আর্থিক সম্পর্কে নুতনভাবে চিন্তা করার কথা বলা হচ্ছে, সেখানে সমস্ত ব্যাপার কেন্দ্রীকরণের দিকে ঝোঁক আমরা লক্ষ্য করছি। আমরা দেখছি যে আজকে টার্মস অব রেফারেন্সকে খুব কৌশল এড়িয়ে যাওয়া হচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে জিনিস-পত্রের দাম বাড়ছে। আজকে কয়লা, পেট্রোলিয়াম, রেলের ভাড়া বাড়ানো হচ্ছে এবং তার ফলে অন্যান্য জিনিসপত্রের দামও বাড়ছে। প্রাইস ইনডেক্স বাড়ার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের ভাতা বাড়ছে কিন্তু সেই সঙ্গে রাজ্য সরকারি কর্মচারিদের এবং অন্যান্য কর্মচারীদের ভাতা দেওয়া, তাদের দায়ভাগ কেন্দ্রের নেওয়া দরকার,

কিন্তু সে বিষয়ে কেন্দ্র নিশ্চুপ হয়ে বসে আছে ।

[6-10 — 6-30 P.M.] (including adjournment)

তাই আজকে আমাদের এটা গভির উদ্বেগের বিষয় যে কেন্দ্র রাজ্যের আর্থিক সম্পর্ক পুনর্মূল্যায়নের জন্য আমাদের নীতিগত ভাবে ভাবনা চিন্তা করা উচিত।

এই সময় স্পিকার মহাশয় বিরতি ঘোষণা করেন।

(At this stage the House was adjourned till 6.30 p.m.)

[6-30 — 6-40 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় সহ অন্যান্য সদস্যগণ কেন্দ্রীয় সরকারের নবম অর্থ কমিশনের বিচার্য বিষয়গুলি সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে সংক্ষেপে আমি কয়েকটি কথা বলছি। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য যে সমস্ত কথা বলে গেলেন তাতে রাজ্য সরকারগুলি যাতে বঞ্চিত না হয় তার জন্য তাঁর বিন্দু মাত্র আগ্রহও প্রকাশ পেল না। অথচ আমরা লক্ষ্য করছি বিভিন্ন ক্ষেত্রে কেন্দ্র অকংগ্রেসি রাজ্যগুলিকে বঞ্চনা করছেন। তাঁদের বিভিন্ন আচরণের মধ্যে দিয়েই সেটা প্রতিফলিত হচ্ছে। নবম অর্থ কমিশনের বিচার্য বিষয়গুলি সম্পর্কে অকংগ্রেসি রাজ্যগুলির পক্ষ থেকে যে বিকল্প প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছিল, বিরোধীরা তার কেন বিরোধিতা করছেন তা বিরোধী দলের মাননীয় সদস্যের বক্তব্যের মধ্যে দিয়ে পরিষ্কার বোঝা গেল না! অবশ্য কিছু দিন আগে ওঁরা একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন। আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী যখন পশ্চিমবঙ্গের সমস্ত এম.পি.-দের রাজ্যের উন্নয়ন সংক্রান্ত বিষয়ে আলোচনা করার জন্য একটি সভায় ডেকেছিলেন তখন এ-রাজ্য থেকে নির্ধারিত কংগ্রেসি এম.পি.-রা একটা সামান্য অজুহাত দেখিয়ে সেই সভা বয়কট করেছিলেন। এর থেকেই রাজ্যর উন্নয়নের বিষয়ে ওঁদের যে কোনও আগ্রহ নেই তা পরিষ্কার বোঝা যাচ্ছে। তবে সে ক্ষেত্রে ধন্যবাদ মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে। তিনি ওঁদের ঐ আচরণের প্রতিবাদ করেছেন। এই প্রসঙ্গে এ কথা এখানে বলা যেতে পারে যে, বার বার কেন্দ্রীয় সরকার প্রধানত অকংগ্রেসি রাজ্য সরকারগুলির প্রতি বঞ্চনা করা সত্ত্বেও, বিরূপ মন্তব্য করা সত্বেও, বার বার কেন্দ্রীয় সরকার অকংগ্রেসি রাজ্য সরকারগুলিকে দেওয়া প্রতিশ্রুতি পালনে ব্যর্থ হওয়া সত্ত্বেও এখানকার কংগ্রেসি সদস্যরা—কয়েক জন সদস্যের নিজস্ব মতামত থাকা সত্ত্বেও—দলগতভাবে কোনও কথা বলছেন না। এই প্রসঙ্গে আমাদের মাননীয় সদস্যগণ আজকে এখানে যে প্রস্তাবটি উত্থাপন করেছেন সেই প্রস্তাবটিকে সমর্থন করে আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের বলছি,—আপনারা একটু ভাবনা চিন্তা করে এই প্রস্তাবটিকে সমর্থন করুন। এটা যদি কেন্দ্রীয় সরকার বিবেচনা করেন তাহলে শুধু পশ্চিমবঙ্গ নয় কয়েকটি অকংগ্রেসি রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কিছুটা অবসান হবে এবং কংগ্রেসি শাসিত রাজ্যগুলিরও এর দ্বারা লাভ হবে। অর্থাৎ দেশের সব কটি রাজ্য সরকারই এর দ্বারা লাভবান হবে। তাই আমি এই প্রস্তাবকে আর একবার সমর্থন জানিয়ে আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিৎশরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে এই বিধানসভায় আমরা যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাবের পক্ষে বলতে গিয়ে প্রথমেই কংগ্রেসের বিধায়ক শ্রী সৌগত

ায়ের একটি বক্তব্য সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষন করছি। তিনি বললেন গত ২৩ এপ্রিল য় সভা হয়েছিল সেই সভায় পশ্চিমবঙ্গ রাজ্যসহ বিরোধী রাজ্যের অর্থ সচিবরা সহমত পাষণ করেছেন। আমাদের কাছে যে সংবাদ আছে তাতে পরিষ্কার বোঝা যাচ্ছে তিনি আমাদের বিপথে চালিত করবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী তিনি এই সম্পর্কে একটা প্রোটেস্ট নোট দিয়েছেন এবং তাঁর সেই প্রতিবাদ পত্রের কথা তিনি শেষ মুহূর্তে রাখবেন। সৌগতবাবু আমাদের বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন, কারণ বিভ্রান্ত না করলে পরে তাঁর রাজনীতি টেকেনা। আজকে মূল যে কথা সেটা হচ্ছে, স্বাধীনতার পর আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার ক্রমাগতভাবে রাজনৈতিক ক্ষমতা এবং অর্থনৈতিক ক্ষমতা কেন্দ্রীভবন করে রেখে দিয়েছেন। সমস্ত রাজ্যের অর্থনৈতিক ক্ষমতাকে কিভাবে কেড়ে নেওয়া যায় তারজন্য প্রয়াস চালাচ্ছেন। নবম অর্থ কমিশনের সামনে বিচার্য বিষয়রূপে যে বিষয়গুলিকে রাখা হয়েছে তাতে যে কোনও রাজ্যের ক্ষেত্রে এটা বিপদজনক । আমি মনে করি কংগ্রেসি রাজ্যগুলির অর্থনৈতিক ক্ষমতার ক্ষেত্রে এটা হস্তক্ষেপ। শুধু অকংগ্রেসি রাজ্য নয়, কংগ্রেসি রাজ্যগুলির মুখ্যমন্ত্রীদেরও এ ব্যাপারে প্রতিবাদ করা উচিত। যেমন বিচার্য্য বিষয়গুলির মধ্যে ধরা হয়েছে রিলিফের বিষয়। এখানে সৌগতবাবু খুব হাল্কাভাবে বলে গেলেন কেন্দ্র টাকা দিচ্ছে না, এইকথা আর বলতে হবে না। কিন্তু আমি বলি এতে হাল্কাভাবে এই জিনিসটা নেওয়া উচিত নয়। গত ৪০ বছর ধরে কেন্দ্রীয় সরকার যে সমস্ত প্রকল্পগুলি পালনে ব্যর্থ হয়েছে তার দায়িত্ব রাজ্য সরকারগুলিকে বহন করতে হবে। ইরিগেশনের ক্ষেত্রে সেচের জন্য উপযুক্ত ভূমিকা পালন করা উচিত ছিল কেন্দ্রীয় সরকার তা করেনি। বিভিন্ন রাজ্যে যে খরা হয়, বন্যা হয়, তারজন্য যে পরিস্থিতির উদ্ভব হয় সেই পরিস্থিতি মোকাবিলা করবার চেষ্টা করেনি। এছাড়া কেন্দ্রীয় সরকার কায়দা করে রিলিফের নামে সামান্য টাকার যে অংশ প্রতিশ্রুতি দেন সেই প্রতিশ্রুতি মতো অর্থও দেননা। অতীতের অভিজ্ঞতায় দেখেছি, হিসাব অনুযায়ী যে টাকা রাজ্যকে দেওয়া উচিত সেই টাকা দেননা। গত বন্যার ক্ষেত্রে আমরা দেখেছি, যে টাকা দেওয়া উচিত ছিল বা যে টাকা দেবে বলে রাজি হয়েছিল, নৈতিকভাবে রাজি হয়েছিল সেই টাকা দেননি। এই টাকা যাতে না দিতে হয় তারজন্য নবম অর্থকমিশনের বিচার্য বিষয়ের মধ্যে রিলিফের দায় যাতে কেন্দ্রীয় সরকার বহন না করে তারজন্য রাজ্য সরকারগুলির উপর তুলে দেওয়া হয়েছে। সেল্স ট্যাক্স এবং অন্যান্য শুল্কের প্রশ্ন উঠেছে। এ ব্যাপারেও ওরা গুরুত্ব দেয়নি। সৌগতবাবু অত্যন্ত কৌশলে এই প্রস্তাবের বিরোধিতা করেছেন এবং বিপথে চালিত করার চেষ্টা করেছেন। তাই আমি মনে করি, কংগ্রেসি সদস্যরা এই প্রস্তাবের পক্ষে ভোট দেন এবং রাজ্যের হয়ে একবার লড়াই করুন। এটা যদি করেন তাহলে আমরা শান্তি পেতে পারি। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় এবং অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে পূর্ণভাবে সমর্থন করছি এবং এই প্রস্তাবের যৌক্তিকতা স্বীকার করে তাকে আরও কার্যকর করার জন্য এই অ্যামেন্ডমেন্ট আমি মুভ করছি। আমি আশা করি মাননীয় প্রস্তাবকরা আমার এই অ্যামেন্ডমেন্টকে ওয়েলকাম করবেন এবং গ্রহণ করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই অর্থ কমিশনের কাজ দুই রকমের। একটা হচ্ছে, আয় কর, কেন্দ্রীয় শুল্ক এবং

অন্যান্য কতকগুলি কর রাজ্যের মধ্যে কিভাবে ভাগাভাগি হবে সেটা ঠিক করা।

[6-40 — 6-50 P.M.]

আর একটা হচ্ছে ঘাটতি এবং সেই ঘাটতি পূরণের জন্য অনুদানের প্রশ্ন। এই বিষয়গুলির ব্যাপারে পাঁচ বছর পর পর অর্থ কমিশন প্রস্তাব করেন। অর্থ কমিশন সংবিধানের ধারা অনুযায়ী একটা নিরপেক্ষ সংস্থা, কিন্তু আজকে যেভাবে নবম অর্থ কমিশনকে নিযুক্ত করা হল এবং তারজন্য কেন্দ্রীয় সরকার যেভাবে টার্মস অ্যান্ড কন্ডিশনস ঠিক করলেন তাতে অর্থ কমিশনের এতদিনকার বিচারকের যে মর্যাদা সেটা খর্ব করে কার্যত তাকে কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক সমীক্ষক দলে পর্যবসিত করা হল। সেই কারণে সাতটি রাজ্যের মুখ্যমন্ত্রীরা এর বিরুদ্ধে আপত্তি তুলে যে মেমোরেন্ডাম সবমিট করেছেন সেটা যুক্তিযুক্ত। কারণ একটি রাজ্যের আয়ের প্রধান উপায় যে বিক্রয় কর, সেক্ষেত্রে তাঁরা বলেছেন যে, আগামী দিনে এই করে আর রাজ্য সরকার বসাতে পারবে না—সেটা কেন্দ্রের আওতায় যাবে। কিন্তু এর ফলে রাজ্যগুলি ক্ষতিগ্রস্ত হবে। স্বাভাবিকভাবে আমি এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। এখানে মাননীয় সদস্য সৌগতবাবু ভবতোষ দত্ত কমিশনের প্রতিবেদনের কথা বলছিলেন। কিন্তু তিনি সেটা উল্লেখ না করলে ভাল করতেন, কারণ নবম অর্থ কমিশনের কাছে তাঁরাই বারবার লিখিতভাবে বিরোধিতা করেছেন। ঐ যে আয়-ব্যয়ের শৃঙ্খলার প্রশ্ন সেটা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে করা দরকার, কিন্তু সেটা হচ্ছে না—তারতম্য হচ্ছে। ইকোনোমিক বিশ্লেষণ সেখানে বলা হয়েছে —প্রতিরক্ষা, স্বরাষ্ট্র সুরক্ষা, সুদ এবং ঋণের কিস্তি—এগুলো কেন্দ্রীয় সরকারের দায়িত্বে করতে হবে, কমিটেড এক্সপেন্ডিচারের ক্ষেত্রে স্টেটের কোনও কন্ট্রোল থাকবে না। কিন্তু এটা ভবতোষ দত্ত কমিশন কনডেম করেছে। সৌগতবাবু ভবতোষ দত্তকে রেফার করলেন; আমার বক্তব্য হল—রেফার করতে হলে সেটা প্রপারলি রেফার করা উচিত ছিল। সেক্ষেত্রে ডিসক্রিমিনেশন কেন করছেন? আজকে এই ডিসক্রিমিনেশনের বিরুদ্ধে রাজ্যের স্বার্থে যে প্রস্তাব মাননীয় সদস্যরা এনেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। তবে এই প্রস্তাবকে আরও জোরদার করবার জন্য যাতে সারা দেশ জুড়ে জনমত গড়ে তুলতে পারি, তারজন্য যাতে গণ-আন্দোলন গড়ে তুলতে পারা যায় সেই কারণে এর উপর সংশোধনী এনেছি। আশা করি আমার এই সংশোধনী সহ এখানে প্রস্তাবটি গ্রহণ করবেন। এই বলে সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, নবম অর্থ কমিশনের বিচার্য বিষয়ের উপর যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমে মাননীয় সদস্য সৌগতবাবু যে কথা বলেছেন সেই ব্যাপারে আমি বলি যে, ওঁর কাছে ঠিক তথ্যটা পৌঁছায় নি বলেই তিনি ঐ কথা বলেছেন, অন্য করণে নয়। ২৩শে মার্চ মিটিং হয়েছিল, কিন্তু ২৩শে মার্চের সেই মিটিংয়ে কোনও ঐক্যমত হয় নি। সেক্রেটারি লেভেলে মিটিংটা হয়েছিল, সেখানে আমাদের যিনি প্রতিনিধি ছিলেন তিনি প্রতিবাদ করে মিটিং ছেড়ে বেরিয়ে এসেছিলেন এবং রাজ্যের অর্থমন্ত্রী হিসাবে প্রেস কনফারেন্স করে ঐ প্রতিবাদের কারণ আমাকে বলতে হয়েছিল। ২৩শে মার্চের ব্যাপারটা মিটে গেছে, কিন্তু এটা একবারের ঘটনা নয়। এ ব্যাপারে কেন ঐক্যমত হবে না? কাজেই আমরা সেই জায়গায় যাবার চেষ্টা করছি। একটা কথা বলি—বিষয়টা টেকনিক্যাল, হয়ত এটা নিয়ে আলোচনা এইভাবে উঠত না। কিন্তু নবম অর্থ কমিশনের টার্মস অফ রেফারেন্স নিয়ে এত যে শোরগোল হল তার যথেষ্ট কারণ

আছে। বিষয়টা বামফ্রন্ট বা কংগ্রেস সরকারের ব্যাপার নয়।

যে কোনও রাজ্যের এটা সমস্যা। এই কাজটা আমরা করেছি। আমার বলতে এতটুকু দ্বিধা নেই যে কংগ্রেস সরকারের কেউ কেউ আমাদের কাছে বলেছেন যে আপনারা যেটা করছেন ঠিক করেছেন। আমি এটা দায়িত্ব নিয়ে বলছি। সেই হিসাবে আমি আলোচনাটা করছি যতটা সময় আমাকে দেবেন। প্রথম, দৃষ্টিভঙ্গির মূলটা কি আমি সংবিধান উল্লেখ করে বলব। সংবিধানে খুব পরিষ্কার করে বলা হয়েছে, উন্নয়নমূলক কাজগুলির দায়িত্ব কিন্তু রাজ্য সরকারগুলোর দেওয়া হয়েছে। যেমন কৃষি, কৃষিসংক্রান্ত ক্ষেত্র, সেচ, রাস্তা-ঘাট সমস্ত রাজ্য সরকারকে দেওয়া হয়েছে। অথচ সম্পদ সংগ্রহ করার যেগুলি লাভজনক ক্ষেত্র সেই গুলি কিন্তু রাজ্য সরকারের হাতে নেই, কেন্দ্রীয় সরকারের হাতে আছে। প্রমাণ? কর্পোরেশন ট্যাক্স যার সবচেয়ে বেশি ইলাসট্রিসিটি, কাসটমস ডিউটি, এক্সসাইজ ডিউটি কেন্দ্রীয় সরকারের হাতে। সেলস ট্যাক্স এর উপর একাধিক বাধা চলে এসেছে। যেমন যে কোনও দ্রব্য ডিক্লেয়ার্ড গুড বলা হয় তাহলে ফোর পারসেন্টের বেশি সেলস ট্যাক্স কালেক্ট করা যায় না। আরও ঘটনা দেখতে পাচ্ছি, সর্ব্ব শেষ আমরা যেটা বলছি যে যত রাজস্ব সমগ্র দেশে আদায় করা হচ্ছে তার ৭০ শতাংশ কেন্দ্রীয় সরকারের কাছে যাচ্ছে আর বাকি ৩০ শতাংশ রাজ্যগুলি একত্রিত করে পায়। সেই ব্যাপারে আমরা বলছি রাজস্ব যেটা পাওয়া যাচ্ছে তার একটা পূণর্বন্টনের প্রয়োজন আছে। তার জন্য অর্থ কমিশন ৫ বছর ছাড়া হবে এটা সংবিধানের ২৮০ ধারায় বলা আছে। সেটা যথেষ্ট হচ্ছে না। উদাহরণ দিচ্ছি। যে কোনও রাজ্যের দিতে পারতাম, কিন্তু পশ্চিমবাংলা যে কোনও রাজ্যের থেকে আলাদা নয় সেই জন্য এখানকার উদাহরণ দিই গত বছর প্রায় ৪৯০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার কর বাবদ নিয়ে গেছে আর ফেরত দিয়েছে নিট হিসাবে ১২০০ কোটি টাকা। ২৬ শতাংশ এসেছে, ৭৪ শতাংশ চলে গেছে। সংবিধানে যে কাজগুলি রাজ্যকে করতে বলা হয়েছে সেই পরিপ্রেক্ষিতে নবম অর্থ কমিশনের সেই কাজগুলি করতে বলা হয়েছে। যখন করছে তখন সেটা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়েই করতে হবে। আপনি জানেন যে সংবিধানের ২৮০ ধারার ১,২,৩ উপধারায় বলা আছে কোনও কোন কাজ কিভাবে অর্থকমিশন করবেন সেটা বলার কথা নয়। এমন কি প্রথম ৪টি কমিশনকে কেন্দ্রীয় সরকার বলেননি যে এইভাবে কাজ করুন। পঞ্চম থেকে বলা শুরু হয়। যখন বলা হত, এইভাবে বলা হত আপনারা এইগুলি দেখুন, অন্যান্য বিষয়ের সঙ্গে দেখুন। এটা বলার একটা কারণ আছে। কারণ দুটি পক্ষ, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার। শুধু কেন্দ্র বলে গেলেন এইগুলি দেখুন, এটা কিন্তু সংবিধানের ধারার পরিপন্থী। বলা হত অ্যামং আদার থিংস শ্যাল টেক ইনটু কনসিডারেশন। আমি আপনাকে একটু আগে বলছিলাম অ্যামং আদার কনসিডারেশন আনতে হবে, মত নিতে হবে। এটা বাদ দিয়ে বলা হল। এটা আমরা বললাম ফর্মের দিক থেকে এটা উচিৎ হয় না। বিচার্য্য বিষয়ের প্রস্তাবে অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের কাছে প্রস্তাব রেখেছি যা তাতে ৩ এবং ৪-এ বলা হয়েছে—একটু বদল হচ্ছে, বিশেষ কিছু নয়—অ্যামং আদার কনসিডারেশন কথাটা অ্যাড করুন। এটা করলে নিউট্রালিটি ইমপ্লায়েড হচ্ছে এটা আমরা মনে করছি। আমি আমার বক্তব্য শেষ করতে যাচ্ছি আমার সময় অত্যন্ত অল্প। এটা হচ্ছে ফর্মের দিক থেকে, কিন্তু এর কনটেন্ট এর থেকে বেশি গুরুত্বপূর্ণ। যে বিষয়গুলির কথা হচ্ছে সেইগুলি একটু দেখুন। সেই বিষয়গুলির সম্পর্কে দুটি ভাগ আছে, একটা অ্যাপ্রোচ এবং অপরটি স্পেসিফিক আইটেমস। অ্যাপ্রোচের

ক্ষেত্রে কি দৃষ্টিভঙ্গি নেওয়া হবে? ওঁরা সাধারণ ভাবে বলেন যে নরমেটিভ অ্যাপ্রোচ, অর্থাৎ কোনও একটা উদ্দেশ্য সামনে রেখে—রিসিট এবং এক্সপেন্ডিচার ফোরকাস্ট করবেন। আমরা শুধু একটা কথা বললাম আপনারা নরমেটিভ অ্যাপ্রোচ বলুন তাহলে রাজ্য গুলিকে রিসিপ্ট এক্সপেনডিচার সাবমিট করতে হবে। নর্মে কি সেটা বলা হচ্ছে? এটা কিছু নেই। কি নর্ম আপনারা ভাবছেন? আমি মনে করি যে হিসাব টার্মস অফ রেফারেন্স-এ রেখেছেন তাতে ১) নর্মের ব্যাপার সম্পূর্ণ অসচ্ছ ২) এর মধ্যে স্ববিরোধ আছে এবং ৩) হল ধোঁয়াটে। স্ববিরোধের মধ্যে একপেশে ভাব আছে। এই তিনটি জিনিস প্রমাণ করে দিচ্ছি। অসচ্ছতার কারণ—নর্ম তো আমাদের বলে দিতে হবে। এই গ্রোথ রেট, এইভাবে আপনাদের এগোতে হবে। এটা কিছু বলা নেই।

[6-50 — 7-00 P.M.]

সুতরাং সাধারণভাবে বলা যায় যে খরচ কমাতে হবে এবং আর্থিক শৃঙ্খলা আনতে হবে। আমি এই কারণে বলেছিলাম স্পেসিফিক করুন, একটা বিকল্প খোলার প্রশ্ন রেখেছি। কেন্দ্রীয় সরকার এবং অর্থ কমিশন কাজ করে একত্রিত হয়ে, এখানে বিরোধের ব্যাপার নয়। ওরাই ঠিক করেন নর্মসগুলির প্রকৃতি কি হবে। কিন্তু আমি রেখেছিলাম একটা স্ববিরোধী ব্যাপার। প্রথমেই আমাদের বলা হল প্ল্যান এবং নন প্ল্যান এক্সপেনডিচার একত্রিত করে ফেলুন। আমার প্রশ্ন কেন এই স্ববিরোধিতা ৭ম যোজনার আর ২টি বছর বাকি আছে, এরমধ্যে আবার নতুন করে প্ল্যান এক্সপেন্ডিচার করতে বলছেন কিন্তু কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশন জানিয়েছিলেন যে প্ল্যান এক্সপেন্ডিচার ঠিক আছে কিন্তু তাসত্বেও আরেকবার বললেন প্ল্যান করতে—এটা কি স্ববিরোধী নয়? তাহলে কি আপনারা বলছেন যে প্ল্যানিং কমিশনকে বাদ দিয়ে দিতে হবে? প্ল্যানিং কমিশনকে বাই-ফারকেট করে গ্যাডগিল ফরমূলা বাইপাস করে যেমন এনডিসি হয়েছিল সেইরকম একটা প্রজেকশন হয়ে যাবে। আমি তো মনে করি এটা স্ববিরোধী। আমি তো মনে করি এটা আর সবচেয়ে এক পেশে তার মূল কারণ হচ্ছে আপনি প্রথমে যে পড়েছিলেন তা আরেকবার পড়ুন—সেখানে বলা হয়েছে এই যখন খরচ সমূহ তখন প্রজেকশন করতে হবে। ভবিষ্যতে কেন্দ্রীয় কর, প্রতিরক্ষা ইত্যাদি বাদ দিলে তার যে কমিটেড এক্সপেন্ডিচার সেগুলি অর্থাৎ কর্মচারীর সেখানে খরচ ইত্যাদি সেগুলি ধরতে পারেন। তাহলে লক্ষ্য করুন রাজ্য সরকারের ক্ষেত্রে এই কমিটেড এক্সপেন্ডিচারের কথা বাদ কেন? কেন্দ্রীয় সরকারের কথা বলা হল আর রাজ্য সরকারের কথা বলা হল না কেন ? কেন এই ডবল স্ট্যান্ডার্ড? প্রধানমন্ত্রী এইকথা বলার পরে আমি সমস্ত দায়িত্ব নিয়ে ৩১শে জানুয়ারি মিটিং করলাম কিন্তু তাতে প্রধানমন্ত্রী কোথাও একবারও বললেন না যে চিন্তা করছি, দুটি ক্ষেত্রেই বললেন রেফার করেছি। তিনি একবারও কিন্তু বললেন না যে নাইন্থ ফিনান্স কমিশনে এটা দেখা হবে। কেন্দ্রীয় সরকারের কর্মচারী আর রাজ্য সরকারের কর্মচারীর মধ্যে কি কোনও পার্থক্য আছে? ওখানে যেমন গ্রুপ ডি, গ্রুপ সি, ইত্যাদি আছে এখানেও তাই আছে। তখন ওই মিটিংয়ে মুখ্যমন্ত্রী হেগড়ে একটা উদাহরণ দিয়ে ছিলেন ওঁনাকে যে আপনার মনে আছে নিশ্চয় ব্যাঙ্গালোরে একটা বাড়ি উদ্বোধন করতে গিয়ে সেই বাড়িতে যখন ঢুকেছিলেন সেই সময়ে একটা লিফট্‌ম্যান আপনাকে তুলেছিল। তার উত্তরে প্রধানমন্ত্রী বলেছিলেন যে তাঁর মনে আছে। সেই কথার সুর ধরেই বলা হয়েছিল যে কেন্দ্রীয় সরকারের যে লিফট্‌ম্যান কাজ করে তার সঙ্গে রাজ্য সরকারের লিফটম্যানের কোনও

পার্থক্য নেই। সুতরাং মাননীয় প্রধানমন্ত্রী কেন্দ্রীয় সরকারের গ্রুপ ডি, গ্রুপ সি এসব রাজ্য সরকারের গ্রুপ ডি, গ্রুপ সি কর্মচারীর মধ্যে পার্থক্য আনছেন কেন? এই আলোচনা হয়েছিল। যেহেতু বলেছিলেন সেইজন্য আমি বলছি নর্মস্ বা যাই বলুন, এই ব্যাপারটা মেনে নেওয়া যায় না। যাইহোক আমি নির্দিষ্ট বিষয়ের আলোচনায় চলে আসছি। কেন আমি বলেছি দেয়ার ইজ রিসিন তাই আমি একটা উল্লেখ করে দিয়েছি। প্রথমত অতিরিক্ত শুল্কের বিষয়ে যখন বললেন তারসঙ্গে অনেকগুলো জিনিস জড়িয়ে গেল। এর ইতিহাসটা কি শুনন—১৯৫৭ সালে যেটা সেলস ট্যাক্স থেকে অ্যাডিশন্যাল একসাইজে নিয়ে আসা হল। তার অর্থ কেন্দ্রীয় সরকার সমস্ত শুল্কগুলি পায়। আপনি তফাৎটা লক্ষ্য করুন—কেন্দ্রীয় শুল্ক হলে ১০০ আমাদের ভাগ আর রাজ্য সরকার কেন এটা পাবে মাত্র ৪৫ ভাগ? এটা কি কেন্দ্রের কেন্দ্রীকতা নয়? এটাতে কি আমাদের ক্ষতিগ্রস্থ করছে না? মাননীয় সৌগতবাবু তো কেন্দ্রের ব্যাপারে অনেক সাপোর্ট করে বলে গেলেন, আপনি বলে গেলেন ন্যাচারাল ক্যালামিটি ফান্ড করেছে। ফান্ড তো হবেই তাতে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার একত্রিত থাকবে। কিন্তু আমাদের আপত্তিটা কোথায় জানেন কেন্দ্রীয় সরকারের নামে নয়। আমি পরিষ্কারভাবে বলেছিলাম যে ষষ্ঠ কমিশনের বিচার্য বিষয় একটা ল্যাংগুয়েজ ছিল যেটা আমি গতবারও বলেছিলাম একবারও বলছি। সেই ল্যাংগুয়েজ হচ্ছে Jointly contributed by the states and the centre সেটাকে বাদ দেওয়া হয়েছে। আমি গতবারও এই বিষয়ে প্রশ্ন রেখেছিলাম এবং এবারও উল্লেখ করছি যে রাজ্যগুলি তার ঋণের সমস্যার ক্ষেত্রে দেখা গেছে যে আমাদের রাজ্যের ক্ষেত্রে ৮৭১ কোটি টাকার মধ্যে ৩০ পারসেন্ট ওঁরা দেন আর বাকিটা রাজ্য সরকার অর্থাৎ ৭০ পারসেন্ট হিসাবে দেন। তার সুদটা দাঁড়াচ্ছে ২৭১ কোটি টাকা যেটা ঋণ হিসাবে দিতে চাইছেন কেন্দ্র আমরা সেটা ফেরত দিয়ে দিয়েছি।

[7-00 — 7-10 P.M.]

৭০৮ কোটি টাকা, এই সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে ওরা কি বললেন—এই সমস্যাটা দেখা উচিত কেন্দ্রের স্বার্থ মনে রেখে, আর এই সমস্যা তো রাজ্যের। এখানে দাঁড়িয়ে আমরা বিকল্প দৃষ্টিভঙ্গি রাখছি, আপনারা সমভাবাপন্ন হন রাজ্য এবং কেন্দ্রের ক্ষেত্রে। অনেকগুলি জিনিস বাদ গিয়েছে, কর্পোরেশন ট্যাক্সের কথা যেটা ষষ্ঠ অর্থ কমিশনে সুপারিশ করেছিলেন, বাদ গিয়েছে কনসাইনমেন্ট ট্যাক্সের কথা। অ্যাডমিনিস্ট্রেটিভলি ডিটারমাইন্ড প্রাইস ইনডেক্স করা হয় যেটা এক্সাইজ ডিউটির মতো। ৪৫ পারসেন্ট ডিভলড করা উচিত—যেটা আলোচনা হওয়া উচিত। কিন্তু এর পরের ইতিহাসটা একটু বলি এটা বলার পরেও কতকগুলি কিন্তু ডেভেলপমেন্ট হয়। আমরা বলেছি যে,—ঐ অর্থ কমিশনের যিনি সেক্রেটারি তিনি এখানে আলোচনা করতে এসেছিলেন, তখন আমরা একটা কথা বলি—নর্মাটিভ অ্যাপ্রোচের কথা এখনও বলেন নি, খুব বিপদে পড়ে যাবেন এই বছরের এস্টিমেটে। একটা কথা বলি মাননীয় স্পিকার মহাশয়, অর্থমন্ত্রী গতবার ১৮০ ডিগ্রি টার্ন নিয়েছেন, তারা জানিয়েছেন নর্মাটিভ অ্যাপ্রোচ তারা ছেড়ে দিয়েছেন প্রথম বছরে। ওর আমাদের ভিউটা মেনে নিলেন, প্রথম বছরে নর্মাটিভ অ্যাপ্রোচ বাদ দিলেন, দিয়ে বললেন—এটা আমরা সাজেস্ট করেছিলাম যে নর্মটা কি হবে। সেটার মিটিং ছিল ২৩শে মার্চ। কিন্তু যেটা বললেন সেটা আপনারা শুনলে শিউরে উঠবেন। তিনটি পয়েন্ট ওরা বললেন, যার জন্য আমরা মত দিইনি—প্রথম হচ্ছে আর্থিক শৃঙ্খলার বিষয়ে এটা কেন্দ্র এবং রাজ্যের যোগফল করা যাক না—কত ডেফিসিট হচ্ছে। কেন্দ্রীয় সরকারের ডেফিসিট হচ্ছে ৮,০০০ কোটি টাকার মতো। সমস্ত রাজ্যগু

যোগ করলে ১৯১ কোটি টাকা। তাই আমরা বলেছিলাম আপনারা-কেন্দ্রে-ডেফিসিট কমান। আপনাদের দোষ কেন রাজ্যের ঘাড়ে চাপাচ্ছেন? দ্বিতীয়ত ওরা বলেছিলেন নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার কেন্দ্রের ক্ষেত্রে কোনও নর্মস বলেননি। তাহলে রাজ্যগুলি কি করে নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার কমাবেন? তৃতীয়ত নন-প্ল্যান্ড এক্সপেন্ডিচার কমাবার মূল দায়িত্ব আপনাদের ; সেটা তো একবারও বললেন না। এই বছর কেন্দ্রীয় সরকার ২২ পারসেন্ট বাড়িয়েছেন, রাজ্য সরকারের ১১ পারসেন্ট। প্ল্যান্ড এক্সপেন্ডিচারের নর্মসে কি বললেন ৮০-র দশকের প্রথমে জাতীয় আয়ের ৩ পারসেন্ট নাকি, প্ল্যান্ড এক্সপেন্ডিচার ছিল, সেখানেই স্থির হয়ে থাকবে এটা ঠিক হয়েছিল। প্ল্যান এবং রেট অফ গ্রোথ অতঃপর প্ল্যানিং কমিশনের সঙ্গে কথা বলে ঠিক হয়েছে যে, গ্রস ডোমেস্ট্রিক প্রোডাক্ট জাতীয় আয়ের ৩ পারসেন্ট করতে পারে ; ফিক্সড করে দেবেন। গতবারে আরবিটারীর কথা এর জন্য আমরা গ্রহণ করিনি। আমরা মনে করছি বিচার্য বিষয় যেগুলি আছে, সেইগুলি বিচার্য বিষয় নয়, যে কেন্দ্রীকতার প্রবণতা বাড়ে দেখা যাচ্ছে এটার বিচার্য বিষয় নিরূপণ কি করে হবে যেখানে আর একটি বিচার্য বিষয়ে আপনাদের রাজ্যকে ক্ষতিগ্রস্থ করবে। তাই আমরা এর বিকল্প প্রস্তাব রাখছি, তাই এই প্রস্তাবকে—যে প্রস্তাব এসেছে—সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব সম্পর্কে মাননীয় সদস্য যা উল্লেখ করেছেন তাকে ধন্যবাদ জানিয়ে বিরোধী পক্ষের মূল বক্তা অধ্যাপক সৌগত রায় তিনি অজ্ঞাত প্রশ্নে যে কটাক্ষ করেছিলেন এই হাউসে তাতে প্রমাণিত হয়ে গেল আমাদের পক্ষে অন্যান্ন সদস্যদের যে অজ্ঞতা এটা আমাদের নয়। বরং তিনি জ্ঞাতসারেই বলার চেষ্টা করেছেন, নিজেকে কনভিন্স করার জন্য বলেছিলেন, হাউসকে মিসলিড করেছেন—আমরা কিন্তু কখনও এইটা মানিনা। দ্বিতীয়ত যে নর্মাটিভ অ্যাপ্রোচ নিয়ে এত বির্তক হল—প্রশ্নটা শুধু নর্মাটিভ অ্যাপ্রোচ নিয়ে নন—এটা ফিনান্স কমিশনের ডিসক্রিয়েশানারী পাওয়ার তাকে কার্টেল করার কোনও অধিকার ভারতবর্ষের সংবিধান দিয়েছে কিনা, ভারতবর্ষের ২৮০ ধারায় কমিশনে প্রেসিডেন্ট কাকে অ্যাপয়েন্ট করবেন, তার কাজ কি হবে, সেটা সেখানে পরিষ্কার বলা আছে। এর আগেকার কোনও কমিশনে যা হয়নি এবারে তাই হয়েছে—একটা ফাণ্ডামেন্টাল ডিপারচার হয়েছে। দ্বিতীয়ত রাজ্যগুলির স্বাধিকারের প্রশ্নে, অর্থনৈতিক অধিকারের প্রশ্ন ভারতবর্ষে আজকে একটা গুরুত্বপূর্ণ জাতীয় বিতর্কে পরিণত হয়েছে এবং ভারতবর্ষের শুধু অকংগ্রেসি মুখ্যমন্ত্রীরা এই বিষয়ে উদ্বিগ্ন তা নয় যারা কংগ্রেসি মুখ্যমন্ত্রী বা যারা নিজেদের অ্যান্টি কংগ্রেস চিফ মিনিস্টার বলেন না নন-কংগ্রেস চিফ মিনিস্টার হিসাবে এইসব বিষয়ে চিন্তিত। সুতরাং এই বিষয়টিকে শুধু পশ্চিমবঙ্গের বিষয় হিসাবে না দেবার জন্য আমি বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের অনুরোধ করব। সমস্ত ভারতবর্ষের স্বার্থ চিন্তা করে অকংগ্রেসি মুখ্যমন্ত্রী যে প্রস্তাব করেছেন এই অর্থ কমিশন সম্পর্কে আমি তার পুনরাবৃত্তি না করে এর ভিত্তিতে এই প্রস্তাবকে বিচার করতে অনুরোধ করব। আমাদের মুখ্যমন্ত্রী সম্মেলনের ১৯৮৭ সালের ২৫ শে এপ্রিল যে বক্তব্য এসেছিল এর মধ্যে সবচেয়ে নক্কারজনক হল অত্যাবশ্যক পণ্য সমুহের অন্তঃশুল্ককে নতুন করে বেঁধে দেওয়ার পরিবর্তে সেগুলির সরকার নির্ধারিত মূল্য পর্যায়ে পর্যায়ে বাড়ানোর সিদ্ধান্তটি অন্তঃশুল্ক থেকে যা আয় হয় তার একটা অংশ রাঝ। সরকারগুলি পায়। এই সিদ্ধান্তের ফলে রাজ্য সরকারগুলি হাজার হাজার কোটি টাকার রাজস্ব থেকে বঞ্চিত হচ্ছে। আমাদের দৃঢ় অভিমত এইভাবে সরকার নির্ধারিত মূল্য বৃদ্ধির দরুন যে বাড়তি

আয় হচ্ছে অন্তশুল্ক বণ্টন নীতির ভিত্তিতে কেন্দ্রকে তার ৪০ শতাংশ রাজ্যগুলিকে দিতে হবে। সমস্ত বিষয়টি বিবেচনা করে আমি এই প্রস্তাব সভায় উত্থাপন করেছি। আমি বক্তব্য শেষ করার আগে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার যে সংশোধনী প্রস্তাব এনেছেন এই সংশোধনী প্রস্তাব এখানে পেশ না করতে অনুরোধ করব। কারণ, আমাদের মূল প্রস্তাবের সঙ্গে এই সংশোধন সঙ্গতিপূর্ণ নয়। অকংগ্রেসি মুখ্যমন্ত্রীদের এই দাবিকে ভারতবর্ষের কংগ্রেসি রাজ্যের মুখ্যমন্ত্রী সমর্থন করেছেন। আমাদের বামপন্থী গণতান্ত্রিক অধিকার আছে, এই বিষয়ে ব্যাপকভাবে ঐক্য গড়ে তুলে যাতে রাজ্যগুলির স্বার্থকে সুরক্ষিত করা যায় সেই পটভূমিতে আমি তার এই সংশোধন গ্রহণ করতে পারছি না। আশা করি সুব্রতবাবু, সৌগতবাবুরা এই প্রস্তাব গ্রহণ করবেন।

The motion of Shri Debaprasad Sarkar (Amendment No.1 & 2) was then put and lost.

The motion of Shri Santasri Chattopadhyay that

"যেহেতু কেন্দ্রীয় সরকার নবম অর্থ কমিশনের বিচার্য বিষয়গুলি যেভাবে নির্ধারিত করেছেন তার থেকে পশ্চিমবঙ্গ সহ অন্যান্য রাজ্যগুলির স্বার্থ ক্ষুণ্ণ হবার আশঙ্কা দেখা দিয়েছে ;

সেইহেতু এই সভা সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে, অকংগ্রেসি মুখ্যমন্ত্রীরা অর্থ কমিশনের বিচার্যের ক্ষেত্রে যে বিকল্প প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন কেন্দ্রীয় সরকার সেই প্রস্তাব মেনে নিয়ে অর্থ কমিশনের বিচার্য ক্ষেত্রে উপযুক্ত সংশোধন করুন।"—was then put and agreed to.

**Mr. Speaker :** For the full discussion of the previous resolution two minute's are in hand. I think another ten minite's time is required. I have the consensus of the House for this ten minutes' extension.

**(Voice)-yes**

Mr. Mukherjee, what you decided about the amendments of Shri Niranjan Mukherjee ? So it does not requir futher debate.

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** স্যার, সুব্রতবাবু একটা প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাব সম্পর্কে আমাদের মতামত আমরা বলেছি। এমন কিছু আপত্তির কারণ নেই, সেটা সঙ্গতিপূর্ণ, অত্যন্ত সঠিক এবং সময়োগযোগী। আমি সুব্রতবাবুর অনুরোধ রাখতে পারছি না, সংযোজন দুটিকে আমি প্রত্যাহার করতে পারছি না।

The motion of Shri Niranjan Mukherjee (Amendment No. 1 & 2) was then put and a division taken. With the following result.

**Ayes**

Abdul Bari, Shri Md.

Abdul Quiyom Molla, Shri

Adak, Shri Kashinath

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Barman, Shri Minindra Nath

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Nihar Kumar

Bera, Shri Bishnupada

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti

Bora, Shri Badan

Bouri, Shri Nabani

Chaki, Shri Sweadesh

Chakrabarty, Shri Ajit

Chaanda, Dr. Dipak

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendranarayan

Das, Shri Jagadis Chandra

Das, Shri Paresh Nath

Das Gupta, Ashim Kumar

Das Mahaparta, Shri Kamakshyanandan

De, Shri Bibhuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narenda Nath

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouripada

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Malin

Ghosh, Shri Susanta

Ghosh, Shri Tarapad

Guha, Shri Nalini

Goswami, Shri Subhas

Habid Mustafa, Shri

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kar, Shri Ransankar

Khan, Shri Sukhendu

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Kumar, Shri Pandab

Kumar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
Mahato, Shri Bindeswar
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Sukhendu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz, Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandi, Shri Rampada
Minj, Shri Prakash
Mirza, Shri Syed Nawab Jani
Mitra, Shri Ranjit
Mohammad Faraque Azam, Shri
Mohammad Ramjan Ali, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Biswanath
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sailendra Nath
Mondal, Shri Shashanka Sekhar
Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Murmu, Shri Mahjeswar
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Nazmul Haque, Shri
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Oraon, Shri Mohan Lal
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Abinash
Purkait, Shri Probodh
Sarkar, Shri Debaprasad
Pramanik, Shri Radkika Ranjan
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy, Shri Sada Kanta
Roy, Shri Tarak Bandhu
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Nayan Chandra

Sarkar, Shri Sailen
Sarkar, Shri Sunil
Sayed Md. Masish, Shri
Sen, Shri Nirupam
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Singha Roy, Shri Jogendra Nath
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kumar
Soren, Shri Khara
Tudu, Shri Durga

**Noes**

Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Ambica
Bapuli, Shri Satya Ranjan
Basu, Shri Supriya
Basu Mallick, Shri Suhrid
Bhunia, Dr. Manas
Chowdhury, Shri Nurul Islam
Ghosh, Shri Asok
Gyan Singh Sohanpal, Shri
Habibur Rahaman, Shri
Majumdar, Shri Apurbablal
Mannan Hossain, Shri
Mukhopadhyay, Shri Subrata
Naskar, Shri Gobinda Chandra

Poddar, Shgri Deokinandan

Ram Pyari Ram, Shri

Roy, Dr. Sudipta

Roy, Shri Saugat

**Abstentions**

Das, Shri Bidyut

The Ayes being 130 and the Noes 19 the motion was agreed to

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনাকে আমি ধন্যবাধ জানাচ্ছি কারণ এই ঐতিহ্যপূর্ণ বিধানসভার অধিবেশনের শেষ দিনে তাদের সম্মান রক্ষা করার জন্য একটা সুযোগ দিয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয় আপনার সেই সদিচ্ছার প্রতি ওরা মর্যাদা দেখাতে পারল না। স্যার, ব্যাপারটা কিন্তু খুব ছোট ছিল।

**মিঃ স্পিকার ঃ** ওটা নিয়ে আলোচনা হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি এটা মানতে পারছি না এবং বলতে বাধ্য হচ্ছি সংকীর্ণ রাজনৈতিক মনোভাব এবং উদ্দেশ্য প্রণোদিত হয়ে তারা এটা করলেন।

[At the stage the Congress (I) walked out of the Chamber]

[7-10 — 7-20 P.M.]

**Mr. Speaker :** Now, the question is that we cannot discuss any matter which is a sub-judice mater of the High Court. As far as I have gone through the report of a newspaper, the subject matter of adjucation is on the leakage of question papers of the Higher Secondary examination. I will request Shri Debaprasad Sarkar to address the House barring that question because when the attention of the House has been, drawn, it becomes very difficult. I was not reluctant to allow him to proceed on the motion. But we have reedited that in such a way that it did not come in the purview of law, becasue there are other matters which were concerned with the leakage portion. I did not want to deprive him of the entire resolution. But when the question has been raised in the House that the matter is a subject of adjudication the High Court, then certain directions and restrictions have to be made. So I will request Shri Debaprasad Sarkar to proceeed in the matter keeping in view of our rules and limitations. It is not my purpose to debar him from addressing the House because the House because I have admitted the motion. But when our attention has been drawn to a matter of the High Court, then we should be cautions because we cannot compete with the High Court, then we should be cautions because we cannot compete with the High Court. We cannot become a

parallel institution to the High Court. We have to respect the High Court and the High Court also respects us. So, in this way, we should not trespass into each others' territory. That is why these limitations have been created. So, I will request Shri Debaprasad Sarkar that it he desires to proceed with this motion, he may proceed then in that perspectgive. I now call upon Shri Debaprasad Sarkar to move his motion under rule 185.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উই দাউট গোয়িং টু এনি কনট্রোভারস যেভাবে মোশনটি এখানে আছে, আমি সেইভাবেই মোশনটি পড়ে দিচ্ছি। এই রাজ্যের সাধারণভাবে শিক্ষার নানা স্তরে প্রশ্নপত্র তৈরি, পরীক্ষার পূর্ব মূহুর্ত পর্যন্ত প্রশ্নপত্রের গোপনীয়তা রক্ষা, পরীক্ষা পরিচালনা, পরীক্ষার খাতা দেখা, পরীক্ষার ফল প্রকাশে নানা ভুল ভ্রান্ত, ইত্যাদি ঘটনা একের পর এক যেভাবে ঘটে চলেছে এবং সম্প্রতি উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র সম্পর্কে যে ভয়ানক অভিযোগ উঠেছে তাতে এই রাজ্যের পরীক্ষা ব্যবস্থা তথা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে যেভাবে জনগণ তাদের আস্থা হারিয়ে ফেলেছে তা ল্য করে এই সভা গভির উদ্বেগ প্রকাশ করছে।

এই সভা প্রস্তাব করছে যে, রাজ্যের পরীক্ষা ব্যবস্থা তথা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে জনগণের আস্থা পুনঃপ্রতিষ্ঠার জন্য রাজ্য সরকার অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

স্যার, আপনি যেভাবে এটা এডিট করেছেন আমি সেই ভাবেই মোশনটি মুভ করলাম। আমি এখন আলোচনা করছি না। মাননীয় সদস্যরা এই প্রস্তাবের গুরুত্ব অনুধাবন করে আশা করি এটাকে সমর্থন করবেন। আমি তাদের বক্তব্য শোনার পর বাইট অব রিপ্লাই-এর সময় আমার বক্তব্য রাখব।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমি দু'একটি কথা বলতে চাই। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমাদের এই রাজ্যে শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য, অরাজকতা সৃষ্টি হয়েছিল, সেই অবস্থার ব্যাপক পরিবর্তন আমাদের এই সরকারের আমলে আমরা করতে পেরেছি। শিক্ষা ক্ষেত্রে ব্যাপক গণ-টোকাটুকি বিশেষ করে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যেটা একেবারে প্রথাগত ব্যবস্থা হিসাবে চলেছিল, আমরা সেটা দূর করতে পেরেছি এবং এই ব্যাপারে সরকার পক্ষ থেকে সকল ধরনের প্রচেষ্টা ও ব্যাপকভাবে আমরা ব্যবস্থা গ্রহণ করতে পেরেছি।

সুতরাং আজকে বিধানসভা? একটা প্রস্তাব এনে এ ব্যাপারে সরকারকে সচেতন করার কোনও প্রয়োজন আছে বলে আমার মনে হয়না। স্যার, খুব স্বাভাবিকভাবেই সেই কারণে এই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। স্যার, আপনি জানে, লক্ষ লক্ষ ছাত্রছাত্রী পরীক্ষায় বসেন, সেখানে কোনও জায়গায় কোনও ত্রুটি থাকলেও সরকারের পক্ষ থেকে সেখানে ব্যবস্থা নেওয়া হচ্ছে। স্যার, পশ্চিমবাংলায় শিক্ষা ক্ষেত্রে একটা পরিষ্কার-পরিচ্ছন্ন ব্যবস্থা সরকার থেকে করা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে সারা ভারতবর্ষের কথা যদি চিন্তা করেন তাহলে দেখবেন শিক্ষার ব্যাপারে বিভিন্ন রাজ্যে নানা রকমের নৈরাজ্য চলছে কিন্তু সেই পরিপ্রেক্ষিতে আমাদের এই

রাজ্যের অবস্থা অনেক ভালো। স্যার, রাজ্য সরকারের তরফ থেকে সব রকমের ব্যবস্থা এ সম্পর্কে আছে কাজেই আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় আজ এই সভায় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে অমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমরা দেখছি, পশ্চিমবাংলায় শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য চলছে এবং পরীক্ষা পদ্ধতি একটা প্রহসনে পরিণত হয়েছে।

(গোলমাল)

[7-20 — 7-30 P.M.]

স্যার, এই পরীক্ষা ব্যবস্থা নিয়ে চরম প্রহসন চলছে। স্যার, আপনি জানেন, উচ্চমাধ্যমিক শিক্ষা কাউন্সিলের ৯ বছর ধরে নির্বাচন হয়নি। আমরা যাকে এনেছিলাম সেই শ্রী দেবীশঙ্কর গাঙ্গুলি তিনি একজন পণ্ডিত ব্যক্তি ছিলেন। আজকে সেখানে কি করা হচ্ছে? যারা ইউনিয়ন করে এবং অন্য ইউনিয়ন করে তাদের নিয়ে এসে সেই হায়ার সেকেণ্ডারি কাউন্সিলের দায়িত্ব দেওয়া হচ্ছে। যাদের কোনও অভিজ্ঞতা নেই সেই সমস্ত ব্যক্তিদের নিয়ে এসে বসানো হচ্ছে। স্যার, আপনি জানেন (**) আজকে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে প্রাইমারি পরীক্ষা তুলে দেওয়া হয়েছে। আজকে পরীক্ষার ক্ষেত্রে সমস্ত দলই হচ্ছে খারাপ। যারা পেপার সেটার তারা সি পি এম-এর, এ বি টি এ-এর না হলে হবে না। আজকে একজামিনার সি পি এম না হলে হবে না। ফলে দক্ষ ব্যক্তির অভাব হচ্ছে। দক্ষ শিক্ষাবিদ, যোগ্য শিক্ষাবিদ, দক্ষ প্রশাসকের অভাব হচ্ছে। যদি তা না হত তাহলে আজকে এবল অ্যাডমিনিস্ট্রেশন থাকত। আজকে মধ্যশিক্ষা পর্ষদ, উচ্চ মধ্যশিক্ষা পর্ষদে যে বাস্তুঘুঘুর বাসা তৈরি হয়েছে সেটা দক্ষ প্রশাসক নেই বলে। আজকে দলবাজি করবার জন্য অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচেছ বলে সব অথর্ব হয়ে শেষ হয়ে গেছে। আজকে কি হল? যে মেয়েটি ৩ বার বি টি পরীক্ষায় ফেল সে হায়ার সেকেণ্ডারি কাউন্সিলের চেয়ারম্যান। আজকে যে লোকটা কমপার্টমেন্টালে বি কম পাশ..................

(এই সময় স্পিকার অন্য বক্তাকে ডাকার জন্য মাইক অফ হয়ে যায়)

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল ঃ** তা সত্ত্বেও আমি বলতে চাই যে কংগ্রেস রাজত্বে বিশেষ করে ১৯৭১-৭২ সালের এই সময়ে যে পরীক্ষাগুলিতে—উচ্চ-মাধ্যমিক বলুন, বিশ্ববিদ্যালয় বলুন, নানা স্তরের বিদ্যালয়ই বলুন—সেখানে আমরা কি দেখেছি? আমরা সেদিন দেখেছি যে কি প্রচন্ড ধরনের দুর্নীতি এবং শিক্ষা নিয়ে কি অরাজকতা চলেছিল। বিশ্ববিদ্যালয়ে যে পরীক্ষা হত সেই পরীক্ষা খাতা লেখা হত হার্ডিঞ্জ হোস্টেল থেকে। সেই সময়ে গণ-টোকাটুকির জোয়ার বয়ে গিয়েছিল। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরে দেখা গেল যে পরীক্ষার ক্ষেত্রে এবং শিক্ষার ক্ষেত্রে একটা স্থিতাবস্থা এসছে এবং মোটামুটি ভাবে সমস্ত মাধ্যমিক হোক বা উচ্চ মাধ্যমিক হোক বা বিশ্ববিদ্যালয় স্তরেই হোক, সমস্ত স্তরেই পরীক্ষাগুলি সময় মতো অনুষ্ঠিত হচ্ছে, নিয়মিত ফল প্রকাশিত হচ্ছে। এবং তার ফল প্রকাশিত হয়েছে। তৎসত্ত্বেও আমি এইটুকু বলতে চাই অনেক সময় আমরা দেখেছি খাতা দেখার ক্ষেত্রে কিছু ত্রুটি বিচ্যুতি

Note : Expunged as ordered by the chair

প্রকাশিত হয় এবং সেই সব ত্রুটি বিচ্যুতি না ঘটে সেদিকে দৃষ্টি দেবার প্রয়োজন আছে বলে আমরা মনে করি। (**) এই সম্পর্কে যে তদন্ত হবার কথা এবং তদন্ত হচ্ছে, সেই তদন্তের রিপোর্ট যদি প্রকাশিত হয় তাহলে এর সত্যতা জানা যাবে এবং সত্যিকারের যদি দেখা যায় যে এর সঙ্গে কোনও ব্যক্তি জড়িত রয়েছে, তিনি যতই দামী ব্যক্তি হোন না কেন, যদি প্রমাণ হয় এটা সত্য তাহলে তার সম্পর্কে কঠিন শাস্তির ব্যবস্থা গ্রহণ করতে হবে। এটা আমার দ্বর্থহীন ভাষায় এই সভায় বলতে চাই এবং এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তা সম্পূর্ণ ভাবে বিরোধিতা করে কয়েকটি কথা এই সভায় নিবেদন করতে চাই। আমার প্রথম কথা, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলার শিক্ষা বিভাগের যিনি রাষ্ট্রমন্ত্রী ছিলেন, আজকে শিক্ষা সম্পর্কে তিনি আমাদের বিরুদ্ধে কিছু অভিযোগ উত্থাপন করতে চেয়েছেন, এটাই হচ্ছে সবচেয়ে আমাদের পক্ষে দুঃখের এবং বেদনার কথা। যাই হোক এখানে মাননীয় সদস্য দেবীপ্রসাদ সরকার যে বিষয়গুলো উত্থাপন করেছেন, তার মধ্যে এই রাজ্যের নানা স্তরে শিক্ষা প্রশাসনের প্রবলেম, অর্থাৎ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ শুধু নয়, পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ এবং বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন স্তরের প্রশ্ন পত্র সম্পর্কে তার মত প্রকাশ করেছেন, আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই, বিভিন্ন স্তরে, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক, স্নাতকোত্তর এবং প্রাক স্নাতকোত্তর যে পরীক্ষা সেই পরীক্ষা যথেষ্ট দায়িত্বশীলতার সঙ্গে পশ্চিমবাংলায় সংগঠিত হয় এবং খাতা দেখা, তার ফল প্রকাশ করার মধ্যে দিয়ে বিভিন্ন শিক্ষা সংস্থা সেগুলো আছে, তারা তাদের দায়িত্বশীলতা বিগত কয়েক বছর ধরে দেখিয়েছেন। আমরা অন্য রাজ্যের সঙ্গে কোনও তুলনা করব না, কারণ অন্য রাজ্য আমাদের কোনও আদর্শ এর ব্যাপার নয়, আমরা উড়িষ্যা, উত্তরপ্রদেশ, কিম্বা বিহার, সেখানে কি হয় না হয়, নিশ্চয়ই সেটা যখন আমাদের আদর্শ ব্যবস্থা নয়, সেই সম্পর্কে আমরা এখানে কোনও আলোচনা করব না। সেই সম্পর্কে বহু কিছু বলবার আছে, আমি সেই সম্পর্কে যাচ্ছি না। আমি এই আলোচনায়ও যেতে চাইছি না, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল, আমাদের বিভিন্ন পরীক্ষার ক্ষেত্রে কি ব্যবস্থা ছিল, এখানে কি অবস্থা ছিল, এখানে শিক্ষার সঙ্গে যারা যুক্ত আছেন, শিক্ষাবিদ যারা আছেন, সেই সম্পর্কে কোনও আলোচনা এখানে আমি করতে চাই না। আমি শুধু যে বিষয়টাকে এখানে গুরুত্ব দিতে চাই, যে আমাদের যে পরীক্ষা ব্যবস্থা, সেই পরীক্ষা ব্যবস্থার মধ্যে যে শিক্ষা সংস্থাগুলো আছে, তাদের যে স্বাধিকার আছে, সেই স্বাধিকারে আমরা সম্পূর্ণ বিশ্বাসী। সেখান যিনি প্রশ্ন করেন, মডারেটার আছেন, তিনি মডারেট করেন এবং কোনও শিক্ষা সংস্থার যিনি প্রধান, তিনি উপাচার্য হতে পারেন, সভাপতি হতে পারেন, সেই প্রশ্ন সম্পর্কে তার কোনও ধারণা থাকে না। তিনি কিছু দেখেন না। আমরা শুধু এইটুকু বলে থাকি যে যাতে অর্থসূচি এবং পাঠ্যক্রম অনুসারে প্রশ্ন তৈরি হয় এবং কখনও কোনও অবিশ্বাস, কোনও সাম্প্রদায়িকতা, কোনও জাতীয় সংহতি বিরোধিতা এর বিন্দুমাত্র কোনও চিহ্ন যাতে প্রশ্নের মধ্যে না থাকে, একটা সাধারণ নির্দেশিকা সেইভাবে প্রকাশ করা হয়। সেখানে উপাচার্য কিম্বা সভাপতি, তারা

---

Note : Expunged as ordered by the chair

কখনই প্রশ্ন দেখেন না, যখন সাধারণ ছাত্র-ছাত্রী, পরীক্ষার্থী প্রশ্ন দেখেন তখনই ঐ দায়িত্বশীল ব্যক্তি একমাত্র প্রশ্ন দেখবার সুযোগ পান। সেই ক্ষেত্রে আমাদের যদি কোথাও কোনও দোষ-ত্রুটি থাকে তাহলে নিশ্চয়ই তা উড়িয়ে দেওয়া যায় না। কেন না আমরা জানি শিক্ষা হচ্ছে উৎপাদনের উৎসমুখকে উন্মুক্ত করবার সবচেয়ে শক্তিশালী প্রক্রিয়া। শিক্ষা ক্ষেত্রের কোনও দোষ-ত্রুটি গাফিলতির সঙ্গে কখনই আপোষ করা যায় না। বিগত এক বছরে কোনও স্তরে কোথাও সিলেবাস বহির্ভুত প্রশ্ন হয় নি, এই দাবিও করব না। কোথাও কোনও ভুল ছিল না, এ দাবিও করব না। কোথাও কোথাও ১০০ নম্বর কম হয়েছে, এটা আমি স্বীকার করছি। কিন্তু সাধারণভাবে এত বড় পরীক্ষা ব্যবস্থায় যতটুকু নিরপেক্ষতার সঙ্গে, যোগ্যতার সঙ্গে ব্যবস্থা করা দরকার তা আমাদের মধ্যশিক্ষা পর্ষদ করেছে এবং হায়ার সেকেণ্ডারি কাউন্সিল করেছে। যখনই কোনও দোষ-ত্রুটি ধরা পড়েছে তখনই তা নিয়ে হেড একজামিনারদের সভায় আলোচনা হয়েছে এবং সঙ্গে সঙ্গে সে বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ পরিচালিত এ-বারের অর্থনীতি পরীক্ষার বিষয়ে আজকে এখানে কথা উঠেছে। ঐ বিষয়টি নিয়ে ১৮ জন প্রধান শিক্ষকের সভা হয়েছে, কিন্তু সেখানে একজনও কোনও রকম সংশয় প্রকাশ করেন নি। (**)....................

**মিঃ স্পিকার ঃ** কান্তিবাবু, প্রশ্ন-পত্র ফাঁস নিয়ে কোনও আলোচনা করা যাবে না। ওটা বাদ যাবে।

**শ্রী কান্ত বিশ্বাস ঃ** যেহেতু গোবিন্দবাবু ঐ বিষয়ে বলেছেন সেহেতু আমাকে বলতে হচ্ছে।

[7-30 — 7-40 P.M.]

**মিঃ স্পিকার ঃ** উনি বলে থাকলে, ওরটাও এক্সপাঞ্জ হবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ঠিক আছে, স্যার, আমি অন্যান্য বিষয়গুলি সম্বন্ধে বলছি। আমাদের বিভিন্ন স্তরে যেভাবে পরীক্ষা নেওয়া হয়, খাতা দেখা হয়, টেবুলেট করা হয় এবং ফল প্রকাশ করার হয় তাতে কোথাও কোনও দোষ-ত্রুটি যখনই আমাদের চোখে পড়ে তখনই আমরা তা দূর করার চেষ্টা করি এবং সে বিষয়ে আমরা সকলের সহযোগিতা প্রার্থনা করি। সবার সহযোগিতা নিয়ে এ ক্ষেত্রে আমরা বিন্দু-মাত্র দোষ-ত্রুটিও দূরীভূত করতে চাই। অবশ্যই কখনও কখনও পরীক্ষার ফল প্রকাশ বিলম্বিত হয়। পরীক্ষকদের কাছ থেকে খাতা পেতে অনেক সময় মাসের পর মাস বিলম্ব হয়। সে ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়কে কখনও কখনও দুঃখজনক পরিস্থিতির মোকাবিলা করতে হয়। আমরা সে সব কখনই সমর্থন করি না। আমরা কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিচির সাহায্য নিয়ে যাতে সময় মতো পরীক্ষার খাতা জমা পড়ে এবং ফল বেরত পারে তার জন্য চেষ্টা করছি। এ ক্ষেত্রে আমরা অবশ্যই শিক্ষা-পিপাসু মানুষের সাহায্য ও পরামর্শ চাই যাতে লক্ষ লক্ষ ছেলে-মেয়েদের বিভিন্ন পরীক্ষা সুষ্ঠুভাবে সময় মতো নেওয়া যায়, খাতা দেখা সময় মতো হয় এবং পরীক্ষার ফলাফল ভালো-ভাবে সময় মতো প্রকাশ করা যায়। আমরা এই কাজ করার বিষয়ে খুবই আগ্রহী। আমরা সমাজের সমস্ত অংশের মানুষের কাছ থেকে সেই সাহায্য এবং সহযোগিতা চাই। যদি

---

Note : Expunged as ordered by the chair

আমাদের কাজের মধ্যে কোথাও কোনও বিন্দুমাত্র দোষ-ত্রুটি থাকে তাহলে তাকে আড়াল করার বিন্দু মাত্র মাননিসকতা আমাদের নেই, মধ্য শিক্ষা পর্ষদের নেই। আমি আশা করব পরীক্ষার মতো জটিল বিষয়, যার সঙ্গে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভাগ্য জড়িত, সেই বিষয়ে অহেতুক বিভ্রান্তি সৃষ্টি করে ছাত্র-ছাত্রী, অভিভাবকরদের মধ্যে কেউ হতাশার সৃষ্টি করবেন না। এই আবেদন আমি একান্তভাবে মাননীয় সদস্যদের কাছেও রাখছি। এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি তার সপক্ষে আমি প্রথমেই ১,২,৩,৪ করে আমার বক্তব্য রেখেছি। স্যার, আপনি জানে এ-বারে মাধ্যমিক পরীক্ষার প্রশ্ন পত্রে যে অসংখ্য ভুল ছিল তার দ্বারা রেকর্ড সৃষ্টি হয়েছে। মধ্য শিক্ষা পর্ষদের সদস্যরা এবং সভাপতি নিজে বলেছেন যে, প্রশ্ন পত্রে এত ভুল ইতিপূর্বে কখনও হয় নি। তারা নিজেরা এটা স্বীকার করেছেন। জীব বিজ্ঞানের ক্ষেত্রে সেখানে তৃতীয় গ্রুপের টোটাল আউট অফ সিলেবাস। যারজন্য instruction দিতে হয়েছে ৯,১০,১১ এই ৩টি প্রশ্নের উপর কোনও নম্বর দেবে না। এইরকম অবস্থা সৃষ্টি হয়েছে। মাধ্যমিকের ম্যাথমেটিক্স, ঐচ্ছিক গণিত, ভূগোল, ভৌতবিজ্ঞান প্রত্যেকটি-এ অসংখ্য ভুল। এটা একটা রেকর্ড মাধ্যমিক পরীক্ষায়। সুতরাং ভুলের কথা আপনি অস্বীকার করতে পারবেন না। আজকে প্রশ্নপত্রের বিষয়বস্তু নিয়ে যে প্রশ্ন উঠেছে সেখানে সংকীর্ণ রাজনীতি ঢোকাবার প্রশ্ন এসেছে এবং আপনি নিজেই মন্ত্রী হিসাবে স্বীকার করেছেন যে এবার মাধ্যমিকে বাংলা প্রশ্নপত্রে যে জিনিস হয়েছে সেটা ঠিক হয়নি। একথা আপনি নিজেই স্বীকার করেছেন। এইভাবে দলীয় রাজনীতি ঢোকানো ঠিক হয়নি। শিক্ষা, সংস্কৃতি, সমাজ সভ্যতা, সমাজ প্রগতি আন্দোলনের আদর্শে আগামী দিনের ভাবী ছাত্রসমাজকে অনুপ্রাণিত করে এটা একটা জিনিস, এটা সমাজ প্রগতির একটা অর্থ আর সংকীর্ণ দলীয় রাজনীতি এটা একটা জিনিস। আজকের যুগে সর্বশ্রেষ্ট দর্শন, সর্বশ্রেষ্ঠ মহোত্তম আদর্শ মার্কসবাদ, লেনিনবাদ আদর্শকে যদি প্রতিষ্ঠিত করতে হয়, জনগণের মধ্যে তার মানসিকতা, তার রেখাপাত করাতে হয় তাহলে তার একটা প্রক্রিয়া আছে, সেটা চরিত্র দিয়ে, জীবন দিয়ে, আদর্শ দিয়ে, উন্নত মূল্যবোধ দিয়ে, রুচি, নীতি, নৈতিকতার উন্নত সংস্কৃতির আঁধারে প্রতিষ্ঠিত করতে হবে। জোর করে এই জিনিস হয় না, মার্কসবাদের কতকগুলি নাম নিয়ে এই জিনিস হয় না। যে জিনিস চলছে তার দ্বারা কার্যত মার্কসবাদ যে একটা nobleidioligy তাকে আজকে জনগণের সামনে হেয় প্রতিপ্রন্ন করানো হচ্ছে এবং প্রতিক্রিয়াশীলরা এই সুযোগ নিচ্ছে। যারফলে আমাদের দেশের নব-জাগরনের মনীষিদের যে প্রতিষ্ঠিত শিক্ষা সেই শিক্ষাকে পদদলিত করল। তারা কিন্তু আজকে বলতে সাহস পায়, স্পর্ধা রাখে যে আজকে প্রশ্নপত্রে রাজনীতি হচ্ছে। এই কথা বলতে কোথা থেকে তারা সাহস পায়? আজকে মার্কসবাদের নাম করে যে সংকীর্ণ রাজনীতি করা হয়েছে তারফলে এই দলীয় রাজনীতির চর্চা হচ্ছে। আপনি জানেন B.A., B.Sc., জুন মাসে পরীক্ষা হয়েছিল ১৯৮৭ সালে আর ৯ মাস পরে ২৯ মার্চ তার ফল বেরুলো। আর আজকে আপনারা বলছেন শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করার ক্ষেত্রে রামফ্রন্ট চাম্পিয়ন, অথচ এই সমস্ত ইতিহাস আজকে কি বলছে? আজকে উচ্চমাধ্যমিক প্রশ্নপত্র গোপনীয়তা রক্ষার

প্রশ্নে—বর্ধমান বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে সমস্ত বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে "যুগান্তর" পত্রিকা এবং অন্যান্য পত্রিকাতে যেভাবে বেরুচ্ছে সেটা কি অস্বীকার করতে পারবেন? এটা তো অত্যন্ত বেদনার কথা। আমি শুধু রেফারেন্স দিচ্ছি। আপনি আজকে এটাকে টেকনিক্যাল বলছেন আমাদের কাছে তো জমা দেয়নি। উচ্চ সংসদের সভানেত্রী বলছেন আমাদের কাছে জমা দেয়নি। আমি তো আপনাকে বললাম যে কান্তিবাবু আপনি এটাকে টেকনিক্যাল বলতে পারেন কিন্তু নৈতিক দিক থেকে এটাকে বলতে পারেন? নৈতিক দিক থেকে এটাকে সমর্থন করতে পারেন? আপনি টেকনিক্যাল বলে aviod করতে পারেন, কিন্তু যেখানে জমা দিয়েছিল সেটা responsible জায়গা। তিনি তো আপনাদের রাজ্য সম্পাদক মণ্ডলীর অন্যতম সদস্য, তিনি তো senate সদস্য, তিনি তো একটা দৈনিক পত্রিকার সম্পাদক। তিনি একজন responsible person. আপনার কাছে যদি রেফারেন্স না থেকে থাকে তো আমি পঞ্চাশ দশকের একটা রেফারেন্স তুলে ধরছি। তখন প্রফুল্ল ঘোষের আমলে—সেই সময় একবার এই প্রশ্ন পত্র (**) হয়েছিল এবং সেই প্রশ্নপত্র যখন যুগান্তর পত্রিকায় ছেপে বেরিয়েছিল—পরীক্ষার আগেই সেটা পত্রিকায় তুলে ধরেছিলেন তারা—প্রফুল্ল ঘোষ মহাশয় সঙ্গে সঙ্গে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছিলেন। প্রফুল্ল ঘোষ সেই সততা দেখাতে পেরেছিলেন, কিন্তু আপনারা তেমনটা দেখালেন না। এটা অত্যন্ত বেদনার কথা। আজকে বলছেন যে, প্রশ্নপত্র (**) হয়নি! মালদায়..........

**মিঃ স্পিকার:** না-না, এসব বলবেন না। 'ফাঁস' শব্দটি বাদ যাবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার:** (**)

**Mr. Speaker:** This should not be recorded.

[7-50 — 8-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার:** সমস্ত দিক থেকে যদি বিচার করা যায় তাহলে আমি যে অভিযোগগুলি উত্থাপন করেছি তাতে আপনার আপত্তি কোথায়? আপনি বা ওরা এটা করেছেন তা তো বলিনি! কিন্তু এটা যদি আজকে কোনও জায়গায় ঘটে থাকে তাহলে সেটা শিক্ষা ব্যবস্থা এবং পরীক্ষা-ব্যবস্তা এবং পরিচালনার ক্ষেত্রে সরকারের সুনাম-দুর্নামের প্রশ্ন জড়িত সেখানে। কাজেই এক্ষেত্রে আমাকে ওয়েলকাম করা উচিত। কিন্তু তা না করে কেবল 'না', 'না' বলছেন। এই যে অ্যাকচুয়ালি বিষয়টা ফেস করতে চাচ্ছেন না। —এতে কি সরকারে মর্যাদা বাড়ছে? কিন্তু আমি যে প্রশ্ন এখানে উত্থাপন করেছি, আমি জানি, এখানে সভায় যারা উপস্থিত আছেন তারা প্রত্যেকে জানেন যে, আমার ইচ অ্যান্ড এভরি ওয়ার্ড ইজ সেন্ট পারসেন্ট কারেক্ট। আজকে অন্যান্য দিক থেকে আপনি হয়ত হ্যান্ডিক্যাপড্, কিন্তু বিবেকের দংশনের হাত থেকে ভবিষত প্রজন্মের কাছে জবাবদিহীর হাত থেকে বাঁচতে হলে আমার এই প্রস্তাব মেনে নেবেন। আর যদি কেবল বিরোধিতা মনোভাব নিয়েই চলতে চান তাহলে এর বিরোধিতা করবেন।

**মিঃ স্পিকার:** শ্রী গোবিন্দ নস্কর এবং শ্রী দেবপ্রসাদ সরকারের ভাষণে যেখানে

---

Note: Expunged as ordered by the chair

ইরেলেভেন্ট পোর্শন আছে—লিকেজ অফ কোয়েশ্চেনের কথা বলা হয়েছে, তার সম্পূর্ণ পোর্শনটা বাদ যাবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার অন এ পয়েন্ট অব অর্ডার মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন—এই প্রস্তাব সম্পর্কে আমার কিছু আপত্তি আছে এবং আমি মাননীয় সদস্যকে খুব গুরুত্ব দিয়ে এটা বিচার বিবেচনা করতে বলব। প্রশ্ন পত্র ফাঁস হয়েছে এই সংবাদ নানাভাবে আমরা শুনেছি। তবে যে সংবাদপত্রের কাছে এই সংবাদ ছিল তারা সেটাকে প্রকাশ না করে খুব দায়িত্বপূর্ণ মনোভাবের পরিচয় দিয়েছেন। এ নিয়ে হাইকোর্টে মামলা হয়েছে এবং ডি সি ডি-কে তদন্ত করার জন্য বলা হয়েছে। এখন এই মামলা বিচারাধীন। এই হাউসের অনেক রুলিং আছে যে বিচারাধীন মামলা নিয়ে আলোচনা চলে না এবং আমরা আলোচনাও করি না। কাজেই দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন সেটা যদি আমরা এখানে আলোচনাও করি এবং গ্রহণও করি তাহলে কিন্তু বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হতে পারে। সরকার খুব গুরুত্ব দিয়ে এই ব্যাপারে তদন্তের ব্যবস্থা করেছেন এবং সংবাদপত্র খুব দায়িত্বের পরিচয় দিয়েছেন, এটা প্রকাশ না করে। কাজেই দেবপ্রসাদবাবুর প্রস্তাব আলোচনা হবে কিনা সেইভাবে আপনার রুলিং চাইছি।

(এই সময়ে কিছু কংগ্রেস (আই) সদস্য হাউসে প্রবেশ করে সমস্বরে বলিতে থাকে এই ব্যাপারে আমরা চ্যালেঞ্জ করছি)

**মিঃ স্পিকার ঃ** Mr. Sen Gupta, we have circulated this for further discussion of the motion. আমরা এটা ফারদার এডিট করে তবে হাউসে দিয়েছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য তার সাবমিশন আপনার কাছে রাখবার সময় তিনি বলেছেন যুগান্তর কাগজে এটা বেরিয়েছে, উচ্চ মধ্যশিক্ষা সংসদের সভাপতি অনিলা দেবী স্বীকার করেছেন প্রশ্নপত্র আউট হয়েছে। উনি এটা স্বীকার করেন নি। উনি যে বিষয় রেখেছেন, তথ্য ঠিক নয়—যুগান্তর কাগজে বেরতে পারে, কিন্তু যুগান্তরে পরিবেশিত তথ্য আসল কথা নয়। উচ্চ মধ্যশিক্ষা সংসদের সভাপতি তিনি কখনই স্বীকার করেন নি যে প্রশ্নপত্র ফাঁস হয়েছে—আমি এই ইনফর্মেশনটা আপনার কাছে রাখালাম।

The motion of Shri Debaprasad Sarkar that এই রাজ্যে সাধারণভাবে শিক্ষার নানা স্তরে প্রশ্নপত্র তৈরি, পরীক্ষার পূর্ব মুহূর্ত পর্যন্ত প্রশ্নপত্রের গোপনীয়তা রক্ষা, পরীক্ষা পরিচালনা, পরীক্ষার খাতা দেখা, পরীক্ষার ফল প্রকাশে নানা ভুল ভ্রান্তি, ইত্যাদি ঘটনা একের পর এক যেভাবে ঘটে চলেছে এবং সম্প্রতি উচ্চ মাধ্যমিক পরীক্ষার সম্পর্কে যে ভয়াবহ অভিযোগ উঠেছে তাতে এই রাজ্যের পরীক্ষা ব্যবস্থা তথা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে যেভাবে জনগণ তাদের, আস্থা হারিয়ে ফেলছে তা লক্ষ্য করে, এই সভা গভির উদ্বেগ প্রকাশ করছে।

এই সভা প্রস্তাব করছে যে, রাজ্যের পরীক্ষা ব্যবস্থা তথা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে জনগণের আস্থা পুনঃপ্রতিষ্ঠার জন্য রাজ্য সরকার অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

was then put lost.

**Mr. Speaker :** Today is the last day of the present session. Before I adjorn the House sine die I would like to make an announcement regarding questions. Starred questions to which replies have been received in the secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies there to would be circulated to the members.

Now I shall narate in brief about the business transacted in the House during the current session.

[7-50 — 8-00 P.M.]

## Questions

| | | |
|---|---|---|
| Total number of notices of Questions received | - | 2624 |
| break up of Qeustions received :- | | |
| (a) Short notice | - | 05 |
| (b) Starred | - | 1987 |
| (c) Unstarred | - | 632 |
| (d) Half-an-hour discussion | - | 2 |
| Number of Questions admitted as :- | | |
| (a) Short Notice | - | 1 |
| (b) Starred | - | 846 |
| (c) Un-starred | - | 613 |
| Number of Questions replied as :- | | |
| (a) Short Notice | - | 1 |
| (b) Starred | - | 752 |
| (c) Un-starred | - | 365 |
| Total Number of Question Replied | - | 1118 |
| Total Number of Questions Disallowed | - | 57 |
| Half-an-Hour Discussion Disallowed | - | 2 |

## Legislation

### Government Bills

| | | |
|---|---|---|
| Notices Received | - | 20 |
| No. of Bills Introduced | - | 17 |
| Bills Passed | - | 17 |
| Bills not Moved | - | 3 |

**Rules**

| | | | |
|---|---|---|---|
| Notices recieved | - | - | 4 |
| Rules Laid | - | - | 4 |
| Ordinance | | | |
| Number of Notices for Laying of Ordinances | | - | 2 |

**Ordinance**

| | | | |
|---|---|---|---|
| Number of Notices for Laying of Ordinances | | - | 2 |
| Number of Ordinances Laid | - | - | 2 |

**Adjournment Motion**

| | | | |
|---|---|---|---|
| Notices Received | - | - | 66 |
| Consent Given | - | - | Nil |
| Consent Withheld | - | - | 60 |
| Notice our of Order | - | - | 6 |

**Calling Attention Notice**

| | | | |
|---|---|---|---|
| Notices Received | - | - | 129 |
| Notices Admitted | - | - | 34 |
| Satement Made | - | - | 34 |

**Motion Under Rule 185**

| | | | |
|---|---|---|---|
| Notices Received | - | - | 27 |
| Admitted | - | - | 16 |
| Diosallowed | - | - | 10 |
| Withdrawn | - | - | 1 |
| Discussed and Carried | - | - | 7 |
| Discussed and Lost | - | - | 3 |
| Admitted but not Discussed | - | - | 6 |

**Motion Under Rule 319**

| | | | |
|---|---|---|---|
| Notices Received | - | - | 8 |
| Admitted | - | - | 2 |
| Disallowed | - | - | 6 |
| Discussed | - | - | 1 |
| Kept Pending | - | - | 1 |

**Discussion Under Rule 194**

| | | |
|---|---|---|
| Noticed Received | - | - 3 |
| Admitted | - | - 2 |
| Disallowed | - | - 1 |
| Discussed | - | - 1 |
| Called upon but not Moved | - | - 1 |

**Laying of Annual Report and Accounts Govt. Compaines and Undertakings**

| | | |
|---|---|---|
| Notices Received | - | - 21 |
| Reports Laid | - | - 18 |

**Privilege Isues**

| | | |
|---|---|---|
| Notices of Privilege Motion received | | - 23 |
| Disallowed | - | - 17 |
| Admitted and referred to the Committee of Privilege | | - 4 |
| Disposed off in the House | - | - 1 |
| Under Consideration | - | - 1 |
| Kept in abeyance from the Last Session | | - 1 |

**Mentions Cases**

| | | |
|---|---|---|
| Notices received | - | - 717 |
| Raised | - | - 534 |
| Zero Hour Mention | - | - 121 |
| Number of sittings | 39 sittings in 38 days. | |
| Total hours of sittinges | 205 hours, 55 minutes upto 8.15 P.M. | |

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই দীর্ঘ অধিবেশন অত্যন্ত দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন এবং নানারকম অবস্থার সৃষ্টি হওয়া সত্ত্বেও আপনি যে ভাবে ধীরস্থির ভাবে এই হাউসকে পরিচালনা করেছেন এটা সত্যই প্রশংসার দাবি রাখে। আমি এই হাউসের তরফ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট অধিবেশনের আজকে শেষ দিন, আমরা শেষ সময়ে এসে পৌঁছেছি। আমি নিজে এবং আমাদের দলের পক্ষ থেকে আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আপনি অনেক দক্ষতার সঙ্গে এই বিধানসভা পরিচালনা

করেছেন। এই বিধানসভার যে মর্যাদা তাতে আপনি অটুট রেখেছেন, অক্ষুন্ন রেখেছেন। আপনার বলিষ্ঠ ডিসিসন আমাদের কাছে মাঝে মাঝে গ্রহণযোগ্য না হলেও আপনি আপনার কর্তব্য থেকে চ্যুত হন নি। তার জন্য আপনাকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। তার সঙ্গে এই বিধানসভার কর্মীভায়েদের যারা কাজ করেছেন এবং আমাদের জন্য তাদের রাত্রি পর্যন্ত অক্লান্ত পরিশ্রম করেছেন তার জন্য তাদেরকে অভিনন্দন জানাচ্ছি। তা ছাড়া এখানে যারা পত্রিকার সাংবাদিক আছেন যারা অনেক রাত্রি পর্যন্ত থেকে পশ্চিমবাংলার মানুষের কাছে বিভিন্ন সংবাদ পরিবেশন করেছেন, গণতন্ত্রের এই মন্দিরের যে কাজ তার সমস্ত সংবাদ পৌঁছে দেবার মাধ্যমে যে কাজ তারা করেছেন তার জন্য তাদের অভিনন্দন জানাচ্ছি। এই গণতন্ত্রের মন্দিরে বসে ডেমোক্রেটিক পদ্ধতিতে এবং এই পার্লামেন্ট প্র্যাকটিসে যেভাবে তর্ক-বিতর্ক করতে হয় সেটা আমরা করেছি। সেটা কিন্তু আমার মনের কথা ঠিক নয়। যেহেতু আমরা বিধানসভায় থাকি বিরোধী দলে বসে সেটা বলতে হয় সেই জন্য বলি, এটা আমাদের ব্যক্তিগত কথা নয়। আমি সমস্ত মাননীয় সদস্যদের বলব যে আমাদের কথায় বা ব্যবহারে যদি কেউ দুঃখ পান তাহলে আমরা তার জন্য দুঃখিত। তবে সেটা আমাদের সম্পূর্ণ ইচ্ছার বিরুদ্ধে, এই বিধানসভার বিরোধী দলে থেকে এটা করতে হয় এবং বলতে হয় বলে বলেছি। সর্বশেষে আমি সমস্ত মাননীয় সদস্যদের কাছে দুঃখ প্রকাশ করছি এবং মাননীয় স্পিকার মহাশয়কে আবার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমাদের যিনি ডেপুটি স্পিকার তাকে আমি এবং আমার দলের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার বাজেট অধিবেশন একটা উল্লেখযোগ্য অধিবেশন। দীর্ঘ সময় পরে এই অধিবেশনের মুলতবি হচ্ছে। এই বিধানসভা চলাকালীন অনেক ভুল বোঝাবুঝি হয়েছে।

কিন্তু আপনি এই সভাকে যেভাবে পরিচালনা করেছেন তাতে এমন কোনও সদস্য নেই যিনি বলতে পারবেন না তার গণতান্ত্রিক অধিকার রক্ষিত হয়নি। সবাই বলবার মতো এবং যথার্থভাবে প্রকাশ করার অধিকার পেয়েছেন। এই দীর্ঘদিন সভা পরিচালনা করার ক্ষেত্রে স্বাভাবিকভাবে বিভিন্ন চাপ আপনার উপরে এসেছে এবং আপনি খুব সুষ্ঠভাবে সভা পরিচালনা করেছেন। আপনি খুব সুফলভাবে এই বাজেট অধিবেশন সমাপ্তি করছেন। এই কারণে আমি আমার পার্টির তরফ থেকে ব্যক্তিগতভাবে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি উপাধ্যক্ষ মহাশয়কে এবং এই বিধানসভার সমস্ত কর্মচারিগণ যারা এর সঙ্গে যুক্ত আছেন এখানে তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। তার সঙ্গে ধন্যবাদ আমাদের সাংবাদিক বন্ধুদের যারা সর্বত্র আমাদের খবর প্রকাশ করেছেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় দীর্ঘ ২ মাস ধরে আমরা একসঙ্গে বিধানসভায় কক্ষে বসে আলোচনা করেছি, আবার কবে একসঙ্গে হব জানিনা দীর্ঘ সময়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দক্ষতার সঙ্গে অনেক চাপ সহ্য করে এই বিধানসভা চালিয়ে গেছেন। কেউ যদি হার্টের রোগী হতেন তাহলে তিনি হার্টফেল করতেন।. আপনি অনেক সহ্য করেছেন এবং সহ্য করার পরেও বিরোধীদের অনেক সুযোগ সুবিধা দিয়েছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আবার আপনার অবর্তমানে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় খুব সুষ্ঠভাবে এই হাউস চালিয়েছেন। সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, রিপোর্টারদের ধন্যবাদ

জানাচ্ছি। যেসব সরকারি কর্মচারী এই অধিবেশন চলাকালীন রাত ৯টা অবধি এখানে কাটিয়েছেন তাদেরও আমি ধন্যবাধ জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ মাস ধরে এই বিধানসভা চলার পরে আজকে তার পরিসমাপ্তি ঘটানো। এই দুমাস ধরে আপনি এই হাউস পরিচালনা করেছেন এবং নানা কথার মধ্যে দিয়ে আপনি যে কথা বারবার বলেছিলেন যে দি হাউস বিলং টু বি অপোজিশন তা মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলির কথায় বুঝতে পারলাম, তিনি অক্ষরে অক্ষরে তা পালন করেছেন। সত্য বাপুলি মহাশয় আপনার কার্যকারিতা যথোচিতভাবে বিচার করেছেন। আমি মনে করি পশ্চিমবঙ্গের বিধানসভা যেভাবে পরিচালিত হচ্ছে তা সারা ভারতবর্ষের মধ্যে শীর্ষস্থানে। এই প্রসঙ্গে আমি বলে রাখি অত্যন্ত ধৈর্যের সঙ্গে আপনি এই হাউস পরিচালনা করেছেন। সেইজন্য আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে ডেপুটি স্পিকার, যে তাকেও অভিনন্দন জানাচ্ছি। এই অফিসের স্টাফ এবং সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারিদের ধন্যবাদ জানাচ্ছি। পশ্চিমবঙ্গের সাংবাদিক মহল তারা যেভাবে রিপোর্টের মাধ্যমে জনগণের কাছে তুলে ধরেছেন তারজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি সেই সঙ্গে শুনেছি রেডিও আমাদের কার্যবিবরণী প্রচার করেছেন, যিনি যে সাংবাদিক তা করেছেন তাকে অকুণ্ঠ ধন্যবাদ জানাই।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় শেষ দিন, সেই শেষ দিনে আমরা নিশ্চয় আপনাকে ধন্যবাদ জানাবো এবং আন্তরিকতার সঙ্গে ধন্যবাদ জানাচ্ছি। আপনি যেভাবে ধৈর্যের সঙ্গে এই বিধানসভা পরিচালনা করেছেন যার জন্য আজকে বিরোধী পক্ষের সত্যবাবু আপনার প্রশংসা করতে বাধ্য হলেন। এটাই হচ্ছে আমাদের বড় লাভ। এটা হচ্ছে আমাদের কাছে একটা বড় লাভ এবং গৌরবের বিষয়। সেই সঙ্গে সঙ্গে আমরা এবং আমি ব্যক্তিগতভাবে দল থেকে আপনাদেরকে ভূয়সী প্রশংসা করছি। আমাদের উপাধ্যক্ষ মহোদয় এর জন্য অনেক প্রশংসা করেছেন। তিনিও শান্ত চিত্তে এই সমস্ত নানা বিষয়ের মোকাবিলা করেছেন। কোনও কোনও সবাপতিদের মধ্যে থেকেও সভা পরিচালনা করেছেন তাদেরও ধন্যবাদ জানাচ্ছি। সেক্রেটারি থেকে আরম্ভ করে সমস্ত বিধানসভার কর্মচারিরা যেভাবে রাত্রি পর্যন্ত তাদের কাজকর্ম করে গেছেন আমরা নিশ্চিত তাদেরও আন্তরিক প্রশংসা করতে হবে। সাংবাদিকরাও যেভাবে ধৈর্য ধরে কাজ করেছেন এবং রেডিও-টিভিতে যেভাবে কাজ করেছেন সেটাও প্রশংসার যোগ্য, তাদেরও আমাদের পক্ষ থেকে ধন্যবাদ জানাচ্ছি। সর্বশেষে আপনি আমাদের জন্য খাওয়ার ব্যবস্থা করেছেন সেটাও হচ্ছে একটা ভালো দিক। আমরা শেষ দিয়ে এই সুখের খাওয়া থেকে আমরা মধুরেণ সমাপয়েৎ করে বাড়ি ফিরব, এটা হচ্ছে ভাল দিক। আবার আমরা পরবর্তী দিনে মিলিত হব এই আশা রেখেই বক্তব্য শেষ করছি।

[8-00 — 8-15 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার আজকে শেষ দিন। ভারতবর্ষের সংসোদীয় ব্যবস্থা বর্তমান সময়ে একটা জটিল পরিস্থিতির মধ্যে দিয়ে চলছে। সংবাদ পত্রে মন্ত্রিসভার কিম্বা বিভিন্ন রাজ্যের বিধানসভার কার্য বিবরণী বা কার্য পদ্ধতি যেভাবে চলছে তাতে একটা অসংহত মানসিকতা সরকারি পক্ষে এবং বিরোধী পক্ষের মধ্যে

পরিচালনা হচ্ছে। এই অবস্থার মধ্যে অধ্যক্ষ মহোদয়ের যে ভূমিকা আছে তা যখন করতে হয় সেটাই সবচেয়ে বড় দুরূহ এবং কষ্টকর। এই অবস্থার মধ্যে দিয়েই তাকে সংসোদীয় ব্যবস্থা দায়িত্ব পালন করতে হয়। এই অবস্থায় পশ্চিমবাংলার বিধানসভার কার্য পরিচালনার ক্ষেত্রে আপনি যে নিপুণতার পরিচয় দিয়েছেন সেটা তুলনাহীন যে দিকটার কথা খুব সহজেই বলা চলে। আমরা স্বভাবতই আপনার কিছুটা প্রশংসা করি, কিন্তু আজকে মূল জিনিসটা আমাদের গ্রহণ করতে হবে যে বিরোধী পক্ষ কি দৃষ্টিভঙ্গি গ্রহণ করলেন সেটাই হচ্ছে বিচার্য বিষয়। সেইদিক থেকে বিরোধী দলের মাননীয় নেতা সত্য বাপুলি মহাশয় যে মন্তব্য করেছেন বা বিধানসভার পরিচালনা ক্ষেত্রে তাদের যে আজ সমীক্ষা তুলে ধরেছেন সেই দিক থেকে আমাদের বক্তব্য যথার্থ প্রমাণিত হচ্ছে। এই দিক থেকে আপনাদের যে প্রচেষ্টা এবং সহকর্মী হিসাবে সর্ব দলের যে প্রচেষ্টা তার জন্য আমি আপনারদেরকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এবং সেই সঙ্গে এই বিধানসভা সহ সমস্ত সদস্যদের এবং যে সমস্ত অফিসার যুক্ত আছেন তাদেরকে এবং যে সমস্ত সংবাদপত্রের বন্ধুরা দেশের মানুষের কাছে সংবাদ তুলে ধরেন বিধানসভার চিত্র তাদের সকলকে আমাদের দলের পক্ষ থেকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ভাষার অলঙ্কার প্রয়োগ না করে অধ্যক্ষ মহাশয়কে অশেষ ধন্যবাদ এবং অন্তরিক শুভেচ্ছা জানাচ্ছি। একইভাবে উপাধ্যক্ষ মহাশয়কে, সমস্ত সদস্যদের কর্মচারী যারা নানাভাবে এই সভা পরিচালনার সাহায্য করেছেন তাদের, সাংবাদিকদের, আমি একটু যোগ করলাম যারা দর্শক আজকে শেষ দিনে উপস্থিত আছেন তাদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি আমি আমাদের দল আই সি পি আই-এর পক্ষ থেকে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ছ মাস যে বাজেট অধিবেশন চলছে আজকে তার শেষ দিন। বহু সমস্যা ঘাত প্রতিঘাতের মধ্য দিয়ে আপনি বিশেষ দক্ষতা সহকারে যেভাবে এই হাউস পরিচালনা করেছেন সেজন্য আপনাকে এবং আপনার অবর্তমানে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে এবং বিধানসভার এই দীর্ঘ অধিবেশনের কর্মকাণ্ডে সংশ্লিষ্ট সকলেই যারা এতে ভূমিকা গ্রহণ করেছেন তাদের সবাইকে আমার এবং আমার দলের পক্ষ থেকে আন্তরিক অভিনন্দন জানাই। সর্বশেষে একটা কথা আমি পুনরুল্লেখ করছি যে বিধানসভার অভ্যন্তরে আমাদের মধ্যে মতাদর্শগত যতই পার্থক্য থাকুক, বিতর্কের মধ্যে যতই ঝড়-ঝাপটা উঠুক বিতর্কের বাইরে পারস্পরিক যে সম্প্রীতি আছে সেটা আমার মনে হয় পশ্চিমবঙ্গ কেন ভারতবর্ষে অত্যন্ত আকর্ষণীয় জিনিস, এটা সকলেরই কাছে কাম্য, এই কথা বলে সেই সম্প্রীতির কথা মনে রেখে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রের বৈশিষ্ট্য হল মনের ভাব প্রকাশ করে ক্ষোভ প্রকাশ করে জ্বালা মেটানো যায়। বিধানসভার অধিবেশন ৭ই মার্চ শুরু হয়েছে, ২ মাসের বেশি এই অধিবেশন চলছে, আপনি যেভাবে দক্ষতার সঙ্গে সুকৌশলে এই অধিবেশন পরিচালনা করছেন এবং গণতন্ত্রকে রক্ষা করার জন্য আপনার যে প্রচেষ্টা তারজন্য আমি আপনাকে এবং আপনার অবর্তমানে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় অধিবেশন পরিচালনা করেছেন তাকে, বিধানসভার সেক্রেটারি, স্টাফদের সকলকে আমার

অভিনন্দন জানাই। সাংবাদিক বন্ধুদের অভিনন্দন জানাই, এমনিক যারা দর্শক ধৈর্য সহকারে দীর্ঘদিন শুনেছেন তাদেরও আমি অভিনন্দন জানাই। আর একটা কথা হচ্ছে বিধানসভায় দীর্ঘ আলোচনার মাধ্যমে অনেক সময় অনেক উত্তপ্ত তিক্ত তর্ক-বিতর্কের সৃষ্টি হয়েছে, আমরা যেন বিধানসভার শেষ দিনে সব ভুলে যাই। আমি ব্যক্তিগত কাউকে আক্রমণ না করে আমার বক্তব্য রাখার চেষ্টা করেছি, তাতে অনেকে হয়ত উৎসাহ প্রকাশ করেছেন, কিন্তু কাউকে আক্রমণ করা আমার লক্ষ্য ছিল না। যদি কেউ মনে করেন আমার কথায় আঘাত পেয়েছেন তাহলে তারজন্য আমি দুঃখ প্রকাশ করছি। আর একটা শেষ কথা বলছি দীর্ঘ একমাস কৃচ্ছ্রাসাধনের মাস রমজান মাস চলছে, ১৮ই মে ইদল ফেতর উৎসব, সেই উৎসব হচ্ছে ভারতবর্ষের মুসলমানদের শ্রেষ্ঠতম উৎসব, সেই ইদল ফেতর উৎসবের যদিও এটা অ্যাডভান্স হয়ে যাচ্ছে তবুও স্পিকার, ডেপুটি স্পিকার, সেক্রেটারি, অ্যাসেম্বলি স্টাফ, সাংবাদিক এবং দর্শক সবাইকে আমার ঈদ মোবারক জানাচ্ছি এবং সকলের কাছে আবেদন রাখছি আমার গরিবের বাড়িতে গিয়ে একটু করে সিমুই খেয়ে আসবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় স্পিকার মহাশয়, আমার একটা ত্রুটি হয়েছে, আমি সেটা সংশোদন করতে চাই। আমি আপনাকে শুধু অভিনন্দন দিয়েছি, সেই সঙ্গে উপাধ্যক্ষ মহাশয়কে, এখানকার সমস্ত অফিসার এবং কর্মচারিদের, সমস্ত সাংবাদিকদের এবং উভয় পক্ষের সমস্ত সদস্যদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আপনাদের সকলের সহযোগিতায় শেষ পর্যন্ত হাউসকে ভালভাবে চালাবার জন্য একটা সৌহার্দ্দপূর্ণ পরিবেশ সৃষ্টি হয়েছে, সেদিক থেকে আমি সকলকে অভিনন্দন জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনের দীর্ঘদিন ধরে মাননীয় সদস্যদের বিভিন্ন বিষয়ের উপর আলোচনায় অংশগ্রহণ করেছেন এবং সেই আলোচনা চলাকালীন আমি সমস্ত মাননীয় সদস্যের সহযোগিতা পেয়েছি। এক এক সময় উত্তপ্ত হাউসে মনে হয়েছে সংসদীয় গণতন্ত্র বুঝি যায়। কিন্তু পরমুহূর্তেই দেখেছি মাননীয় সদস্যরা নিজেদের বিচার, বুদ্ধি, বিবেচনা এবং প্রজ্ঞ দিয়ে সংসদীয় গণতন্ত্রের ধ্বজা তুলে ধরেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুপস্থিতিতে আমি যখন চেয়ারে ছিলাম তখন দেখেছি হাউসের সমস্ত সদস্যরা, বিশেষ করে বিরোধী দলের নেতা, বিরোধী দলের সমস্ত সদস্য, বিধানসভার সমস্ত কর্মচারিবৃন্দ, সাংবাদিক বন্ধুরা সকলেই বিধানসভা পরিচালনা করবার ক্ষেত্রে আমার সঙ্গে সহযোগিতা করেছেন। এদের সকলের সহযোগিতা ছাড়া হাউস পরিচালনা করা অসম্ভব। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ এই ২টি নিয়েই হাউস এবং উভয়ের সহযেগিতায় এই হাউস চলে। মাননীয় স্পিকার, ডেপুটি স্পিকার সকলেই আইনের দাস, আইন মোতাবেক তারা কাজ করেন। আপনাদের সকলের প্রজ্ঞায়, বিবেচনায়, সহযোগিতায় এই ২ মাস ধরে বিধানসভা পরিচালনা করা সম্ভব হয়েছে। সেইজন্য আমি আমার নিজের পক্ষ থেকে বিধানসভার সকলগণকে ধন্যবাদ, প্রীতি এবং ভালবাসা জানাই।

**Mr. Speaker :** Honourable Members, today is the last day of the session. Before I adjourn the House sine die I would lid to thank the Chief Minister, his Cabinet colleagues, the Leader of the Opposition, the Government Chief Whip, the Whip of the Opposition, the respective

Whips of the Oppositions of the different political parties of the House, and all the members of the House. We have had a very busy Session. We have dealt with vey many important matters concerning with the interest of the people of the State. I am grateful to all of you, includig the Deputy Speaker, Secretary and all the staff of this Assembly for the unstinted support that I have received and for the co-operation that has been given to me in running this Session smoothly. I am also grateful to the members of the Press who have contributed in their own way, in the democratic process to the media in disseminitating information of the activities that have been going on here.

I am sure that when we will meet here in the next Session all of us will be here, and in a good health and in the best of spirit.

Before I depart, I would like to wish you all a very happy Id for the forthcoming Id festival. I would further like to add that I have invited you all including the members of the press to a dinner in the eastern side garden to-day. With these words the House is adjourned sine die.

Accordingly, the House was adjourned sine die at 8.15 P.M.

The Assembly was subsequently prorogued with effect from the 14th May, 1988 under notification number 182(PA) dt the 16th May, 1988 of the Home (PA) Department, Government of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 90-No-IV, (Ninetieth Session) (March-May, 1988)

(The 2nd, 3rd, 4th, 5th, 6th, 9th, 10th & 11th May, 1988)

**Bills**

The Code of Civil Procedure West Bengal Second Amendment Bill, 1988 PP-733-736 .

The West Bengal Silkworm Seed, Co-coon and Silk yarn (Regulation of Production, Supply, Distribution and Sale) Bill, 1988 PP-722-733

The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988 PP-713-722

The West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill, 1988 PP-705-712

The West Bengal University Laws (Amendment) Bill, 1988. PP-691-704

The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988 PP-636-646

The West Bengal Appropriation (No.2) Bill, 1988 PP-590-636

The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1988 PP-522-533

The Indian Forest (West Bengal Amendment) Bill, 1988 PP-507-522

The West Bengal Premises Tenancy (Amendment) Bill. 1988 PP-498-506

**Brief Resume of Business.** 855-857

**Demand for Grants**

Voting on Demands for Grants Demand No.1, 3, 5, 6, 8, 9, 10, 11, 13, 14, 16, 20, 27, 28, 29, 46, 64, 65, 72, 83, 85, 99 PP-328-334

Voting on Demand for Grants—Demand No.57 PP-106-124

Voting on Demand for Grants—Demand Nos. 4 & 8 PP-309-328

Voting on Demand for Grants—Demand Nos. 82 & 89

Voting on Demand for Grants—Demand No.52 PP-275-285, PP-256-273

Voting on Demand for Grants—Demand Nos. 42 & 43 PP-194-214

Voting on Demand for Grant—Demand No.22 PP-173-194

Voting on Demand for Grant—Demand No.44 PP-156-172

Voting on Demands for Grants Demand No.54 & 86 PP-51-106

**Discussion on The West Bengal Silk worm seed, Co-coon and Silk yarn (Regulation of Production, Supply, Distribution and Sale) Bill, 1988**

by—Shri Achintya Krishna Roy PP-731-732

by—Shri Apurbalal Majumder PP-725-730

by—Shri Shri Birendra Kumar Moitra PP-730-731

by—Shri Humayun Chowdhury PP-723-724

by—Shri Subhendu Chowdhury PP-724-725

**Discussion on The Code of Civil Procedure (West Bengal Second Amendment) Bill, 1988**

by—Shri Abdul Quiyom Molla PP-735-736

by—Shri Supriya Basu PP-733-735

**Discussion on the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1988**

by—Shri Buddhadeb Bhattacharjee PP-720-722

by—Shri Lakshmikanta Dey PP-718-720

by—Shri Sultan Ahmed PP-713-718

**Discussion on The West Bengal (Compulsory Censorship of Film Publicity Materials) (Amendment) Bill, 1988**

by—Shri Buddhadeb Bhattacharjee PP-710-712, PP-705-706

by—Shri Prabhanjan Kumar Mondal PP-709-710

by—Shri Subrata Mukherjee P-710

by—Shri Sudip Bandyopadhyay PP-706-709

**Discussion on the West Bengal University Laws (Amendment) Bill, 1988**

by—Shri Bishnupada Bera PP-698-700

by—Shri Jayanta Kumar Biswas PP-700-701

by—Shri Jyoti Basu PP-701-704, PP-691-692

by—Shri Saugata Roy PP-692-698

**Discussion on the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1988**

by—Shri Apurbalal Majumder PP-638-643

by—Dr. Asim Kumar Dasgupta PP-644-646, PP-636-638

by—Shri Sumanta Kumar Hira PP-643-644

**Discussion on the West Bengal Appropriation (No.2) Bill, 1988**

by—Shri A.K.M. Hasanuzzaman PP-624-626

by—Dr. Asim Kumar Dasgupta PP-628-636, PP-590-591

by—Shri Deba Prasad Sarkar PP-617-619

by—Shri Dilip Kumar Majumder PP-598-605

by—Shri Jayanta Kumar Biswas PP-620-624

by—Shri Nihar Kumar Basu PP-614-617

by—Shri Satyaranjan Bapuli PP-591-598

by—Shri Shakti Bal PP-619-620

by—Shri Sudhir Kumar Giri PP-626-628

by—Shri Sudip Bandyopadhyay PP-605-613

**Discussion on The Code of Criminal Procedure. West Bengal Amendment Bill, 1988**

by—Shri Abdul Quiyom Molla P-533, PP-531-532, PP-528-530

by—Shri Apurbalal Majumder PP-530-531, PP-523-528

by—Shri Rabindra Nath Mondal PP-532-533

by—Shri Sachin Sen P-532

by—Shri Sumanta Kumar Heera P-533, P-528

**Discussion on the Indian Forest (West Bengal Amendment) Bill, 1988**

by—Shri Apurbalal Majumder P-521, PP-507-513

by—Shri Ramsankar Kar PP-513-515

by—Shri Ganesh Mondal PP-516-517

by—Shri Birendra Kumar Moitra PP-515-516

by—Dr. Ambarish Mukhopadhyay PP-521-522, PP-517-520

**Discussion on The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1988**

by—Shri Abdul Quiyom Molla PP-504-505, P-498, P-506

by—Shri Apurbalal Majumder P-506

by—Shri Nani Kar P-506, PP-503-504

by—Shri Supriya Basu PP-498-503

**Discussion on Motion under Rule 319**

Regarding the Report of the Public Service Commission

by—Dr. Asim Kumar Dasgupta PP-782-785

by—Shri Saugata Roy PP-785-786, PP-778-782

**Discussion on Motion Under Rule 185**

**Regarding the abolition of the 59th Amendment of the constitution of India.**

by—Shri Benoy Krishna Chowdhury PP-808-809

by—Shri Bimalananda Mukherjee PP-807-808

by—Shri Deba Prasad Sarkar PP-808-805

by—Shri Jayanta Kumar Biswas PP-803-804

by—Shri Kamakhyacharan Ghose P-805

by—Shri Nirmal Kumar Bose PP-806-807, PP-799-800

by—Shri Partha De PP-809-810, PP-797-798

by—Shri Prabodh Chandra Singha PP-805-806

by—Shri Satya Ranjan Bapuli PP-800-803

by—Shri Saugata Roy PP-798-799

**Regarding the leakout of Question papers and various mis-management in the process of conducting examinations**

by—Shri Deba Prasad Sarkar PP-852-853, P-848

by—Shri Dipak Sengupta P-854

by—Shri Ganesh Ch. Mondal PP-849-850

by—Shri Gobinda Chandra Naskar P-849

by—Shri Kanti Biswas P-854, PP-850-852

by—Shri Sailendranath Mondal PP-848-849

**Regarding the recommendation of the Ninth Financial Commission**

by—Dr. Asim Kumar Dasgupta PP-836-840

by—Shri Narendra Nath Dey PP-833-834

by—Shri Santashri Chattopadhyay PP-840-841, P-828

by—Shri Subhas Naskar P-834

by—Shri Surojit Swaran Bagchi PP-834-835

**Regarding the Policy of Central Government on reintroduceing of statutory character of the support price of Jute**

by—Shri Birendra Kumar Moitra PP-365-366

by—Shri Deba Prasad Sarkar PP-366-367

by—Shri Ganesh Mondal PP-367-368

by—Shri Haripada Jana PP-368-369

by—Shri Madhabendu Mohanta PP-361-362

by—Shri Nani Kar P-372, PP-354-357

by—Shri Nirmal Kumar Bose PP-369-371

by—Shri Saugata Roy PP-362-364

by—Shri Subrata Mukherjee PP-357-361

by—Shri Swadesh Chaki P-368

**Regarding National harmony and integrity against Imperialism and Separatism.**

by—Shri Aparajita Goppi PP-819-820

by—Shri Benoy Krishna Chowdhury PP-821-823

by—Shri Niranjan Mukherjee P-816

by—Shri Subhas Goswami PP-820-821

by—Shri Subrata Mukherjee PP-823-826, P-816

by—Shri Sudip Bandyopadhyay PP-816-819

**Regarding the decrease in supply of rice & wheat to West Bengal from Central Pool**

by—Shri A.K.M. Hasanuzzjaman PP-346-347

by—Shri Bimal Kanti Basu PP-342-344

by—Shri Deba Prasad Sarkar PP-344-345

by—Shri Kamakhyacharan Ghose PP-347-348

by—Shri Motish Ray PP-345-346

by—Shri Nirmal Kumar Bose PP-348-352

by—Shri Niranjan Mukherjee PP-352-353, PP-337-338

by—Shri Satya Ranjan Bapuli PP-338-342

**Regarding fire prevention and fire fighting measures in the State**

by—Shri Asok Ghose PP-381-382

by—Shri Kanti Biswas PP-383-385

by—Shri M. Ansaruddin PP-379-381

by—Shri Saugata Roy PP-373-377, PP-385-387

by—Shri Sudip Bandyopadhyay PP-377-379

**Regarding Approval of Bakresewar Tharmal Power by Central Government**

by—Dr. Asim Kumar Dasgupta PP-399-402

by—Shri Apurbalal Majumder PP-389-392

by—Shri Dilip Kumar Majumder PP-397-399

by—Shri Probir Sengupta PP-402-404

by—Shri Rabindra Nath Mondal PP-392-393

by—Shri Sattik Kumar Roy P-396

by—Dr. Sudipto Roy PP-396-397

by—Shri Suhrid Basu Mallick PP-393-396

by—Shri Sumanta Kumar Hira PP-404-405 PP-388-389

**Regarding approval of Haldia Petro-chemical Project by the Central Government**

by—Dr. Asim Kumar Dasgupta PP-415-420

by—Shri Manabendra Mukherjee PP-420-422, PP-408-409

by—Shri Saugata Roy P-409

by—Shri Sudip Bandyopadhyay PP-409-415

**Regarding Police firing on members of Santan Dal at Taratola Road, CIT Colony Calcutta, Causing of Death of at least three persons including two women.**

by—Shri Lakshmi Kanta Dey PP-426-428

by—Shri Kanti Biswas PP-431-434

by—Shri Satya Ranjan Bapuli PP-434-438, PP-425-426

by—Shri Saugata Roy PP-428-431

**Discussion on Voting on Demand for Grants—Demand Nos.4 & 8**

by—Shri Abdul Quiyom Molla PP-309-315, PP-325-327

by—Shri Apurbalal Majumder PP-316-318

by—Shri Deb Narayan Chakraborty PP-318-319

